3. Induced breeding centre and other various development— Rs. 3 lakhs.

4. Construction of 25 sluice gates at selected sites.— Rs. 25 lakhs.

আমরা ২৫টা সুইচ করবার কথা চিন্তা করেছিলাম। কিন্তু আবার অন্য সোর্স থেকে টাকা পাওয়া যাওয়ায় আমরা সেই ২৫টার জায়গায় আমরা ৫০টা করব। অর্থাৎ মোট ৭৫টা সুইচ করবার সিদ্ধান্ত করেছি। যেখানে ওঁরা ৬টা করতে পারেননি।

### প্রেস সেন্সারশিপ

*২২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২।) **শ্রী দিলীপকুমার মজুমদার :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, জরুরি অবস্থা চলাকালীন পশ্চিমবঙ্গে প্রেস সেন্সার অফিসার কর্তৃক বাতিল করা কিছু কিছু সংবাদ তদানীন্তন তথ্য ও জনসংযোগ মন্ত্রীর নির্দেশে প্রকাশ করা হইয়াছিল;

(খ) অবগত থাকিলে,—

(১) কয়টি ক্ষেত্রে ঐরূপ ঘটনার বিষয় বর্তমান সরকার অবহিত আছেন,

(২) ঐ বিষয়ে মন্ত্রীদের জন্য বিশেষ কোনও ক্ষমতা ন্যস্ত করা হইয়াছিল কি না, এবং

(৩) ঐ বিষয়ে বর্তমান সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিতেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) না, কিন্তু দু'একটি ক্ষেত্রে সেন্সার অফিসার কর্তৃক বাতিল করা সংবাদ তদানীন্তন তথ্য ও জনসংযোগ মন্ত্রীর নির্দেশে সংশোধন করে প্রকাশ করার অনুমতি দেওয়া হয়েছিল,

(খ) (১) এ বিষয়ে বিশদ বিবরণ নেই

(২) না।

(৩) না।

### সেচ এলাকার জমি ইটখোলায় রূপান্তরকরণ

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮।) **শ্রী সরল দেব :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বারাসাতের অন্তর্গত বেড়াবেড়ি অঞ্চল, নীলগঞ্জ অঞ্চল ও খিলকাপুর অঞ্চলে সেচ এলাকার অনেক জমি ইটখোলায় রূপান্তরিত করা হইয়াছে:

(খ) সত্য হইলে, সকল ক্ষেত্রে,—

(১) প্রয়োজনীয় সরকারি অনুমতি লওয়া হইয়াছে কি, এবং

(২) রয়্যালটি বাবত সরকারের প্রাপ্য আদায় হইয়াছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) বারাসাতের বেড়াবেড়ি, নীলগঞ্জ ও খিলকাপুর অঞ্চলে সেচ এলাকায় কিছু অন্তর্গত জমি ইটখোলায় রূপান্তরিত করা হইয়াছে।

(খ) না।

(২) রয়্যালটি বাবদ সরকারের প্রাপ্য আদায়ের পরিমাণ সামান্য।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি নীলগঞ্জ, বেড়াবেড়ি, ও খিলকাপুর অঞ্চলে কত ব্রীক ফিল্ড আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** বেড়াবেড়ি অঞ্চলে ৫টি, নীলগঞ্জ অঞ্চলে ৭টি এবং খিলকাপুর অঞ্চলে ৫টি।

**শ্রী সরল দেব :** আপনার দপ্তর যে সংবাদ আপনাকে দিয়েছে এটা অসত্য সংবাদ। একমাত্র নীলগঞ্জ হিসপুরে ৯০টা ব্রীক ফিল্ডে ২ হাজার বিঘা চাষের জমি ইরিগেটেড ল্যান্ডকে কনভারসান করেছে উইদাউট দি পার্মিশন অব জে. এল. আর. ও.। এটা ইন কনাইভ্যান্স উইথ জে. এল. আর. ও. করেছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** ফ্যাক্ট যা সাপ্লাই করেছে ডিপার্টমেন্ট থেকে তা আমি বললাম। কিন্তু আমি এই সমস্যা সম্পর্কে জানি এবং এই সম্পর্কে সম্প্রতি বিভিন্ন জায়গায় সার্কুলার দেওয়া হচ্ছে। কারণ, বহু জমিতে এই রকম ভাবে নতুন নতুন ইঁটখোলা আনঅথরাইজডভাবে খোলা হচ্ছে এবং তাতে অনেক ক্ষতি হচ্ছে পার্শ্ববর্তী জমির উপর। সেজন্য এই ইঁটখোলা সংক্রান্ত ব্যাপারে আমরা একটা সুনির্দিষ্ট পলিসি ঠিক করেছি এবং সেটা কার্যকর না করা পর্যন্ত কোনও নতুন ইঁটখোলা করার পার্মিশন দেওয়া হবে না। সেই মূলে আজকে সর্বত্র একটা সার্কুলার পাঠানো হচ্ছে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী হালিম সাহেব আমার পার্শ্ববর্তী কেন্দ্র থেকে নির্বাচিত, তিনিও দেখেছেন সেই অঞ্চলে কি প্রচণ্ড রকম ইঁটখোলা তৈরি করা হচ্ছে । এই নতুন ইঁটখোলা বন্ধ করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** নতুন ইঁটখোলা আর যাতে না করতে পারে তারজন্য প্রয়োজনীয় নির্দেশ যাচ্ছে। যদি সেই নির্দেশ অমান্য করে তাহলে তারপর যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী সরল দেব ঃ** ইতিমধ্যে এই ৩টি এলাকায় আরও নতুন ৫০টি ইটখোলা হচ্ছে জনসাধারণের প্রতিরোধ আন্দোলন উপেক্ষা করে। সেখানে পুলিশ গিয়ে তাদের গ্রেপ্তার করার চেষ্টা করা হচ্ছে। সেই সম্পর্কে আমি জানতে চাই।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মোটামুটি প্রশ্নটা হচ্ছে ফ্যাক্টের। যা আগে পর্যন্ত হয়েছে তা একটা জিনিস, এই জিনিসগুলি আমার নজরে আস্মার পর এই সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের তথ্যকে মাননীয় সদস্য সরল দেব অসত্য তথ্য বললেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি অসত্য তথ্য বলে মেনে নিচ্ছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** একটা নির্দিষ্ট তারিখ পর্যন্ত এই তথ্য আছে, উনি হয়ত তার এক মাস পরের ঘটনা বলছেন। সেইজন্য তথ্যের পার্থক্য হতে পারে।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** ইঁটখোলার মালিকরা ইঁটখোলা থেকে মোটা লাভ করে থাকে, তাদের কাছ থেকে সরকার যে রয়্যালটি নেন তার হার কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** নোটিশ চাই। এগ্রিকালচারাল ল্যান্ডকে নন-এগ্রিকালচারাল পারপাসে ইউজ না করার জন্য আইন আছে। ইঁটখোলা করতে গেলে কালেক্টরের কাছে পার্মিশন নিতে হবে। আমার ইনফর্মেশন হচ্ছে পার্মিশন না নিয়ে এতদিন এইসব হয়ে এসেছে, সেজন্য সমস্ত বিষয়টা ভাল করে আনুপূর্বিক দেখে তার সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেব।

### সুন্দরবন অঞ্চলে জ্বালানী কাঠের লাইসেন্স

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৫।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পূর্বে সুন্দরবন অঞ্চল থেকে জ্বালানী কাঠের (ড্রাই ফুয়েল) জন্য স্থানীয় ছোট ছোট নৌকার জন্য পাশ দেওয়া হইত কিন্তু এখন ঐ প্রথা বন্ধ আছে;

(খ) সত্য হইলে,—

(১) ইহার কারণ কি, ও

(২) ঐ প্রথা পুনঃপ্রবর্তনের কোনও কথা সরকার চিন্তা করছেন কি, এবং

(গ) এই প্রকার জ্বালানী কাঠের লাইসেন্স বাবত সরকারের কত আয় হইত ও এই কাঠের আনুমানিক বাজার মূল্য কত?

**শ্রী পরিমল মিত্র ঃ**

(ক) হ্যাঁ। ১৯৭৫-৭৬ সালে একবারই মাত্র পরীক্ষামূলকভাবে সুন্দরবনের ব্যাঘ্র প্রকল্পভুক্ত

অঞ্চল থেকে শুষ্ক জ্বালানী কাঠ সংগ্রহের জন্য কিছু পারমিট দেওয়া হয়; এখন ঐ প্রথা বন্ধ আছে।

(খ) ঐ ব্যবস্থা কার্যকর করার জন্য বর্তমানে উপযুক্ত তদারকী ও খবরদারি করার লোকের অভাব এবং অতিরিক্ত ব্যবস্থা গ্রহণ অত্যন্ত ব্যয়সাধ্য। তাছাড়া বারংবার ব্যাঘ্র প্রকল্পভুক্ত অঞ্চলে জ্বালানীকাঠ সংগ্রহার্থে বহু লোকের গতায়াত প্রকল্পের স্বার্থে অবাঞ্ছনীয়।

(২) না।

(গ) ১৯৭৫-৭৬ সালে পরীক্ষামূলক ব্যবস্থায় সরকারের আয় হয় ২৭৭৭২.০০ টাকা মাত্র ঐরূপ শুষ্ক জ্বালানী কাঠের বিক্রয় বাজার বিশেষ নাই।

[1-50 – 2-00 p.m.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকার জ্বালানী কাঠের প্রয়োজনে নূতন করে পারমিট দিতে চাচ্ছেন না কেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** আমি তো আগেই বলেছি, 'এ' ব্যবস্থা কার্যকর করার জন্য বর্তমানে উপযুক্ত তদারকি ও খরবদারি করার লোকের অভাব এবং অতিরিক্ত ব্যবস্থা গ্রহণ অত্যন্ত ব্যয়সাধ্য। তাছাড়া বারবার ব্যাঘ্র প্রকল্পভুক্ত অঞ্চলে জ্বালানী কাঠ সংগ্রহার্থে বহু লোকের গতায়াত প্রকল্পের স্বার্থে অবাঞ্ছনীয়।'

## ধনিয়াখালির তাঁত শিল্পীদের সঙ্কট

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৭।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** ক্ষুদ্র ও কুটীরশিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ধনিয়াখালির তাঁত শিল্পীরা চরম সঙ্কটের মুখে;

(খ) অবগত থাকিলে,—

(১) ইহার প্রকৃত কারণ সম্বন্ধে কোনও অনুসন্ধান করা হইয়াছে কি না; এবং

(২) উক্ত তাঁত শিল্পীদের এই সঙ্কটাপন্ন অবস্থার হাত হইতে রক্ষা করিবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ**

(ক) কার্যকর মূলধনের অভাব এবং উপযুক্ত বিপণন ব্যবস্থার অভাব ব্যতীত ধনিয়াখালি তাঁত শিল্পীদের চরম সঙ্কটের কোনও তথ্য আমাদের জানা নাই।

(খ) (১) হুগলি জেলার শ্রীরামপুরস্থ হ্যাণ্ডলুম ডেভেলপমেন্ট অফিসার ইহার কারণ সম্বন্ধে অনুসন্ধান করিয়াছেন;

(২) উক্ত তাঁত শিল্পীদের সমস্যা বা সঙ্কট মোচনের জন্য রাজ্য সরকারের প্রয়োজনীয় পরিকল্পনা আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই তাঁতশিল্পীদের আর্থিক দুরবস্থার কথা সরকার জানেন না অথচ সকলেরই জানা আছে, এই তাঁতশিল্পীদের ছেলেমেয়েদের পড়াশুনা বন্ধ করে দিতে হচ্ছে এই সম্বন্ধে অবিলম্বে কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** আর্থিক দুরবস্থার কারণগুলি বলে দেওয়া হয়েছে। কার্যকরী মূলধনের অভাব এবং যেটা তারা উৎপাদন করছে তাকে বিক্রয় করার বাজারের অভাব। এই দুটি ব্যাপারে যেটা চেষ্টা করা হচ্ছে তা হচ্ছে তাদের কিছু কার্যকরী মূলধন সাহায্য ব্যাঙ্ক থেকে ঋণ দিয়ে করা যায় তারজন্য চেষ্টা করা হচ্ছে এবং তাদের যে সমস্ত উৎপাদিত দ্রব্য মজুত হয়ে গিয়েছে সেটা বিক্রয় করার জন্য হ্যাণ্ডলুম এবং পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং অ্যাপেক্স সোসাইটি এদের মাধ্যমে এইগুলি বিক্রয় করার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অন্যান্য ক্ষেত্রে আর্থিক দুরবস্থায় পড়লে তাদের রিলিফের ব্যবস্থা হয় কিন্তু তাঁতশিল্পী যারা দুরবস্থার মধ্যে আছে এদের রিলিফ দেবার ব্যবস্থা করা যায় কিনা এই পূজার সময়?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এই ব্যাপারে অন্য কোনও ভাবে রিলিফ দেবার ব্যবস্থা আমাদের দপ্তরে নেই, তবে আমরা এই সম্পর্কে চিন্তা করছি এবং যেটা বুঝেছি তাতে এই তাঁতশিল্পীদের আজকে যে অবস্থা হয়েছে তাতে তাদের পক্ষে অনেক সময় বাজার থেকে সূতা কেনা সম্ভব নয় যদিও সরকার পক্ষ থেকে সূতা দেওয়া হয় কিন্তু তা পয়সা দিয়ে কিনবার মতো তাদের ক্ষমতা নেই এবং এই কারণে তারা মহাজনদের উপর নির্ভরশীল হয়ে পড়ে—এটা কতদূর সম্ভব হবে তা বলতে পারছিনা, প্রাথমিক অবস্থায় কোনও কোনও ক্ষেত্রে তাঁতশিল্পীদের সরকার পক্ষ থেকে এমনি সূতা দেওয়া, পয়সা ছাড়া, এবং তারা যে উৎপাদন করবে সেটা নির্দ্দিষ্ট একটা মূল্যে সমস্ত উৎপাদন কেনা, এইভাবে কোনও স্কীম চালু করা যায় কিনা সেই সম্পর্কে আমরা চিন্তা করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই দপ্তরে রিলিফ দেবার ব্যবস্থা নেই। রিলিফ দপ্তরের সঙ্গে কথা বলে পূজার সময় তাদের কিছু রিলিফ দেবার ব্যবস্থা করতে পারেন কিনা?

**শ্রী চিত্তব্রত মজুমদার ঃ** এখন এ সম্বন্ধে তা বলা সম্ভব নয়।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** যে সমস্ত নূতন ব্যক্তি তাঁত শিল্পে আসতে চাচ্ছে তাদের স্বার্থে সরকার আর্থিক সাহায্য কিভাবে করতে চাচ্ছেন?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** নূতনভাবে আসবার কোনও ঘটনা আমার জানা নেই। আমাদের সামনে যেটা সমস্যা হিসাবে দেখা দিয়েছে সেটা হচ্ছে পুরানো তাঁতশিল্পী যারা আছে তাদের অস্তিত্ব কিভাবে বজায় রাখা যায় এবং তার কথাই আমরা চিন্তা করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, (খ) এর উত্তরে বলেছেন যে সরকারের পরিকল্পনা আছে, আমি জানতে চাই এই পরিকল্পনা কতদিনে কার্যকর হবে?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** কিছু কিছু পরিকল্পনা ইতিমধ্যেই কার্যকর করা হয়েছে। যেমন ধরুন ব্যাঙ্ক থেকে তাদের লোন পাওয়ার বন্দোবস্ত করে দেওয়া বা অ্যাপেক্স সোসাইটি এবং হ্যাণ্ডলুম পাওয়ারলুম কর্পোরেশনের মাধ্যমে তাদের অ্যাকুমুলেটেড স্টক কিনে নিয়ে বিক্রয় করার ব্যবস্থা করা এইগুলি ইতিমধ্যেই শুরু হয়েছে। আরও একটা ব্যবস্থার কথা চিন্তা করা হচ্ছে যারা পয়সা দিয়ে সুতা কিনতে পারছেনা এবং তারা যা উৎপাদন করছে তাও বেশিদিন ধরে রাখতে পারছেনা তাদের ক্ষেত্রে তাদের সুতা দিয়ে উৎপাদন করিয়ে নিয়ে সঙ্গে সঙ্গে তাদের উৎপাদিত দ্রব্য সরকার যাতে পয়সা দিয়ে কিনে নয় সেই সম্পর্কে চিন্তা করা হচ্ছে। এটা এখন বলতে পারছিনা যে কবে থেকে এটা করতে পারব।

**ডাঃ হরমোহন সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বিশেষ করে নদীয়ায় নবদ্বীপ থেকে কাটোয়া পর্যন্ত যে তাঁত শিল্পীরা আছে, প্রায় ৭ হাজার তাঁতশিল্পী, তারা সেখানে উদ্বেগের মধ্যে আছে, তাদের অস্তিত্ব রক্ষা করার জন্য বিশেষ কোনও পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী চিত্তব্রত মজুমদার :** পৃথকভাবে বলতে গেলে নোটিশ দিতে হবে।

## Industrial projects in the joint sector

***232.** (Admitted question No. *569.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Krishnadas Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) what are the industrial projects in West Bengal in the joint sector in which the Central Government or any Central Government Undertaking has agreed to participate jointly with the State Government or State Government Undertaking; and

(b) what are the amounts proposed to be invested by the different sectors in each of such projects?

**Dr. Kanailal Bhattacharya :**

(a) There is one proposal of a Central Government Undertaking, viz. Hindusthan Steel Ltd for joint participation with the State Government Undertaking, viz. West Bengal Mineral Development and Trading Corporation for dolomite mining industry in Jayanti, Jalpaiguri. This is in the preliminary stage.

(b) Proposed participation in the equity will be 50 per cent equally between the two and the balance 50 per cent by financial institutions. Altematively, the Hindusthan Steel Ltd and the West Bengal Mineral Development and Trading Corporation will equally subscribe to the entire equity.

**শ্রী রজনীকান্ত দলুই :** মন্ত্রী মহাশয় বললেন যে সেন্ট্রাল গভর্নমেন্ট আণ্ডারটেকিং এবং স্টেট গভর্নমেন্ট আণ্ডারটেকিং মিলে তারা ডলোমাইট ইণ্ডাস্ট্রি জলপাইগুড়িতে করতে চাচ্ছেন। এটা পূর্বতন সরকারের সিদ্ধান্ত ছিল, তাহলে আপনারা নূতন করে কোনও সিদ্ধান্ত নিয়েছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** জিনিসটা হচ্ছে পূর্বতন সরকার পক্ষ থেকে এই সম্পর্কে কথা উঠেছিল কিন্তু সেই সম্পর্কে কোনও রকম কাজ গ্রহণ করা হয়নি। এখন ব্যবস্থা করা হচ্ছে এবং যারা এসেছে তারা করছে।

[2-00 – 2-10 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুই :** এই নূতন সরকার নূতন কি কি প্রপোজাল নিচ্ছেন বা চিন্তা করছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এখনও এই রকম কোনও প্রপোজাল নেওয়া হয়নি। তবে আর একটা প্রপোজাল আমাদের আছে, সেটা হচ্ছে নর্থ বেঙ্গল-এ একটা নিউজ প্রিন্ট প্ল্যান্ট, হিন্দুস্থান পেপার ডেভেলপমেন্ট কর্পোরেশনের সঙ্গে একসঙ্গে করার কথা। এটাও আগেকার গভর্নমেন্টের ছিল কিন্তু সেটা ধামাচাপা ছিল। সেটা আমরা নূতন করে ফাইল ঝেড়ে ব্যবস্থা করেছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আপনি নিউজ প্রিন্ট কারখানা যে উত্তরবঙ্গের জন্য বলেছেন, এটা কুচবিহারে হবার সম্ভাবনা আছে কিনা বা কুচবিহারের পক্ষে কোনও বাধা আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এই সম্পর্কে এখনও কোন স্থিরিকৃত হয়নি। তবে কুচবিহারে হওয়ার পক্ষে কোনও বাধা আছে বলে আমার মনে হয় না।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### কেলেঘাই নদী পরিকল্পনা

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৫।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে—

(১) মেদিনীপুর জেলার কেলেঘাই নদী পরিকল্পনার অন্তর্ভুক্ত সবং এলাকাধীন কেলেনদা বাঁধে অনেকগুলি ভাঙ্গন দেখা গিয়াছে,

(২) বন্যার সময় অন্তত ২৪ ঘন্টা জল উল্টোপথে গিয়া বাঘুই নদীতে প্রবেশ করিয়াছিল;

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি, এবং

(২) ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় কর্তৃক—

(ক)

(১) মেদিনীপুর জেলার সবং থানা এলাকাধীন কিছু ঘের বাঁধে ভাঙ্গন দেখা দিয়াছে।

(২) কিছু সময়ের জন্য জল উল্টোপথে গিয়া বাঘাই নদীতে প্রবেশ করিয়াছিল।

(খ) (১) ঃ

(ক) (১) প্রশ্নের উত্তরে বর্ণিত অবস্থার কারণ ঃ কেলেঘাই পরিকল্পনায় অন্তর্ভুক্ত নারায়নগড় থানা এলাকায় বাঁধের যে অংশের কাজ এখনও সম্পূর্ণ হয় নাই সেখানে অনেকগুলি ভাঙ্গন আছে এবং সেগুলির মধ্য দিয়ে জল প্রবেশ করিয়া সবং থানা এলাকাধীন কিছু ঘের বাঁধে ভাঙ্গন সৃষ্টি করিয়াছে।

(ক) (২) প্রশ্নের উত্তরে বর্ণিত অবস্থার কারণ ঃ কেলেঘাই অববাহিকায় অস্বাভাবিক বৃষ্টিপাত এবং বাঘাই অববাহিকায় কম বৃষ্টিপাতের ফলে কেলেঘাই নদীর জলের উচ্চতা অস্বাভাবিক বৃদ্ধি পাইয়া জল কিছু সময়ের জন্য উল্টোপথে গিয়া বাঘাই নদীতে প্রবেশ করে।

(২) কেলেঘাই পরিকল্পনার অন্তর্ভুক্ত কেলেঘাই নদীর বামপার্শ্বের বাঁধ এবং বাঘাই নদীর

দক্ষিণ পার্শ্বের বাঁধ নির্মাণ সম্পূর্ণ হইলে অবস্থার প্রতিকার হইবে বলিয়া আশা করা যায়। ঐ পরিকল্পনার কাজ চালাইয়া যাওয়া হইতেছে।

**হাওড়া-আমতা রেলওয়ে লাইন**

***২৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১১১০।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-আমতা রেলওয়ে লাইনের জন্য ভূমি অধিগ্রহণের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা সে সম্পর্কে সরকার কি অবগত আছেন;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তাহলে—
(১) এই অধিগ্রহণের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে, এবং
(২) কবে নাগাদ এই অধিগ্রহণ শেষ হবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) এ পর্যন্ত ক্ষতিপূরণ বাবদ টাকা ১৩,৯১,২৯৭.৮৪ পয়সা মঞ্জুর করা হয়েছে।

(২) এ বিষয়ে বর্তমান সময়ের নির্দিষ্ট সীমারেখা দেওয়া সম্ভব নয়। কেননা রেলওয়ে কর্তৃপক্ষের নিকট থেকে যেমন যেমন প্রস্তাব আসে সেই সব জমি অধিগ্রহণ করা হয়। এই প্রকল্পের সমস্ত প্রস্তাব এখনও পাওয়া যায় নাই।

**Dearness allowances of the labourers of cinchona plantation**

***235.** (Admitted question No. *905.) **Shri Dawa Narbu La :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the Government is aware of the fact that the dearness allowances of the labourers of cinchona plantation in the hill areas of Darjeeling district have been curtailed at the rate of Rs. 0.99 paise per day per labourer with effect from April, 1977;

(b) if so,
(i) what are the causes, and
(ii) whether the Government is contemplating to take any step to rescind this order of curtailment of D.A.?

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

(a) Dearness Allowances of the dailyrated workers under the Directorate of Cinchona and other Medicinal Plants, West Bengal are fixed from year to year on the Consumers Price Index numbers of Darjeeling district as assessed every year by the Labour Deptt. of this Govt. and as such they are variable. The question of curtailment does not, therefore, arise.

(b) (i) As the Average Consumers' Price Index number for Darjeeling district for the year, 1976 assessed by the Labour Deptt. of this Govt. was 274 against 100 of 1960 the dearness allowance was fixed at Rs. 4.57p. for adults, Rs. 4.37 for adolescent and Rs. 4.07p. for chokras against the previous rates of Rs. 5.53p., Rs 5.33p. and Rs. 5.03p. respectively.

(ii) The question of reviewing the position will arise after the Consumers' Price Index for Darjeeling district for 1977 is made available to this Deptt.

**বরাবনী থানার সেচ প্রকল্প**

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫২।) **শ্রী সুনীল বসুরায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জিলার বরাবনী থানার অন্তর্গত মন্দিরা সেচ প্রকল্প ও আমলানা সেচ প্রকল্প বাবত এযাবৎ কত টাকা খরচ হইয়াছে;

(খ) ঐ প্রকল্পগুলি শেষ হইতে কত সময় লাগিবে; এবং

(গ) ঐ প্রকল্প দুইটির ফলে কি ধরনের কত একর জমি সেচের সুবিধা পাইবে এবং কি পরিমাণ ফসল উৎপাদন বৃদ্ধি পাইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই জিলায় আমনালা সেচ প্রকল্প নামে কোন প্রকল্পের কাজ হইতেছে না। এই এলাকায় মন্দিরা সেচ প্রকল্প ও পুঁইনালা সেচ প্রকল্প নামে দুইটি প্রকল্পের কাজ হইতেছে এবং প্রকল্প দুইটির জন্য এ যাবত খরচের পরিমাণ যথাক্রমে ঃ-

(১) মন্দিরা সেচ প্রকল্প — ১৩৬৮ ১০.৬৮ লক্ষ

(২) পুঁইনালা সেচ প্রকল্প — ৪.৫১ লক্ষ

**(খ) প্রকল্প দুইটি কাজ প্রায় শেষ হইয়া আসিয়াছে এবং সেচের জন্য জল দেওয়া আরম্ভ করা হইয়াছে।**

**(গ) মন্দিরা সেচ প্রকল্প শেষ হইলে খরিফ মরশুমে ৩৭০ একর এবং রবি মরশুমে ২৫০ একর জমি সেচের সুবিধা পাইবে এবং পুঁইনালা সেচ প্রকল্প শেষ হইলে খরিফ মুরশুমে ৪০০ একর জমি সেচের সুবিধা পাইবে এবং একর প্রতি ৬ (ছয়) কুইন্টাল বাড়তি খরিফ শস্য উৎপাদন বৃদ্ধি পাইবে।**

**কয়লা শিল্পের জন্য জমি অধিগ্রহণ**

***২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৫।) **শ্রী বিকাশ চৌধুরি ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কয়লা শিল্প জাতীয়করণের পর হইতে জুলাই ১৯৭৭ পর্যন্ত উক্ত শিল্পে ব্যবহারের জন্য কত একর জমি অ্যাকুইজিশন করা হয়েছে;

(খ) ঐ সমস্ত জমির দাম জমির মালিকদের দেওয়া হয়েছে কিনা; এবং

(গ) না দিয়ে থাকলে, কি নীতির ভিত্তিতে এবং কতদিনের মধ্যে এই দাম দেওয়া সম্ভব হবে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও জমি পাকাপাকিভাবে অ্যাকুইজিশন করা হয় নাই। তবে মোট ১৫০৮ একর পরিমাণ জমি রিকুইজিশন (অধিগ্রহণ) করা হয়েছে।

(খ) যেহেতু ঐ সমস্ত জমি সরকার এখনও পর্যন্ত অ্যাকুইজিশন করেন নাই, কাজেই জমির দাম এখনও জমির মালিকদের দেওয়া হয় নাই।

(গ) যদি পাকাপাকিভাবে একুইজিশন হয় তবে চলতি বাজার দর অনুযায়ী জমির ক্ষতিপূরণ নির্ধারিত হয়। আইনের ধারাগুলি সঠিক পালনের মধ্য দিয়ে যত শীঘ্র সম্ভব জমির দাম দেওয়া হবে। জমি অধিগ্রহণ করা সময়ের জন্য ঐ জমি থেকে যে আয় ছিল তার জন্য যথাযথ ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা যত সত্বর সম্ভব হয় করা হচ্ছে।

**Joint Sector Project**

***238.** (Admitted question No. *1192.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) has the West Bengal Industrial Development Corporation decided to launch any joint sector project after 20th June, 1977;

(b) if so,

(i) what are the names of joint Sector Collaborators in these projects,

(ii) what amounts are proposed to be invested by the State Government, joint Sector Collaborators, Nationalised Banks and Foreign Collaborators,

(iii) the location, project cost, employment potential in these projects, and

(iv) the terms of foreign collaborations, if any, in the projects?

**Minister-in-charge of the Commerce and Industries Deptt :**

(a) No.

(b), (i) to (iv)—Does not arise.

**মহানন্দা মাস্টার প্ল্যানের বাইরের গ্রামগুলিকে বন্যার হাত হইতে রক্ষার ব্যবস্থা**

***২৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৮।) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহানন্দা মাস্টার প্ল্যানের বাইরে অর্থাৎ নদীর ধারে কতগুলি গ্রাম আছে;

(খ) এই গ্রামগুলিতে কতগুলি পরিবার বাস করেন এবং মোট লোকসংখ্যা কত; এবং

(গ) উক্ত গ্রামগুলিকে বন্যার হাত হইতে রক্ষার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মহানন্দা বাঁধ প্রকল্পের বাঁধ ও নদীর মধ্যবর্তী অসংরক্ষিত এলাকায় ২৫টি গ্রাম আছে।

(খ) ১৯৭০ পরিবারভুক্ত আনুমানিক ২০,০০০ লোক বাস করেন।

(গ) উক্ত গ্রামগুলিকে বন্যার হাত হইতে রক্ষার জন্য গ্রাম উত্তোলন করার প্রশ্ন সরকারের বিবেচনাধীন আছে।

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের কর্মচারিদের সুযোগসুবিধা**

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৮।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ২৩-১০-৭৫ তারিখের ৭১৯১-এফ্ হুকুমনামা মোতাবেক ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের যে সকল টাইপিস্ট ও কপিস্টগণ অপশন দিয়েছিলেন তা গ্রহণ করে চাকুরির বৎসরকাল অনুযায়ী বেতনক্রম নির্ধারণ ও নিয়মিত সরকারি কর্মচারিদের ন্যায় অন্যান্য সকল প্রকারের সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা করা হয়েছে কি? এবং

(খ) না হলে তার কারণ কি?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে ইতিমধ্যেই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। উল্লিখিত হুকুমনামা অনুযায়ী যে সকল টাইপিস্ট এবং কপিস্ট অপশন দিয়েছিলেন, আশা করা যায় তাঁদের নিয়মিত সরকারি কর্মচারি রূপে গণ্য করার জন্য সরকারি আদেশ শীঘ্রই বার হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**ন্যাশানাল টেক্সটাইল কর্পোরেশনে সরকারি প্রতিনিধিত্ব**

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১২০০।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের পূর্বতন বা বর্তমান ডিরেক্টর বোর্ডে রাজ্য সরকারের প্রতিনিধি হিসাবে কাহারা ছিলেন বা আছেন?

**বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (পশ্চিমবঙ্গ, আসাম, বিহার ও উড়িষ্যা) লিমিটেডের ডিরেক্টর বোর্ডে প্রথমে ১৯৭৫ এর অক্টোবর হইতে এবং পরে ১৯৭৬ সালের সেপ্টেম্বর হইতে নিম্নবর্নিত ব্যক্তিবর্গ পশ্চিমবঙ্গ সরকারের মনোনীত প্রতিনিধি হিসাবে ছিলেন—

১। শ্রী দূর্গাপ্রসাদ চক্রবর্তী,

২। শ্রী এস. এন. হাদা,

৩। শ্রী সমর কে. সেন,

৪। শ্রী পি. কে সেন,

৫। শ্রী বিষ্ণু ব্যানার্জি।

১৯৭৭ সালের ১৫ই জুলাই হইতে ঐ সংস্থার ডিরেক্টর বোর্ডে নিম্নলিখিত ব্যক্তিগণ রাজ্য সরকারের মনোনীত প্রতিনিধি হিসাবে আছেন।

১। শ্রী ক্ষীতি ব্যানার্জি,
২। শ্রী সরল দেব,
৩। শ্রী এস. সি. সরকার।

## কেঁদুয়া খালে স্লুইস গেট নির্মাণ

***২৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৩।) **শ্রী বীরেন্দ্রনাথ কোলে ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার "কেঁদুয়া প্রকল্পে" উলুবেড়িয়ায় গঙ্গার মুখে কেঁদুয়া খালে স্লুইস গেট তৈরির পরিকল্পনা বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) ইহার জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেঁদুয়া বেসিন নিকাশি প্রকল্পের দ্বিতীয় পর্যায়ে উলুবেড়িয়ায় গঙ্গার মুখে কেঁদুয়া খালে একটি সুস্পষ্ট নির্মাণের প্রস্তাব আছে। দ্বিতীয় পর্যায়ের এই পরিকল্পনাটি বর্তমানে প্রস্তুতি পর্যায়ে আছে।

(খ) কেঁদুয়া বেসিন নিকাশি প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য বর্তমান আর্থিক বৎসরের বাজেটে ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

## মুর্শিদাবাদ জেলায় নূতন শিল্প স্থাপনের পরিকল্পনা

***২৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৪।) **শ্রী হাবিবুর রহমান ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—মুর্শিদাবাদ জেলায় কোন নূতন শিল্প স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আপাতত নেই।

## Misappropriation of Government money in Messrs India Belting Co. Ltd.

***244.** (Admitted question No. *1221.) **Shri Kamal Krishna Bhattacharjee :** Will the Minister-in-charge of the Closed and Sick Industries Department be pleased to state—

(a) If any complaint of misappropriation of Government money by the Personnel Officer of Messrs India Belting Co. Ltd. has been received by the Government; and

(b) if so, what action has been taken by the Government in this regard?

**Minister-in-charge of the Closed & Sick Industry Department :**

(a) Certain complaint in regard to the personnel officer of M/s. India Belting & Cotton Mills Ltd. was received.

(b) The matter is under consideration of the Authorised Body for the unit.

## বীরভূমে নূতন শিল্প

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৪।) শ্রী **শশাঙ্কশেখর মণ্ডল :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় গত পাঁচ বছরে কতগুলি নূতন শিল্প স্থাপিত হইয়াছে;

(খ) উক্ত শিল্পসমূহের নাম কি কি এবং ঐগুলি কোন কোন সালে স্থাপিত হইয়াছে;

(গ) উক্ত শিল্পসমূহের মধ্যে কতগুলি চালু এবং কতগুলি বন্ধ আছে;

(ঘ) বর্তমানে উক্ত এলাকায় কোন কোন নূতন শিল্প স্থাপনের পরিকল্পনা সরকারের আছে; এবং

(ঙ) ঐগুলির কাজ কতদিনে শুরু হইবে এবং উহাতে আনুমানিক কত টাকা খরচ হইবে?

**শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) Factories Act-এ রেজিস্ট্রিকৃত পাঁচটি নূতন কারখানা স্থাপিত হইয়াছে;

(খ) ১৯৭৬

(১) শ্রী গুরু রাইস মিলস্

(২) সারদা ইণ্ডাস্ট্রিস

১৯৭৫

নাই

১৯৭৪

হিন্দ কোকোনাট অয়েল ইণ্ডাস্ট্রিস

১৯৭৩

গ্রীণ ফিল্ড ইণ্ডাস্ট্রিস

১৯৭২

অভয় বেকারি।

(গ) উক্ত শিল্প সমূহের কোনটি বন্ধ আছে বলিয়া সরকারের জানা নাই;

(ঘ) সরকারের আপাতত কোনও পরিকল্পনা নাই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

## Modernisation of Jute Mills

***246.** (Admitted question No. *1355 ) **Shri Suniti Chattoraj :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has received any offer of financial assistance from the Centre for modernisation of the Jute Mills in West Bengal;

(b) if so,
(i) what are the salient features of the offer, and
(ii) what is the State Government's contemplation in the matter?

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

**Mr. Deputy Speaker :** Question Hour is over

## Adjournment Motion

**Mr. Deputy Speaker :** I have today received a notice of adjournment motion given by Shri Rajani Kanta Doloi on the subject of irregularities in distribution and sale of tickets of football matches and alleged lathi-charge by police causing injuries to soccer fans outside East Bengal and Mohan Bagan Club grounds on the 27th September, 1977.

The alleged lathi-charge by the Police outside local clubgrounds is an ordinary law and order issue which the normal machinery of administration can tackle. Such an issue can not form the subject matter of an adjournment motion. Further, the alleged irregularity in distribution and sales of tickets for big football matches is also not a matter of such urgent character as may merit an adjournment motion There is ample oppurtunity for raising such issues on the floor of the House through other parliamentary devices such as Calling Attention, Mention, etc.

On all the above considerations, I withhold my consent to the adjournment motion.

The member is, however, allowed to read the text of the motion as amended by me

**Shri Rajani Kanta Doloi :** Lathi charge by Police causing grievous injuries to the soccer fans outside East Bengal-Mohan Bagan ground on the 27th Sept. 1977. Brickbatting on genuine soccer fans by anti-socials who have organised a racket for illegal sale of football match tickets at fabulous rates. Failure of the Govt. to make foolproof and effective arrangements for sale and distribution of tickets for such big matches. The number of persons found at Eden Gardens on the occasion of the match between Cosmos and Mohan Bagan was found to be very much in excess of the number of tickets reported to have been sold by the organisers There should be a thorough probe into the allegations of gross irregularities and unfair practices in the distribution and sale of tickets and this probe should be conducted by non-political and impartial authorities. The present trend is not at all favourable. It is apprehended that if proper action is not taken immediately and if things are allowed to continue unabated, it may have serious and dangerous consequences and may tarnish the fair name of Calcutta an important centre of games and sports in India.

## STATEMENT UNDER RULE 346

**Shri Prasanta Kumar Sur :** Mr. Deputy Speaker, Sir, a section of conservancy workers went on strike from the morning of 20th September, 1977, without any prior notice or intimation. The strikers closed the gates of the garages of Dist. II, III and IV, stopping the conservancy and other vehicles coming out of the garage and also obstructing the loyal workers. With the help of the police the gates were made open after 7.45 a.m. and some lorries from the garages went out for garbage removal work. But those lorries and the loyal workers who went out for work, could not perform their normal duty due to obstruction created by the strikers and also widespread violence against the loyal workers. On 21st September, 1977, there had been several incidents of violence when some of the loyal workers were injured and few vehicles were damaged. Those incidents occured at the following places :

1. 164, Lower Circular Road (Central Garage).
2. Territy Bazar.
3. Mayurbhanj Road (Pail Depot).
4. Kalighat Park.
5. Near Hazra Park.
6. Prince Anwar Shah Road (near Corporation office).
7. India Exchange Place.
8. Huges Road (Near Baishali Cinema)
9. Raja Naba Krishna Street.
10. Hem Chandra Naskar Road (near Phool Bagan P.S.)

Such position continued upto 24th September, 1977, and assaulting of loyal workers by the strikers and damage to the vehicles happened in all those days. A section of Block mazdoors and other conservancy workers also resorted to the strike and as a result the entire conservancy work suffered serious set-back.

The Strike was organised by the Calcutta Corporation Harijan Mazdoor Sangha and this is the 6th occasion of wildcat strike resorted to by the said Sangha since February, 1977. On the 9th September

1977 a meeting of the major unious of the Corporation was convened where the Harijan Mazdoor Sangha did not participate. In the meeting common issue were discussed and decisions taken. One month's ex-gratia of minimum Rs. 200/- and maximum Rs. 500/- was granted. Last year's advance will be converted into ex-gratia; increment of Rs. 10/- per month was granted with effect from 1.4.77; pending recommendation of the proposed pay committee compulsory Retirement Act, 1976 to be repealed, and an enquiry against corruption was assured.

On the 22nd September another meeting was held with the Unions. In this meeting also Harijan Mazdoor Sangh refused to attend on the plea that another Union against whom they have grievances had been invited to attend. On the 23rd afternoon the Secretary of the Harijan Mazdoor sangh met me and agreed to withdraw the strike call. The strike was formaly called off only on the 24th September.

During the strike period garbage removal work only at some places in the city could be carried on with the help of the loyal workers which cleared about 20 per cent of the daily accumulation from the city. Yet there had been arrear accumulation of nearly 8000 tonnes of garbage besides the day to day accumulation. The work of clearance of the arrear garbage has been started from 25th September, 1977.

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker** : I have received 4 notices of Calling attention on various subjects, namely —

1. Lathi charge in Mohunbagan and East Bengal ground by the police on 27.9.77 — Shri Rajani Kanta Doloi.

2. Curtailment of syllabus for XI and XII classes — Shri Rajani Kanta Doloi.

3. The gherao and chaos in the administration of the Calcutta Medical College — Dr. Hara Mohan Sinha.

4. Encroachment of forest lands in West Bengal — Shri Rajani Kanta Doloi.

Out of these I have selected the notice of Dr. Hara Mohan Sinha on the subject of Gherao and chaos in the administration of the Calcutta

Medical College. Text of the Calling Attention is : Principal of Calcutta Medical College Gheraoed and chaos in the College administration.

The Minister in-charge may please make a statement on the subject to-day, if possible, or give a date.

**Shri Bhabani Mukherjee :** On 3rd October next.

[2-10 – 2-20 p.m.]

**শ্রী জনমেজয় ওঝা :** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, আজকে প্রশ্নের উত্তর দেবার জন্য সময় ছিল মাত্র এক ঘণ্টা আর প্রশ্ন ছিল ৩০টা। এক ঘন্টা সময়ের মধ্যে ৩০টা প্রশ্নের উত্তর দেওয়া যায়না কিন্তু তবুও এতগুলি প্রশ্ন রাখা হয়েছিল উত্তর দেবার জন্য। এর ফলে স্যার, আমরা অনেকগুলি প্রশ্নের উত্তর পেলাম না। এখানে সাপলিমেন্টারি কম হলেও কি এতগুলির উত্তর দেওয়া যাবে?

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা কোনও প্রিভিলেজের ব্যাপার নয়। এখানে যদি আপনারা প্রতিটি প্রশ্নের উপর বেশি সাপলিমেন্টারি করেন তাহলে হবে না, কিন্তু যদি লিমিটেড সাপলিমেন্টারি করেন তাহলে আমি চেষ্টা করবো সব কোয়েশ্চেনগুলি কভার করতে। কিন্তু আনফরচুনেটলি আমি দেখছি যে, এখানে সাপলিমেন্টারি খুব বেশি হচ্ছে। ন্যাচার‍্যালি কন্ট্রোল করার পরেও আমি সবগুলি কোয়েশ্চেন করে উঠতে পারছিনা। যদি সাপলিমেন্টারি কম হয় তাহলে সবগুলি করা যেতে পারে। আপনি যদি লক্ষ্য করে থাকতেন তাহলে দেখতে পেতেন যে, হাউসে এরচেয়ে বেশি কোয়েশ্চেন করা গিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যদিও এটা হাউসে গতকাল একভাবে উত্থাপিত হয়েছিল তবুও স্যার, ঘটনাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় আবার উত্থাপন করছি। স্যার, ইস্টবেঙ্গল এবং মোহনবাগানের খেলাকে কেন্দ্র করে বা ঐ খেলার টিকিট বিক্রিকে কেন্দ্র করে বিভিন্ন সংবাদপত্রে যে সব সংবাদ বেরিয়েছে—বিশেষ করে আনন্দবাজারে যে সংবাদ বেরিয়েছে গতকালের ঘটনা নিয়ে সেটা অত্যন্ত উদ্বেগজনক হওয়ায় আমি আবার নতুন করে দৃষ্টি আকর্ষণ করবার জন্য উঠে দাঁড়িয়েছি। স্যার, কালকে ঐ টিকিট বিক্রিকে কেন্দ্র করে পুলিশ যে লাঠি চার্জ করেছে তারজন্য মূলত পুলিশই দায়ী। এই রকম একটা গুরুত্বপূর্ণ খেলার টিকিটের জন্য বিভিন্ন এলাকা থেকে ক্রীড়ামোদীরা আসবেন এটা তো জানা কথাই, কাজেই পুলিশ বাহিনীরও উচিত ছিল আগে থেকে—রাত্রি থেকে, থাকার এবং সুশৃঙ্খলভাবে সমস্ত কিছুর ব্যবস্থা করা। কিন্তু তারা তা করেন নি এবং পরবর্তীকালে লাঠি চার্জ করেছেন। তারপর স্যার, আরো মারাত্মক যে সব অভিযোগ উঠেছে সেটা হচ্ছে, যেখানে ১৭ হাজার টিকিট বিক্রি হবার কথা ছিল সেখানে শোনা যাচ্ছে মাত্র ৬ হাজার টিকিট বিক্রি করা হয়েছে এবং তারপর কাউন্টার বন্ধ করে দেওয়া হয়েছে। কাউন্টার বন্ধ করার পর

পুলিশের লোকরা উর্দি পরে এবং সরকারি কর্মচারিরা সেই টিকিট ব্ল্যাকে বিক্রি করেছে। আরো অভিযোগ, ৬ টাকার টিকিট ১০ টাকাতে কাউন্টার থেকে বিক্রি করা হয়েছে—সেখানে ১০ টাকার নোট দেবার পর ৪ টাকা রিটার্ন করা হয়নি এই রকমের অভিযোগ আছে। লিডার অব দি হাউসকে এ ব্যাপারে আমাদের উদ্বেগের কথা স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি এবং ভবিষ্যতে এটা যাতে না হয় সে দিকে দৃষ্টি রাখার জন্য অনুরোধ জানিয়ে, এ ব্যাপারে বিস্তৃত তথ্য আমাদের জানাতে অনুরোধ করছি।

## Mention Cases

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলার বিশেষ করে ময়নাগুড়ি অঞ্চলে অনাহার চলছে। স্যার, এটা সম্পূর্ণভাবে কৃষিপ্রধান এলাকা এবং বন্যার ফলে এখানকার কৃষকদের এবারে ফসলহানি হয়েছে। তার উপর স্যার, পাট এবং আউস এবারে হয়নি। আমার কাছে খবর এসেছে সেখানকার দরিদ্র লোকেরা ৩/৪ দিন ভাতের মুখ দেখতে পায়নি। এ ব্যাপারে আমার কাছে যে টেলিগ্রামটি এসেছে সেটা আপনার কাছে পড়ে শুনিয়ে দিচ্ছি। Famine Condition in villages.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা আপনাকে আর পড়তে হবে না, আমার কাছে দিয়ে দিন, আমি পাঠিয়ে দেব।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** স্যার, এই প্রসঙ্গে মন্ত্রী সভার কাছে আমার অনুরোধ, অবিলম্বে সেখানে জি. আর এবং টি. আর দেবার জন্য ব্লক স্তরে রেডিওগ্রাম করা হোক।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইমাত্র মাননীয় সদস্য শ্রী তারকবন্ধু রায় যে বিষয়টির উল্লেখ করলেন সে সম্পর্কে আমিও খবর পেয়েছি যে জলপাইগুড়ি জেলার বিভিন্ন অঞ্চলে দারুন দুর্ভিক্ষের অবস্থার সৃষ্টি হয়েছে, বিশেষ করে সেখানকার গ্রামাঞ্চলের লোকেরা অনাহারে রয়েছে। সেখানে যে সমস্ত অখাদ্য—কচু, শাক, পাতা ইত্যাদি সেগুলিও তারা এখন আর বিশেষ পাচ্ছে না। অবিলম্বে সেখানে যাতে ত্রাণের ব্যবস্থা করা হয় এবং আরো বেশি করে রিলিফ দেবার ব্যবস্থা করা হয় সে জন্য মন্ত্রী মণ্ডলির কাছে আবেদন করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী পার্থ দে মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার হাতে পি. এন. চ্যাটার্জি, জয়েন্ট সেক্রেটারি, ১৭ই আগষ্ট ১৯৭৭ সালের একটা সার্কুলার আছে। এই সার্কুলারে বলা হয়েছে যে সমস্ত স্কুলের শিক্ষকরা মিসা কিম্বা ডি. আই. আর-য়ে গ্রেপ্তার হয়েছিলেন কিম্বা চাকুরি হারিয়েছেন তাদের কাজে তারা রি-ইনস্টেটেড হবেন। কিন্তু তাদের এই কয়েকটি মাসের মাহিনা দেওয়া হবেনা। এটা একটা অত্যন্ত অন্যায় এবং আশ্চর্যের ব্যাপার। এখন যদি তারা

মাইনা না পান তাহলে তাদের রি-ইনস্টেটেড-এর কোনও অর্থ হয়না। আমি জানি যে কেন্দ্রীয় সরকার এ কথা বলেছেন যে, যেখানে যেখানে মিসা কিম্বা ডি. আই. আর-তে কেউ যদি চাকুরি হারিয়ে থাকেন তাহলে তাকে শুধু রি-ইনস্টেটেড করা হবে তাই নয়, তাকে সেই অবধির সমস্ত মাইনাও দেওয়া হবে। স্কুলের শিক্ষকরা সমাজের সব থেকে দুর্বল অঙ্গ, তাদের যদি তাঁদের এত মানের মাইনা না দেওয়া হয় তাহলে আমি মনে করি লেফট ফ্রন্ট সরকারের এ থেকে বড় অবিচার পূর্ণ কাজ আর কিছু হতে পারে না। তাই, আমি মনে করি সমস্ত পক্ষ থেকে এই দাবি হবে যে এটা প্রত্যাহার করে মাষ্টার মশাইদের ওই অবধির মাইনা দেওয়া হোক।

**শ্রী প্রলয় তালুকদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাওড়া জেনারেল হসপিটালের অব্যবস্থা সম্পর্কে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের গোচরে আনতে চাই। হাওড়া হাসপাতালে বর্তমানে চূড়ান্ত অব্যবস্থা চলছে। সেখানে কোনও ঔষধ নেই। সেখানে যে খাদ্য পরিবেশন করা হয় তাতে সুস্থ্য মানুষও অসুস্থ হয়ে পড়ছে। সমস্ত পরিবেশটা একটা নোংরা অবস্থার মধ্যে রয়েছে। এমন কি গজ, ব্যাণ্ডেজ পর্যন্ত হাসপাতালে নেই। এ ছাড়াও বর্তমানে হাসপাতালে অপারেশন করার কোনও ব্যবস্থা নেই। একটা মাত্র অপারেশন থিয়েটার আছে অর্থোপেডিক ওয়ার্ডে। ম্যাটারনিটি অপারেশন থিয়েটার নেই, আই ডিপার্টমেন্টে কোনও অপারেশন থিয়েটার নেই এবং অন্যান্য কোনও ব্যবস্থা নেই। যে ভাবে অপারেশনের ব্যবস্থা হয়েছে সেটা মানধাতা আমলের। অর্থাৎ ওপেন মেথডে এনাসথেসিয়ার মাধ্যমে করা হচ্ছে। অথচ আধুনিক ব্যবস্থা হচ্ছে গ্যাস, অক্সিজেন সার্কিট-এর মাধ্যমে অপারেশন করার ব্যবস্থা করা। কিন্তু সেই সব কোনও ব্যবস্থা নেই। সেজন্য হাওড়া হসপিটালকে আধুনিক করে হাওড়া শহর এবং হাওড়ার গ্রামাঞ্চলের মানুষকে স্বাস্থ্যের ন্যুনতম সুযোগ দেবার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর গোচরে সমস্ত বিষয়টি আনলাম।

**শ্রী বিজয় পাল :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গতকাল ডাঃ জয়নাল আবেদিন সাহেব একটা ঘটনা এখানে বলেছিলেন। সালামপুর থানার একটা গ্রামের ঘটনা, সেখানে রুইদাস সম্প্রদায়ের মধ্যে যে ঝগড়া হয়েছিল, সেই ঝগড়া বিবাদকে কেন্দ্র করে একজন মারা যায়, সেই ঘটনা নিয়ে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছিলেন। আমি মনে করি এটা সম্পূর্ণ অসত্য কথা। তিনি বলেছিলেন এবং একটা টেলিগ্রাম দেখিয়েছিলেন। আমি সেখানে গিয়ে দেখে এসেছি যে রুইদাস সম্প্রদায়-এর মধ্যে এক টুকরো জমি নিয়ে সেখানে ঝগড়া-ঝাটি হয়েছিল। এমন কি যিনি মারা গেছেন তিনি আমাদেরই একটা ইউনিয়নের লোক, আমাদের সি. আই. টি. ইউ ইউনিয়ন ভুক্ত লোক সেটা আপনার জানা উচিত। আমি এই কথা বলতে চাই যে তারা মিথ্যার বেশাতি চালিয়ে এসেছেন। তাই, ঐ অঞ্চলের সুকুমার ব্যানার্জি, যিনি এম. এল. এ. ছিলেন, তিনি একজন সুধীর মিশ্রকে মার্ডার করেছিলেন, সেই অভিযোগও আছে। কাজেই চিরকাল মিথ্যার বেশাতি করেছেন। এই খুনের রাজনীতি করে, মিথ্যার বেশাতি করা বেশিদিন চলেনা, এটা তাদের জানা দরকার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কাছে যে টেলিগ্রাম এসেছিল, আমি সেটা আপনার সামনে পড়ে দিয়েছি। ক্ষমতা ওদের হাতে, ওরা তদন্ত করুন।

**শ্রী গোপাল বসু ঃ** আই অ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, কেউ এখানে জয়নাল আবেদিনের নাম করেনি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** হ্যাঁ, করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গতকাল যে টেলিগ্রাম পেয়েছি সেটা হাউসে পড়ে শুনিয়েছি এবং আপনার কাছে সেটা জমা দিয়েছি। ওঁরা তদন্ত করে বলুন যে এই টেলিগ্রামের বিষয়বস্তু অসত্য। আজকে উনি যে কথা বলেছেন অ্যাটাক করে যে মিথ্যার বেশাতি, ওঁরা বলেছেন মানুষকে খুন করার কথা—আজকে হরিজনকে লাঞ্ছিত করা হয়েছে, মহিলার সম্মানহানী হয়েছে, আমি সেটা জানিয়েছি। ওঁরা তদন্ত করে বলুন যে অসত্য, মিথ্যা লেট আস সি দ্যাট।

[2-20 – 2-30 p.m.]

**শ্রী রবিশঙ্কর পাণ্ডে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, যে সিদ্ধার্থ সরকারকে জনসাধারণ নিস্কর্মা সরকার বলে তাড়িয়ে দিয়েছে তারাও পুজার আগে কলকাতার রাস্তাঘাট মেরামত করাতো। কিন্তু আজকে পুজা এসে গেছে, জনসাধারণের সরকার এই বিষয়ে কি করতে চাইছেন, সেটা আমি একটু জানতে চাই। আমি আবার নিবেদন করছি—আমি আগেও বলেছি, আজকে বড় বাজার একটা নরক কুণ্ডে পরিণত হয়েছে। দয়া করে মন্ত্রী মহাশয় বড়বাজারে আবর্জনা সাফাই করার ব্যবস্থা করুন। আজকে মন্ত্রী মহাশয় এবং এই হাউসের সকল সদস্যকে আহ্বান জানাচ্ছি গিয়ে দেখে আসুন বড় বাজার কি রকম অবহেলিত অবস্থায় রয়েছে। আপনাদের সকলের কাছে আমার একটা নিবেদন আছে, বড় বাজারকে যেন স্টেপ মাদারের মতো ব্যবহার না করা হয়। এখনও বড় বাজারকে পরিষ্কার পরিচ্ছন্ন করবার জন্য অফিসারদের নির্দেশ দেওয়া হোক।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। হুগলি জেলার বলাগড় ব্লকে যে সমস্ত রিভার পাম্প আছে, সেই সমস্ত রিভার পাম্প এর বেশির ভাগ বন্ধ হয়ে আছে। সেই সমস্ত পাম্প মেশিন খারাপ হয়ে গেছে। কিন্তু এই সমস্ত পাম্প মেশিন মেরামত করবার জন্য মেকানিক্যাল কর্মীরা আছেন, তারা মেরামত করতে চাইছে না। তাদের বক্তব্য হচ্ছে, যে তারা টি. এ. পাচ্ছে না, কিন্তু আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করেছি, তিনি বলেছেন যে তাদের অর্ধেক টি. এ. দিয়ে দেবার অর্ডার তিনি দিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও তারা সেই মেশিন মেরামত করতে যাচ্ছে না। আজকে আকাশে বৃষ্টি নেই, ধান ফলানোর সময় হয়ে গেছে। সেচের ব্যবস্থা যদি না হয়, তাহলে ধান ফলাতে পারবে না। সেই জন্য আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী মহাশয়ের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলা থেকে বিভিন্ন ভাবে খবর আসছে যে পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাট থেকে, হিলি থেকে, কুসুমণ্ডি, গঙ্গারামপুর বিভিন্ন জায়গা থেকে লোক জন অনাহারে এবং অর্ধাহারে দিন কাটাচ্ছে এবং এই বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, জরুরি অবস্থার ভিত্তিতে যেন সেই সব জায়গায় ত্রাণ পাঠানো হয় এবং সেখানে অবিলম্বে টি. আর এবং এম. টি. আর. এর কাজ চালু করা হয়। তা নাহলে লোকজন একটা বিরাট অসুবিধার মধ্যে পড়ে যাবে। কাজেই এই বিষয়ে যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী শামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মালদহ জেলার আমার কনস্টিটুয়েন্সি কালিয়াচকে সুজাপুর মণ্ডকের একটা চড়া এলাকা আছে মুর্শিদাবাদ এবং মালদহ এলাকায়, সেখানে বৈধ ভাবে পাট্টা দিয়ে ল্যাণ্ডলেসদের জমি দেওয়া হয়েছিল। আমি কোনও রাজনৈতিক দলের কথা বলছি না, কিন্তু একটি শ্রেণী, সেই বৈধ পাট্টা দেওয়া জমি থেকে লোকদের উৎখাত করে দিচ্ছে। জে. এল. আর. ও অফিসে গিয়ে কোনও ফল পাওয়া যায় নি, পুলিশের কাছে গেলে তারা কোন প্রটেকশন দিচ্ছে না। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য, এটা খুবই গুরুত্বপূর্ণ। যাদের বৈধ পাট্টা দেওয়া হয়েছে, আবাদ করেছিল, যারা ফসল ফলিয়েছিল, তাদের উৎখাত করা হচ্ছে সুজাপুর মণ্ডার চড়া থেকে। তারা কোনও প্রটেকশন জে এল. আর. ও. অফিস থেকে পাচ্ছে না। পুলিশের কাছে গেলে বলছে, আমরা কোনও প্রটেকশন দিতে পারব না। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এই বিষয়ে আপনার মাধ্যমে হোম মিনিস্টার এবং মাননীয় ল্যাণ্ড রেভিনিউ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়ে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে এই সুযোগে যারা ভূমিহীন তাদের আমরা আশ্রয় দিয়েছিলাম, তারা আবার আশ্রয়চ্যুত হয়ে যাচ্ছে, তা যেন না হয়। আমরা যে আইন সংশোধন করতে যাচ্ছি ভূমিহীনদের জন্য তা সার্থক হবে না।

**Dr. Ambarish Mukhopadhyay :** Mr. Deputy Speaker, Sir, I would like to draw the attention of the Ministry concerned to the drought situation of Paruha. There has been complete drought for one or one and a half years and complete washing away of the aus paddy there. I would request the Government to immediately come out with all the necessary help that can be mobilised to save this paddy. Sir, you are aware that the lands growing this aus paddy belong to the poor and marginal farmers, but the tanks from which irrigation has to be given do not belong to them, they belong to the landlords. The owners of the tanks are big landlords and they would not allow these poor farmers to get irrigation facilities from these tanks. There has been complete breakdown of law and order because the landlords are interfering with the supply of irrigation facilities to the farmers. As such I would, request

the Ministry concerned to issue necessary orders for supply of water to these lands so that irrigation can be made without any interference.

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রী এবং কমার্স অ্যাণ্ড ইণ্ডাস্ট্রিস বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই এই কথা বলে—বজবজে ইণ্ডিয়ান কার্বন কোম্পানি বলে একটা কোম্পানি আছে। এর পেট্রোলিয়াম কোক এবং অ্যান্ট্রসাইড কোক এই দুটির মেটেরিয়ালস এর দ্বারা কারখানা চলে। এঁরা ইচ্ছা করলেই এই দুটি জিনিস জোগাড় করতে পারেন। কিন্তু জিনিস জোগাড়ের অজুহাতে তাঁরা পনের দিন আগে ফোর্স লীভ করে দিয়েছেন, প্রিভিলেজ লীভে ছুটি দিয়ে দিয়েছেন ও গত কয়েকদিন যাবদ চল্লিশ জনকে লে অফ করে দিয়েছেন এবং যে এর প্রতিবাদে ইউনিয়ন চিঠিটা দিয়েছেন সেটা বলছি, If further laying off workmen is "corrupt way of business and unfair labour practice", you should blame the Government for framing such rules and not the management. কাজেই এই যে তাঁরা ঔদ্ধত্য প্রকাশ করেছেন—তাতেই আমি বলছি যে এর একটা প্রতিবিধান করা উচিত এবং এই রকম লে অফের বিরুদ্ধে হস্তক্ষেপ করা দরকার।

**শ্রী সুধাংশুশেখর মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়কে একটা গুরুত্বপূর্ণ সেতু নির্মাণ সম্পর্কে একটা প্রস্তাবের কথা বলছি। সুন্দরবন সীমান্ত এলাকায় হিঙ্গলগঞ্জ অঞ্চলের কাটাখালি নদীর উপর একটি ছোট সেতু—যা দীর্ঘদিন ধরে উভয় দিকের পাকা রাস্তার সঙ্গে সংযোগ রক্ষা করে আসছে। পূর্ববর্তী সরকার এটি অনেকদিন ধরে করবার প্রস্তাব করেছিলেন কিন্তু সে প্রস্তাব আজ পর্যন্ত কার্যকর হলনা। প্রতিদিন হাজার হাজার লোককে এই পথে যাতায়াত করতে হয়। কাজেই পাকা সড়কের মাঝখানে এই ছোট সেতুটি যদি নির্মাণ করা যায় তাহলে সেখানকার যোগাযোগ ব্যবস্থা আরও উন্নত হতে পারে। তাই এ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এই প্রকল্পটি যাতে অবিলম্বে কার্যকর করা হয়—আপনার মাধ্যমে এই কথা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 – 3-15 p.m.(Including Adjournment)]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় ডেপুটী স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটা দুঃখজনক ঘটনার প্রতি মাননীয় মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৩.৯.৭৭ তারিখে ভরতপুর থানার সালার অঞ্চলে কুপারতে ৬-৩০ মিঃ সময় একজন স্বক্রীয় কংগ্রেস কর্মীকে এবং একজন সাধারণ মানুষকে সি. পি. এম নেতা গোলাম কুদ্দুসের নেতৃত্বে নিহত করা হয়েছে। এরজন্য একজন ঔষধ প্রতিষ্ঠানের মালিক আর একজন মোল্লা আবু মাহেশ চাল ব্যবসায়ী। নিঃসন্দেহে তাদের হত্যা করা হয়েছে। এই হত্যা কাণ্ডের বিরুদ্ধে সি. পি. এম এবং আর. এস. পি. সকলে মত দিয়েছে কিন্তু তা সত্ত্বেও এরূপ ঘটনার পর তিনি এ কাজে নিবৃত্ত হচ্ছেন না।

সেখানে পুলিশ নিষ্ক্রিয়। এ বিষয়ে যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য পুলিশ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সত্যব্রত ভট্টাচার্য ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, অতীশ বাবুর এই স্টেটমেন্টটা সম্পূর্ণ অসত্য। এই মারামারিটা হয় গ্রামের দলাদলির ব্যাপার নিয়ে।

**মিঃ ডেপুটী স্পিকার ঃ** আপনার কোনও পয়েন্ট অফ অর্ডার নেই।

**শ্রী সত্যব্রত ভট্টাচার্য ঃ** উনি ভুল স্টেটমেন্ট দিয়েছেন।

**মিঃ ডেপুটী স্পিকার ঃ** আপনি বসুন, পয়েন্ট অফ অর্ডার নেই।

**শ্রী নিখিল দাস ঃ** তিনি স্টেটমেন্টে আর. এস. পির কথা বলেছেন তা না হলে আমার বলার কিছু ছিল না।

**মিঃ ডেপুটী স্পিকার ঃ** উনি সে কথা বলতে পারেন। কিন্তু পয়েন্ট অফ অর্ডার কিছু নেই।

**শ্রী লক্ষ্মীচরণ সেন ঃ** এই রকম ভাবে যদি পার্টির নাম করে কেউ বলে তাহলে আমাদের ডিফেণ্ড করবার অধিকার আছে। এরূপ জিনিস অ্যাসেম্বলিতে চলতে পারে না। যখন যা ইচ্ছা বলে যাবে তা হয় না। আর. এস. পির পক্ষ থেকে নিশ্চই ডিফেণ্ড করবার অধিকার আছে।

**মিঃ ডেপুটী স্পিকার ঃ** পারসোনাল এক্সপ্লানেশন দিতে পারেন পার্টির পজিশন ক্লারিফিকেশনের জন্য।

**শ্রী সত্যব্রত ভট্টাচার্য ঃ** অতীশ বাবু যে ঘটনার কথা বললেন তাতে কোন পলিটিকাল পার্টি ইনভলভড নয়। এই সব মার্ডার কেসে। এই যে মার্ডার হয়েছে তাতে সকলে সমবেদনা জানিয়েছে। কিন্তু এই সব রাজনৈতিক কালার দেবার চেষ্টাকে আমি নিন্দা করি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর সদর হাসপাতালের ডাক্তার শশাঙ্কশেখর পাঁজাকে গত ১৬.৭.৭৭ তারিখে বদলি করা হয়েছিল পুরুলিয়ায়। আবার কি কারণে রেডিওগ্রাম করে ১.৮.৭৭ তারিখে তাঁকে পুনরায় ওখানে নিয়োগ করা হল সেটা জানতে চাই। এই ডাক্তার বাবু বরাবর রোগীদের উপর অবহেলা করে থাকেন। সেই কারণে গত ৫ বছর যে বদলির অর্ডার হয়েছিল কংগ্রেস সরকার সেই বদলির অর্ডারকে নাকচ করেছে রজনী বাবু এবং জ্ঞান সিং সোহনপালের হস্তক্ষেপের ফলে। এই যে বদলি হয়েছে এতে ওখানকার বুদ্ধিজীবীদের মধ্যে হতাশা সৃষ্টি হয়েছে। সেজন্য আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আপনার মারফত আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ৭শো শিক্ষিত যুবক মাস্টার রোলে সল্ট লেকে দীর্ঘ ৮ বছর ধরে কাজ করছে, তাদের স্থায়ী করবার জন্য আমি দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে জানাচ্ছি বি. এ. কমিটিতে যাঁরা আছেন তাঁদের অনুরোধ করছি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করলে সাথে সাথে মন্ত্রীরা যাতে উত্তর দেন সেটা দেখবেন। আমরা যে মেনশন করেছিলাম তার উত্তর পাইনি। যাইহোক, ৭শো শিক্ষিত যুবক যাতে পার্মানেন্ট হয় তারজন্য সেচ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি যে অ্যাসেম্বলি হোস্টেলে যে সমস্ত সদস্য আছেন তাঁদের অসুবিধা হচ্ছে। সেখানে আজ প্রায় ৩ মাস হয়ে গেল অব্যবস্থা চলছে। পুরানো দিনের যে সমস্ত কংগ্রেসি সদস্য সেখানে ছিলেন এবং যাঁরা এখন আর সদস্য নন তাঁরা পর্যন্ত সেখানে জাঁকিয়ে বসে আছেন, ঘরগুলি দখল করে রেখেছেন এবং সমস্ত জিনিসপত্র ব্যবহার করছেন। খাওয়া-দাওয়ার ব্যাপারেও নিয়ম শৃঙ্খলা ভঙ্গ করে যা করছে তাতে এই অব্যবস্থা অবিলম্বে বন্ধ করতে হবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। উনি আমাদের কংগ্রেস পার্টির নাম করে বলেছেন। উনি যে কথা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য কথা।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গঙ্গা এবং পদ্মার ভাঙ্গনে জঙ্গীপুর মহকুমার হাজার হাজার পরিবার বাস্তুহীন এবং ভূমিহীন অবস্থায় রাস্তায় বসবাস করছে। বিগত সরকার এই সমস্ত পরিবারদের বাস্তু এবং গৃহের ব্যবস্থা করেছিলেন। রঘুনাথ গঞ্জ ২নং ব্লকে ৫ হাজার পরিবার বাস্তুহীন ও গৃহহীন হয়েছে। বিগত সরকার তার মধ্যে ৩ হাজার পরিবারের বাস্তু ও গৃহের ব্যবস্থা করেছিলেন, আরও ২ হাজার বাকি আছে। তাদের বাস্তু জমি এবং গৃহের ব্যবস্থা করার জন্য আমি পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**(At this stage the House was adjourned till 3.15 p.m.)**

[3-15 – 3-20 p.m.(After adjournment)]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ওয়েস্ট বেঙ্গল তহশীলদার অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে একটা বড় মিছিল এসপ্লেনেড ইস্টে এসেছে। মন্ত্রী সভার যিনি ভারপ্রাপ্ত, তিনি যদি তাদের সঙ্গে দেখা করেন, তাহলে ভাল হয়। তবে তাঁর যদি দেখা করতে অসুবিধা হয়, তাহলে তিনি যেন এখানে তাদের সঙ্গে দেখা করেন।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** স্যার, অ্যাসেম্বলির লবিতে টি. ভি চলবে এবং এখানে সভা হবে, এটা হয়না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি টি. ভি বন্ধ করবার অর্ডার দিয়েছি।

## LEGISLATION

### The West Bengal Appropriation (No.2) Bill, 1977

[3-20 – 3-30 p.m.]

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি সংবিধানের ২৬৩(৩) ধারা অনুযায়ী প্রস্তাব করছি পশ্চিমবঙ্গ উপযোজন দু নম্বর বিল, ১৯৭৭, এই বিধান সভায় বিবেচনা করা হোক।

**(Secretary read the title of the Bill.)**

**ডঃ অশোক মিত্র ঃ** এই প্রসঙ্গে আমি দু একটি কথা বলতে চাই। আগস্ট মাসে ভোট অন অ্যাকাউন্টসের সময় যেকথা বলেছিলাম, সেই একই কথা আবার বলছি। এই যে উপযোজন বিল এটা হচ্ছে আমরা যে ইংরেজের ঐতিহ্য বহন করে আছি, তার সব চেয়ে বড় পরিচয়। আমরা বাজেট নিয়ে এখানে আলোচনা করলাম, আপনারা বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দ মঞ্জুর করলেন, কিন্তু তারপরেও এই উপযোজনের ব্যাপার কেন থেকে যায়, সেটা আমার ক্ষুদ্র জ্ঞানে বুঝতে পারছিনা। আমরা এখানে আলোচনার পর ৯২১ কোটি ৯১ লক্ষ ৫৪ হাজার টাকা মঞ্জুর করলাম সরকারকে ১৯৭৭-৭৮ সালের জন্য। কিন্তু যেটাকে বলা হয় চার্জড ব্যয় ভার, যার উপর আমাদের ক্ষমতা নেই বাড়াবার, সেটা হচ্ছে ২৯২ কোটি ৮০ লক্ষ ১৬ হাজার টাকা। এবং এটাও আমাদের ব্যয় করতে হয়, অর্থাৎ আমাদের মোট ১২১৪ কোটি ১৭ লক্ষ ১৪ হাজার টাকা ব্যয় করতে হবে এবং এই টাকা আমাদের সরকারি অর্থ ভাণ্ডার থেকেই ব্যয় করতে হবে মাননীয় সদস্যদের অনুমতি নিয়ে, বিধানসভার অনুমতি নিয়ে। তবে এ ক্ষেত্রে কথা হচ্ছে আপনারা এটা উপযোজন করে না দিলে, এই টাকা খরচ করা যাবেনা। ইংরেজরা এই যে ব্যবস্থা করেছিল, সেই অনুশাসনের চাপে পড়ে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল আলোচনা করা হচ্ছে। আমরা বিস্তৃতভাবে রাজ্যের অর্থনীতি নিয়ে গত এক মাস ধরে আলোচনা করেছি এবং নানা দিক থেকে বিশ্লেষণ করবার চেষ্টা করেছি, অনেক চিত্তাকর্ষক আলোচনা হয়েছে এবং তার জন্য আমি মাননীয় সদস্যদের কাছে আমি কৃতজ্ঞ তবে এই বিলের সূত্রে আপনারা আর একবার রাজ্যের অর্থনীতির উপর আলোকপাত করতে পারবেন এবং বাজেটের উপর আলোচনার সময় আবার আপনারা আপনাদের মন্তব্য প্রকাশ করতে পারবেন। আমার এখানে দুই একটা ঘোষণা করবার আছে। সেটা আলোচনা শেষ হবার আগে আমি যখন জবাব দেব তখন আমি ঘোষণা করব। আপনাদের আলোচনার উপর আমার যদি কোনও কিছু মন্তব্য করার থাকে, আমি সেটা বলব, আমি বিধানসভার নুতন সদস্য এবং নুতন মন্ত্রী, আপনারা এই ব্যয়ভার আমার উপর ভালবেসে দিয়েছেন। অনেক ভুল ত্রুটি নিশ্চয়ই করেছি, যদিও তা সত্ত্বেও আপনার সহানুভূতির সঙ্গে আমার কথাবার্তা শুনেছেন বলে আমি আপনাদের কাছে কৃতজ্ঞ।

Now I beg to move that the West Bengal Appropriation (No-2) Bill, 1977 be taken into consideration.

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিধানসভার কাছে আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করলেন এবং এই বিল পেশ করার সময় তিনি যে পটভূমিকাটুকু করলেন আমার মনে হয় এটা বিশেষভাবে বিবেচনা করা প্রয়োজন। কারণ এই যে পদ্ধতিগত প্রশ্ন, যেটা ব্রিটিশ ঐতিহ্য, আমরা তা অনুসরণ করে আসছি। ১৯৩৫ সালের যে গভর্নমেন্ট অব ইণ্ডিয়া অ্যাক্ট, তার অনুসরণ করে আমরা এই প্রথা ধরে চলেছি এবং এই বাজেট পেশ করা, আলোচনা করা, অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে দিয়ে এমন একটা ব্যাপার যে তাতে মনে হয় সমস্ত জিনিসটাই কৃত্রিম।। দীর্ঘদিন ধরে বাজেট আলোচনা হল এবং বাজেট আলোচনার পরে অনেক মূল্যবান পরামর্শ দিয়েছেন, মন্ত্রী সভার অনেক সদস্য স্বীকার করেছেন যে ব্যয় বরাদ্দ কিছু কিছু কম বেশি করার প্রয়োজনীয়তা রয়েছে কিন্তু এই সিস্টেমটা এমন যে তা পাল্টানোর কোনও উপায় নেই। আমরা বিরোধী দলে আছি আমরা বড় জোর একটা টোকেন প্রতিবাদ জানাচ্ছি, ১০০ টাকা ব্যয় বরাদ্দ কমান বা বাড়ানোর কথা বলেছি। এর বেশি কিছু আর পারিনা। দ্বিতীয় বক্তব্য হচ্ছে, যাইহোক আমার মনে হয় যে আমাদের ভাবতে হবে যে এই প্রথা থাকবে কিনা। তার সঙ্গে এই পরামর্শ দেব যে যেহেতু এই প্রথাটা বজায় আছে এবং বাজেটে বিরোধী দলের বা ইতর বিশেষের কোনও পরামর্শ দেবার সুযোগ  নেই আমি ভবিষ্যতে অর্থমন্ত্রী মহাশয়কে পরামর্শ দেব তিনি যেন বাজেট রচনা করে বিরোধী দলের সঙ্গে যথা সম্ভব পরামর্শ করেন। সভার বিভিন্ন সেকশনের সঙ্গে পরামর্শ করে তাদের মত যদি তিনি হাউসে রিফ্লেক্ট করতে পারেন তাহলে আমার মনে হয় এই বাজেট অনেক বেশি গ্রহণযোগ্য হবে এবং হাউসও উৎসাহের সঙ্গে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে সম্মতি দান করবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন তা আমি আমার দলের পক্ষ থেকে, জনতার পার্টির পক্ষ থেকে, সমর্থন করছি যদিও সেই সমর্থন বিনা দ্বিধায় নয়। সঙ্গত কারণে আমার মনের মধ্যে কিছু কিছু দ্বিধা জন্মেছে। আমি উপাধ্যক্ষ মহাশয়ের মারফত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তাঁরা যেন তাঁদের কার্যাবলির মাধ্যমে আমাদের এই দ্বিধাকে ভ্রান্ত বলে প্রমাণিত করেন এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা পেশ হয়েছে সেটা যেন মিস অ্যাপ্রোপ্রিয়েশন বিল না হয়। কেন বলছি, কারণ আমাদের মনের মধ্যে আশঙ্কা রয়েছে এবং আমি তাই বলবার চেষ্টা করছি। দ্বিতীয় কথা, হয়তো অনেক পরিবর্তন করার প্রয়োজন হতে পারে। অপ্রাসঙ্গিক কোনও ঘটনা ঘটেছে তারজন্য ব্যয় বরাদ্দ বাড়ানোর প্রয়োজন হতে পারে, সেই সব ক্ষেত্রে আমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে অতীতের ঐতিহ্য অনুসরণ না করে, শুধু ক্যাবিনেট পর্যায়ে আলোচনা না করে সাপ্লিমেন্টারি বাজেট করে এই হাউস থেকে যেন পাস করিয়ে নেওয়া হয়। যে ব্যয় বরাদ্দ সভায় গৃহীত হয়েছে সেই সম্পর্কে কয়েকটি খাতে আলোচনার মধ্যে আমার বক্তব্য আমি সীমিত রাখব আমি প্রথমেই বলতে চাই শিক্ষাখাতে ব্যয় বরাদ্দের কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। আমরা হাউসে আসার পর প্রথম থেকেই বলছি, রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করে বলেছি, পূর্বতন সরকার শিক্ষাকে যেভাবে অবহেলা করেছেন এই দৃষ্টিভঙ্গির পরিবর্তন হওয়া দরকার।

[3-30 – 3-40 p.m.]

কিন্তু এই বাজেটের মধ্যে আমরা তার প্রতিফলন দেখতে পাইনি। কিঞ্চিৎ অর্থ শিক্ষা খাতে বরাদ্দের দাবি করা হয়েছে। আমার মনে হয় এটা অত্যন্ত কম। এই কম ব্যয় বরাদ্দ কেন আসে সেই দৃষ্টভঙ্গির মধ্যে যেতে হয়। কারণ expenditure on education সে একটা investment সেটা পূর্বতন সরকার কখনই স্বীকার করেননি। পঞ্চম পরিকল্পনার জন্য কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী অধ্যাপক নুরুল হাসান শিক্ষার জন্য যে ব্যয় বরাদ্দের দাবি করেছেন আমরা দেখেছি যে কয়েকবার সেটা কাটা হয়েছে এবং কাটার অজুহাত হিসাবে পূর্বতন প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বিভিন্ন সময়ে বলেছেন যে কৃষি এবং শিল্পের প্রয়োজনে আমরা দুঃখের সঙ্গে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ কমাচ্ছি। অর্থাৎ শিক্ষাখাতে ব্যয় বরাদ্দটাকে তারা কোন অবস্থাতেই শিল্প বাণিজ্যের সঙ্গে কৃষির সঙ্গে, সংযুক্ত করে দেখেননি। কাজেই মৌলিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটানোর একান্ত প্রয়োজন হয়ে পড়েছে। শিক্ষাখাতে ব্যয়বরাদ্দ যদিও কমানো হয়েছে, তাহলেও আমরা অর্থমন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং অন্যান্য সদস্যকে অনুরোধ জানাব যে আমাদের আশঙ্কা যেটা, misappropriation এর আশঙ্কা সেটা যেন না ঘটে। এই আশঙ্কা করার কারণ ঘটেছে। আজকে যেভাবে মধ্যশিক্ষা পর্ষদ ভেঙ্গে দিয়েছেন এবং খবর পাচ্ছি ১৫০ স্কুলের Managing Committee আপনারা ভেঙ্গে দিয়েছেন। আমরা স্বীকার করি যে শিক্ষা পর্ষদগুলি দুর্নীতির আঁখড়া হয়ে পড়েছে। এই দুর্নীতি আজকে সমাজ জীবনের রন্ধ্রে রন্ধ্রে ঢুকে পড়েছে। আজকে এর পরিবর্তন দরকার। কিন্তু আপনারা যে পদ্ধতিতে এই পরিবর্তন ঘটাতে যাচ্ছেন, যেভাবে Managing Committee ভাঙ্গছেন তাতে দলীয় রাজনীতির অনুপ্রবেশ যদি শিক্ষাক্ষেত্রে ঘটে তাহলে শিক্ষক হিসাবে, একজন শিক্ষক আন্দোলনের কর্মী হিসাবে আমাদের কাছে এটা খুব ব্যাথাজনক ঘটনা বলে মনে হয়। আজকে এই আশঙ্কা করার কারণ হচ্ছে, যেভাবে Managing Committee ভাঙ্গছেন, যে ভাবে administrator নিয়োগ করছেন ব্যক্তিগত ভাবে তারা অনেকে কিন্তু সমালোচনার উর্দ্ধে নয়। আজকে শিক্ষাক্ষেত্রে অরাজকতার সৃষ্টি হয়েছে। এর মধ্যে আমরা দেখেছি যে বহু স্কুল কলেজে বাইরের লোক এসে হামলা করছে। আগর পাড়ার মহাজাতি বিদ্যাপীঠের কথা বলতে পারি। সেখানে বহিরাগত লোক Managing Committeeর অনুমোদন ছাড়া প্রধান শিক্ষকের কারণ সত্ত্বেও হঠাৎ ক্লাশে ঢুকে ক্লাশ করছে। তারপর ব্যারাকপুরে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ কলেজের কথা বলতে পারি। সেখানে syndicate এর নির্দ্দেশ অনুযায়ী Governing Body একটা Probe Committee গঠন করেছেন। সেই Probe Committee-কে ভাঙ্গার জন্য চাপ দেওয়া হচ্ছে। Professor-in-charge-কে জোর করে class থেকে বের করে আনা হয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই আমাদের অতীত ইতিহাস। শিক্ষা ক্ষেত্রে একশ্রেণীর লোকেরা অনুপ্রবেশ করে আছে যারা জমানা পাল্টাবার সঙ্গে সঙ্গে রং পাল্টায়, কিছুদিন আগে পর্যন্ত যাদের জরুরি অবস্থার সমর্থক দেখলাম, ইন্দিরা গান্ধীর সমর্থক দেখলাম, আজকে তারা অনেকেই কিন্তু নিজেদেরকে—জানিনা তাঁদেরকে C.P.M. কতখানি গ্রহণ করবেন—তারা

নিজেদেরকে C.P.M. এর সমর্থক বলে পরিচয় দিতে আরম্ভ করেছে এবং স্বাভাবিক ভাবেই ক্ষমতার জন্য শিক্ষা ক্ষেত্রে রাজনীতি ঢোকানোর চেষ্টা করছে। আপনারা রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ কলেজে অনুসন্ধান করুন এবং অনুসন্ধান করুন শ্রী গোপাল ব্যানার্জি কলেজ সম্পাদক। শ্রী গোপাল ব্যানার্জি কলেজের Governing Body তে যে ২জন সদস্য দুর্নীতির অভিযোগ এনেছিলেন এবং আলোচনার কথা বলেছিলেন এবং সরকার Probe Committee নিয়োগ করেছিলেন। তারপর A.D.M. সে report পেশ করেছিলেন বিভাগীয় Commissioner এর নির্দেশ অনুযায়ী সেই reportটি A.D.M দিলেন এবং সেটাকে কার্যকর করার কথা বলা হয়েছিল। কিন্তু দেখা গেল কোন অজ্ঞাত কারণে সেই দুজন সদস্যের Governing Bodyর কার্যকাল শেষ হয়ে গেছে। এই অবস্থাতেও চলছে। আজকে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ কম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বারবার বলছি, কিন্তু শিক্ষা ক্ষেত্রে misappropriation অন্য সমস্ত বিভাগকে ছাড়িয়ে যাবে। আজকে ৫৫টি sponsored college রয়েছে পশ্চিম বাংলায় কলেজগুলি অর্থের অভাবে ধুঁকছে, অথচ কমপক্ষে আমি দায়িত্ব নিয়ে হাউসের সামনে বলছি, যদি সরকার নিরপেক্ষভাবে তদন্ত কমিটি করেন এবং প্রত্যেকটি কলেজের আয়ব্যয়ের হিসাব যথার্থভাবে অডিট করান তাহলে দেখবেন কমপক্ষে ৫০ লক্ষ টাকার মিসঅ্যাপ্রোপ্রিয়েশন হয়েছে। গত কয়েক বছরের মধ্যে এইসব জিনিস হয়েছে। স্কুল কলেজগুলির প্রত্যেকটি জায়গাতে একটি করে দুষ্ট চক্র গড়ে উঠেছে। তারা রাজনৈতিক মঞ্চ পাল্টাবার সঙ্গে সঙ্গে তাদের নিজেদের রাজনৈতিক মতবাদও পাল্টাচ্ছে এবং তারা শাসক শ্রেণীর সহযোগিতা নিয়ে এই ধরণের দুর্নীতির কার্যকলাপ চালিয়ে যাচ্ছে। আপনাদের কাছে অনুরোধ, আপনারা সচেতন হোন। আজকে কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের সমস্যার কথা আপনারা জানেন, এ হাউসে তা আলোচিত হয়েছে। পূজা আসছে, পূজার আগে অন্তত ১০০টি কলেজের অধ্যাপকরা মাহিনা পাবেন না। সেই মাহিনা দেবার জন্য আমি সরকারের কাছে অধ্যাপক সমিতির পক্ষ থেকে ঐ যে স্যালারি ডেফিসিটের দাবি আছে সেই দাবি জানাচ্ছি এবং শিক্ষকরা যাতে নিয়মিত মাহিনা পান সে ব্যবস্থা করার জন্যও দাবি জানাচ্ছি। সরকারকে সেই টাকা দিতে হবে কিন্তু সেই সঙ্গে দেখতে হবে যে, যে টাকা সরকার বিভিন্ন স্কুল কলেজকে দিচ্ছেন সেই টাকা যথাযথভাবে ব্যয়িত হচ্ছে কিনা। বহু কলেজে এই ধরণের দুর্নীতির জন্য কমিশন হয়েছে—উচ্চতর শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, অনেক কমিটির রিপোর্ট তাঁর কাছে এসেছে পৌছেছে কিন্তু সেগুলি নিয়ে তিনি কি করবেন তার কোনও হদিশ আমরা তাঁর বক্তৃতায় পাইনি। এই প্রসঙ্গে আমি আরও বলতে চাই যে, আমরা জানি, পশ্চিমবাংলার একটা উল্লেখযোগ্য সংখ্যক স্কুল কলেজ ট্রাস্ট অ্যাণ্ড রেজিস্টার্ড সোসাইটি অ্যাক্টের দ্বারা পরিচালিত। এই অ্যাক্ট যদি অ্যামেনডেড না হয়—অনেক ক্ষেত্রে সরকার নির্বিকার, দুই শিক্ষামন্ত্রীর অসহায় অবস্থার কথা আমরা ভালই জানি। অনেক স্কুল এবং কলেজের কথা ব্যক্তিগত ভাবে তাঁদের বলেছি, তাঁরা আমাদের বলেছেন যে, আপনি খবর নিয়ে বলুন আমাদের কি করতে হবে। স্যার, এটা খুব ডিপলোম্যাটিক উত্তর। কারণ আমরা জানি এই অবস্থায় পারসুয়েড করা বা অনুরোধ করা—এরচেয়ে বেশি কিছু করতে পারেন

না। এই ট্রাস্ট অ্যাণ্ড রেজিস্টার্ড সোসাইটি অ্যাক্টের পরিবর্তনের জন্য যদি সংবিধানের কোনও বাধা থাকে—নিশ্চয় আছে—সেটা দূর করার জন্য আমরা চেয়েছিলাম এবারের অধিবেশনে একটা সর্বসম্মত প্রস্তাব এই হাউস থেকে গ্রহণ করা হোক। যদি এবারে সম্ভব না হয়—নিশ্চয় হবে না, তাহলে মাননীয় সংসদীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ থাকল যে, আগামী অধিবেশনে যেন এই ধরনের একটা প্রস্তাব পাস করা হয়। কারণ তা যদি না হয় তাহলে দেখবেন আপনারা কাজ করতে গিয়ে প্রতি পদে অসুবিধার সম্মুখীন হবেন। রিলিজিয়াস মাইনরিটির নাম করে, কখনও বা ঐ ব্রাহ্মসমাজ ইত্যাদি বলে এমন একটা অবস্থা হয়ে আছে যে সরকারের সদিচ্ছা থাকলেও কিছু করতে পারবেন না। সরকার এইসব কলেজকে টাকা দেবেন এবং সেই টাকার মিসঅ্যাপ্রোপ্রিয়েশন হবে। এরপর স্যালারি ডেফিসিটের কথা আমি বলব। এটা আমরা সকলেই বলছি, এটা নায্য দাবী কিন্তু শুধু এতেই স্কুল কলেজগুলি চলতে পারে না—এ সম্বন্ধে আমাদের বিস্তৃতভাবে ভেবে দেখতে হবে। এখানে লাইব্রেরি ডেফিসিট, ল্যাবোরেটারি ডেফিসিট ইত্যাদির প্রশ্নও আছে। সরকারের অনুদান যে ভাবে আসছে তাতে শুধু মাস্টার মহাশয়দের মাহিনা দেবার জন্যই সরকার চিন্তিত। মাস্টার মহাশয়রা নিশ্চয় মাহিনা পাবেন তা না হলে স্কুল কলেজ চলবে কি করে, কিন্তু সেটাই একমাত্র জিনিস নয়। স্কুল কলেজগুলিতে ঠিকমতো পড়াশুনা হচ্ছে কিনা সরকারকে সেটাও দেখতে হবে। তাই আমার প্রস্তাব, এই লাইব্রেরি এবং ল্যাবোরেটরির গ্রান্ট বাড়াতে হবে। তারপর আর একটা সমস্যার কথা বলি, দেখবেন, অনেক স্কুল কলেজ আছে যেখানে মাস্টার মহাশয়রা ঠিকই মাহিনা পাচ্ছেন কিন্তু ছাত্রদের বই নেই, কাগজ কলম নেই। প্রত্যেকটা স্কুল কলেজে চিপ স্টোরের ব্যবস্থা করার জন্য সরকারকে গ্রান্ট দিতে হবে। বিশেষত অনুন্নত এলাকাগুলি যেখানে আদিবাসী ছাত্ররা রয়েছে, অনুন্নত মুসলমান সম্প্রাদায়ের ছাত্ররা রয়েছে সেখানে সরকার ভরতুকি দেবার ব্যবস্থা করে শিক্ষার সমান সুযোগ যাতে সকলে নিতে পারেন সেটা দেখুন। তারপর উপাধ্যক্ষ মহাশয় আমরা আশা করেছিলাম—যদিও জানি এবারে কার্যকর করা সম্ভব হবে না—কি ভাবে সরকার শিক্ষা নীতি চালাবেন তার একটা হদিশ পাব। স্যার, আপনি জানেন যে, ১৯৬৮ সালে পার্লামেন্টারি কমিটি অন এডুকেশন প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে নেবার হুড স্কুল প্রবর্তনের কথা বলেছিলেন। অর্থাৎ প্রত্যেক শিশুকে তার নিকটবর্তী স্কুলে পড়তে হবে। স্যার, শিক্ষা যদি ফ্রি অ্যাণ্ড কম্পালসারি হয় তাহলে সেটা সকলের জন্য হওয়া উচিত। বড় লোকের ছেলেদের জন্য এক ধরনের শিক্ষা ব্যবস্থা হবে আর গরিবদের ছেলেদের জন্য আর এক ধরনের শিক্ষা ব্যবস্থা হবে এই যদি হয় তাহলে সমাজতন্ত্র তো বহু দূরের কথা কল্যাণ রাষ্ট্রও এই ভাবে গঠিত হতে পারে না। উপাধ্যক্ষ মহাশয়, গ্রামবাংলার ভয়াবহ চিত্র আপনারা সকলেই জানেন। আমার নির্বাচন কেন্দ্র এই চৌরঙ্গী এলাকাতেই কত বৈষম্য আছে তার একটা নজির আমি তুলে ধরছি। স্যার, এই চৌরঙ্গীর অভিজাত এলাকায় অনেক স্কুল কলেজ আছে যেখানে মাসে টিউশন ফি দিতে হয় ৮০/৯০ টাকা, আবার এই চৌরঙ্গীতে এমন স্কুলও আছে যেখানে মাস্টাররা মাহিনা পান ৫০ টাকা। সরকার কোন সাহায্য তাদের দেন না, পৌরসভাও দেন না কারণ জমি ইত্যাদি নানান ব্যাপারে হয়ত নানান প্রশ্ন আছে।

সেখানে মাদার টেরেসা ৫০ টাকা করে মাহিনা দেন এবং ৭ কে. জি. করে গম দেন। কাজেই এই অবস্থায় সমাজতন্ত্রের আকাশকুসুম কল্পনা করে লাভ কি? গরিবদের জন্য এক ধরনের শিক্ষা ব্যবস্থার কথা বলব আর ধনীদের জন্য আর এক ধরনের শিক্ষ ব্যবস্থার কথা বলব এতে সমাজতন্ত্র হয় না। স্যার, আমি বাজেটের উপর সাধারণ বিতর্কের সময় বলেছিলাম যে, সামন্ততান্ত্রিক সংস্কার এবং পুঁজিবাদী আকাঙ্খা নিয়ে যদি আমরা সবাই সমাজবাদ গঠন করার কল্পনা করি তাহলে সেটা আকাশকুসুম কল্পনা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আরও বলতে চাই যে, শিক্ষার ক্ষেত্রে সোশ্যাল ডেভেলপমেন্ট ওয়ার্ক — ভোকেশনাল ট্রেনিং ফর রুর‍্যাল ইউথ।

[3-40 – 3-50 p.m.]

এই ব্যাপারে আপনাদের বিশেষ ভাবে বিবেচনা করতে হবে। আপনাদের অবগতির জন্য আমি এগ্রিকালচার কমিশনের রিপোর্টের ১৫ নং প্যারা থেকে একটা অনুচ্ছেদ পড়ে শোনাচ্ছি, তাতে তারা বলেছেন যে, —

There should be a regular programme of enrolling rural youth for vocational training. After such training they should be given facilities to set up work place to cater of the needs of the village either on individual or group basic.

খুব বড় যন্ত্রপাতির দরকার নেই। যেমন ধরুন বুল্ক কার্ট — অন্যান্য উন্নত দেশের কথাই ছেড়েই দিন, এশিয়ার বহু দেশেই আজকে বহু ধরণের পরীক্ষা নিরীক্ষা হচ্ছে। দক্ষিণ পূর্ব এশিয়াতে হচ্ছে, চিনে হচ্ছে, বহু দেশেই হচ্ছে। বুল্ক কার্টকে একবার চাষের কাজে লাগাচ্ছে আবার মাল বহনের কাজে লাগাচ্ছে। তারপর ছোট ছোট মেশিনারী তৈরি হচ্ছে যাতে কৃষকরা তাদের চাষের ড্রাজরি থেকে মুক্ত হতে পারে, কিছুটা রিলিফ তাদের দেবার চেষ্টা হচ্ছে। এই ধরনের যন্ত্রপাতি যদি গ্রামে তৈরি হয় তাহলে কিছু লোকের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। তারপর স্যার, শিল্পবাণিজ্য সম্বন্ধে সামান্য সময়ের মধ্যে সব কথা বলা যাবে না, অল্প কয়েকটি কথা বলব। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে নিশ্চয় বুঝতে পারছেন যে, চায়ের উপর তিনি যে ট্যাক্স বসিয়েছেন তার পরিণাম আজকে কি হয়েছে, সেটা আশা করি তিনি উপলব্ধি করতে পারছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলি, আপনাকে আজকে এরজন্য ধন্যবাদ দেবে আসাম সরকার এবং আসামের চা ব্যবসায়ীরা। গৌহাটিতে আজকে চলে যাচ্ছে পশ্চিমবাংলার চা। আসামের যে চা পশ্চিমবাংলায় আসত সেটা আর কলকাতা বা শিলিগুড়ির বাজারে আসবে না। আজকে পশ্চিমবাংলার চা শিল্প কি ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে সেটা আপনি একটু উপলব্ধি করুন। নিয়ম রক্ষার খাতিরে আপনাকে হয়ত আজকে আমার কথার বিরোধিতা করতে হবে কিন্তু আপনি অভিজ্ঞতার ভিত্তিতে দেখুন পশ্চিমবাংলার চা শিল্প বা কলকাতা এবং শিলিগুড়ির চা শিল্প আজকে কিভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে।

শিল্প বিনিয়োগের ক্ষেত্র সম্পর্কে ২/১টি কথা বলতে চাই। অন্যান্য রাজ্যের অর্থাৎ কিছুটা পশ্চিম অঞ্চলের রাজ্যগুলির সুযোগ সুবিধার সঙ্গে পশ্চিমবাংলার সুযোগ সুবিধার Infrastructure আপনি তুলনা করে দেখেছেন কি? তাদের যে সুযোগ সুবিধার সঙ্গে পশ্চিমবাংলার সুযোগ সুবিধার তুলনা করে দেখা দরকার। আমাদের যে সুযোগ সুবিধা পশ্চিমবাংলায় রয়েছে সেগুলি যথাযথ সারা ভারতবর্ষে প্রচারিত হয়েছে কিনা, সেটাও দেখা দরকার। আর একটা বক্তব্য হচ্ছে, দুর্গাপুর সম্পর্কে আগেও আলোচনা হয়েছে। এত টাকা আমরা দুর্গাপুরের জন্য ব্যয় করেছিলাম কিন্তু দুর্নীতি এবং ব্যর্থ পরিচালন ব্যবস্থার জন্য আজকে দুর্গাপুর পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নে কি ভূমিকা পালন করেছে? কাজই আজকে এটা দেখতে হবে। সরকারি বরাদ্দ পাশ করে নিয়ে যাওয়া হচ্ছে এবং সেই টাকা খরচ করা হবে। কিন্তু দেখতে হবে যে পুঞ্জিভুত দুর্নীতি কি ভাবে পরিষ্কার করা যায়, তার ব্যবস্থা করতে হবে। বিদ্যুৎ ঘাটতি সম্পর্কে আমি একটা প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে দিতে চাই। সেটা হচ্ছে, আমাদের তো বিদ্যুতের ঘাটতি চলছে। সেখানে কিছু কিছু শিল্পের ক্ষেত্রে বেসরকারি বা শিল্পপতিদের আহ্বান করেছেন, শুধু রাষ্ট্রীয়করণ করে শিল্পের বিন্যাস সম্ভব হচ্ছে না। সেখানে Captive generating plant প্রতিষ্ঠা করা সম্ভব কিনা, বড় বড় শিল্প প্রতিষ্ঠান তারা নিজেরাই বিদ্যুৎ উৎপাদন করবে কিনা সেটা আপনি ভেবে দেখুন। সেটা যদি আপনি অনুমোদন করেন যে কিছু কিছু শিল্পের ক্ষেত্রে Captive generating plant দেবেন তাহলে তাকে import duty থেকে relief করার কথাও ভাবতে হবে। এবারে taxation এর ক্ষেত্রে ব্যতিক্রম দেখা গেছে। দুই রকমের taxation এর নীতি হয় একটা হয় articles of necessity আর একটা হয় articles of luxury। কিন্তু এবারে বাজেট যেভাবে করা হয়েছে, West Bengal Sales Tax Act 1954 তাতে কতকগুলির tax 3 per cent হয়ে গেছে এবং Bengal Finance Act-তেও 3 per cent হয়ে গেছে। তার ফলে নিত্য প্রয়োজনীয় কয়েকটি জিনিসের কাঁচামালের উপর যেভাবে ট্যাক্স বাড়ছে যেমন ধরুন কাগজ, ব্যাটারী,সাবান প্রভৃতি জিনিসের মূল্য বৃদ্ধি অনিবার্য হয়ে পড়েছে এবং তাতে ক্ষতিগ্রস্ত হচ্ছে কিন্তু দরিদ্র জনসাধারণ। খাদ্য সম্পর্কে আমি ২/১টি কথা বলতে চাই। কারণ খাদ্যমন্ত্রী যেভাবে খাদ্য বিতর্কের জবাব দিয়েছেন সেটা অভিনব। অর্থাৎ ৪/৫ মিনিটের মধ্যে তাঁর জবাব দিয়েছেন। বিরোধী দলের নেতা, মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় এবং অন্যান্য সদস্যরা বহু মূল্যবান পরামর্শ তাঁর কাছে রেখেছিলেন। কিন্তু তিনি সেটা অবাস্তব বলে উড়িয়ে দিয়েছেন এবং বলেছেন যে ধান চালের দাম কমে যাচ্ছে এটা নাকি জোতদারের কথা। এই যদি তাঁর মনোভাব হয় তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যদি তাঁর এই খাদ্যমন্ত্রীকে রাখতে চান রাখুন, তবে তিনি শহরের খাদ্যমন্ত্রী হউন। গ্রামের জন্য আর একজন খাদ্যমন্ত্রী করুন। গ্রামবাংলার বাস্তবতার সঙ্গে এই খাদ্যমন্ত্রীর বক্তৃতার কোনও সামঞ্জস্য নেই। নিত্য প্রয়োজনীয় প্রত্যেকটি জিনিসের দাম যেভাবে বেড়ে যাচ্ছে তাতে গরিব কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ধান চালের দাম যেভাবে গ্রামে কমে যাচ্ছে, ডাল এবং অন্যান্য ক্ষিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যেভাবে বেড়ে যাচ্ছে,

সেখানে তিনি যদি বলেন জোতদারের কথা তাহলে কিছু বলার নেই। কাশীকান্ত মৈত্র মহাশয় অত্যন্ত গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন। দ্রব্যমূল্যকে কিভাবে চেক করবেন, Essential Commodities Act কিভাবে প্রয়োগ করবেন সে সম্পর্কে তিনি কোনও গুরুত্ব দেননি। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি গ্রামের জন্য আর একজন খাদ্যমন্ত্রী নিয়োগ করুন। তারপর ভূমি সংস্কার সম্পর্কে একথা বলতে চাই যে আমাদের বেকার সমস্যাই বলুন, অর্থনৈতিক উন্নয়নই বলুন ভূমি সংস্কার অত্যাবশ্যক। অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় একথা বলেছেন এবং সভায় অনেক সদস্যই তাঁদের বক্তব্য রাখার সময় ভূমি সংস্কারের প্রয়োজনীয়তার উপর গুরুত্ব দিয়েছেন।

[3-50 – 4-00 p.m.]

আমি আগেও বলেছি, আমাদের অর্থনীতিতে এই অপচয় রয়েছে, অনেক দুর্বল দিক রয়েছে, কিন্তু তা সত্ত্বেও আমাদের Fifty per cent national income এখনও কৃষি থেকে আসে। কাজেই কৃষি ব্যবস্থার যদি উন্নতি করতে হয় — কৃষিতে যদি বিনিয়োগ করতে বা বাড়াতে পারেন তাহলে বেকার সমস্যা কিছুতেই দূর করতে পারবেন না। Land Reforms Act ভূমি রাজস্ব মন্ত্রী কালকে পেশ করেছেন, আমি তাঁকে অনুরোধ করব, তড়িঘড়ি না করে, আগামী অধিবেশনে তিনি সেটা পেশ করুন, ইতিমধ্যে তিনি এটা জনসাধারণের মধ্যে প্রচার করুন, এটার সম্পর্কে আলোচনা হোক। কারণ ভূমি সংস্কার অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার এবং ভূমি সংস্কারের অত্যন্ত প্রয়োজনীয়তা রয়েছে; কৃষি উন্নতি না হলে শিল্পকে বাঁচানো যাবে না, Beuying capacity বাড়বে না। আর ২/১টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। দীর্ঘদিন ধরে — আমরা স্বাধীনতার আগে বলে এসেছি, জাতীয় আন্দোলনে অনেক নেতা বলেছেন ভূমি সংস্কার জরুরি। ৩০ বছর ধরে ভূমি সংস্কারের কিছু হয়নি তা নয়, আইন অনেক হয়েছে, কিন্তু সেটা ইমপ্লিমেন্ট হচ্ছে না। এই বিষয়টা দেখতে হবে। Agriculture Commission তার রিপোর্ট এর মধ্যে বলেছেন যে সরকারি কর্মচারি অন্য সমস্ত কাজ সুষ্ঠুভাবে করতে পারেন, তারাই কিন্তু ভূমি সংস্কারের ব্যাপারে শৈথিল্য প্রকাশ করেন। কারণ গভর্নমেন্ট আইন পাস করেন, কিন্তু তাদের ডিপার্টমেন্টাল উইল তাদের মধ্যে রিলেটেড হয় না এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার সোশ্যাল স্ট্রাক্চার পরিবর্তনের দিক আছে তার মধ্যে কাজেই সেখানে ভেস্টডেট ইন্টারেস্ট নানা ভাবে প্লে করে। কাজেই তাতে গরিব চাষীদের জন্য কাগজে আইন হয়ে যায়, কিন্তু সাধারণ লোক তাতে বেনিফিট হয় না, তাদের জন্য মিনিমাম ওয়েজে অ্যাক্ট সেটাও অনেকবার পাস হয়েছে কিন্তু ইমপ্লিমেন্ট হচ্ছে না। তার জন্য পঞ্চায়েত আইনকে পরিবর্তন করতে হবে। এগিক্যালচার কমিশন যে রেকমেন্ডেশন করেছে যে পঞ্চায়েত কর্তৃক একটা ভিজিলেন্স কমিটি নিয়োগ করা থাকবে, সেই কমিটি দেখবে প্রপার ইমপ্লিমেন্ট হচ্ছে কিনা মিনিমাম ওয়েজ অ্যাক্ট-এ। পঞ্চায়েতকে আরও জোরদার করতে হবে এবং সেইভাবে আমি বলেছিলাম যে পঞ্চায়েত কর আদায়কারী চৌকিদার, দফাদার এদের যে অমানুষিক অবস্থা রয়েছে, বেতন কমিশন অবিলম্বে তাদের জন্য গঠন করুন এবং তাদের

*অবস্থার উন্নতি করা একান্ত প্রয়োজন।* আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি, আমরা যদি ফল উৎপাদন না বাড়াই, ডিম, মাছ, উৎপাদন না বাড়াই, নারিকেল তেল এবং সরিষার বীজের যদি উৎপাদন না বাড়াই তাহলে পশ্চিমবাংলায় ভয়াবহ দুর্দশা আসবে। গত ৩০ বছরে আমরা ২ হাজার কোটি টাকার নারিকেল তেল এনেছি। আজকে যেভাবে তার বিক্রি হয় সেটা যদি বন্ধ করা হয় এবং পশ্চিমবাংলায় যদি নারিকেল তেল উৎপাদন হয় তাহলে ভারতবর্ষের অনেক রাজ্য থেকে সেটা আসার প্রয়োজন হবে না। মাননীয় কৃষিমন্ত্রী কতকগুলি প্রস্তাব রেখেছেন সেইগুলি যেন প্রপার ইউটিলাইজ হয় এবং আমাদের দেখতে হবে যেখানে যেখানে সম্ভব সমবায়ে যে হোল্ডিং অত্যন্ত প্রয়োজন এবং পোলট্রি, ডেয়ারী এইগুলির ক্ষেত্রে সমবায়কে গুরুত্বপূর্ণ ভূমিকা নেবার জন্য আমি সরকারকে অনুরোধ করব। এই বলে এই অ্যাপ্রোপিয়েশন বিল সম্পর্কে জনতা দলের সমর্থন জানাচ্ছি। আমি আবার বলছি এই সমর্থন দ্বিধাহীন সমর্থন নয়, আমি আশা করব সরকার আমাদের এই দ্বিধাকে ভ্রান্ত প্রমাণ করবেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি, কয়েক লক্ষ ক্ষেত মজুর, গরিব কৃষক তারা এই সরকারকে অভিনন্দন জানাবার জন্য বিধানসভা ভবনের কাছে জমায়েত হয়েছে, পুলিশ তাদের আটক করে দিয়েছে, পূর্ব দিকে জমায়েত হয়েছে, তারা মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রী এবং অন্যান্য কয়েকজনের কাছে এসেছেন দেখা করার জন্য — তারা অপেক্ষা করছে এই সরকারকে এবং এই বিধানসভাকে তারা অভিনন্দন জানাচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার তৃতীয় দফা অন্ধকার যুগের সূচনায় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন আমরা তার বিরোধিতা করছি। দীর্ঘ একমাস কাল যাবৎ দফাওয়ারী আলোচনায় এই সরকারের দু-একটি দপ্তরের প্রস্তাব সমর্থন যোগ্য হলেও সামগ্রিক ভাবে দেশের ও রাজ্যের অর্থনীতির যে চেহারা নিয়েছে তা আতঙ্কজনক ও ভয়াবহ। আপনি বলেছিলেন বাজেট সামাজিক ও অর্থনৈতিক পরিবর্তনের একটা হাতিয়ার। কিন্তু আমি জিজ্ঞাসা করি তিন মাস কাল এই সরকার ক্ষমতাসীন আছেন, এখন উপযুক্ত সময় নয় সমস্ত কিছু সমালোচনা করার, অথচ জনসাধারণের জীবনে কি দুর্ভোগ হচ্ছে তা সকলেই জানেন। একদিকে দেখতে পাচ্ছি আইন শৃঙ্খলা, প্রশাসন, বিচারালয়, ন্যায়নীতি ধূলিস্যাৎ হয়েছে, অন্যদিকে মুনাফাখোর মজুতদারদের কারসাজির ফলে দ্রব্যমূল্য সাধারণ মানুষের নাগালের বাইরে চলে গেছে। এঁদের প্রতিশ্রুতি ছিল নূতন বাংলা করে দারিদ্র ও বেকারী দুর করা কিন্তু তার কোনও চিত্র তাঁরা দিতে পারেননি। ওঁরা নির্দিষ্ট কোনও সামাজিক ও অর্থনৈতিক পরিকল্পনা দিতে পারেননি এবং যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা পালনের কোনও অঙ্গীকার আমরা পাইনি। আপনারা বলেচিলেন কর্মসংস্থান বৃদ্ধি হবে এবং তা না করতে পারলে বেকার ভাতা দেবেন। কিন্তু দলবাজি বৃদ্ধি ছাড়া আর আপনারা কিছু করেননি। বাজেট আলোচনার প্রারম্ভে বলেছিলাম যুক্তফ্রন্ট সরকারের বেনামদার বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী এবং এই সরকারের ইতিহাস হচ্ছে পরিকল্পনা সঙ্কোচনের ইতিহাস এবং

বাংলার অর্থনৈতিক বনিয়াদকে ধ্বংস করার ইতিহাস। ১৯৬৭-৬৯ সালে আপনাদের যেটা প্ল্যান ৩১৭ কোটি টাকা ছিল সেটা আমাদেরই প্রচেষ্টার ফলে ১২৪৮ কোটি টাকা হয়েছিল। কিন্তু আপনারা কি দেখাতে পারবেন পরিকল্পনার ব্যয় কোন বার করতে পেরেছেন? অতীতে আপনারা তিনবার পরিকল্পনার ব্যয় সুযোগ পেয়েছিলেন কিন্তু বাৎসরিক পরিকল্পনার পুরো টাকা ব্যয় করতে পারেননি। অথচ আপনারা এ ক্ষেত্রে পরস্পর বিরোধী বক্তৃতা দিচ্ছেন আপনাদের কি যন্ত্র আছে এই টাকা ব্যয় করার? এই টাকার প্রডাকটিভ এবং ক্রিয়েটিভ পার্পাসে কি মেশিনারি আছে সেটা জিজ্ঞাসা করি। আপনারা অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে পুলিশকে প্রায় নিষ্ক্রিয় করে রেখেছেন না হয় তারা ডিমরালাইজ হতে যাচ্ছে। রেডিও, খবরের কাগজ মারফৎ এবং আপনারাই বলতে আরম্ভ করেছেন বিভিন্ন জায়গায় হত্যা, রাহাজানি, লুঠ, পরিবহন ব্যবস্থা বিধ্বস্ত বাস, ট্রেন নিরাপদ নয়, স্কুল যাওয়া নিরাপদ নয়, ইত্যাদি। চুরি, ডাকাতি সমস্ত বাদ দিলেও সমাজ বিরোধীদের আপনারা প্রশ্রয় দিচ্ছেন, এর জন্য আপনারা গৌরব বোধ করতে পারেন কিন্তু আমার প্রশ্ন ছিল হোর্ডার এবং অ্যান্টি সোশ্যাল কতগুলিকে আপনারা ছেড়ে দিয়েছেন তার উত্তর আজও পাইনি। বিচার মন্ত্রী কি হিসাব দিতে পারবেন যে এইরকম সমাজ বিরোধী কতজনকে আপনারা প্রশ্রয় দিয়েছেন? সেইজন্যই আজকে প্রশাসনের মধ্যে একস্ট্রা কনস্টিটিউশন্যাল সোর্স অফ পাওয়ার দেখছি।

[4-00 – 4-10 p.m.]

আজকে আমাদের দেশে বিচার নেই, সে দেশে বিচার মন্ত্রী থাকা নিস্প্রয়োজন, যেখানে অ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারিকে এইভাবে কুক্ষিগত করবার চেষ্টা করছেন তাতে যে দলবাজি করতে সম্মত হচ্ছেন না তাকেই আপনারা বিতাড়িত করছেন। শুধু সেকেন্ডারি এডুকেশন বোর্ডে নয়, আজকে আপনারা বলছেন যে আমলাদের উপর নির্ভর করবেন না। বলা হচ্ছে "জবাব চাই"। বি ডি ও অফিসে কমিটি যেভাবে প্রতিনিধি নির্বাচন হয় তাতে এত বিলম্ব হচ্ছে কেন? অন্য যারা কেরানি ছিল, যারা সচিব ছিল তাকে প্রতিনিধিত্ব করবার সুযোগ দিলেন, অথচ যারা নির্বাচিত প্রতিনিধি তাদের দিলেন না। এইভাবে আপনারা পরস্পর বিরোধী কথা বলছেন। আপনারা আমলা সর্বস্ব হতে পারেন অথচ এদিক থেকে দলবাজি করছেন। আপনারা অ্যাডমিনিস্ট্রেটিভ নিউটালিটি যদি ধ্বংস করতে পারেন তার জন্যই চেষ্টা করছেন, এবং ধ্বংস করে অ্যাডমিনিস্ট্রেশনকে দলীয় উদ্দেশ্যে কিভাবে ব্যবহার করতে পারেন তার জন্য ব্লক ডেভেলপমেন্ট কমিটিতে কেরানিদের সুযোগ দিচ্ছেন। অথচ নির্বাচিত প্রতিনিধিদের বিতাড়িত করছেন। আমরা শুনতে পাচ্ছি আপনারা এক এক জায়গায় পেয়ার্স অফ হেডমাস্টারস রেখেছেন। একজন লেফট ফ্রন্ট-এর আর্শীবাদপুষ্ট আর একজন রেগুলার ম্যানেজিং কমিটির অথারিটিতে হয়ে আছেন। এইভাবে জোড়া জোড়া হেডমাস্টার করছেন। এইরূপ নজির কোথায়ও নেই? এইভাবে আপনারা অ্যাডমিনিস্ট্রেশনকে প্যারালাইসড করছেন। আপনারা প্রথম যুক্তফ্রন্ট এবং দ্বিতীয় যুক্তফ্রন্ট যা করেছিলেন এবং আজকে তৃতীয় দফায় বামফ্রন্ট করে পশ্চিমবাংলায় অন্ধকারের যুগের সূচনা করেছেন। আপনারা সোশ্যাল সার্ভিসকে কোথায় নিয়ে যাচ্ছেন?

বাংলাদেশে গৌরব ছিল শিক্ষা, এবং সেই মেডিক্যাল শিক্ষায় আজকে কি দেখতে পাচ্ছি? শিক্ষা ব্যবস্থা প্রায় অচল হয়ে গেছে। আজকে আপনারা দলবাজি করবার জন্য সাবধান হওয়া দূরের কথা এর পবিত্রতা আপনারা নষ্ট করছেন। অন্যদিকে দেখছি আপনাদের তিন জন শিক্ষামন্ত্রী, আপনাদের কাগজে দেখেছি, আপনারা কেউ জানেন না শুনলাম, পরীক্ষা ব্যবস্থা পিছিয়ে গেল। আপনারা জানেন না, তাহলে করল কি করে? হয়ত আপনারা আপনাদের কর্তব্যে অবহেলা করেছেন, না হলে ইচ্ছাকৃতভাবে প্রশ্রয় দিয়েছেন এই অবস্থা সৃষ্টিতে। মেডিক্যাল হাসপাতালে একই অবস্থা। হাসপাতালে যে বিধ্বস্ত লন্ডভন্ড অবস্থা দেখছি সেই অবস্থার সংশোধন করতে পারেননি। আপনারা রেট্রোগেট প্রথায় স্টল গ্যাপ মেথডে চিকিৎসা ব্যবস্থার সমাধান করতে চাইছেন, তাতে বাংলা নিচে নামবে, উপরে উঠবে না, অন্ধকারে যাবে, আলোতে আসবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে মাননীয় বিচার মন্ত্রী আছেন, এই দেশে বিচারালয় আছে, আইন আছে, বিচারালয় রাখার সার্থকতা কি? আমরা দেখতে পাচ্ছি সমাজ বিরোধীরা ছাড়া পেয়ে যাচ্ছে। জঘন্য অপরাধে কনভিক্ট হলে সঙ্গে সঙ্গে শুধু তাদের খাতায় নাম লেখাতে পারলে সব মুকুব। অতীতে দেখেছিলাম আলিপুর বিচারালয় অপবিত্র হয়েছিল, আমরা আপত্তি করেছিলাম। আজকে দেখাতে পাচ্ছি সেখানে বিচার ব্যবস্থা পর্যুদস্ত করা হচ্ছে, বিচারালয়ের উপর হস্তক্ষেপ করা হয়েছে, বিচারালয়ের দায়িত্ব সচিবালয়ে চলে আসছে। তাহলে বিচারালয়ের সার্থকতা কি? এদের দুটো অসুবিধা আছে, এরা যদি পশ্চিমবঙ্গে রিভলিউশনে বিশ্বাস করে তাহলে পার্লামেন্টারি ডেমোক্র্যাসির ডেলিকেট ব্যালেন্স রাখতে পারছে না, কমপ্রোমাইজ, কমবাইন করতে পারছে না, অন্য দিকে এরা যারা এসেছে, চিৎকার করছে এদের উপরে উপরে কিছু সম্পর্ক থাকলেও খুন করার অভ্যাস থেকে গেছে যেটা বাংলার মাটির সঙ্গে পরিচয় ইতিপূর্বে ঘটে গেছে। আজকে আমাদের অবস্থা কি হয়েছে আপনারা দায়িত্বে আসার পর। আমি দুটো ক্ষেত্র বেছে নিচ্ছি, শিল্প এবং কৃষি। পাটের ক্ষেত্রে আমরা দেখছি গরিব চাষী পাট উৎপাদন করল, পাটের দাম নেমে যাচ্ছে, কি প্রোটেকশনের ব্যবস্থা আছে? আজকে আউশ ধানের পর আমন ধান উঠবে, ধানের দাম নেমে যাচ্ছে, বিলো সাপোর্ট প্রাইস মূল্য নেমে গেল, কি প্রোটেকশন দেওয়া হয়েছে? কোথাও প্রোকিওরমেন্ট করেছে এফ.সি.আই.? অন্যদিকে পাটের ব্যাপারে কি প্রোটেকশন দেওয়া হয়েছে? মডার্নাইজেশন অফ এগ্রিকালচার করে আমরা প্রোডাকশন বাড়াতে চাই, কিন্তু মাননীয় অর্থমন্ত্রী ডিজেল, মবিল, পার্টস এগুলির উপর প্রবল করভার চাপানোর ফলে আজকে মডার্নাইজেশন অফ এগ্রিকালচার কিন্তু পিছিয়ে গেল, প্রোডাকশন বাড়াতে পারবেন না। আমরা জানি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ছিলেন এগ্রিকালচারাল প্রাইস কমিশনের দায়িত্বে শীর্ষ স্থানে, আমরা তখন দেখেছি বাংলার চাষী ন্যায্য দাম পায়নি। বাংলার জুট মিল কোটি কোটি টাকা মুনাফা করে বাইরে পাচার করে শিল্প প্রতিষ্ঠা করেছে, আমরা তার প্রতিবাদ করেছি। অন্যদিকে শিল্পের অবস্থা কি — শিল্পের প্রি-রিকুইজিট পরিবহন পাওয়ার, আজকে পাওয়ারের অবস্থা কোথায় কালকে একজন এই হাউসে তুলে ধরেছেন। আপনারা বললেন আগামী বার নূতন উৎস সৃষ্টি করবেন। আজকে পাওয়ার জেনারেশন কোথায় নেমে গেছে।

যে তৎপরতা, যে সুপারভিশন ব্যবস্থা থাকার কথা ছিল, যে মেন্টেন্যান্সের কথা ছিল তা হয়নি। দোষ সহজে দেওয়া যায়?

[4-10 – 4-20 p.m.]

যে জেনারেশন এখানে হচ্ছিল দুর্গাপুর থেকে সেটা এখন নেই কেন সেই প্রশ্ন আমি করতে চাই? যে জেনারেশন ব্যান্ডেল এবং সাঁতালদিহিতে হচ্ছিল সেটা নেই কেন, যে ট্রান্সমিশন ব্যবস্থা ছিল সেটা কেন বিপর্যস্ত এবং আগে যে জেনারেশন সম্ভবপর হয়েছিল সেটা কোথায় গেল এই প্রশ্ন করতে চাই। আমি জানতে চাই কেন সেটার ডাউনফল হল, কোনও সেটা মেনটেন করতে পারলেন না, কেন ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন ফল করল, কেন পরিবহন ব্যবস্থা বিপর্যস্ত হল? ডোমেসটিক জীবনের কথা আমি ছেড়েই দিলাম। এবার অবশ্য অনেক জিনিস অস্বাভাবিক হয়েছে, যেমন এবারে অস্বাভাবিক বৃষ্টি হয়েছে এবং বন্যা হয়েছে। কালকে দেখলাম ২ হাজার ট্রাক অবরোধ করে বি টি রোড বন্ধ করে দিল। কিন্তু দুঃখের বিষয় এদিকে আপনাদের দৃষ্টি নেই। তারপর দেখছি রেলওয়ে সম্প্রসারণের কোনও উদ্যোগ আপনাদের নেই। মাঝ রাস্তায় গাড়ি দাঁড়িয়ে থাকে এবং গুন্ডা লুঠেরারা প্যাসেনজারকে বিধ্বস্ত করে এবং অনেক সময় আমরাও এর কবলে পড়েছি। তারপর আপনাদের ট্যাক্সেশন প্রোপোজালে দেখছি র মেটেরিয়ালস এর উপর ওয়ান পারসেন্ট ট্যাক্সকে বাড়িয়ে থ্রি পারসেন্ট করেছেন। কিন্তু আপনারা কি জানেন যে তারা বাইরে থেকে মাল কেনে? কাজেই এখানে ট্যাক্স বাড়ালে কত আয় বাড়বে সেটা আমি বুঝতে পারছি না। আমরা দেখেছি গভর্নমেন্টের রং ট্যাক্সেশন পলিসির জন্য আমাদের শিল্প নষ্ট হতে বাধ্য। আপনি র মেটেরিয়ালস-এর ট্যাক্স বাড়ালেন কিন্তু তারা যদি বাইরে থেকে মাল কেনে তাহলে আপনি কি করবেন? অন্যান্য রাজ্য আমাদের চেয়ে অনেক বেশি ইনসেনটিভ দিয়েছে এবং আমরা দেখেছি আমাদের এখানকার জিনিস নিয়ে অন্য রাজ্য জিনিসপত্র উৎপন্ন করেছে। আমরা দেখেছি আমাদের টাকা নিয়ে, আমাদের স্কিল নিয়ে, ট্যালেন্ট নিয়ে বাইরের লোক ইন্ডাস্ট্রি করেছে অথচ আমরা কিছু করতে পারছি না। ফার্মাসিউটিক্যাল ইন্ডাস্ট্রির অবস্থা দেখুন। আমি মনে করি এই ডিসপ্যারিটি, এই ডিসঅ্যাডভানটেজ দূর করা দরকার। এর একটা মস্ত বড় কারণ হচ্ছে ব্যাঙ্কিং সিস্টেম। আমাদের এখানে ব্রাঞ্চ রেসিও উইথ পপুলেশন রেশিও খুব নগণ্য। আমাদের এখানে ২২০০ ব্যাঙ্ক ব্রাঞ্চ-এর প্রয়োজন এবং তাছাড়া আরও সেন্ট্রাল ফাইনান্সিয়াল ইন্সটিটিউশন যেগুলো রয়েছে তাদের সাহায্যও প্রয়োজন। আমরা বারেবারে এই ব্যাপারে চাপ দিয়েছি। আজকে কাগজে পড়েছি বাংলা পিছিয়ে গেছে এবং তামিলনাড়ু এগিয়ে গেছে ইন্ডাস্ট্রিয়াল ফান্ড-এর ক্ষেত্রে। আমি আমার বাজেট বক্তৃতায় বলেছিলাম আমাদের শিল্প নীতির ফলে বাংলার শিল্প সিক হয়ে গেছে। কোল, স্টিল, সিমেন্ট এবং কটন ইয়ার্নের ক্ষেত্রে যে ডিসপ্যারিটি রয়েছে, ইকোয়ালাইজেশন অফ ফ্রেট-এর ব্যাপারে যে জিনিস রয়েছে সেটা দূর করবার জন্য আমরা চেষ্টা করেছি। কিন্তু আপনাদের সেই প্রচেষ্টা কোথায়?

আজকে আপনারা পারবেন বলেই তো এসেছেন। আজকে বাংলার ভয়াবহ সমস্যাই হচ্ছে বেকার সমস্যা। এই বেকার সমস্যার দিক থেকে যে এন্টারপ্রিনিয়োরশিপ তৈরি হচ্ছে আমরা দেখতে পাচ্ছি অনেক ইমপোর্ট লাইসেন্স ফর এডিবিল অয়েল অ্যান্ড আদার ড্রাই ফুড তাতে ব্যাঙ্ক আপনাদের এখানে টাকা দিচ্ছে না। এখানে কর্মসংস্থান সঙ্কুচিত হয়েছে যেকথা আমি আগে বলেছি, আজকে আপনার ভাষণে তার কোনও ইঙ্গিত নেই, দফাওয়ারি যে আলোচনা হল তাতেও এর কোনও ইঙ্গিত আমরা পেলাম না। দু হাজার লাইসেন্স দেওয়া আছে — ইমপোর্ট লাইসেন্স, সেখানে টাকা নেই, সেখানে ব্যাঙ্ক টাকা দেবে না। আজকে টাকা দেবে না বলে এন্টারপ্রিনিয়োর্সরা অন্য রাজ্যে টাকা খাটাচ্ছে। ফলে আমাদের এখানে বেকারত্ব বাড়ছে, কর্মসংস্থান কমে যাচ্ছে। একথা বলে আপনাকে বারবার অনুরোধ করেছি। আজকে আরও জিনিস বলার প্রয়োজন রয়েছে কমপিটিশনের বেলাতে যদি আমরা নূতন স্কীমে না যেতে পারি, আমাদের এখানে র মেটিরিয়ালস রয়েছে সেই র মেটিরিয়ালস যদি আমরা কাজে না লাগাতে পারি, সেই র মেটিরিয়ালস দিয়ে যদি আমরা নূতন ইন্ডাস্ট্রি গড়ে তুলতে না পরি তাহলে হবে না। এখানে আমাদের একদিকে সমুদ্র অন্যদিকে ভূমি এর মধ্যে যে ক্লে এবং মিনারেল সম্পদ রয়েছে সেটাকে কাজে লাগাবার আমাদের যে এন্টারপ্রিনিয়োরশিপ ডেভোলপ করার কথা কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি কিংবা অন্যান্য শিল্প দপ্তরের উদ্যোগ সেখানে কোথায়? তবুও আমরা কিছু প্রস্তাব, কর্মসূচি যেমন কুটির শিল্প, গ্রামীন শিল্প গ্রহণ করেছি আমাদের সেখানে সমর্থনও আছে কিন্তু বাংলার বেকারদের জন্য কর্মসংস্থান বৃদ্ধি করতে গেলে ইনডিজিনাস র মেটিরিয়ালস কাজে লাগাতে গেলে আমাদের এন্টারপ্রিনিউরিয়াল ট্যালেন্ট অ্যান্ড রিসোর্সেস দুটোই বাড়াতে হবে কো-অর্ডিনেশন কোথায়, সেই ট্রেনিং কোথায়, সেই এডুকেশন কোথায় সেটা আপনার কাছে জিজ্ঞাসা করছি। ব্যাঙ্কস ডিক্লাইন টু হেল্প লোকাল ইমপোর্টার্স বাজারে ভোজ্য তেলের দাম তো ভীষণ বেড়েছে তবে এটা যদি রাজনৈতিক কারবারে ব্যবহার করেন তাহলে সে বিষয় আমি কিছু বলতে পারব না। সেখানে আমরা পাচ্ছি It is understood that the banks have recently established L/Cs for about 1.7 Lakh tonnes of edible oil in support of big business houses of Bombay without any margin. আমাদের এখানে হল না, বোম্বেতে চলে যাচ্ছে। অবস্থাটা কোথায়? এই সংবাদটা ২২শে আগষ্ট অমৃতবাজার পত্রিকায় বেরিয়েছিল। সেইজন্য আমরা অনুরোধ করছি এই দিকটা আপনি দেখুন। শুধু আইন শৃঙ্খলা দেখলে হবেনা, প্রশাসন দেখলেই হবেনা, কর্ম সংস্থানের ব্যবস্থা করতে হবে। আজকে কর্মসংস্থান আমরা দেখছি সঙ্কুচিত হয়ে যাচ্ছে। যেকথা এত ঢাক ঢোল পিটিয়ে আপনি বলেছেন ভিলেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিস বাড়বে আপনার বাজেট প্রভিসন কোথায়, একটা ব্যালেন্স তো আনবেন, ডেলিকেট ব্যালেন্স? আজকে বাজেটে আপনার ৯০০ কোটি টাকা প্ল্যান এবং নন প্ল্যান মিলিয়ে আছে, আমাদের স্মল স্কেল ভিলেজ ইণ্ডাস্ট্রির জন্য কি প্রভিসন আছে? নট ইভেন ফাইভ ক্রোড়স, আপনি এখানে রেখেছেন নট ইভেন থ্রি পারসেন্ট অব দি টোটাল প্ল্যান প্রভিসন। আমরা এখানে কোন ক্যাপিটাল আউট লে ভিলেজ ইণ্ডাস্ট্রিতে করতে পারছিনা। এখানে অল্প মার্জিনে, অল্প টাকায়, অল্প মূলধনে বেশি

লোকের কর্ম সংস্থান হয় সেই অ্যাটেনশন আপনারা পেয়েছে বলে মনে করিনা। বাংলার তাঁত শিল্প মডার্নাইজেশনের জন্য, বাংলার তাঁত শিল্পকে এক্সপোর্ট ওরিয়েন্টেড করার জন্য যে প্রোগ্রামগুলি নেওয়া হয়েছিল আমরা দেখলাম তার মধ্যে আপনাদের বিশেষ কোনও উল্লেখ নেই। আজকে তা যদি না হয়, কর্মসংস্থানে যারা নিয়োজিত আছে, আজকে প্রশ্ন ছিল ধনেখালিতে নাকি তাঁতিদের সঙ্কট, আজকে অনেক জায়গাতেই সঙ্কট হয়েছে। আজকে কমপিটিশনে দাঁড়াতে হবে, ইন্টার স্টেট কমপিটিশন এবং ইন্টার স্টেট কমপিটিশনে এখানে আমরা দাঁড়াবার কি ব্যবস্থা করেছি? এখানে তো আমরা তার জন্য অ্যাডিকোয়েট প্রভিসন দেখতে পাচ্ছি না। সেইজন্য আমরা দেখতে পাচ্ছি এখানে পরস্পর বিরোধিতা রয়েছে মুখে এক কথা বলা হচ্ছে, কাজে আর এক কথা বলা হচ্ছে। আমরা এখানে এই অবস্থা দেখতে পাচ্ছি। আমাদের এখানে কর্মসংস্থানের ব্যবস্থা করতে গেলে জল এবং জলাশয়কে বাদ দিয়ে কোনও ব্যবস্থা করা সম্ভবপর হবেনা। আমাদের ফুড এবং কম সংস্থানের কিভাবে ব্যবস্থা হতে পারে জল এবং জলাশয় থেকে—এটা আমরা করতে পারছিনা। আমাদের ওল্ড সিস্টেম অব বোট, জেলের নেট, সেইজন্য আজকে অনুরোধ করব যে এই ক্ষেত্রগুলি আন-এক্সপ্লোরড রয়েছে।

[4-20 – 4-30 p.m.]

সেইজন্য আজকে ওদেরকে অনুরোধ করব এই যে ক্ষেত্রগুলো আন-এক্সপ্লোরড রয়েছে, সেইগুলোতে অল্প মূলধনে বেশি লোকের কর্মসংস্থান হতে পারে। সেই জিনিসগুলো আপনারা দেখুন—ডেয়ারি, পোলট্রি এবং অন্যান্য প্রোডাকটিভ বায়ের কথা আপনারা এখানে দেখবেন। আজকে সেইজন্য দেখবেন আপনাদের এই দিকটা যেন অবহেলিত না হয়। শেষে বলব, আমাদের ভারতে ফেডারেল স্ট্রাকচার আছ। আমাদের পাশে অঙ্গরাজ্যগুলি তৈরি হয়ে আছে। অনেক জায়গায় তারা আমাদের দুর্বলতা কিংবা দুর্বল শিল্প নীতির সুযোগে ওরা অনেক দূর এগিয়ে চলেছে। এই যে অবস্থা একে যদি দূর করতে হয় তাহলে আমাদের কিছু স্পেশ্যাল অ্যাফোর্ট, কিছু স্পেশ্যাল ইনসেনটিভ দিতে হবে। সেই ইনসেনটিভ, সেই অ্যাফোর্টের প্রোপোজাল আপনাদের নেই। এটা আপনারা রিল্যাক্স করতে পাবেন। আপনার ট্যাক্সেশন প্রোপোজাল, আপনি যদি আর একবার রিভিউ করেন, আপনি দেখবেন যে যেখানে সেখানে ট্যাক্স করা দরকার, সেটা করুন। বড়লোকের ল্যাক্সারির উপরে যেকথা এই তরফ থেকে বলা হয়েছে, অন্যদিকে আমরা যদি দেখি কমপিটিশনে পশ্চিমবাংলাকে ভারতের মাটিতে দাঁড়াতে হবে, অন্য রাজ্যের তুলনায় সেইখানে আমাদের চেষ্টা করতে হবে যেন কমপিটিশনে দাঁড়াতে পারি। সেই প্যাকেজ অফ ইনসেনটিভ আপনার প্রস্তাবে দেখতে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছু ব্যবস্থা প্রশাসনিক সংস্কারের জন্য নিয়েছেন, পে-কমিশন। এটাতো বিগত সরকার বিধানসভায় ঘোষণা করে গিয়েছিলেন। কিছু রিলিফ, কিছু রিডাকশন ইন ট্যাক্সেস সেই ঘোষণা আমরা করে গিয়েছিলাম। এইগুলো কার্যকর করতে গেলে যে ব্যবস্থা নেওয়া দরকার, যে মেশিনারি করবেন, সেগুলো নীচের তলার মানুষগুলোর, সেই সমস্ত কর্মচারিদের আপনারা তো অস্বীকার

করেন না যে ফাইন্যান্সিয়াল বেনিফিট স্টেট গভর্নমেন্ট এম্প্লইসদের আপনারা ডিনাই করেন। কিন্তু নিচের তলায় যারা আছেন আজকে যারা তহশীলদার কল্যাণ সমিতি এসেছে, বলা হয়েছে চৌকিদার, দফাদারদের জন্য, আজকে এই জাতীয় সংস্থা এসেছে। অন্যদিকে আপনারা যে বলেন ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার। ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার—এইটা করতে গেলে, পঞ্চায়েত রাজ ইনস্টিটিউশন দরকার। এই পঞ্চায়েত রাজ ইনস্টিটিউশনগুলো আপনারা প্রথম থেকে শুরু করে রুগ্ন করে রেখে দিয়েছেন, সেই ১৯৬৭ সাল থেকে all zilla Parisads superseded.. হাইকোর্টের রায় কি হল আমি জানি না। সম্প্রতি শুনেছি, এরা নাকি অ্যাবসলিউট রুল পেয়েছে। আজকে পঞ্চায়েত রাজকে কি পাওয়ার দেবেন? আপনি তো ল্যাণ্ড রেভিনিউয়ের কিছু একটা অংশ অ্যালোকেশন করে দেননি। আজকে ৯শো কোটি টাকার বাজেটের ৯ কোটি টাকা হয়তো ল্যাণ্ড রেভিনিউ থেকে আসে। এই টাকা কি পঞ্চায়েতকে দেওয়া যায় না? আজকে রিসোর্স বৃদ্ধি করার কি ব্যবস্থা করেছেন? আজকে রিসোর্স বৃদ্ধি করার ব্যবস্থা নেই। আজকে সোস্যাল অ্যাসেট যেগুলো তৈরি হচ্ছে সেগুলো রক্ষণাবেক্ষণের কি ব্যবস্থা হচ্ছে? মেনটেন্যান্সের কি ব্যবস্থা হচ্ছে? এদের যদি দায়িত্ব দিতে চান, তাহলে সুযোগ দিতে হবে সেগুলো সংরক্ষণের। আমাদের এখানে সোস্যাল কনডিশন একটা বড় কারণ। রিজিওন্যাল ইমব্যালেন্স আছে। একটা রিজিয়ন গ্রো করে গিয়েছে। অন্য রিজিয়ন গ্রো করেনি। এই রিজিয়নাল উমব্যালেন্স দূর করার জন্য প্রাথমিক ভাবে সুন্দরবন, ঝাড়গ্রাম, নর্থ বেঙ্গল বোর্ড গঠিত হয়েছিল। আজকে তিনি বলে গেলেন বাজেট বেড়েছে। দুশো কোটি টাকার বাজেট ৩১৭ কোটি টাকার প্ল্যান হয়েছে। তাই সুন্দরবনে ১২০ লক্ষ টাকা দেওয়া সম্ভবপর হয়েছে। কিন্তু অ্যাকচুয়েলি ২০ লক্ষ টাকা দেওয়া হত। কিন্তু প্রোপোরশনেটলি যেগুলো ক্রিটিক্যাল গ্যাপ আছে, রিজিওন্যাল ডেভেলপমেন্টের ব্যাপারে সেই ডেভেলপমেন্টের কাজকর্ম করার কি পরিকল্পনা সেই ব্যবস্থা দেননি। শেষ কথা, মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমাদের সব দোষগুলো আসে বন্টন ব্যবস্থার ত্রুটি থেকে। আমরা অনেকগুলো ব্যবস্থা নিয়েছিলাম, তা থেকে আপনারা সুযোগ পেয়েছেন। ৩০ বছরের কংগ্রেস শাসন, ৩০ বছরের কংগ্রেসি অপশাসন কথাটা বলে যান। আজকে বন্টন ব্যবস্থার ত্রুটিগুলি আছে। লোয়েস্ট প্যাটার্ন অফ দি সোসাইটিতে যারা বাস করে তাদেরকে বেনিফিটস অফ ডেভেলপমেন্ট পৌঁছে দেওয়ার আপনার কি মেশিনারি? আপনি মটর পার্টসের দাম কমালেন, যারা মটর গাড়ির মালিক তাদের না হয় কছু সুবিধা হল। কিন্তু গরিব মানুষ তারা কি সুবিধাটা পেল সেই কথাটা আপনাদের জিজ্ঞাসা করি। যেকথা গোড়ায় বলছিলাম এখন এখানে নেই, এই কমিউনিস্ট পার্টি, ওই কমিউনিস্ট পার্টির অংশ যারা মার্কসিজম, লেনিনিজমে বিশ্বাস করে কিছুদিন আগে একটা সভায় তারা বলেছে, এই দল ডিভিশনিস্ট, এই দল পাতি বুর্জোয়ার দল। আমি মনে করি আপনাদের কমপ্রোমাইজ করতে ভুল হচ্ছে। সেখানে পার্লামেন্টারি ডেমোক্রেসির কথাও বলছেন, আর এদিকে বুর্জোয়া প্রথাও নিচ্ছেন। এদিকে মাননীয় অর্থমন্ত্রী একটু দেখুন। মন্ত্রী অর্থমন্ত্রী মহোদয়, সম্প্রতি মাদ্রাজে যে বক্তৃতা করেছিলেন, তাতে তিনি বলেছিলেন, হি উইল inject sedition. সংবিধানের শপথ নিয়ে আপনি সেকথা বলতে পারেন না। যদি আপনি

বলেন আপনার হাতে আমরা নির্ভর করতে পারি না। এতশো কোটি টাকা দিয়ে সংবিধানের আনুগত্য নিয়ে একটা অসাংবিধানিক উপায় অসামাজিক আপনি যে দুষ্টচক্র তৈরি করতে যাচ্ছেন, যে নৈরাজ্য, যে অরাজকতা সৃষ্টি করতে যাচ্ছেন, সেজন্য আপনার প্রস্তাবের ঘোরতর বিরোধিতা করছি, ভয়ঙ্কর বিরোধিতা করছি। আজকে এইবার যেকথা বলেছি, তৃতীয় অন্ধকার যুগের সূচনা—এই সম্পর্কে বলব। এর আগের বক্তৃতায় বলেছিলাম, এদের কিঞ্চিৎ সংযম আমরা দেখতে পাচ্ছি, এইরকম সংযম আগে দেখিনি। আজকে দেখছি, আপনারা যেখানে বাংলাকে নিয়ে যাচ্ছেন, আমাদের ভারতবর্ষের মানচিত্রে বাংলার স্থান তো নিচে যাবেই, আজকের নৈরাজ্য, অরাজকতা যে আর কোথায় নিয়ে যাবে আমরা তাও জানি না। শিল্প এবং বাণিজ্য কোথায় নিয়ে যাবে, কোথায় অধোগতি হবে, আমরা তাও জানি না। সেইজন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব, আর একবার রিভিউ করার জন্য তার প্রস্তাবগুলো। এই কথাগুলো বলে, মাননীয় চেয়ারম্যান মহোদয়, আপনাকে ধন্যবাদ দিয়ে আমার কথা শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আমি কালকে হাউসে ছিলাম না। শুনলাম বীরেন রায় ভদ্রলোক নাকি একটি ইঁট নিয়ে ঘুরছিলেন। তাতে কি লেখা রয়েছে এস. আর. বি.—তাই দেখে উনি বলেছেন সত্যরঞ্জন বাপুলি কোথা থেকে ইঁট সাপ্লাই করেছেন—মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি অ্যাজ মেম্বার অব দি হাউস বলছি, উনি যা বলেছেন কোথা থেকে পেলেন জানি না। আমি ওর জেলার লোক নই, এটা অদ্ভুত কথা—উনি কোথা থেকে এটা পেলেন? উনি বক্তৃতা দিয়ে মাঝখানে বললেন উনি নাকি একটি প্রিভিলেজ দিয়েছেন জয়নাল সাহেবের বিরুদ্ধে "হাঁড়িয়া, হাঁড়িয়া"—আমি বুঝতে পারলাম না। মাননীয় চেয়ারম্যান, স্যার, উনি আমার অনুপস্থিতিতে কোথা থেকে একটা ইঁট পেলেন এবং যেটা বলেছেন শুধু অসত্য নয় এবং আমি যদি বলি যে উনি যে কথা বলেছেন এটা মিথ্যা এবং যদি বলি উনি একটা চোর নাহলে এই কথা বলতে পারেন না এবং যদি বলি উনি অসৎ লোক এবং আমি যদি বলি উনি উদ্দেশ্যপ্রণোদিত হয়ে বলেছেন তাহলে নিশ্চয় ভুল হবে না। মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি একটি কথা বলি—আমি ছিলাম না, থাকলে প্রশ্নটার সঙ্গে সঙ্গে জবাব দিতাম। আমার কোনও জানা নেই যে এই রকম কোনও আছে—উনি একটি এস. আর. বি. লেখা ইঁট নিয়ে হাউসের মধ্যে ঘুরছেন, আর কি বলছেন সরোবর—কোথা থেকে উনি পান এবং কে যে ওনাকে সাপ্লাই করেছেন জানি না। তবে এই যদি হয় তাহলে আমি বলব এর বিরুদ্ধে প্রিভিলেজ আনব। উনি সম্পূর্ণ অসত্য শুধু নয়, এর চেয়ে এত ভণ্ড এবং ধাপ্পাবাজি স্টেটমেন্ট হাউসে দিতে পারেন আমার জানা ছিল না। সুতরাং আমি এটা যখন জেনেছি যদি দরকার হয় মাননীয় চেয়ারম্যান স্যার, উনি এই রকম স্টেটমেন্ট করে থাকেন, আমি কপি নেব। আজকে আমি এসেছি, যদি কপি হয়ে থাকে, এর বিরুদ্ধে নিশ্চয় শুধু প্রিভিলেজ আনব না, এর বিরুদ্ধে যে কোনও ব্যবস্থা নেওয়া যায় নেব। কারণ আমি জানি সব সময় সুস্থ মস্তিষ্কে থাকেন না। উনি আবার পরে বলবেন আমি সুস্থ মস্তিষ্কে

ছিলাম না বলে বলেছি। উনি সম্পূর্ণ মিথ্যা কথা বলেছেন এস. আর. বি. ইঁট নিয়ে (সত্যরঞ্জন বাপুলি)।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন। স্যার, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি যে কথা বললেন কোথা থেকে খবর পেয়েছেন আমি জানি না। আমি কোনও রকম বক্তৃতা দিইনি। কোনও ইঁট সাপ্লায়ারের কথা কাউকে বলিনি। এটা অত্যন্ত ভ্রান্ত কথা, অসত্য কথা। মিথ্যা বলব না, অসত্য কথা এবং ওর কোন জায়গায় আঘাত লেগেছে আমি জানি। স্যার, ব্যাপারটা হচ্ছে উনি ২৪ পরগনার এক জায়গায় সরকারি পয়সায় খাল কেটে হ্রদের মতো হয়েছে, সেখানে একটা ট্যাবলেট মেরেছেন, "ইহা সত্যরঞ্জন বাপুলি কর্তৃক কৃত"—সেটার খবর পেয়ে আমি আপনার কাছে বলেছিলাম। ইঁট আমি দেখাইনি। এটা প্রমাণ করে দিতে হবে, উনি যা বললেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, একটু শুনে নিন। স্যার, এই যদি হয় তাহলে আমি বলি উনি কিছু জানেন না। যেটা হয়েছে সেটার আমি উদ্বোধক। আপনি শুনুন,—আপনি লেখাপড়া কতদূর করেছেন আমি জানি না—উদ্বোধক, শ্রী সত্যরঞ্জন বাপুলি এম. এল. এ.। এই রকম ২৬টি আছে ইন মাই কন্সিটিটিউয়েন্সি, যেটা টি. আর. গমে করা হয়েছে, পশ্চিমবাংলা সরকারের টাকায় নয়। আপনারা জানেন না, আগে বিষয়টি ভালভাবে জানুন, তারপরে হাউসে বলুন।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী সুনীলকুমার মজুমদার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভার সামনে রাখছি। স্যার, আমরা বুঝেছি যে, গত এক মাস ধরে যে বাজেট নিয়ে ধাপে ধাপে আলোচনা হ'ল সেই বাজেটের প্রতিটি পয়সাই সাধারণ মানুষের স্বার্থে খরচ করা হবে। বিগত ৩০ বছরের মধ্যে ঐ ২২ মাস বাদ দিলে যে ২৮ বছর থাকে সেই ২৮ বছরের কংগ্রেসি রাজত্বে যে বাজেট পেশ করা হত তা যা করা হত তার অধিক তারা খরচ করতেন, নিজেদের পকেট ভারী করতেন। এই বাজেট সেশানে একটি কথা বারেবারেই শোনা যাচ্ছে যে, এই পশ্চিমবাংলার মানুষরা অত্যন্ত গণতান্ত্রিক সচেতন। ১৯৭১ সালে আমরা যখন এখানে এসেছিলাম তখন কংগ্রেস বেঞ্চ থেকেই বলা হয়েছিল যে, পশ্চিমবাংলার মানুষরা মূর্খ কারণ ১৯৭১ সালে পশ্চিমবাংলায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি একক সংখ্যাগরিষ্ঠ পার্টি ছিল। তাই সেদিন কংগ্রেস বেঞ্চ থেকে বলা হয়েছিল, পশ্চিমবাংলার মানুষরা বোকা, তারা এখনও বুঝতে পারে নি। যারা সেদিন একথা বলেছিলেন তাদের মুখে যখন শুনি যে পশ্চিমবাংলার মানুষরা গণতান্ত্রিক সচেতন তখন আমাদের হাসি পায়। স্যার, সেদিন আমরা সেই কথার জবাবও দিয়েছিলাম, আমরা বলেছিলাম, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষরা জানেন যে আপনারা

কেমন করে কলকাতার বুকে কোন পথে জিতেছেন। আমরা বলেছিলাম, আমাদের কথা আগামী দিনে প্রমাণিত হবে। স্যার, ১৯৭৭ সাল আমাদের সে কথা প্রমাণ করে দিয়েছে। আজ চোরের মায়ের বড় গলার মতন চিৎকার করে ওরা বলছেন যে, ওরা অনেক কিছু করেছেন। স্যার, আমি বিশেষ কিছু বলতে চাই না কারণ, আমি জানি ভূমি সংস্কারের নাম করে ওরা কি করেছেন। আমি আজকে ওদের বলি টাস্ক ফোর্স তো বলে গিয়েছেন আপনাদের সামনে—এই টাস্ক ফোর্স তো কোন বামপন্থী ফ্রন্ট সরকার করেননি, টাস্ক ফোর্স কমিশন সৃষ্টি করেছিলেন আপনাদেরই নেতা, আপনাদেরই সরকার—তারা তো বলে গিয়েছিল যে; সরকারের সদিচ্ছার অভাব। তারা শ্রেণীগত স্বার্থের জন্য ভূমি সংস্কার করেননি। তারপর আপনারা বলেছেন, জমি দিয়েছেন। এই জমি দেওয়া নিয়ে এখানে বারবার আলোচনা হয়েছে, সেখানে দফাওয়ারি আলোচনার সময় একথা বলা হয়েছে যে, ভূমি সংস্কার আপনারা করেননি। নিশ্চয় আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেননি যে, এই ব্যাপারে এই সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আমরা এমন কিছু করে দিতে পারব যাতে সম্পূর্ণ ভূমি সংস্কারের কাজ করা যাবে। এমন কথা কেউ বলেননি। তারপর কেউ কেউ বলেছেন সমাজতন্ত্রের কথা। না, বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী বা কেউ বলেননি যে, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা সমাজতন্ত্র আনব। আমাদের বামফ্রন্ট সরকার শুধু এইকথাই বলেছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও একথা বলেছেন তাঁর বাজেট প্লেস করার সময় যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যতটুকু ক্ষমতা আমাদের আছে তা প্রয়োগ করব সাধারণ মানুষের কল্যাণের জন্য এবং প্রতিটি পয়সা যাতে গরিব মানুষদের জন্য ব্যয় করতে পারি সেটা দেখব। আমরা দেখব একটি পয়সাও যাতে ঐ জমিদার, জোতদার, একচেটিয়া পুঁজিপতি, দুর্নীতিপরায়ণ লোক, যারা স্বজনপোষণ করে সেই সমস্ত লোকদের পকেটে যেন না যায়। স্যার, গত এক মাস ধরে যে আলোচনা হ'ল তাতে আমরা দেখলাম কত লক্ষ লক্ষ টাকা এর আগে চুরি হয়েছে। আজকে আমি ওদের বলি, এর জবাব আপনারা দিতে পারেননি, খালি আলতু-ফালতু কথা বলেছেন। আজকে বামফ্রন্ট সরকার এইকথা প্রমাণ করতে চায় যে, একদিকে ভূমি সংস্কারের যে সমস্ত দিকগুলি আছে, ধারাগুলি আছে সেদিকে কত দ্রুততালে আমরা তার সমাধান করতে পারি এবং আর এক দিকে দুর্নীতি রোধ করে প্রতিটি পয়সা যাতে ঐ গরিব মানুষদের কল্যাণের জন্য ব্যয় করা যায় তার ব্যবস্থা করা—এটাই আমরা করতে চাই। তারপর স্যার, ওটা দ্রব্যমূল্য বৃদ্ধি নিয়ে চিৎকার করেছেন। আমি ওদের জিজ্ঞাসা করি, এই দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য আপনারা চিৎকার করছেন কেন? গত ২৮ বছর ধরে এরজন্য আপনারা কি করেছেন? এরজন্য দায়ী কে? এরজন্য কি বামফ্রন্ট সরকার দায়ী? এটা কি এই তিন মাসে হল, না, গত ২৮ বছর ধরে আপনাদের কাজের জন্য হয়েছে? গত ২৮ বছর ধরে ক্রমশ ক্রমশ অর্থনৈতিক ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করে দিয়ে আপনারা দ্রব্যমূল্য বৃদ্ধির পরিস্থিতিকে আজকে এখানে এনে দাঁড় করিয়েছেন। কেন ১৯৭৫ সালে আপনার জরুরি অবস্থা জারি করেছিলেন? আপনারা বলছেন গণতন্ত্রের কথা, সংবিধানের কথা। ৪২তম সংবিধান সংশোধন করে আপনারা গোটা ভারতবর্ষের মানুষের কণ্ঠরোধ করেছিলেন—আপনারা কি সেসব কথা ভুলে গিয়েছেন? তারপর আপনারা

বিচার ব্যবস্থার কথা বলেছেন। আপনাদের কি মনে পড়ে না যদুগোপাল রায়ের কথা? অমি চণ্ডিপদ মিত্রের কথা বলছি না, তার কথা আলোচিত হয়েছে, যার কথা আলোচিত হয়নি তার কথা বলছি। স্যার, ১৯৭১ সালে দাঁড়িয়েছিলেন কংগ্রেসের এম. এল. এ. হিসাবে যদুগোপাল রায় তাকে খুন করেছে কিন্তু তার তদন্ত হয়নি।

**(কংগ্রেস বেঞ্চ হইতে ঃ আপনারা খুন করেছিলেন।)**

না, আমরা খুন করিনি, খুন করেছিলেন আপনারা এবং তার তদন্ত পর্যন্ত করতে পারলেন না, আপনাদের লজ্জা করা উচিত ছিল। তারপর সাক্ষীগোপাল তেওয়ারী—ছাত্রপরিষদের সদস্য ছিলেন, সে খুন হল কিন্তু তার তদন্ত হল না বা আপনারা তার তদন্ত করতে পারলেন না। ১৯৬৭ সালে আপনাদেরই টিকিটে এম. এল. এ নির্বাচিত হয়েছিলেন সত্যনারায়ণ ব্যানার্জি, তাকে খুন করলেন কিন্তু তারও তদন্ত হল না। কাজেই বিচার ব্যবস্থার জন্য চিৎকার করতে আপনাদের লজ্জা লাগা উচিত। ঐ চণ্ডিপদ মিত্রকে তো মেরেছেন—খুন করেছেন, তারও তদন্ত করেননি। তিনি আজকে নেই। শিউড়িতে দাঁড়িয়ে বলেছিলেন যে হেমন্ত বসুকে হত্যা করেছে কে তাকি আমরা জানিনা! তার ইতিহাস লাগিয়ে দিলেন। সিদ্ধার্থবাবু তাকে লণ্ডনে পাঠিয়ে দিলেন বার বার I.B. থেকে তাকে খোঁজা হচ্ছে বলে। এটা আমার কথা নয়। শিউড়িতে যান, সেখানে গেলে শুনতে পাবেন। সেই লক্ষ্মীবাবুর কথায় পাবেন, সুনীতি বাবুর কথায় পাবেন। বীরভূমের প্রতিটি মানুষ জানে একথা। আমি একথা বলতে চাই যে আপনারা একটু ধীরেসুস্থে চিন্তা করুন। আমি আশা করেছিলাম যে জয়নাল আবেদিন সাহেব অন্ততঃ ওদের মধ্যে একটু বুদ্ধিমান লোক, তিনি একটু পিছনের দিকে তাকাবেন, ২৮ বছরের ইতিহাস একটু দেখতে চেষ্টা করবেন। আজকে আপনারা একটু ভেবে দেখুন যে কেন ২০-তে এলেন? এটা কি শুধু বামপন্থীরা আপনাদের করেছে? কাজেই পিছনের দিকে একটু তাকান এবং ভাবতে চেষ্টা করুন যে কি আপনারা করে এসেছেন? কংগ্রেস রাজত্বে আজকে কি অবস্থা হয়েছে। একজন মাননীয় সদস্য বলেছেন যে ধান-চালের দাম কমে গেছে। আমি গ্রামে গিয়েছিলাম। সেখানকার অবস্থা আমি দেখে এসেছি। আজকে আমাদের ক্ষেত-মজুররা মিছিল করছে। বীরভূম থকে কয়েক হাজার লোক এসেছে, তারা দ্রব্যমূল্যের বিরুদ্ধে আওয়াজ তুলেছে। আমি তাদের বলেছি যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে, মানুষের সঙ্কট বেড়েছে। কিন্তু এই সঙ্কটের সমাধান করতে হবে। একজন গরিব মানুষ বলেছিল যে, দেখুন, ১৯৭৬ সালে অর্থাৎ গত বছর চাল, তেল, অন্যান্য জিনিসের দাম বেড়েছিল, আমরা অসহনীয় অবস্থার মধ্যে পড়েছিলাম। আর আজকে হ্যাঁ, তেলের দাম বেড়েছে, নুনের দাম বেড়েছে, অন্যান্য জিনিসের দাম বেড়েছে। কিন্তু চালের দাম বাড়ল না। এই না বাড়ার ফলে আজকে গরিব মানুষেরা যেটুকু রোজগার করতে পারছে তা দিয়ে তারা চাল কিনতে পারছে এবং দুটো নুন ভাত খেতে পারছে। আজকে সে বলছে, আমরা ১০ পয়সার তেল কিনে মাথায় দেওয়া দুরের কথা, খাবার কথাও ভুলে গেছি। কিন্তু চালটা যদি না পেতাম তাহলে খেতে পারতাম না। ১৯৭৬ সালে পেট ভরে খেতে পাইনি, ১৯৭৫ সালেও পেট ভরে খেতে

পাইনি। মানুষ আজকে বলছে যেহেতু চালের দাম কম আছে সেজন্য পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষ আজকে বেঁচে আছে, একথা মনে রাখতে হবে। সেচ এবং জলনিকাশি ব্যবস্থা সম্পর্কে আমাদের বীরভূম জেলায় কথা বলি যার জন্য দীর্ঘকাল আমরা লড়াই করেছি। আমার কাছে একজন যুগান্তরের প্রতিনিধি গিয়েছিলেন। বীরভূমের গ্রামাঞ্চলে খুব খরা ছিল। সেখানে লোকরা একটা গান গাইত। সেই সময় ওঁরা একটা গান তুলেছিলেন যে কার্পাস লাগালে কাপড়ের দুঃখ যাবে। গ্রামের গরিব মানুষেরা ঠাট্টা করে গাইত কার্পাস লাগালে কাপড় পাব, আর আমাদের খাবারের দরকার নেই। আমি সেই যুগান্তরের সাংবাদিককে বলেছিলাম যে, আমরা বীরভুমের লোক, আমরা সেচের জন্য লড়াই করেছি। আমরা বলেছি, ময়ুরাক্ষী ক্যানেলকে ঠিকমতো কর। আমরা বলেছি যে জল-নিকাশির ব্যবস্থা করতে হবে। অতীশ বাবুর বলা উচিৎ ছিল। কারণ তাঁকেও অনেকবার একথা বলা হয়েছে ঐ লাঙ্গলহাটার যে বিল, সেখানে প্রত্যেক বছর জল জমে থাকে এবং তার ফলে বহু জমি নষ্ট করে দিয়ে যায় এটা একদিনের ব্যাপার নয়, দীর্ঘকালের ব্যাপার। বারবার এই জিনিষ নিয়ে আলোচনা হয়েছে, যে লাঙ্গলহাটা বিল সংস্কার কর, কিন্তু তা হয়নি। ওঁনার পরিকল্পনা দপ্তরে বসালেন পান্নালালবাবুকে, সেখানে কোনও বিল ছিলনা সেটাকে স্থায়ী বিলে পরিণত করলেন। ময়ূরাক্ষী ক্যানেল দুঃখের কথা, জল যখন প্রচুর উপর থেকে পড়ে, সেই জল পড়ার পরে নদী ভেসে যায়, পুকুর ভেসে যায় মাঠ ভেসে যায়। যখন বর্ষা বন্ধ হয়ে যায় তখন ময়ূরাক্ষী ক্যানেলের জলও বন্ধ হয়ে যায়। জল থাকেনা সব শুকিয়ে যায়। আমি খুব আনন্দের সঙ্গে একথা বলতে চাই যে বামপন্থী সরকার বলেছেন, এই যে ব্যবস্থা, এটাকে সংস্কার করতে হবে। গ্রামাঞ্চলে যে হাজার হাজার পুকুর আছে সেগুলিকে সংস্কার করতে হবে। গ্রামাঞ্চলে যদি ছোট ছোট সেচের পরিকল্পনা করা যায় তাহলে চাষের ব্যবস্থা নিশ্চয়ই করা যেতে পারে এবং যদি সেখানে চাষেব ব্যবস্থা করা যায় তাহলে কৃষক একটা জমিতে ২বার, ৩বার ফসল ফলাতে পারে। ২/৩ বার ফসলের সঙ্গে সঙ্গে সে যদি লাভজনক দর পায় তাহলে সে নিশ্চয়ই লাভবান হবে এবং তার ঘরে ২টো পয়সা আসতে পারবে। আমাদের বামপন্থী সরকার সেই চেষ্টা করবেন।

[4-40 – 4-50 p.m.]

এটা কংগ্রেস সরকার করেনি, দীর্ঘ ২৮ বছরের কংগ্রেস সরকার টাকা খরচ করেছে, ঐ বীরভূম জেলা থেকে Levy নিয়ে এসেছে, ধান নিয়ে এসেছে, চাল নিয়ে এসেছে, বীরভূম জেলাকে চিরকাল বঞ্চিত করেছে। যেখানে ওদের স্বার্থ ছিল, সেইটুকু জায়গায় সেই স্বার্থান্বেষী লোকেরা টাকা পয়সা খরচ করেছে। আজকে বামফ্রন্ট সরকার গ্রামের দিকে তাকিয়েছে—ওঁদের নিশ্চয়ই ক্ষোভ হবে বইকি, ওঁরা ভাবছেন আমাদের যা পুরান ব্যবস্থা ছিল তা হচ্ছে না, সুতরাং এই যে নুতন ব্যবস্থা হচ্ছে তার জন্য উনারা ভাবছেন। বামফ্রন্ট সরকার আজকে যে কথা ভেবেছেন আমরা তার সঙ্গে একমত। আমি একটা কথা বলে শেষ করতে চাই, গতকাল দেখে এলাম সাঁইথিয়াতে কিছু কংগ্রেসি ব্যবসাদার তারা হোলসেল গুডস কন্ট্রোল

করেন, সেই সমস্ত গুডস কন্ট্রোল করে ব্যবসা করেন। সেই ব্যবসাদাররা F.C.I. থেকে ৫৫০ টন চাল চুরি করেছিল, সেই চাল ধরা হয়েছে, ধরেছে বামফ্রন্ট সমর্থক ছেলেরা, সিজ করে রাখা হয়েছে F.C.I. godownএ। স্থানীয় Policeএর ভূমিকা ভাল নয়, কিন্তু বামফ্রন্ট সমর্থক ছেলেদের চাপে পড়ে, গণতান্ত্রিক মানুষের চাপে পড়ে তাদের বিরুদ্ধে case করেছে। আর একজন কংগ্রেসি M.L.A তার কথা বলে শেষ করব—তিনি আজও আছেন, M.L.A. hostelএ বসে থাকেন মাঝে মধ্যে, তিনি আজও Patel Nagar minerals এর কোনও Royalty দেননি। তিনি নানারকম ভাবে চেষ্টা করেছেন সেই Royalty কে ফাঁকি দেবার জন্য। তিনি খাস জমি দখল করে রেখে দিয়েছেন, আজও ৪০ হাজার টাকা বাকি পড়ে রয়েছে। বামফ্রন্ট সরকার এইসব কাজগুলো যখন করতে চলেছেন তখন কংগ্রেসি বন্ধুদের নিশ্চয়ই ক্ষোভ হবে বৈকি, তারা চিৎকার করবেন বৈকি। যখন লক্ষ লক্ষ টাকা দুর্নীতির দায়ে ধরা পড়ছে—তদন্ত হবে বলছেন, সেই তদন্তের সামনে সব বন্ধুরা, যারা এর সঙ্গে জড়িত আছেন তাদের চিৎকার শুরু হবে। আমাদের অর্থমন্ত্রী যে appropreation Bill উত্থাপন করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় সভাপতি মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গ ব্যয় অনুমোদন ২নং বিধেয়ক, ৭৭ যা পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। তাঁর ভাষণের প্রারম্ভে তিনি একটি তত্ত্বমূলক প্রশ্ন তুলেছেন, বাজেট পাশ হবার পরেও এই ব্যয় অনুমোদন বিধেয়ক নূতন করে পাশ করার যে ব্রিটিশ পদ্ধতি, তা অনুসরণ করার আদৌ সার্থকতা আছে কিনা। জনতা পার্টির পক্ষ থেকে মাননীয় সদস্য সন্দীপ দাস এই প্রসঙ্গে বলেছেন, এটা আমাদের বাদ দেওয়া উচিৎ—এটা ভাবা উচিৎ। আমি অন্ধ ভক্ত নই ব্রিটিশ সংসদীয় পদ্ধতির, অন্য পদ্ধতিতে বিশ্বাস করি, কিন্তু যদি এই সংসদীয় পদ্ধতিতে থাকতে হয় তাহলে আমি মনে করি এটা ব্যবস্থা থাকা উচিৎ, কেন এটা রাখা হয়েছে? বাজেট আলোচনার প্রথমে সাধারণ আলোচনা, তারপর দফাওয়ারী আলোচনা, তারপর আবার appropriation Bill, অর্থ ব্যবস্থার উপর জন প্রতিনিধিকে যে বক্তব্য রাখার সুযোগ—এই যে নিয়ন্ত্রণের ব্যবস্থা, এটা যাতে বারেবারে হয় তার জন্য ব্যবস্থা থাকা উচিৎ। আমি অর্থমন্ত্রীকে ধন্যবাদ দিই বর্তমান পরিস্থিতিতে তিনি একটা বাস্তব দায়িত্ব জ্ঞান সম্পন্ন বাজেট পেশ করেছেন, যে বাজেট বরাদ্দের পরে আমরা ব্যয় অনুমোদন বিল পাস করতে চলেছি। আমরা লক্ষ্য করেছি যে বাজেট পেশ করতে গিয়ে বা বাজেট প্রসঙ্গে তিনি যে বক্তব্য রেখেছেন তার মধ্যে অহেতুক কোনও চমক নেই। কোন রকম বাহবা নেবার সস্তা চেষ্টা নেই, যে পরিস্থিতির মধ্যে আমরা আছি তা হচ্ছে একটা পুঁজিবাদী কাঠামো একটা সাংবিধানিক ধাঁচের মধ্যে আমরা আছি এবং দীর্ঘকাল ধরে কংগ্রেস দেশকে যে অবস্থায় নিয়ে এসেছে তার মধ্যেই আমাদের কাজ করতে হচ্ছে। সুতরাং যেটুকু সম্ভব সেটুকুই তিনি বলবার চেষ্টা করেছেন এবং সেইভাবে তিনি বাজেট পেশ করেছেন। জয়নাল সাহেবকে ধন্যবাদ দিচ্ছি এটা যেন তাঁর সেলফ কনফেশন হয়েছে যে বর্তমান পরিস্থিতি ভয়াবহ। মূল্যবৃদ্ধি দুর্নীতি বেকারীতে দেশ ছেয়ে গেছে কিন্তু এই

কাজ ৩০ বছরের কংগ্রেস শাসনের ফলেই হয়েছে। তিন মাসের মধ্যে এটা পরিবর্তন করা সম্ভব নয়। তারপর সপ্তম অর্থ কমিশনের সম্বন্ধে বলব। আমরা বরাবরই দেখেছি যে বছর অর্থ কমিশন বসে সেই বছরই রাজ্যসরকারের ঘাটতি ভীষণভাবে বেড়ে যায় কিন্তু এই সরকার এবার সেই ঘাটতি কমাবার চেষ্টা করেছেন। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের সে সম্বন্ধ নয় আমরা চেষ্টা করছি রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে বর্তমান পরিস্থিতিতে ঘাটতি কিভাবে কমিয়ে দায়িত্বজ্ঞান সম্পন্ন বাজেট পেশ করা যায়। আমরা আশা করব অর্থ কমিশন পশ্চিমবাংলা সরকারের এইরূপ দায়িত্বশীল আচরণকে স্বীকৃতি দেবেন এবং পশ্চিমবাংলার প্রতি সুবিচার করবেন। আমাদের সমস্ত ভাবতবর্ষকে একটা অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে। সুতরাং কেন্দ্রীয় সরকারকে তার অর্থনৈতিক নীতি সম্বন্ধে সুস্পষ্ট ঘোষণা করা দরকার যেটা তাঁরা করেননি এবং বলছেন অক্টোবর মাসের মধ্যে করবেন। ইতিমধ্যে এ বিষয়ে যেসব বক্তৃতা বার হচ্ছে সেটা পরিষ্কার হওয়া দরকার। অর্থমন্ত্রী তাঁর ভাষণের মধ্যে বলেছেন আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য-সরকারের যে অর্থনৈতিক সম্পর্ক আছে সামগ্রিকভাবে তার পরিবর্তনের দাবি করব এবং রাজ্য সরকারের হাতে আরও দাবি করব। যে সমস্ত কর কেন্দ্র আদায় করছে সেগুলি রাজ্যের হাতে আসা প্রয়োজন। রাজ্য কাজ করবে কিন্তু টাকা নেই, সমস্ত রাজস্ব রাজ্য আদায় করবে কেন্দ্র নয়—কেন্দ্র তার থেকে অবশ্য পাবে এবং তার যেমন প্রয়োজন রাজ্য সরকারের কাছ থেকে তা নেবে এই রকম একটা ব্যবস্থা যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থায় হওয়া সম্ভব। এই প্রসঙ্গে একটা জাতীয় আলোচনা করা দরকার। বর্তমান অবস্থা আমাদের যা আছে তাতে সমস্ত রাজ্য সরকারগুলি প্রায় পরমুখাপেক্ষী হয়ে গেছে, কিন্তু যেখানে রাজ্যসরকারের হাতে ক্ষমতা আছে সেখানে আমরা দেখেছি কেন্দ্রই বেশি ব্যয় করেন। ১৯৫৬ সাল থেকে আমরা দেখছি, কেন্দ্র এবং রাজ্য বাজেট যদি আমরা দেখি তাহলে দেখব কৃষি ও শিক্ষা এই দুটোতেই কেন্দ্রীয় সরকার বেশি খরচা করেন। পঞ্চবার্ষিকী পরিকল্পনার নামে কনভেনশনের কথা বলে দেখা যাচ্ছে কৃষি, শিক্ষায় খরচ বৃদ্ধি করেছেন। রাজ্য সরকার কৃষি শিক্ষার জন্য খরচ করতে পারছেন না। এই ব্যবস্থা পরিবর্তন না করলে রাজ্যগুলি উন্নয়নমূলক কাজ করবার সুযোগ পাবেন না। এরপর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ওভার ড্রাফ্টের ব্যাপার নিয়ে খুব কথাবার্তা হচ্ছে। মুখ্যমন্ত্রী সম্মেলনে আলোচনা হয়েছে। কেন্দ্রীয় অর্থমন্ত্রীও বলেছেন রাজ্য সরকারগুলি যেন ওভার ড্রাফ্ট কম নেন। কারণ এর ফলে টাকার পরিমাণ বাড়ছে, অতএব রাজ্য সরকারগুলিকে ওভারড্রাফ্ট কম নিতে হবে। প্রেস কটন পলিসি ঠিক কথা কিন্তু বর্তমান পরিস্থিতিতে পশ্চিমবাংলার পক্ষে সেটা সম্ভব নয়। দীর্ঘদিন ধরে কংগ্রেস শাসনে যে অবস্থা হয়েছে তাতে ওভার ড্রাফ্ট না নিয়ে উপায় নেই। এটা কমিয়ে দিয়ে প্রেস কটন পলিসি যদি চালু করা হয় তাহলে পশ্চিমবাংলার বহু কাজ বন্ধ হয়ে যাবে। আশঙ্কা হচ্ছে এই জায়গায় যে টাকা যদি কমে যায় তাহলে গ্রামাঞ্চলের উন্নয়ণমূলক কাজ বন্ধ হয়ে যাবে। অর্থাৎ শিক্ষা, রাস্তা, পুকুর সংস্কার ইত্যাদি কাজে টাকা কম পড়ে যায়। এইরকম কাজ দিয়েই গ্রামের দরিদ্রতম মানুষ যারা মার্জিনাল আর্নিং সেক্টারের লোক তাদের সবচেয়ে বেশি সুবিধা করা যায়। কারণ

এই কাজ না পাওয়ার ফলে তাদের হাতে পয়সা থাকে না, ক্রয় ক্ষমতা নষ্ট হয়ে যায় এবং তারপরই তাদের রিলিফ দেবার কথা চিন্তা করতে হয়।

[4-50 – 5-00 p.m.]

সেজন্য টাকার অভাব আছে, টাকা পাওয়া যাবে না এইরূপ অবস্থা হলে গ্রামের মানুষ যে সব কাজ করছে সেসব যদি কমানো যায় তাহলে তারাই সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্থ হবে, ক্রয় ক্ষমতা কমে যাওয়ায় এবং মূল্য বৃদ্ধির দরুন এটা হয়েছে। এটা কোন সময়ে কিভাবে কমানো যায় সেটা আলোচনা করতে গিয়ে টাকার পরিমাণের কথা উঠেছে। দেশে টাকার পরিমাণ নাকি বেড়ে গিয়েছে, এরজন্য জিনিসপত্রের দামও বেড়েছে। এটা নিয়ে অর্থনীতিবিদ মহলে আলোচনা হয়েছে। আমি কিন্তু এ বিষয়ে একমত নই। টাকার পরিমাণ বেড়েছে বলে জিনিসপত্রের দাম বেড়েছে এটাই একমাত্র কারণ নয়। আমরা দেখতে পাচ্ছি অনেক কাপড়-জামা পড়ে আছে অথচ কারণ দেশের মানুষের কাপড় কেনার ক্ষমতা নেই। আমরা দেখতে পাচ্ছি কুড়ি মেট্রিক টন খাদ্য শস্য সরকারি ভাণ্ডারে মজুত আছে। লোকে কিনতে পারছে না কারণ মানুষের ক্রয় ক্ষমতা নেই। কাপড়, খাদ্যশস্য যা মজুত পরে আছে তা লোকের কেনার ক্ষমতা নেই বলে বিদেশে পাঠাবার কথা উঠেছে। সুতরাং আমার মনে হয় এর কারণ হচ্ছে আয় ও বন্টন ব্যবস্থা যদি উন্নতি করতে না পারেন, মার্কেট মেকানিজম যদি না করতে পারেন তাহলে সমস্যার সমাধান হবে না। সুতরাং টাকার পরিমাণ বেড়ে গেছে সেটা কমাও এবং তারপর কাজ বন্ধ করে দাও তা হলেই জিনিসপত্রের দাম কমে যাবে এটা ঠিক নয়। এই সমস্ত ব্যাপারে আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারের হাতে। আমাদের কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে দৃষ্টি রাখতে হবে। আমাদের পশ্চিম বাংলা গ্রামীণ অর্থনীতির উপর নির্ভর করে আছে। গ্রাম প্রধান পশ্চিমবাংলার জন্য উন্নতির দৃষ্টি দিতে হবে। ক্ষুদ্র শিল্প যা আমাদের দেশে অনেকেই আছে তার দিকে আমাদের নজর দিতে হবে, তার কারণ এর বিরাট সম্ভাবনা আছে। সম্প্রতি কেন্দ্রীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী সেখানে সাড়ে সাত লক্ষ টাকা থেকে ১০ লক্ষ টাকার মূলধন লাগে যে সমস্ত জায়গায় ১৯৭৩-৭৪ সালে অল ইণ্ডিয়া স্মল ইণ্ডাস্ট্রিয়াল সার্ভের রিপোর্টে যা বেরিয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের ক্ষুদ্র শিল্পের শতকরা ৭৫ ভাগ মূলধন ২ লক্ষের মধ্যে। সুতরাং যে টাকা মূলধন হিসাবে আছে তা দিয়েই বাণিজ্য করতে পারেন এবং দেশের উন্নয়ন করতে পারেন। এখানে যদি আমরা এইসব ক্ষুদ্র শিল্পে মূলধন বাড়াতে পারি, ক্ষুদ্র শিল্পের পরিমাণ বাড়াতে পারি তাহলে উন্নত করতে পারব। আমাদের পশ্চিমবঙ্গ একটা শিল্প সমৃদ্ধ রাজ্য বলে পরিচিত, কিন্তু এখানে সুষম শিল্প গড়ে উঠেনি, শিল্পের ব্যালেন্সড গ্রোথ হয়নি। কলকাতা, দুর্গাপুর, হয়ত হলদিয়া হবে, কিন্তু পশ্চিমবঙ্গ এখনও কৃষি প্রধান, তার সেই শিল্পের দিকে নজর দেওয়া উচিত। প্রত্যেক মহকুমা শহরে যদি শিল্প গড়ে তুলতে পারি তাহলে অর্থনৈতিক উন্নতি করতে পারব। এর আগের যুক্তফ্রন্ট সরকার বলেছেন, বর্তমান সরকার বলেছেন যে অনুন্নত যে সমস্ত পকেট রয়েছে যেমন উত্তরবঙ্গ, সুন্দরবন, পুরুলিয়া এইসব অঞ্চলের উন্নয়নের সুযোগ আছে। উত্তরবঙ্গে অনেক

শিল্প গড়ে তোলা যায়। আজকে শিল্প মন্ত্রী কানাই ভট্টাচার্য বলেছেন ঘড়ি শিল্প, ডলোমাইট শিল্প উত্তরবঙ্গে করবার কথা চলছে। সেখানে নিউজপ্রিন্টের সম্ভাবনা রয়েছে। তাছাড়া সিমেন্টের কারখানা করবার সুযোগ আছে। ফুড কনজারভেশানে উত্তরবঙ্গে বিরাট সুযোগ আছে। মেডিসিন্যাল প্ল্যান্ট—উত্তরবঙ্গের পাহাড়ী এলাকার স্যানুদেশে যে বনাঞ্চল আছে সেখানে অত্যন্ত ভাল ভাল মেডিসিন্যাল প্ল্যান্ট রয়েছে, এই নিয়ে নানা শিল্প গড়া যায়। সিমেন্ট, কাগজ, এগুলি উত্তরবঙ্গের জেলাগুলিতে যেমন দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার জেলায় করতে পারি, তাতে শুধু উত্তরবঙ্গের উন্নতি হবে না, পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়ন হবে। মাননীয় সভাপতি মহাশয়, আর একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে ট্যুরিজম। সেই দিকে যদি নজর দিই তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে দারুণ উন্নত করতে পারব। অন্যান্য দেশ দরিদ্র অবস্থা থেকে দারুণ উন্নতি করেছে পর্যটনের উপর নির্ভর করে। আমাদের পশ্চিমবঙ্গের দার্জিলিং কুইন অব হিল স্টেশন। আপনি শুনে আশ্চর্য হবেন বিদেশি পর্যটন হিসাবের ভেতর পশ্চিমবঙ্গ নেই, দার্জিলিং নেই। ট্যুরিস্ট ম্যাপ অব ইণ্ডিয়ায় পশ্চিমবঙ্গ বাদ, পশ্চিমবঙ্গের কোনও নাম উল্লেখ নেই। বহু বিদেশি পর্যটকের কাছে শুনেছি তারা দার্জিলিং-এর নাম শোনেনি, তারা খাজুরাহো, তাজমহল, কাশ্মীরের কথা শুনেছে। আমরা যদি ভালভাবে চেষ্টা করে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে আমাদের ট্যুরিজম লিটারেচার তৈরি করে বিদেশি পর্যটকদের আকর্ষণ করতে পারি তাহলে আমরা অনেক বিদেশি মুদ্রা অর্জন করতে পারি। আমাদের দেশে যে বন, পাহাড়, বন্য প্রাণী রয়েছে সেগুলির যদি প্রচার করতে পারি তাহলে অনেকাংশে বিদেশি পর্যটকদের আকর্ষণ করতে পারব এবং আমাদের পশ্চিমবঙ্গের অর্থনীতিকে উন্নত করতে পারব। তাই আমি পর্যটন মন্ত্রীর কাছে অনুরোধ করব বর্তমানে আমাদের যে পর্যটন ব্যবস্থা আছে, ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন রয়েছে, তাতে যেসব কাজ হয়েছে সেই কাজের মূল্যায়ন করে কোথায় গলদ আছে এগুলি ভালভাবে বুঝে নিয়ে এই দিকে যদি চেষ্টা করেন তাহলে আমাদের পশ্চিমবঙ্গের অর্থনীতির বিশেষ উন্নতি করতে পারব। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব সেটা হচ্ছে ব্যয় অনুমোদন ব্যয় নীতির সঙ্গে সঙ্গে আয় নীতি যুক্ত এবং সামগ্রিক ভাবে বাজেট নীতি আমরা আলোচনা করছি। রাজস্ব সংগ্রহের ব্যাপারে অন্যান্য রাজ্য যেমন উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট, তারা ইতিপূর্বে রাজ্য স্তরে কর তদন্ত কমিটি করেছেন, স্টেট ট্যাক্সেস এনকোয়ারী কমিটি করেছেন। সমগ্র রাজ্যের কর ব্যবস্থা সম্পর্কে ভালভাবে অনুসন্ধান করে কিভাবে কর ব্যবস্থার পরিবর্তন করা যায় সেই সম্পর্কে রিপোর্ট তৈরি করেছেন, তার ভিত্তিতে বাজেট প্রবর্তন করেছেন। পশ্চিমবঙ্গ ইতিপূর্বে এই জিনিস হয়নি। আমি সরকারের কাছে অনুরোধ করব সময় এসেছে, এর আগে পশ্চিমবঙ্গে এই জিনিস হয়নি, এটা হওয়া দরকার। সরকার নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে বিশিষ্ট অর্থনীতিবিদদের নিয়ে একটা স্টেট ট্যাক্সেস এনকোয়ারী কমিটি গঠন করুন, তাঁরা সমগ্র কর ব্যবস্থা সম্পর্কে বিবেচনা করে সুপারিশ করবেন, তার ভিত্তিতে আগামী বার বাজেট আরও সুন্দর করে করতে পারবেন, এই কথা বলে ব্যয় বরাদ্দ মঞ্জুরীকৃত বিধেয়ককে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী আজকে এই সভায় ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য যে বিল উত্থাপন করেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। দীর্ঘদিন ধরে সরকারের বিভিন্ন দপ্তরের ব্যয়বরাদ্দের উপর আলোচনা হয়েছে এবং সেই আলোচনার মধ্য দিয়ে যে সুরটি সরকারের পক্ষ থেকে তুলে ধরার চেষ্টা করা হয়েছে সেটা হচ্ছে এই যে তাঁরা নির্বাচনের সময় পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে যে ৩৬ দফা কর্মসূচির কথা বলেছিলেন সেই কর্মসূচির বাস্তব এবং সফল রূপায়ণের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে একটা নীরব বিপ্লব আনবার জন্য চেষ্টা করবেন। আমরাও চাই যে আজকে পশ্চিমবঙ্গ যে পর্যায়ে নেমে গেছে, পশ্চিমবঙ্গের জনজীবনে যে সমস্যা দেখা দিয়েছে—দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত সমস্যা, বেকার সমস্যা, শিল্পে মন্দা, কৃষি ক্ষেত্রে অনগ্রসরতা, সেচের ক্ষেত্রে অব্যবস্থার ফলে প্রতি বছর যে প্রাকৃতিক বিপর্যয় এবং বন্যা দেখা দিচ্ছে সমস্ত কিছুর একটা সমাধান দৃঢ় পদক্ষেপ দ্রুত গতিতে হোক এবং পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ নতুন জীবনের সন্ধান লাভ করতে পারুক, তারা আগামী দিনে সুখি সমৃদ্ধিশালী জীবন যাপন করতে পারুক। সেজন্য এই প্রয়াসের পিছনে আমাদের সমর্থন আছে।

[5-00 – 5-10 p.m.]

কিন্তু এই কথাগুলি বলতে গিয়ে আমি সবিনয়ে কয়েকটি কথা অর্থমন্ত্রীর কাছে বলতে চাই এবং সেটা হচ্ছে বাজেটে খরচ করবার জন্য যে টাকা বরাদ্দ করা হয় তাতে দেখেছি বিভিন্ন খাতে যখন ওই টাকা খরচ করা হয় তখন সেটা হিসেব করে খরচ করা হয়না। আমরা দেখেছি মিতব্যয়ীতার নীতি অনেক সময় অনুসরণ করা হয়না এবং তার ফলে অনেক টাকার অপচয় ঘটে। সরকারের রীতিনীতি, আইন কানুন এবং স্ট্যানডিং অর্ডার যেগুলো রয়েছে তাতে অপচয় যেন সরকারের প্রতিষ্ঠানগত ব্যাপারে রূপান্তরিত হয়েছে। সামান্য পরিমাণ জিনিস কেনাবেচার সময় যে পদ্ধতি অবলম্বন করা হয়, বিজ্ঞাপন এবং টি. এ—র ক্ষেত্রে যে জিনিস ঘটে তাতে দেখা যায় জিনিসের চেয়ে জিনিস কেনার জন্য যে টাকা খরচ করা হয় সেটা 'অনেক বেশি। কাজেই অর্থের অপচয় যাতে না ঘটে সেটা দেখা দরকার। জনসাধারণের টাকা উন্নয়নমূলক পরিকল্পনায় খরচ করবার কথা কাজেই সেই অর্থ যাতে জনকল্যাণের জন্যই খরচ করা হয় তার দিকে সরকারের সতর্ক দৃষ্টি দেওয়া দরকার। আপনারা জানেন বিগত সরকারের বহু সমালোচনা হয়েছে যে, তারা ঠিকভাবে টাকা খরচ করতে পারেনি, দুর্নীতি হয়েছে, অপচয় হয়েছে এবং যেসময় টাকা খরচ করবার কথা ছিল সেই সময় সেই টাকা খরচ করা হয়নি ইত্যাদি ইত্যাদি। বাজেটে পাস হয়ে যায় কিন্তু সেই টাকা খরচ করা হয়না এবং তারপর যখন আর্থিক বছর শেষ হয়ে যায় তখন দেখা যায় টাকা খরচ করবার জন্য হুড়োহুড়ি পড়ে যায়। এরকম অবস্থা হয় বলে টাকা ঠিকভাবে খরচ না হয়ে সেটা অন্য চোরা পথে চলে যায়। আমরা দেখেছি টি. আর-এর কাজ শুরু হয় থার্টি ফাস্ট মার্চ যখন আর টাকা খরচ করা যাবেনা। এইভাবে বিভিন্ন খাতে টাকার যে অপচয় হয় সেটা বন্ধ করতে পারলে আমাদের অনেক টাকা থাকবে এবং সেই টাকা থেকে যে

বেনিফিট পাবার কথা সেই বেনিফিট বেশি করে পাওয়া যাবে। আমার বক্তব্য হচ্ছে যে পরিকল্পনা আপনারা গ্রহণ করবেন তাকে রূপায়ণ করবার জন্য যে অর্থ খরচ করবেন সেটা যেন যথাযথভাবে ব্যয় হয় সেদিকে আপনারা সতর্ক দৃষ্টি রাখবেন। এটা যদি না করতে পারেন তাহলে সেই অর্থের কাছ থেকে আমরা ডেজেয়ার্ড বেনিফিট পাবনা। আমাদের উন্নয়নমূলক পরিকল্পনাগুলোকে উন্নয়নমুখী করতে হবে এবং উৎপাদনের জন্য বেশি করে বিনিয়োগ করতে হবে। এই বিনিয়োগ করার ফলে আমাদের উৎপাদন বাড়বে এবং কর্মসংস্থানের সুযোগ হবে। উৎপাদন বাড়লে দ্রব্যমূল্য কমবে। আমরা দেখছি পশ্চিমবাংলায় বেকার সমস্যা এবং দ্রব্যমূল্য বৃদ্ধির সমস্যা রয়েছে কাজেই উৎপাদনের জন্য আমরা যতবেশি ইনভেস্টমেন্ট করতে পারব ততবেশি আমরা সুফল লাভ করতে পারব। সেক্ষেত্রে আমাদের কৃষি ব্যবস্থা সম্পর্কে কিছু বলা প্রয়োজন বলে মনে করছি। কৃষি খাতে কৃষির স্বার্থে আমরা বলে থাকি যে গ্রাম বাংলা বা পশ্চিমবাংলার শতকরা ৭০/৭৫ ভাগ জনসাধারণ তারা কৃষির উপর নির্ভরশীল। এই কৃষিকে যদি উন্নত করতে না পারি, কৃষি উৎপাদন আমরা খুব বেশি বৃদ্ধি করতে না পারি, এখানে কৃষি বলতে কেবলমাত্র ধান বা গমের কথা বলা হচ্ছে না, এখানে কৃষি বলতে অন্যান্য যেসব নিত্য প্রয়োজনীয় জিনিস সেই সব জিনিসের কথা স্মরণ রেখেই বলছি যে সেই সমস্ত জিনিসের যদি উৎপাদন আমরা বাড়াবার দিকে লক্ষ্য না করি, যদি ব্যাপকভাবে কোনও কর্মসূচি বা পরিকল্পনা আমরা গ্রহণ না করি তাহলে আজকে এই সঙ্কটের হাত থেকে রক্ষা পাবার কোনও সম্ভাবনা নেই। কিন্তু কি হচ্ছে? আমরা কৃষিকে বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে সাহায্য দিয়ে থাকি কিন্তু সেই সাহায্য কৃষকদের কাছে কখন গিয়ে পৌছায়? ঠিক প্রয়োজনের সময় সেই সাহায্য কৃষকদের কাছে গিয়ে পৌছায় না। আপনারা অনেকেই হয়তো জানেন যে জুন মাসে এই বিধান সভায় যখন অতিবৃষ্টিজনিত বন্যা পরিস্থিতি আমরা আলোচনা করছিলাম সেই সময় এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন এবং কৃষি মন্ত্রীও বলেছিলেন যে যেসব এলাকা এই বৃষ্টির ফলে ক্ষতিগ্রস্থ হয়েছে সেই সমস্ত এলাকার কৃষকদের বীজ ধান এবং সিডস ইত্যাদি পারচেজ করার জন্য সরকার পক্ষ থেকে গ্রান্ট এবং লোন ইত্যাদি দেওয়া হবে। কিন্তু সেই যে অর্থ যেটা সরকার বরাদ্দ করেছিলেন আমলাতান্ত্রিক প্রথার মধ্যে দিয়ে কৃষকদের হাতে কখন গিয়ে পৌছালো, সেটা যদি আপনারা বিবেচনা করে দেখেন তাহলে দেখবেন সেই অর্থটা কৃষকদের হাতে যেসময় পৌছাবার দরকার ছিল সেই সময় পৌছায়নি। অন্ততঃ আমি কাঁথি মহকুমার কথা বলতে পারি যে এখন পর্যন্ত সেই লোন ডিস্ট্রিবিউটেড হয়নি, সেই বীজ ধান কিনবার জন্য টাকা গিয়ে পৌছায়নি। এইভাবে পরিকল্পনার অর্থ যদি ব্যয় করা হয় তাহলে সেই পরিকল্পনা থেকে যে সুফল পাবার যে প্রত্যাশা থাকে সেই সুফল পাওয়া যায় না। এই বিষয় কোনও সন্দেহ নেই। অন্য দিকে আজকে কৃষি উন্নয়নের জন্য অনেক কথা বলা হয়েছে, স্যালো টিউব অয়েল, ডিপ টিউব অয়েল, রুরাল ইলেক্ট্রিসিটি, এই সমস্ত বলা হয়েছে। কিন্তু সেই সব পরিকল্পনার খাতেও দেখতে পাচ্ছি যে অনেক গলতি হয়েছে এবং সাধারণ কৃষক তার মধ্যে পড়ে অনেক দুর্ভোগ ভোগ করতে শুরু করেছে। যারা কৃষক স্বভাবতই তাদের অভিজ্ঞতা খুব কম রয়েছে। সরকারি তত্ত্বাবধানে

হয়তো স্যালো টিউব অয়েলটি বসিয়ে দিয়ে চলে আসা হয়েছে সেখানে যে মোটর পাম্প সাপ্লাই করা হয়েছে সেটা ঠিক উন্নত মানের নয় ফলে সেই সব যন্ত্রপাতি ঠিকমত কাজ করবেনা। যখন জমিতে জলটা আসছে ঠিক সেই সময় জমির পক্ষে জলটা উপযোগী নয় কিম্বা ডিপ টিউব অয়েল এর ক্ষেত্রে দেখা যায় যে ঠিক সময় ইলেক্ট্রিসিটি না থাকার জন্য তাদের যে ফসল সেই ফসলের অনেকখানি নষ্ট হয়ে যাচ্ছে। এই যে অবস্থার সৃষ্টি হয়েছে সেই অবস্থার দিকে যদি আমরা লক্ষ্য না রাখি তাহলে কৃষক সেই সমবায় সমিতির মাধ্যমে লোন গ্রহণ করে কিম্বা সরকারের কাছ থেকে লোন গ্রহণ করে সেই লোনের টাকা তাকে পরিশোধ করতে হচ্ছে কিন্তু যে কাজের জন্য সে লোন গ্রহণ করেছিল সেই লোনের অর্থ বিনিয়োগ করে সে যে পরিমাণ ফসল তুলবার আশা করেছিল সেই পরিমাণ ফসল তুলতে পারল না। তার ফলে হচ্ছে কি, যে আজকে আমরা দেখতে পচ্ছি যে ১৯৪৭ সালে যখন ভারতবর্ষ স্বাধীন হয়েছিল তখন দেশে যে শতাংশ পরিমাণ জনসাধারণ দারিদ্র সীমার নিচে বসবাস করছিল আজকে ৪/৫টি পঞ্চবার্ষিকী পরিকল্পনা রূপায়ণ করার পরেও দেখতে পাচ্ছি যে দারিদ্র জনসাধারণের শতকরা জনসংখ্যার হার বেড়েই চলেছে এবং গ্রামাঞ্চলে কৃষির দুর্গতি বা অর্থনৈতিক দুরবস্থা ক্রমশ শোচনীয় অবস্থার দিকে চলে যাচ্ছে, তাদের কথা নিশ্চয়ই চিন্তা করতে হবে। সেই যে পরিকল্পনা আমরা করছি, আমরা যে পরিকল্পনা রূপায়ণের কথা বলছি সেই পরিকল্পনার ক্ষেত্রে নিশ্চয়ই কোথায়ও ত্রুটি থেকে যাচ্ছে, তার একজিকিউশনএর ক্ষেত্রেও ত্রুটি থেকে যাচ্ছে যার ফলে এই কাজ ঠিক সুষ্ঠুভাবে সমর্থন করা সম্ভবপর হচ্ছে না। তাই যে কথা বলছিলাম এই কৃষকদের সাহায্য করার জন্য অন্তত এবারে আমরা দেখেছি যে কেন্দ্রীয় সরকার জনতা সরকার, তারা বলছেন যে ক্লাসটার সিস্টেম করা হোক কৃষকদের অ্যাডভাইস করার জন্য এবং ক্লাসটার সিস্টেম কি রকম থাকবে, না, শিক্ষিত বেকার ছাত্র যারা রয়েছে, যাদের বিজ্ঞান বিষয়ে এবং চাষ সম্বন্ধে পারদর্শিকতা রয়েছে, সেই টেকনিকাল হ্যাণ্ড, কেউ বায়লজি, কেউ এমন প্যারা মেডিক্যাল বা সায়েন্স গ্র্যাজুয়েট থাকবে তারা কৃষকদের বিভিন্নভাবে পরামর্শ দিতে পারবে। ধানের গাছে বিভিন্ন রকম পোকা লাগে সেই সম্পর্কে তারা পরামর্শ দিতে পারবে। এই সিস্টেমে যদি এক একটি ৫ জন ছাত্র নিয়ে, আন এমপ্লয়েড ইয়ুথদের নিয়ে একটা ক্লাসটার সিস্টেম করা হয় এবং তাদের উপর যদি কয়েকটি গ্রামের দায়িত্ব দেওয়া হয় এবং চাষকে নীবিড়ভাবে গ্রহণ করার জন্য যদি ব্যবস্থা করা হয় তাহলে তার থেকে বোধ হয় কিছুটা সুফল পাওয়া যাবে। আপনাদের যে সমস্ত ব্লক লেভেল থেকে যারা এই সমস্ত কাজে কৃষকদের পরামর্শ দিয়ে থাকে, আমাদের বাস্তব অভিজ্ঞতা রয়েছে আমরা দেখেছি যে ব্লক লেভেল থেকে অফিসাররা খুব কদাচই গ্রামে গিয়ে এই সমস্ত দেখাবার চেষ্টা করেন এবং যারা, একদম গ্রাম লেভেলে যে সমস্ত কর্মী রয়েছে, সরকারি কর্মী তারা পর্যন্ত কৃষকদের কাছে প্রয়োজনের সময় গিয়ে দাঁড়ায়না।

[5-10 – 5-20 p.m.]

তার ফলটা কি হচ্ছে? কৃষকর. ..নকে সরকারের বিভিন্ন পরিকল্পনায় উৎসাহিত হচ্ছে

বা সরকারের বিভিন্ন পরিকল্পনার সুযোগ গ্রহণ করে অর্থ বিনিয়োগ করে উচ্চ ফলনশীল বা বিভিন্ন ধরণের জিনিস আবাদে উৎসাহিত হচ্ছে। কিন্তু যখন কোন অসুবিধায় পড়ছে সেই সময় প্রয়োজনীয় সরকারি সাহায্য গ্রহণ করে সেইদিক থেকে নিজেদের মুক্ত করার জন্য সুযোগ লাভ করতে পারছে না। কৃষকদের অর্থনৈতিক দুরাবস্থার হাত থেকে রক্ষা করার জন্য এদের সংগঠিত করতে হবে। আজকে সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ, সাধারণ মানুষের উন্নতি করতে হলে এদের সংগঠিত না করলে এদের উন্নতি করা সম্ভব নয়। সেইদিক থেকে আমরা যদি সমবায় ব্যবস্থাকে দৃঢ়তার সঙ্গে জোরের সঙ্গে কাজে লাগাতে পারি তাহলে সমস্যার হাত থেকে রক্ষা পাওয়া সম্ভব বলে মনে করি। তাই অর্থমন্ত্রীকে অনুরোধ করব, আজকে সমবায় আন্দোলন যে পর্যায়ে রয়েছে, সমবায় আন্দোলনকে সেই অবস্থা থেকে আরও দ্রুতগতিতে উন্নতির দিকে নিয়ে যেতে হবে। এই সমবায় আন্দোলনের কিছুটা উন্নতি সম্ভব। সত্য কথা কিন্তু এই সমবায় আন্দোলনের মধ্যেও প্রচন্ড পরিমাণে দুর্নীতি প্রবেশ করেছে। যার ফলে সমবায় আন্দোলন মুষ্টিমেয় কায়েমী স্বার্থের ব্যক্তিদের মধ্যে সীমাবদ্ধ হয়েছে এবং সমবায় আন্দোলনের সুফল খুব কম পরিমাণে কৃষকরা লাভ করতে পারছে এবং এক একটা সমবায়ের মাধ্যমে সরকারের লক্ষ্যমাত্রা অনুযায়ী যতটি পরিবার যে সংখ্যায় সমবায় সমিতির সদস্যপদে অধিষ্ঠিত হওয়া উচিত ছিল সেই টারগেট বা লক্ষ্যমাত্রা কেন, অনেক পরিমাণে পেছিয়ে আছে অর্থাৎ গ্রামে এখনও অনেক পরিবারকে এই সমবায় সমিতির আওতার মধ্যে আনতে হবে এবং তাদের সমবায়মুখী করে একটা মানসিক পরিবর্তন সাধন করে যাতে সমবায়ের মাধ্যমে কৃষির উন্নতি করা সম্ভব হয় সেইদিকে দেখতে হবে। কারণ আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে জমির যে অবস্থা, সেই জমি ছোট ছোট অংশে বিভক্ত রয়েছে এবং এই সমস্ত জমি ছোট ছোট অংশে কনসলিডেটেড হওয়ার ফলে তাকে উন্নততর করে উন্নত পদ্ধতিতে চাষের অসুবিধা হচ্ছে। ফার্টিলাইজার প্রয়োগের অসুবিধা আছে এবং যে সমস্ত উন্নত পদ্ধতিতে চাষ, যে সমস্ত ক্যাপিটল ইনভেস্টমেন্ট-এর প্রয়োজন রয়েছে, সেই সমস্ত ছোট ছোট চাষীর পক্ষে সেই ক্যাপিটাল ইনভেস্টমেন্ট বা বিগ প্রোজেক্ট গ্রহণ করা সম্ভবপর হচ্ছে না। তাই আজকে যদি গ্রামীণ অর্থনৈতিক জীবনের সত্যিকার পরিবর্তন সাধন করতে হয় তাহলে একদিকে যেমন কৃষির উন্নতি সাধন করতে হবে, অন্যদিকে তেমনি সমবায়ের মাধ্যমে কৃষির উন্নতি করতে হবে, অন্যদিকে তেমনি যাতে কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প গড়ে উঠতে পারে সেদিকে লক্ষ্য রাখতে হবে। সরকার ক্ষুদ্র ও কুটির শিল্প সম্পর্কে অনেক বেশি প্রচার করতে শুরু করেছেন। বেকার যুবকেরা উৎসাহিত হয়ে ক্ষুদ্র ও কুটির শিল্পের দিকে এগিয়ে যাচ্ছে। তারা কিছু কিছু পরিকল্পনা নিয়ে কাজ করতে শুরু করেছে। একটা বাস্তব অভিজ্ঞতার কথা বলি। কয়েকদিন আগে মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনা করেছিলাম। একটা ক্ষুদ্র শিল্প নিয়ে এক যুবক কাজ করতে শুরু করেছে, যন্ত্রপাতি কেনার জন্য টাকা বরাদ্দ করেছে। তারপর যখন কাঁচামালের কথা এসে বলল তখন সরকারি দপ্তর থেকে বলা হচ্ছে, ওই মাল দিতে পারা যাবে না, কোটা নেই বা সাপ্লাই আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাই সেই সাপ্লাইয়ের মধ্য থেকে ওই মাল সরবরাহ করা সম্ভবপর হচ্ছে না। এইটা একটা বিরাট

অব্যবস্থা। তাহলে এখনই বলে দেওয়া দরকার, এই এই ক্ষুদ্র শিল্প আর এখন পশ্চিমবঙ্গে স্থাপন করা সম্ভব নয়। তারা যন্ত্রপাতি টাকা দিয়ে কিনল, সেই সমস্ত যন্ত্রপাতি কিনে সেই সমস্ত বেকার যুবকেরা যে উৎসাহ নিয়ে এগিয়েছিল তাদের সেই উৎসাহে ভাঁটা পড়ে গেল। এই যে প্ল্যানিংয়ের ক্ষেত্রে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি রয়েছে, গোলমাল রয়েছে, এইগুলো যদি দূর করতে না পারা যায় তাহলে ঈপ্সিত লক্ষ্যে বা উন্নতিতে আমরা পৌঁছতে পারব না। তাই আমি একথা বলছিলাম, আজকে সমবায় আন্দোলনকে আরও বেশি জোরদার করতে হবে এবং সমবায় আন্দোলনকে জোরদার করে তাকে দুর্নীতিমুক্ত করে সমবায় আন্দোলনকে গ্রামের অর্থনৈতিক পুনর্জিবনের জন্য, গ্রামের কুটির শিল্পের, গ্রামের ক্ষুদ্র শিল্পের, গ্রামের কৃষির উন্নতির জন্য তাকে কাজে লাগাতে হবে। অন্যদিকে আর একটা কথা বলতে চাইছি, সেটা হচ্ছে এই যে কৃষির সাথে অঙ্গাঙ্গীভাবে জড়িত সেচ ব্যবস্থা। পশ্চিমবঙ্গে আমরা কি দেখতে পাচ্ছি? প্রতি বছরই বৃষ্টিকাল এলে বা নদীর প্লাবনের ফলে, অতি বৃষ্টির জন্য চাষ নষ্ট হয়ে যাচ্ছে। কৃষক অনেক আশা নিয়ে, অনেক কষ্টে মাঠে সোনার ফসল তৈরি করার চেষ্টা করছে, সরকারি সাহায্য নিচ্ছে, সার প্রয়োগ করছে, ঋণ প্রয়োগ করছে, ঔষধ প্রয়োগ করছে, কিন্তু ফসল আর ঘরে আসছে না। বন্যার ফলে সমস্ত ফসল তার নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং আমি মনে করি আজকে যেটা প্রাথমিক লক্ষ্য হওয়া উচিত সেটা হচ্ছে কি আমরা কোন কাজটা আগে করব। যেখানে ৭০/৭৫ ভাগ মানুষ এই কৃষির উপর নির্ভরশীল তার ভেতর একটা ফসল যাতে এনসিওর করতে পারি, যাতে ঠিকমতো কাটতে পারে তারজন্য অনেকখানি প্রোটেকশন দেওয়া দরকার। অতএব সেচের উপর এবং জল নিষ্কাশন ও বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনার উপর যথাযথ গুরুত্ব যদি না দেওয়া হয় তাহলে এই বন্যা হতে থাকলে কিংবা জল নিষ্কাশনের সমস্যা হতে থাকলে গ্রামাঞ্চলের মানুষকে আমরা রক্ষা করতে পারব না। তার ফলে কৃষির যে অগ্রগতির কথা আমরা ভাবছি সেই অগ্রগতি করা সম্ভব হবে না। আমরা সেচের জন্য অনেক উন্নয়নমূলক পরিকল্পনার কথা শুনছি। কিন্তু একটি জিনিসের দিকে লক্ষ্য রাখতে হবে, সেটা হচ্ছে এই, সেচ দপ্তরের মেনটেনেন্সের দিক — দেখা যাচ্ছে মেনটেনেন্স যথাযথভাবে হচ্ছে না। তার ফলে দেখা যাচ্ছে অনেক সময় যে পরিকল্পনাগুলি বাস্তবে রূপায়ণ করা সম্ভব হয়েছে, সেই পরিকল্পনা থেকে সুফল পাওয়া গেল না। ৪/৫ বছরের মধ্যে রক্ষণাবেক্ষণের জন্য যে অর্থ বরাদ্দের প্রয়োজন ছিল, রক্ষণাবেক্ষণের জন্য যে ব্যবস্থা গ্রহণ করার প্রয়োজন ছিল, উপযুক্ত ব্যবস্থা গ্রহণ না করার ফলে, স্লুইস, সাটারগুলি ঠিকমতো ভাবে কাজ করল না। তার ফলে বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হল না, মাঠের ফসল সব নষ্ট হয়ে গেল। তাই যখন আমরা বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করব, কিংবা যে সমস্ত উন্নয়ন পরিকল্পনা আমরা ইতিমধ্যেই বাস্তবে রূপায়িত করেছি, সেগুলি যাতে যথাযথভাবে রক্ষণাবেক্ষণ করা সম্ভব হয়, ঠিকভাবে যাতে মেনটেনেন্স হয় তার জন্য যথেষ্ট অর্থ বরাদ্দ করতে হবে, তা না হলে যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনা বাস্তবে রূপায়িত হয়ে গেছে তা থেকে ঈপ্সিত সুফল আমরা পেতে পারব না। সুতরাং এই দিকে লক্ষ্য করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। সেচ দপ্তরের আলোচনাকালে দেখেছি মেনটেনেন্সের

জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে এই বিরাট প্রয়োজনের তুলনায় তা নিতান্তই অকিঞ্চিৎকর। আর একটি কথা বলা প্রয়োজন। শিক্ষা ব্যাপারে কিছু কথা এখানে আলোচিত হয়েছে। তা সত্ত্বেও আজকে শিক্ষা ক্ষেত্রে যে অব্যবস্থা দেখা দিয়েছে — আজকে প্রাইমারী স্কুল, মাধ্যমিক বিদ্যালয়গুলি কিভাবে চলছে সেই সম্পর্কে সরকারি সুপারভিশন বা তত্ত্বাবধানের যথেষ্ট অভাব দেখা দিয়েছে। ডিস্ট্রিক্ট ইন্সপেকটর অফ স্কুল স্কুলগুলি পরিদর্শন করার সময় পান না। এক একটি ডিস্ট্রিক্ট যেখানে ৩/৪ জন করে অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর ছিলেন সেখানে এই পদগুলি শূন্য পড়ে আছে, উপযুক্ত লোক পাওয়া যাচ্ছে না। সেই সমস্ত শূন্যপদে কিছু লোক নিয়োগ করা যেতে পারে এবং স্কুলগুলি যথাযথভাবে পরিদর্শনের ব্যবস্থা করা যেতে পারে। তারপরে এই বিদ্যালয়গুলিকে কেন্দ্র করে নানা দুর্নীতির কথা উঠেছে, সেখানে পঠন পাঠনের মান অবনতি হওয়ার কথা উঠেছে। ১২/১৪ বছর ধরে মাধ্যমিক বিদ্যালয়, জুনিয়র হাই স্কুলগুলি শিক্ষা বিভাগ থেকে পরিদর্শনের ব্যবস্থা করা হচ্ছে না, এটা হলে অনেক সময় এই যে কথাগুলি উঠেছে সেটা ঠেকানো যেত বলে আমার মনে হয়। তারা পঠন পাঠনের কি ব্যবস্থা গ্রহণ করছে, যন্ত্রপাতি, লেবরেটরি, লাইব্রেরি ইত্যাদি ঠিকমতো আছে কিনা প্রাইমারী স্কুল ঠিক সময় মতো বসছে কিনা, মাস্টারমশাইরা ঠিক সময় মতো আসছেন কিনা ইত্যাদি বিষয়গুলি দেখা হচ্ছে না। কাজেই এই পরিদর্শনের ব্যাপারটি খুব গুরুত্ব দিয়ে দেখা দরকার প্রাথমিক এবং মাধ্যমিক ক্ষেত্রে তা না হলে শিক্ষার ক্ষেত্রে যে অব্যবস্থা চলেছে সেটা দূর করা যাবে না। কাজেই শিক্ষার এই বিষয়টির দিকে অত্যন্ত গুরুত্ব দিয়ে নজর দিতে হবে। আর একটি কথা বলতে চাই সরকারি যে সমস্ত পাবলিক আন্ডারটেকিং কোম্পানি রয়েছে বা বিভিন্ন সংস্থা রয়েছে সেই সমস্ত সংস্থায় কাজকর্ম পরিচালনার জন্য বিভিন্ন সময়ে বাইরের দেশের বিভিন্ন কোম্পানির সঙ্গে বিভিন্ন রকমের কন্ট্রাক্ট বা অনেক রকম চুক্তি করে থাকেন। এই কন্ট্রাক্ট বা চুক্তি করতে গিয়ে কতকগুলি শর্ত থাকে। কিন্তু দুঃখের কথা সরকার থেকে যে সমস্ত কন্ট্রাক্ট বা চুক্তি করা হয়ে গেছে সেইগুলি সময় মতো রূপায়িত করা হয়নি। তার ফলে অতিরিক্ত টাকা বরাদ্দ করা হয়েছে। কন্ট্রোলার অ্যান্ড অডিটার জেনারেলের রিপোর্টে দেখতে পাচ্ছি ফিশারি ডিপার্টমেন্ট পশ্চিমবাংলার স্টেট ফিশারি ডেভেলপমেন্ট কর্পোরেশনের জন্য ৪টি ট্রলার কেনার জন্য যে চুক্তি করেছিলেন এবং সেই চুক্তি ব্যাঙ্কের মাধ্যমে সম্পাদনের জন্য যে সময় সীমা নির্দ্ধারিত ছিল, সেই সময়ের মধ্যে না হবার জন্য পরবর্তীকালে ৪টি ট্রলার কেনার জন্য অতিরিক্ত ৮।। লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ঠিক সময়ে ঠিক মতো কাজ না করার জন্য এই ভাবে জনসাধারণের টাকার অপচয় হচ্ছে। কাজেই পাবলিক আন্ডার টেকিং-এর থেকে যাতে এই ভাবে কাজ না হয় সেই দিকে লক্ষ্য দেবার প্রয়োজন রয়েছে। এই কথা বলে এই বিলের মাধ্যমে যে টাকা ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করা হয়েছে, সেই টাকা যেন জনগণের উন্নয়নমূলক কল্যাণকর কাজেই যাতে ব্যয় করা হয়, অপচয় বন্ধ করে, দুর্নীতিমুক্ত প্রশাসন তৈরি করে, প্রশাসনকে পরিচ্ছন্ন রেখে এই টাকাকে যাতে যথাযথ কাজেই ব্যয় করা হয়, সেই দিকে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দ গৃহীত হয়েছে সেই বরাদ্দ বাবদ টাকাটা খরচ করার অনুমতি চেয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল পেশ করেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যে, যে টাকাটা বরাদ্দ করা হয়েছে সেই টাকাটা ঠিক মতন খরচ হবে। স্যার, টাকাটা ঠিক মতন খরচ হচ্ছে কিনা সেটা দেখাই হচ্ছে মূল কথা। আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় যে সব কথা বলেছেন সেটা যদি আমরা ভালোভাবে দেখি তাহলে দেখতে পাব যে, এই বামফ্রন্ট সরকার চেষ্টা করবে তার সীমিত ক্ষমতায় যেটুকু অর্থ তার কাছে আসবে সেটা সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে। স্যার, ঐ আগের যে কংগ্রেস সরকার ছিল তার সঙ্গে এই সরকারের দৃষ্টিভঙ্গির বিরাট পার্থক্য রয়েছে। আগের যে কংগ্রেস সরকার রাজত্ব চালিয়ে গিয়েছেন সেখানে তাদের লক্ষ্য ছিল যে, যে টাকাটা বরাদ্দ হিসাবে পেতেন সেটা তারা খরচ করতেন তাদের নিজেদের স্বার্থের জন্য। যারা মুনাফাখোর, শোষক, জোতদার তাদের স্বার্থ তারা দেখতেন আর বামফ্রন্ট সরকার একটা পুঁজিবাদি ব্যবস্থার মধ্যে থেকেও তাদের যে বাজেট বক্তৃতা — যেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন, সেই বাজেট বক্তৃতায় এটাই তারা বলতে চেয়েছেন যে, আমরা একটা পুঁজিবাদি ব্যবস্থার মধ্যে আছি, মুনাফার উপর ভিত্তি করে যেখানে উৎপাদন হয় সেই ব্যবস্থায় আমরা আছি এবং সেই ব্যবস্থায় বেকারত্ব বাড়বে, জিনিসপত্রের দাম বাড়বে, লোকের কাছে খাদ্য গিয়ে পৌঁছাবে না — সেই ধরনের ব্যবস্থার মধ্যে থেকেও যে টাকাটা আমাদের হাতে আসবে সেটা জনসাধারণের স্বার্থে আমরা ব্যয় করতে চাই। কংগ্রেস সরকারের সঙ্গে এখানেই বামফ্রন্ট সরকারের পার্থক্য — এটা প্রথমেই বোঝা দরকার। মাননীয় সভাপাল মহাশয়, আমি ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তৃতা শুনলাম। ভেবেছিলাম গত ৫ বছরে কি কাজ তারা করেছেন বা তার আগে ২৩ বছরে ধরে কি কাজ হয়েছে সে সম্পর্কে তাদের অভিজ্ঞতা হয়েছে, কিন্তু তার বাজেটের উপর বক্তৃতা শুনে মনে হচ্ছে, তাদের সে অভিজ্ঞতা হয়নি। স্যার, আমরা অত্যন্ত সচেতন, বামফ্রন্ট সরকার অত্যন্ত সচেতন এইজন্য যে, আমরা একটা অত্যন্ত কঠিন অবস্থার মধ্যে আছি। বামফ্রন্ট সরকার সচেতন যে সরষের তেলের দাম বাড়ছে — ১৪ থেকে ১৫ টাকায় ওঠার দিকে যাচ্ছে। মুসুর ডালের দাম ৪.৫০/৪.৬০-এ উঠেছে, নুনের দাম বাড়ছে, অন্যান্য জিনিসপত্রের দাম আকাশচুম্বি হচ্ছে, মাছ বাজারে পাওয়া যাচ্ছে না — মাছ মানুষের ধরা ছোঁয়ার বাইরে — এসব ব্যাপারে বামফ্রন্ট সরকার সচেতন। বামফ্রন্ট সরকার সচেতন যে, গ্রামের ঐ গরিব ক্ষেতমজুর, প্রান্তিক চাষী তারা আজকে দুর্ভিক্ষের মুখে গিয়ে দাঁড়িয়েছে, তাদের কাছে খাদ্য নেই। বামফ্রন্ট সরকার সচেতন যে, লক্ষ লক্ষ লোক আজকে বেকার এবং তারা কষ্টের মধ্যে দিন কাটাচ্ছে। এই সমস্ত অবস্থা সম্পর্কে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ সচেতন এবং সচেতন হয়েই তারা যে কর্মসূচি নিয়েছেন এই সীমাবদ্ধতার মধ্যে সেটা বোঝার জন্য আমি বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের অনুরোধ করছি। স্যার, আমরা জানি যে, এই বামফ্রন্ট সরকার সমাজতন্ত্র

প্রতিষ্ঠা করতে পারবে না, আমরা জানি যে বামফ্রন্ট সরকার বিপ্লব করতে পারবে না। আমরা জানি যে, একটা ধনবাদি ব্যবস্থার মধ্যে থেকেই এই বামফ্রন্ট সরকারকে কাজ করতে হচ্ছে। এই রকম একটা অদ্ভুত অবস্থার মধ্যে যে টাকাটা সবকারের হাতে আসবে সেটা যাতে সাধারণ মানুষের স্বার্থে খরচ হয় সেটাই আমাদের সরকার দেখবেন। স্যার, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলি, আমরা অত্যন্ত কঠিন অবস্থার মধ্যে আছি। আজকে জিনিসপত্রের দাম যে ভাবে বাড়ছে এবং গ্রামাঞ্চল থেকে যে সমস্ত খবর আসছে তা উদ্বেগজনক খবর এবং অনেকেই এটাকে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করার চেষ্টা করছে। যারা এরজন্য দায়ী তারাই আজকে উস্কানি দিচ্ছে। কেন এরকম একটা অবস্থায় আমরা এলাম — কেন এরকম একটা অবস্থায় বামফ্রন্ট সরকারকে পড়তে হল — এর দায় দায়িত্ব কার? স্যার, এর সম্পূর্ণ দায় দায়িত্ব ঐ কংগ্রেস সরকারের। যারা অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে দিয়ে পুঁজিবাদী ব্যবস্থাকে বড় থেকে আরও বড় করেছেন এবং গরিবকে আরও গরিব করেছেন তারাই এরজন্য দায়ী। তাদের উপর দোষারোপ করেই আমরা আমাদের কর্তব্য শেষ করতে চাই না। আমাদের কি করা দরকার সে সম্বন্ধে দু-চারটে কথা বলব। আমি জানি আগামী দু তিনমাস অত্যন্ত কঠিন মাস। গ্রামের মানুষের কাজ নেই, গ্রামের মানুষের অবস্থা অত্যন্ত কঠিন অবস্থা। তাই মাননীয় অর্থমন্ত্রীকে ভাবতে বলব, টাকার ব্যাপারে তাঁর অবস্থা আমরা জানি। সব জানি। তবু বলব গ্রামে এই যে ৪০ থেকে ৫০ লক্ষ পরিবার যাদের আয়ের কোনও পথ নেই, এই ক'মাস তাদের কোনও সাহায্য আমাদের দিতে পারি কিনা। অন্তত দিনে মাথা পিছু এক কে.জি করে গম দিতে পারি কিনা। তাতে কত টাকা লাগে? সাড়ে চার কি পাঁচ কোটি টাকা। আমরা যদি দু মাসের হিসাব নিই পাঁচ কোটি এবং সেই পাঁচ কোটি টাকা দিয়েই গ্রামের দরিদ্রদের কাছে যাতে ন্যূনতম জিনিস যাতে পৌঁছে দিতে পারি সেটা ভাবা দরকার। মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলব, মাছের দরকার নেই। আপনি ডাল-তেল-নুন-আলু — এটা সমস্ত পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা সস্তা দামে পৌঁছে দেওয়া যায় কিনা একটু ভাবা দরকার। এই ডাল-তেল-নুন যদি সস্তা দামে পৌঁছে দেওয়া যায় শহরে রেশন শপের মাধ্যমে, গ্রামাঞ্চলে মডিফায়েড রেশন শপের মাধ্যমে এবং তাতে যদি কিছু টাকা যায় সে টাকা ব্যয় অন্যায় হবে না। কারণ আগামী তিন মাসের মধ্যে যে অর্থনীতি কংগ্রেস সরকার ভেঙ্গে দিয়ে গিয়েছে, সেই অর্থনীতি গড়ে তোলা সম্ভব নয়। তাকে গড়তে সময় লাগবে। তাকে রিপেয়ার করতে সময় লাগবে এবং সেটা আগামী দু মাসে সম্ভব নয়। হয়ত আরও কিছুদিন সময় পেলে হয়ত কিছুটা সংস্কার করা যাবে। কিন্তু আগামী দু তিনমাস অত্যন্ত কঠিন মাস। আগামী দু তিন মাস বেকারের কান্না, অভুক্ত মানুষের কান্না, দুর্ভিক্ষের কান্না, খেতে না পাওয়া মানুষের কান্না, জিনিসপত্র-এর দাম বাড়ার জন্য মানুষের যে দুঃখ তার যে কান্না সেটা বামপন্থী সরকার-এর ঘাড়ে এসে পড়ছে এবং সে ব্যাপারে বামপন্থী সরকার অত্যন্ত সচেতন। সেই দিক দিয়ে আমি সরকারের কাছে রাখছি এগুলো তারা ভাবতে পারেন কিনা এবং কিছু করা যায় কিনা তারা ভাবুন। আমি জানি অর্থ কম। কেন্দ্রীয় সরকার আছেন, কেন্দ্র-রাজ্য সম্পর্ক এসে পড়ে। যেখানে মূল্য, অর্থনীতি কেন্দ্র নিয়ন্ত্রিত করছে।

কেন্দ্রের হাতে যেখানে রয়েছে মূল টাকা। সেখানে রাজ্যের হাতে টাকা সীমিত। সেখানে একটা রাজ্য যে ইনকাম ট্যাক্সের মাধ্যমে, অন্যান্য ট্যাক্সের মাধ্যমে, কেন্দ্রের হাতে কোটি কোটি টাকা তুলে দেয়, সে রাজ্যে যদি বেকারের কান্না ওঠে, দুর্ভিক্ষের কান্না ওঠে, সে রাজ্যে যদি না খেতে পাওয়া মানুষের কান্না ওঠে, কেন্দ্রের দায়িত্ব রয়েছে সেই রাজ্যকে টাকা দিয়ে সাহায্য করা এবং কেন্দ্র যদি সে দায়িত্ব পালন না করে তাহলে জনতা পার্টি যেমন বলেছে তাদের মনে দ্বিধা আছে, আমাদের মনেও দ্বিধা আছে যে জনতা পার্টির কেন্দ্রীয় সরকার সম্পর্কে যে আমরা বন্ধুমূলক মনোভাব রেখেছি, সেটা কতটা রাখা যাবে, সেটা অনেকখানি নির্ভর করবে। তাই কেন্দ্রের কথা নিশ্চয় আসবে। রাজ্যের হাতে সম্পূর্ণ ক্ষমতা নেই। কেন্দ্রের হাতে ক্ষমতা আছে। কেন্দ্র যদি টাকা না দেয় রাজ্যের হাতে, তাহলে উন্নয়নের কাজ করা সম্ভব নয়— একথাগুলো ভাবতে হবে কেন্দ্রীয় সরকারকে। পশ্চিমবাংলার বিশেষ অবস্থা যারজন্য দায়ী ওই কোণায় যারা বসে আছেন তারা, যারা পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙ্গে গিয়েছে, চুরমার করে দিয়ে গিয়েছে তারা দায়ী। তাদের ঘাড়ে দোষ দিয়ে, অমরা আমাদের দায়িত্ব এড়াতে চাই না। তারা যে খারাপ কাজ করেছে তার ফল আমাদের ঘাড়ে এসে চেপেছে। কিন্তু তার মধ্যে কতটা করা যায় নিশ্চয় বামপন্থী সরকার ভাববে। সেখানে কেন্দ্রের যে দায়িত্ব সেটা কেন্দ্রকে পালন করতে হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, দুর্নীতি কোথায় গিয়ে পৌঁছেছে আমাদের এখানে একজন বন্ধু বলছিলেন। যদি কোন বড় আমলাকে বসিয়ে দেওয়া যায়, আপনি দুর্নীতিগ্রস্ত, আপনি নদীর পারে বা সমুদ্রের পারে গিয়ে ঢেউ গুনুন। গল্প আছে সেই দুর্নীতিগ্রস্ত আমলা ঢেউ গুনতে গিয়ে ঘুস খাবে। এইভাবে দুর্নীতি হচ্ছে। বামপন্থী সরকারের উপর এইটুকু বিশ্বাস আমাদের আছে এই দুর্নীতি থেকে প্রশাসনকে তারা মুক্ত করতে পারবেন। এইটা যদি করতে পারেন, দুর্নীতিমুক্ত প্রশাসন যদি করতে পারেন, এটা কঠিন কাজ, এর রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকে গিয়েছে, দুর্নীতিমুক্ত প্রশাসন যদি করতে পারেন তাহলে সব জনসাধারণ আপনাদের আশীবাদ করবে। এইটা আমি আপনাদের বলতে চাই। আর একটা কথা বারবার বলা হচ্ছে, এক্সস্ট্রা কনস্টিটুউশনাল পাওয়ার, আলিমুদ্দীন স্ট্রিট, লেলিন সরণী, বহুবাজার স্ট্রিট, যেখানে সি. পি. এম অফিস, আর. এস. পি অফিস এবং ফরওয়াড ব্লক অফিস। বেশি করে আসছে আলিমুদ্দীন স্ট্রিট, কারণ তারা বড় দল। তাদের সংখ্যা বেশি, মন্ত্রী বেশি। সেখান থেকে নাকি মন্ত্রীকে চালানো হচ্ছে। মাননীয় সভাপতি মহাশয়, সংসদীয় গণতন্ত্র কি দলীয় সরকার নয়? এই সরকার যদি ঠিকভাবে কাজ করতে না পারে, তারজন্য দায়ী আমাদের অর্থমন্ত্রী একা নয়।

[5-30 – 5-40 p.m.]

এই সরকার যদি বদল হয়ে যায়, এই সরকার যে প্রতিশ্রুতি দিয়ে এসেছে তা যদি রক্ষা করতে না পারে তার দায় দায়িত্ব শুধু মন্ত্রীদের নয়, সেই দায় দায়িত্ব সেই দলগুলির, যে দলগুলি সরকার গঠন করেছে। সেই জন্য এই দলগুলি চেষ্টা করবে আপ্রাণ ভাবে যাতে মন্ত্রিত্ব ঠিকভাবে চলে। তার সহযোগিতা করবে। যদি কোনও জায়গায় ঠিকভাবে পা ফেলা

না হয়, নিশ্চয়ই তার চেষ্টা করে ঠিক পথে যাতে চলতে পারেন, এটাই তো সংসদীয় গণতন্ত্র। কংগ্রেস এটা করতে পারেনি। কংগ্রেসের মন্ত্রীরা দলের কথা শুনতো না, তারা সর্বেসর্বা ছিল। সুতরাং কংগ্রেসের ভিতর বারবার দেখেছি ঝগড়া লেগেছে। কংগ্রেসের মন্ত্রিত্ব এবং কংগ্রেসের সংগঠন, এই নিয়ে বারবার ঝগড়া লেগেছে। বারবার কমিটি গঠন করেছেন, কিন্তু কখনও মন্ত্রীদের নিয়ন্ত্রণ করতে পারেননি। মন্ত্রীবাবুরা পকেটে লক্ষ লক্ষ টাকা করেছে। সেইজন্য কংগ্রেস আজকে এই অবস্থায় এসেছে। এর উল্টো দিক আছে, extra constitutional Power বামফ্রন্ট নেবেন, তারা writers buildings-এ যাবেন, কোন নেতা writers buildings এ যাবেনা কোনও নেতা যদি মন্ত্রিত্ব নেন, তাহলে তিনি কোনও secretary কে বলবেন না, এই কাজ করোনা। এই উদাহরণ দেখিয়েছে কে? তা কংগ্রেস দেখিয়েছে। সঞ্জয় গান্ধী extra constitutional power নিয়ে দিল্লির ঐ জায়গায় বসে সমস্ত দপ্তরকে চালিয়েছে। extra constitutional Power এর নজির আপনারা রেখেছেন। এটাকে আমরা ঘৃণা করি। তার পাশে আর একটি কথা বলতে চাই, দল মন্ত্রীকে নিয়ন্ত্রণ করবে। সংসদীয় গণতন্ত্রে সরকারটা দলীয় সরকার, এই কথা ভুলে যাবেন না। আমাদের দলের মধ্যে এবং মন্ত্রীদের মধ্যে সম্পর্ক আছে বলে এই দুরবস্থার মধ্যে সরকার চলতে পারছে, তা না হলে বামফ্রন্ট সরকার চলতে পারতো না। জনসাধারণের সঙ্গে এই দলগুলোর সম্পর্ক আছে। দলগুলো জনসাধারণের কাছে গিয়ে বাস্তব ঘটনা বলছে, বাস্তব ঘটনাগুলো বুঝিয়ে তাদের দুঃখের কারণ কি তা বলছে, দুঃখ দূর করার উপায় বলছে এবং কতখানি দুঃখ দূর করা যাবে সেই পথের কথাও বলছে। সেইকথাগুলো জনসাধারণের সঙ্গে মিশে যে অভিজ্ঞতা, সেই অভিজ্ঞতার কথা মন্ত্রীদের কাছে রাখছে, এই হচ্ছে আমাদের অভিজ্ঞতা, এর ভিত্তিতে আপনারা শাসন পরিচালন করবেন, টাকা খরচ করুন। আর একটা কথা বলব আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়কে তাঁর বাজেট বক্তব্যে তিনি যে কথা বলবার চেষ্টা করেছেন, ধনবাদী ব্যবস্থা, মুনাফা ভিত্তিক উৎপাদন এবং এই যুগের ধনবাদী ব্যবস্থা যখন সাম্রাজ্যবাদ মরার জায়গায় গিয়ে পৌঁছেছে, সেই যুগে অত্যন্ত কঠিন দায়িত্ব, কিন্তু যেটুকু ক্ষমতা যেটুকু টাকা আপনারা পেয়েছেন, সেই টাকা আমাদের প্রতিশ্রুতি অনুযায়ী গরিব মানুষের জন্য যদি খরচ করতে পারি তাহলে তারা আশীর্বাদ করবে—আমরা সেই প্রতিশ্রুতি রক্ষা করতে পারব এবং রক্ষা করব জীবন দিয়ে। কংগ্রেস যত চেষ্টা করুক সাবটেজ তারা করতে পারবেনা—পারবেনা—পারবেনা।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, বিভিন্ন মন্ত্রীদের বিভিন্ন দপ্তরের জন্য ব্যয় মঞ্জুরি পাস হয়ে গেছে। অর্থমন্ত্রীর ভাষায় আনুষ্ঠানিক ভাবে এই appopriation Bill এসেছে আমরা মন্ত্রীদের ব্যয় বরাদ্দের বিরোধিতা করিনি, এরও বিরোধিতা করছি না। তবে এই উপলক্ষ্যে কয়েকটি বিষয়ে কয়েকটি মন্তব্য করবার সুযোগ আছে সেটি গ্রহণ করছি। প্রথমে আমি বলতে চাই—আমি বাজেট বক্তৃতায় বলেছিলাম সেটা আর একবার স্মরণ করিয়ে দিতে চাই। কারণ সে সম্বন্ধে আমি কোন কথা শুনিনি। গ্রামের গরিব মানুষ, ছোট চাষী, বা কুটির শিল্পীদের উপর একটা বিরাট ঋণ আছে—সরকারি ঋণ। অনেক বাকি টাকা

পড়ে রয়েছে। গেল দুবছর ফসল নষ্ট হয়েছে, পরপর কয়েক বছর মূল্য বৃদ্ধি চলছে, এই সবের জন্য একটা আওয়াজ উঠেছিল যে, যারা নিতান্ত দরিদ্র, তাদের এই ঋণটা মুকুব করে দেওয়া হোক—সরকারি ঋণ। তার পরের অবস্থা যাদের তাদের ক্ষেত্রে সুদটা মাপ করে দিয়ে আসলটা কিস্তি বন্দি করে আদায় করা হোক। ১৯৭৫-৭৬ সালে তখনকার Govt. এর কাছে এই দাবি করা হয়েছিল তারা শোনেনি। খুব একটা জুলুম চলছে। ডি. আর প্রয়োগ করা হয়েছে, বহু লোককে গ্রেপ্তার করা হয়েছে ঘর-বাড়ি থেকে গরু বাছুর টেনে নিয়ে যাওয়া হচ্ছে, দরজা জানালা ভেঙ্গে নিয়ে যাওয়া হচ্ছে। সেইজন্য অনুরোধ করছি যাদের এক হেক্টার পর্যন্ত জমি আছে তাদের ক্ষেত্রে ঋণ মাপ করা হোক এবং যাদের এ থেকে ২ হেক্টার পর্যন্ত জমি তাদের ক্ষেত্রে সুদ ছাড় দিয়ে কিস্তি বন্দি করে নেওয়া হোক। কিন্তু এটা না করে যদি সমস্ত আদায় করার চেষ্টা করেন তাহলে খুব অন্যায় ও অশান্তি হবে সে বিষয়ে সন্দেহ নেই। দ্বিতীয় কথা বলছি আগামী ফসল কাটার আগে পর্যন্ত গ্রামের মানুষের অবস্থা খুব শোচনীয়। আমি দেখে এলাম শতকরা ২ ভাগ লোক রিলিফ পাচ্ছে। এখন এটা বৃদ্ধি করা দরকার। নিখিল বাবু বলেছেন প্রত্যেকে এক কে. জি. করে দেওয়া যায় কিনা আপনারা চিন্তা করুন কিন্তু আমি বলছি এখন এই রিলিফ বাড়ানো দরকার। দ্বিতীয়ত রিলিফ যাতে পক্ষপাতিত্ব না হয় বাস্তবিক যারা রিলিফ পাবার যোগ্য তাদের জন্য যে বিভিন্ন তালিকা আছে সেটা পরীক্ষা করা দরকার। এম. এলেদের কিম্বা তাদের প্রতিনিধিদের রিলিফ তালিকা তৈরির ক্ষমতা দেওয়া হয়েছে এ ক্ষেত্রে আমি বলব দরকার হলে গ্রামের সাধারণ মানুষকে ডেকে নিয়ে এই কাজ করা হোক। তৃতীয় কথা হচ্ছে জঙ্গল বৃদ্ধি করা দরকার কারণ আমাদের জঙ্গল অনেক কমে গেছে আমাদের দেশের জঙ্গল বলে বহু জমি রেকর্ড হয়ে আছে কিন্তু সেখানে জঙ্গল নেই এইরকম জায়গায় আদিবাসী তফশীল গরিব মানুষরা চাষবাস করছে অপরদিকে ভূমি রাজস্ব বিভাগের হাতে অনেক জমি আছে যেগুলি চাষযোগ্য নয়, কিন্তু সেখানে জঙ্গল হতে পারে। ১৯৬৯-৭০ সালে আমাদের মন্ত্রী সভায় সাত জন মিলে আলোচনা করে একটা হ্যাণ্ডবিল বিলি করেছিলাম যে যেটা জঙ্গল নয়, মানুষ চাষবাস করছে সেখান থেকে তাদের তাড়াবার দরকার নেই। এবং ডিস্ট্রিক্টে ডিস্ট্রিক্টে কমিটি করবার কথা বলেছিলাম। কিন্তু পরবর্তীকালে সেটা কার্যকর করা হয়নি—সেটা যেন করা হয় আর জঙ্গলের নামে গরিব মানুষ যারা সেখানে চাষবাস করছে তাদের যেন উচ্ছেদ না করা হয়। পুলিশ সম্বন্ধে একটা কথা বলব। গতকাল খেলার মাঠে লাঠিচার্জ হয়ে গেল। আমাদের যারা টিকিট নিয়ে ব্লাকমার্কেটিং করে সেইসব গুণ্ডা এবং অ্যান্টিসোশ্যাল এলিমেন্টদের একটা কায়দা হচ্ছে যারা দু'একদিন আগে থেকে লাইন দিয়ে বসে থাকে তাদের টিকিট দেবার একটু আগেই সেই অ্যান্টিসোশ্যাল এলিমেন্টরা এসে মারামারি করে ছত্রভঙ্গ করে দেয় এবং তারপর টিকিট কিনে নিয়ে গিয়ে সেইগুলো ব্ল্যাকমার্কেটিং করে। এর ফলে কালকে ১৪ জন আহত হয়েছে এবং ২ জনের অবস্থা খুব খারাপ। অনেকে সন্দেহ করছে পুলিশের সঙ্গে এদের যোগাযোগ থাকে। আমি আশা করব বাম সরকার এগুলি বন্ধ করবার চেষ্টা করবেন এবং এ জিনিস যাতে না হয় তার চেষ্টা করবেন।

[5-40 – 5-50 p.m.]

শ্রমিকদের সঙ্গে পুলিশের ব্যবহার ঠিক হচ্ছে না, এই ফ্রন্ট সরকার ঘোষণা করেছেন যে কৃষকদের উপর পুলিশ প্রয়োগ করা হবে না। ইস্ট নিমচা কোলিয়ারিতে ২৪ তারিখে কর্তৃপক্ষ লক আউট ঘোষণা করলেন রাত্রিবেলা—পরে সকালবেলা মজুর এসেছে প্রতিবাদ করেছে, কিন্তু নানা ছুতা করে তার উপর লাঠি চার্জ করা হয়েছে এবং অনেককে ৩০-৩৫ জনকে গ্রেপ্তার করা হয়েছে। কলকাতার কাছে বিড়লারই একটা মাল্টিনাশনাল বড় কারখানা ও আর একটা বিড়লার কারখানা আছে, সেখানে শ্রমিকরা যথেষ্ট ঐক্যবদ্ধভাবে আন্দোলন করছে, সেখানেও পুলিশ মোতায়েন করা হয়েছে। সেখানে ১৪০ ধারা হচ্ছে, এখনও মারপিট হয়নি গ্রেপ্তার হয়নি, কিন্তু পুলিশ মোতায়েন করা হয়েছে। এই কদিনের ভেতর গ্রামেতে নৃশংসভাবে ব্যাপক এই জিনিস হচ্ছে। কে কাকে মারছে, কোন দলের তা জানি না। এটা পটাশপুরে ক্ষুদিরাম জানা বলে এক দরিদ্র ক্ষেতমজুর কৃষক অর্ধাহারে কাটায়, জোতদার লোকজন নিয়ে এসে তাকে পিটিয়ে মেরে ফেলেছে। এইভাবে খুন করা হচ্ছে। আমাদের মেদিনীপুরের স্ববং থানায় একজন ঝাড়ু সিং তার নাম, তাকে এইভাবে বাজে অজুহাত দিয়ে মেরে খুন করা হয়েছে। বীরভূমের লাভপুর থানায় নবায়ণ বিশ্বাস বলে একটি দরিদ্র লোক তাকে এইভাবে খুন করা হয়েছে। ২৪ পরগণার বারাসাত সাব ডিভিসনে এইরূপ মারপিট হয়েছে। অভিযোগ করতে এসেছে, পুলিশ তাকে মেরেছে সে পরিচয় দিয়েছে তফসিলি সম্প্রদায়ের লোক কিন্তু তা সত্ত্বেও এই ধরনের জিনিস হয়েছে। পশ্চিমবঙ্গে এই জিনিস ঘটছে। পুলিশ আজকে কি করছে? এইভাবে দিনের বেলায় মেরে-মেরে খুন করছে। চুরি ডাকাতি, ধান নিয়ে যাওয়া ইত্যাদি অপবাদ দিয়ে তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিচ্ছে। জানি না পুলিশ কি করছে। আর একটা কথা বলব। আমি শিক্ষাবিদ্ নই, শিক্ষা সম্বন্ধে আলোচনা করা আমার অভ্যাস নেই, কিন্তু দেখছি অভিভাবক মহলে অসন্তোষ, ছাত্র শিক্ষক সকলেরই মধ্যে অসন্তোষ আছে। বিশৃঙ্খলতা চলছে বিশেষ করে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে অনেক ছাত্রের ভবিষ্যত নষ্ট হবার আশঙ্কা দেখা দিয়েছে। ঝামেলা হচ্ছে পাঠ্যক্রম ঠিক যাতে হয় এ বিষয়ে দেখা দরকার। নিরক্ষরতা দূরীকরণ এর ব্যাপারে অর্থমন্ত্রী টাকা ধার্য করেছেন, কিন্তু এই টাকাটা অত্যন্ত কম। এই টাকা আরও বাড়ালে ভাল হয়। আর একটা কথা বলবার আছে, আপনারা প্রাইমারি শিক্ষায় ইংরেজি তুলে দিয়েছেন—আমি এ বিষয়ে আলোচনা করব না—সেকেণ্ডারিতে সে ইংরাজি পড়ছে আর প্রাইমারীতে দুচারটি শব্দ শিখলে দোষের কি ছিল আমি জানি না। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে মাধ্যমিক শিক্ষা সম্বন্ধে। মধ্যশিক্ষা পর্ষদের অধীনে ৮ হাজার এর বেশি হাই স্কুল আছে। তাদের পরিচালনা করবার ব্যাপারে একটা পর্ষদ ছিল, সেই পর্ষদ যদি দুর্নীতিগ্রস্ত অযোগ্য হয়ে থাকে তাহলে সে পর্ষদকে যদি ভেঙ্গে দিতে চান ভেঙ্গে দিতে পারেন, কিন্তু আবার একটা পর্ষদ গঠন করা হবে না কেন? পর্ষদ গঠনের যে আইন আছে সে আইন অনুসারে পর্ষদ গঠন করা উচিত। সাময়িকভাবে খুব অল্প সময়ের জন্য অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করে থাকেন সেটা বুঝি। কিন্তু

একজন ব্যক্তিকে তিনি যতই অভিজ্ঞ হোন না কেন, পর্ষদের যে আইন আছে সে আইন অনুসারে পর্ষদ গঠন করা উচিত সে অভিজ্ঞ ব্যক্তিকে বেশি দিন না রেখে। পর্ষদের আইন অনুসারে বিভিন্ন শিক্ষক সংগঠনের প্রতিনিধি, বিভিন্ন শিক্ষাবিদ্ নেতার উচিত যাতে করে বামফ্রন্ট সরকারের স্পষ্ট পলিসি বা নীতি দিয়ে তাদের পরিচালনা করতে পারেন এবং একটা পর্ষদের পরিচালনার ক্ষেত্রে যে দুর্নীতি ছিল সেটা যাতে দূর হয়, পক্ষপাতিত্ব-এর দোষ এর মধ্যে যাতে না আসতে পারে সেটাও দেখা দরকার। তার জন্য আর একটা পর্ষদ গঠন করা উচিত। ভূমি রাজস্ব সম্বন্ধে আলোচনা করার সুযোগ আছে, সে সম্বন্ধে আইন আসছে তখন বলব। কিন্তু সর্বশেষ আবার মনে করিয়ে দিচ্ছি গ্রামাঞ্চলে মানুষের চরম দুর্দ্দশা সেটা মনে রেখে এ সময় রিলিফের পরিমাণ বাড়ান, সেটা যাতে পক্ষপাতিত্ব না হয় সেটা দেখুন। ঋণের ব্যাপারে ফসল কাটার সঙ্গে সঙ্গে আবার ওদের ওপর যাতে ঝামেলা না হয়, যা ইতিপূর্বে হয়েছে সেটা দেখবেন এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री आवुल हासान** : मोहतरिम चयेरमैन साहव, हमारे वजीरे खजानाने जो विल पेश किया है, मैं उनको मुवारक वाद देते हुए, उसकी गाइड करते हुए, २-४ वातें वोलने की कोशिश करूँगा। हमारे मोहतरिम मेम्वरान जो हमारे कांग्रेस के भाई लोग है, शायद वे लोग आपने जमाने को भुल गए हैं। चार दिनो कि वात है-थोड़े दिनो की वात है, जिसे मैं याद दिलाना चाहुँगा। आज जव हाउस में ये कांग्रेमी भाई उठते है तो कहते है कि वंगाल में आइन-शृंखला नही है। अमन-शान्ति नही है। लेकिन मैं इन मेम्वरान से जरा पुछना चाहुँगा, मेहरवानी करके वताइए कि जव श्रीमती इन्दिरा गांधी के सुवेदार टीका खॉ सुवेदार वनकर मगरवी वंगालमे आये तो उन्होंने यहाँ क्या आइन-शृंखला स्थापित किया था? क्या यहॉ अमन और शान्ति कायम हुई थी? मै तो कहुँगा कि यहॉ फासिस्ट राज्य कायम हो गया था।

मोहतरिम चेयर मैन साहव, आप जानते है, हमारी पार्टि के करीव सौ वर्करो का इन्होंने खुन करवाया। यहाँ अराजकता का राज्य कायम किया गयाथा। करीव-करीव २ हजार लोगो का खुन किया गया। मै इनसे पुछना चाहता हुँ १९६९ साल में जव लेफ्ट फ्रान्ट की सरकार वनी थी, जिसका ये लोग वार-वार मिशाल पेश करते है। मै अपने अजीज दोस्त श्री सुनिति चट्टोराज से पुछना चाहता हुँ कि १९६९ साल में जव लेफ्ट फ्रान्ट की सरकार मगरवि वंगाल में वनी थी तो इसने आप लोगो के कांग्रेस के कितने एम० एल० ए० का खुन किया था? कितने लोगों का घर उजाड़ा था? लेकिन आपलोगो को मालुम होना चाहिए कि जव आप लोगो का यहाँ राज्य हुआ आपलोगो का जमाना आया तो आपलोगो ने करीव-करीव ३० हजार लोगो का घर उजाड़ किया।

कांग्रेस के लीडर जनाव डा० जैनल अवेदीन साहव जमहुरियत की दोहाई देते है। कहते है कि इस सरकार का जनतंत्र में विश्वास नही है। जमहुरियत पर विश्वास नही है। लेकिन मैं दावे के साथ कह सकता हुँ कि हम जमहुरियत पर भरोसा रखते है। जनतंत्र में विशवास करते है। अगर नही करते तो मैं दावे के साथ कह सकता हुँ कि आप लोग यहाँ आने नही पाते। वैट नही पाते। लेकिन आप लोग तो जनतंत्र पर विशवास रखते है, फिर भी हम लोगों का मुँह वन्द कर दिया था। हमलोगों ने तो आपलोगो का मुँह नही वन्द किया है।

मोहतरिम चेयरमेन साहव, हमसे कहा जाता है कि हम जमहुरियत पर विशवास नही करते हैं लेकिन इन लोगो ने हमारी ३ सौ ट्रेड युनियनो को छीन लिया था। अव वे ३०० ट्रेड युनियन हमे कुछ वापिस मिलती जा रही है। इन युनियनो को वापिस आ जाने से अगर आप लोगों को वुरा लगता है तो हम क्या करे? रोजाना तरह-तरह के वहाने वनाकर टेलीग्राम इस हाउस में पड़े जाते है, जो विल्कुल वेवुनियाद होतें है। कांग्रेसी सरकारने यहाँपर हमारे ११ सौ से उपर वर्करो का खुन करवाया था, यहाँ तक कि अपनीही पार्टि के करीव १३० आदमियों को इनलोगो ने मरवा दिया था। वही कांग्रेस के मोहतरिम मेम्वरान आज हाउस मे आइन-शृंखला की वात करते है और कहते है कि यहॉ आइन-शृंखला वोलकर कुछ है ही नही।

मैं दावे के साथ करना चाहता हुँ कि हमारे लेफ्ट फ्रान्ट की सरकार के राज्य में पुरे तारेसे अमन और शान्ति है – आइन और शृंखला है। यहाँ कानुन की अवस्था है। यही कारण है कि आपलोग यहाँ वोल पाते है – चल पाते है। आप लोगो ने तो अपने जमाने में हमलोगो का मुँह वन्द कर दिया था।

आप लोग वार-वार कहते है कि इस वाम-फ्रन्ट की सरकार के आने के वाद यहॉ मँहगाई वढ़ती ही जा रही है। मैं इनसे पुछना चाहुँगा, मेहरवानी करके जवाव दीजिएगा। ३० साल के कांग्रेसी हुकुमत में क्या हुआ था? मेरा तो खयाल यह है कि यहाँ जो ३० सालतक कांग्रेस को हुकुमत रही, उसी की वजह से यह मँहगाई वढ़ती चली जा रही है। आप लोगो ने शर्मायादारो को लुटने का मौका दिया। आपनी सुविधा के लिए धनिको को और भी सुविधा दिया। इसी का रेजल्ट है कि आज मँहगाई कम नही हो पा रही है, वाल्कें वढ़ती ही जा रही है।

कांग्रेस के जमाने मे कल-कारखानो में मजदुरों की छँटाई वेसी हुई। मजदुर वेकार अधिक हुए। ये टीका रँवा जव सुवेदार वनकर मगरवि वंगाल में आये तो इन्होंने

कहा कि हम वंगाल को सोना का वंगाल वना देंगे (सोनार वंगला)। लेकिन सोना का वंगाल वनाने के नाम पर यहाँ के आवाम को इन्होंने धोखा दिया। लोगों को वेकार वनाया - गरीव वनाया। मै तो कहूँगा कि ये वंगाल का नाम ही मिटाना चाहते थे। लेगें को वरावर धोखा ही देते चले आये थे। लेकिन अव यह लेफ्ट फ्रन्ट की सरकार वंगाल को शासन करना चाहती है और इसके लिए जरुर काम करेगी।

कांग्रेस सरकार आपने जमाने में हमेशा यहाँ की जनता को धोखाही देती चली गई थी। श्री सिद्धार्थ शंकर राय ने कहा था कि हम हल्दिया में एक लाख वेकार युंवको को काम देंगे। मगर आज हल्दिया प्रोजेक्ट का नामोनिशान नही है। इसतरह से एक लाख वेकार युवकों को चाकरी मिलेगी, वोलकर राय वावुने धोखा ही दिया है। ४१ हजार वेकार लोगो को नौकरी देने के लिए वोले थे लेकिन ये सारी झुठी वातें थी और यहाँ के वेकार युवकों को आपने धोखा दिया है।

१९७२ माल में मगरवी वंगाल की जनता को और यहाँ के युवको को धोखा देकर, वम-विस्तल देखाकर कांग्रेस पार्टि के लोग इलेकशन जीतकर यहाँ आये थे। उसी का नतीजा है कि आज विधान सभा में कांग्रेस पार्टि के सिर्फ २० एम० एल० रह है। आने वाले दिनो में ये २० भी नही रह जायँगे - मगरवी वंगाल से साफ हो जायँगे। क्योकि वंगाल के लोगो ने हमपर भरोसा किया है, हमें प्यार किया है। हम वंगाल के डवलपमेन्ट के लिए हर उपाय करेंगे। यहाँ अमन-चैन वनाये रखने की कोशिश करेंगे।

गवर्नमेन्ट ने अभी वजट पास किया है और आज एप्रोप्रिएशन विल भ÷ पास हो जायगा। इसके वाद हुकुमत की और से काम भी किए जायँगे जिससे यहाँ की जनता की तरक्की हो सकेगी। फिरभी मैं गवर्नमेन्ट से कहना चाहता हुँ कि यहाँ कुछ लोग ऐसे है, जिन्होने कांग्रेसी शासन के समय में काफी माल लुटा है, अगर उनके हाथ में रुपया दिया जायगा तो फिर डवलपमेन्ट का काम मुशकिल में पड़ जायगा। इसलिए उनका तवादला हो जाना वहुत लाजिमी है।

मोहतरिम चेयरमैन साहव, मैं यह नही कहता कि मगरवी वंगाल से हम वेकारी और गरीवी दुर कर देंगे। मगर हम इसके लिए इमान्दारी से कोशिश जरुर करेंगे। धोखा देना तो कांग्रेसियो का काम है। क्योकि एसिया के उदय सुर्य श्रीमती इन्दिरा गाँधी ने हिन्दुस्तान की जनता से कहा था कि हमारा हाथ मजवुत करदो, हम देश से गरीवी और वेकारी को हटा देंगे। मगर यह वोलकर उन्होंने देश की जनता को

धोखा दिया था। वो यहाँ से गरीवी हटाने के वजाय गरीवी को और वढ़ा दी-वेकारी मिटाने के नाम पर वेकारी को और ज्यादा करदी। यही कारण है कि कांग्रेस के जमाने मे लुट-पाट और भुख मरी ज्यादा वढ़ गई थी। काग्रेस के ३० वर्ष की हुकुमत की वजह मे आज मँहगाई कम होने के वजाय वढ़ती चली जा रही है। यहाँ एक-पर एक कल-कारखानें वन्द होते चले गए। चटकल में एक लाख से ज्यादा मजदुरो की छँटाई एस जमाने में हुई और मालिक तथा मंत्री लोग हवाई जहाज पर उड ते रहे। मगर मैं आज दावे के साथ कह सकता हुँ कि अव चटकल फिर पुरे जोर-शोर से चलेगा। हमारी वाम फ्रान्ट की सरकार ने ऐलान किया है। मगरवी वंगाल का वजट पास हो गया है। आज खर्च करने के लिए परमिशन भी मिल जायगा। फिर हमारी वाम-फ्रान्ट की गवर्नमेन्ट सही माने मे काम करेगी और सिद्धार्थ वावु जिस मगरवी वंगाल को सोना का वंगाल वनाने की वात कह कर भी सोना का वंगाल नही वना सके, अव उसीको हमारी सरकार सहीमाने मे सोने का वंगाल वनाकर दिखा देगी।

यही वात कहकर मै इस विल को साइड करते हुए आपना भाषण समाप्त करता

[5-50 – 6-00 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমার এলাকায় কিছুদিন আগে একটা ঘটনা ঘটেছিল এবং সেটা হল তফসিল জাতিভুক্ত একজন মানুষ যার নাম হচ্ছে বাণ্ডিল বাগদী তিনি তাঁর দ্বিতীয় স্ত্রীকে খুন করেন এবং খুন করার পর তিনি নিজে খুব ভীত হয়ে পড়েন এবং অনুতপ্ত হন এবং তিনি ভাবলেন পুলিশ এসে বোধ হয় তাকে ধরে নিয়ে যাবে। তখন গ্রামের লোক এসে তাঁকে পরামর্শ দিল যে তুমি কোনও চিন্তা করনা, তুমি জ্যোতিবাবুকে একখানা চিঠি লিখে বল যে, আমার দ্বিতীয় স্ত্রী কংগ্রেস ভাবাপন্ন, তাহলে পুলিশ তোমার উপর কোনও হামলা করবেনা। এবারে আমি অন্য প্রসঙ্গ বলি। আমি একটা স্কুলের খবর জানি সেখানে একজন শিক্ষককে ছাঁটাই করা হয়েছিল কারণ সেই শিক্ষক ছেলেদের উপর মারধোর করে এবং একবার এরকম মারধোর করার ফলে একটি ছেলে গুরুতররূপে আহত হয় এবং তারজন্য ছেলেটির গার্জিয়ান কমপ্লেন করে। এই ঘটনার পর তাঁর বিরুদ্ধে ডিসিপ্লিন্যারি অ্যাকশন নেওয়া হয়। কিন্তু ম্যানেজিং কমিটি তাঁকে পুনরায় কাজে যোগদান করতে দেয়। তারপর ওই শিক্ষক আবার একটি ছেলেকে ভয়ানক মারধোর করে এবং তার ফলে ছেলেটির কিডনি ড্যামেজ হয় এবং তখন ম্যানেজিং কমিটি তাঁকে বরখাস্ত করেন। তারপর তিনি এখন যাঁরা সরকার গঠন করেছেন তাঁদের দলের আশ্রয়ে যান এবং তারা ওই স্কুলে একটি আন্দোলন শুরু হয় এবং প্রধান শিক্ষককে ঘেরাও করা হয়। প্রধান

*শিক্ষককে শুধু ঘেরাও করাই হয়না, তাঁর হেডমাস্টারী কি করে থাকে একথা বলে হুমকী* দেওয়া হয়। কিন্তু দেখলাম সেই রকম শিক্ষককেও আবার কাজে পুনর্বহাল করা হয়েছে। তারপর, কলকতায় রাজা মনীন্দ্র মেমোরিয়াল স্কুল, অমিয়বালা বালিকা বিদ্যালয়, ১৮ নং বি. টি. রোড, এটা আমার *পিতা, ঠাকুরদা স্থাপন করেছিলেন, জমি দান করেছিলেন* এবং টাকাও *দিয়েছিলেন। সেখানে* একটা ট্রাস্ট ডিড করা হয়েছিল এবং সেই ট্রাস্ট ডিড-এর বলে আমরা একটা স্পেশ্যাল কন্সটিটিউশন পাবার জন্য ৩/৪ বছর ধরে অনুমোদন চেয়ে আসছি। তখন আমরা অবশ্য সরকারে ছিলাম, কিন্তু সরকারি অফিসারদের গাফিলতির জন্যই হোক বা আমাদের চেষ্টার অভাবের জন্যই হোক আমরা সেটা পাইনি। আমরা অবশ্য এই ব্যাপারে ৩/৪ বার রিমাইন্ডার দিয়েছিলাম। কিন্তু এই সরকার আসার পর দেখছি সেই স্কুলের কিছু কিছু শিক্ষক আছেন যাঁরা তাঁদের দলের সমর্থক—এটা আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি—তাঁরা ডি. আই-র কাছে গিয়ে বলছেন, আপনি যদি এই কমিটি এখনই বাতিল না করেন তাহলে আমরা আপনার বিরুদ্ধে অমুক করব, তমুক করব। তখন ডি. আই ভয় পেয়ে নোটিশ দিলেন এবং বললেন, কেন এই কমিটি বাতিল করা হবেনা সেটা বল। স্যার, এঁরা শিক্ষকদের ১লা তারিখ মাইনে দেবার কথা বলেন, কিন্তু ওখানে তাঁরা D.I.কে বললেন গ্রান্ট বন্ধ করে দেওয়া হবে যদি বর্তমান ম্যানেজিং কমিটি বাতিল করা না হয়। তারপর আমরা হাইকোর্টে যাই এবং সেখান থেকে ইনজাংশন পেয়েছি। এখন ডি. পি আই হোক বা মধ্যশিক্ষা পর্ষদ হোক কি ব্যবস্থা গ্রহণ করবেন জানিনা। মধ্যশিক্ষা পর্ষদের এখন যে অবস্থা হয়েছে তাতে জানিনা কি হবে, ৩ মাসে যখন এই অবস্থা। তারপর, সরকারের তরফ থেকে মুখ্যমন্ত্রী বারবার প্রতিশ্রুতি দিয়েছেন সরকারি প্রশাসন ব্যবস্থা নিরপেক্ষ থাকবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি কার্যক্ষেত্রে তা হচ্ছে না। আমি এই বিধানসভায় সমস্ত দায়িত্ব নিয়ে দু/দুবার অভিযোগ করেছি রিলিফ বিলি সম্পর্কে। এই যে বন্যা হয়েছে সে সম্পর্কে বিশ্বনাথবাবুও বললেন এতবড় বন্যা হয়ে গেল অথচ যে সাহায্য দেবার দরকার ছিল সেটা দিলেননা। শুধু তাই নয়, সরকারি নির্দেশ রয়েছে যে স্থানীয় এম. এল. এ-র সঙ্গে আলোচনা করে রিলিফ বিলি করা হবে, কিন্তু দুঃখের সঙ্গে বলছি সেটা করা হয়নি। এই ব্যাপারে আমরা এস. ডি. ও. এবং বি. ডিও-কে বলেছি কিন্তু তা সত্ত্বেও কোন প্রতিকার হয়নি। আমি জানিনা কি কারণে এস. ডি. ও. এবং বি. ডি. ও সি. পি. এম. এবং অন্যান্য দলের যাঁরা রয়েছেন তাঁদের লিস্ট পাস করে দিচ্ছেন।

[6-00 – 6-10 p.m.]

আমার যে প্রতিনিধি সে ওখানে যাচ্ছে। তাদের কথা শোনাই হচ্ছে না। তাদের অপমান করে ঘর থেকে বের করে দেওয়া হচ্ছে।

(**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়** — কোয়েশ্চেন।)

এটা কোয়েশ্চেন নয়, এটা বাস্তব সত্য। চলুন আমার সঙ্গে আমি প্রমাণ করে দেব।

আমি রাধিকাবাবুকে বলেছিলাম, চলুন আমার এলাকায়, আমি সেখানে হাজার হাজার মানুষের সামনে এটা যে সত্য তা প্রমাণ করে দেব। তবে আমি বলছি না, সরকারের সদিচ্ছা নেই। সরকারের হয়ত সদিচ্ছা আছে। কিন্তু সরকারের যে ঘোষিত নীতি সেটা কিন্তু বেস লেভেলে যে একেবারেই পালিত হচ্ছে না। দল তো ঠিকই আছে। আলিমুদ্দিন স্ট্রিট তো দল চালাবেন। একটা সরকারের নিশ্চয় একটা দল হবে। নিশ্চয় সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু সেই দলটা সরকার যে নীতিগুলো ঠিক করছেন, সেই নীতিগুলো ঠিকভাবে পালন করছে গ্রামে-গঞ্জে এটা দেখবেন। আমরা তিন মাসের মধ্যে যে চিত্র দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার তাতে ভরসা পাবার কোনও কারণ দেখতে পাচ্ছি না। আইন-শৃঙ্খলার যে অবনতি হয়েছে সেটা আমরা স্বচক্ষে দেখতে পাচ্ছি। রোজ কাগজে আমরা দেখতে পাচ্ছি তিন-চারটে করে খুন হচ্ছে। এমনকি খেলার টিকিট আনতে গিয়ে সেখানেও পুলিশ এমন মার মারল যে যারা টিকিট আনতে গিয়েছিল তার মধ্যে ২০/২৫ জন আহত হয়েছে, যাদের মধ্যে দুজন গুরুতর আহত হয়েছেন যাদের অবস্থা সঙ্কটাপন্ন। এই তো আইন-শৃঙ্খলার অবস্থা। আপনারা বলছেন, যতগুলো কমপ্লেন আমাদের দল থেকে দিয়েছি, যতগুলো কমপ্লেন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা বিধানসভায় রেখেছি, তার শতকরা ৯৯ ভাগ মিথ্যা। আপনারা কি বিশ্বাস করাতে পারবেন, বুদ্ধিজীবী মানুষদের, চিন্তাশীল মানুষদের, যে আজকে পশ্চিমবাংলায় যে রাজনৈতিক অবস্থা, যেখানে একটা সরকারি দল, সি.পি.এম., আর.এস.পি. এবং অন্যান্য বামপন্থী দলগুলো এত বিপুল সংখ্যায় জয়লাভ করে একটা শক্তিশালী সরকার গঠন করেছেন, আজকে যদি আপনারা কোথাও গিয়ে বলেন, যে খুন হচ্ছে তা কংগ্রেস করছে সি.পি.এম. কর্মীদের? কোনও মানুষ একথা বিশ্বাস করবে না। আজকে প্রত্যেক কংগ্রেস কর্মী ভীত হয়েছে, সন্ত্রস্ত হয়েছে, আতঙ্কিত হয়েছে যে আবার যুক্তফ্রন্ট আমলে যে ঝামেলা শুরু হয়েছিল, সেই ঝামেলা শুরু হতে চলেছে। আপনারা যতই গলাবাজি করে চিৎকার করুন যে আমরা যে সমস্ত কমপ্লেন করছি সেসব মিথ্যা, সেগুলো মিথ্যা নয়। তার মধ্যে আপনারা বলছেন গ্রাম্য দলাদলি থেকে হচ্ছে, এগুলো পার্টির ব্যাপার নয়। আপনাদের অধিকাংশ সদস্য গ্রাম থেকে এসেছেন। আপনারা জানেন গ্রামে পার্টিবাজি কিভাবে হয় — সেখানে কেউ মার্কসিজম জানে না, সেখানে আর.এস.পি.-র থিওরি তো খুব কম লোকেই জানে, কংগ্রেসের কি আদর্শ কম লোকেই জানেন, এটা বাস্তব সত্য খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে। আপনারা যদি বলেন ৩০ বছরে কেন মানুষকে শিক্ষিত করেন নি, আমি বলব, তবু যেটা বাস্তব সত্য সেটা স্বীকার করে নিতে লজ্জা নেই। সেখানে যদি পার্টিবাজি হয়, সেটা কিন্তু গ্রাম্য দলাদলি থেকেই হয় — গ্রাম্য দলাদলি, শরিকে শরিকে দলাদলি, আত্মীয়-স্বজনে দলাদলি। আমরা যে কদিন থেকে রাজনীতি করছি এই জিনিসই দেখছি। একটা শরিকদলের একজন মানুষ আছে, সে যদি কংগ্রেসে যেত, তার ভাইয়ের সঙ্গে ঝগড়া সে হয়ত সি.পি.এম. করবে। আবার কোনও সময় ভাই যদি কংগ্রেস করে, দাদা সি.পি.এম. করবে। এই রকম চিত্র গ্রামের। যেমন বীরেনবাবু সি.পি.এম. করেন, বীরেনবাবুর ফ্যামিলির অনেকে কংগ্রেস করেন। অনেকটা এই রকম তো অবস্থা। গ্রাম্য দলাদলি থেকে রাজনীতির সৃষ্টি হয়। এই যে খুন জখম হয়ে যাচ্ছে একের

পর এক গ্রামে এইগুলো কি আমরা মিথ্যা কথা বলছি। কংগ্রেস সি.পি.এম.-কে খুন করছে, সি.পি.এম. কংগ্রেসকে খুন করছে না, একথা বললে সাধারণ মানুষ আপনাদের কাউকেও বিশ্বাস করবে না। আপনাদের ২৪০ জনের মতো আর আমরা মাত্র ২০ জন আছি, জনতা দলের মাত্র ২৯ জন আছেন। বাকি সবই আপনাদের। কাজেই যেখানে এই রাজনৈতিক অবস্থা সেখানে কেউ বিশ্বাস করবে না যে কংগ্রেস সি.পি.এম. কর্মীদের খুন করছে, কি কংগ্রেস আর.এস.পি. কর্মীদের খুন করছে, কি কংগ্রেস ফরওয়ার্ড ব্লক কর্মী খুন করছে। উল্টটাই বিশ্বাস করবে, এইটাই আমরা ধরে নিতে পারি। আর গ্রাম্য দলাদলির কথা বলে আপনারা উড়িয়ে দিতে চাইছেন, কিন্তু এটা ভ্রান্ত। গ্রাম্য দলাদলি কায়েম হতে পারে। কিন্তু আজকে একটা বাচ্ছা ছেলে এমন অবস্থার মধ্যে আমরা আছি যে সে মায়ের পেট থেকে পড়ে রাজনীতি শুরু করে। আজকে গ্রামেতে যা ঘটছে সে সাধারণ কোনও একটা খুন থেকে আরম্ভ করে, একটা স্কুল কলেজে পড়াশোনা থেকে আরম্ভ করে — সব জায়গায় রাজনীতি ছড়িয়ে গিয়েছে। একথা অবিশ্বাস করবার কোনও কারণ নেই। কাজেই যে সমস্ত একজামপেল আপনাদের সামনে তুলে ধরছি, সেগুলো আপনারা বলছেন যে ভ্রান্ত এবং আমরা যে ভুল তথ্য পরিবেশন করছি বলছেন এবং বলছেন যে গ্রাম্য দলাদলি হচ্ছে, এর মধ্যে কোনও পার্টিবাজি হচ্ছে না, এই কথা বলে গুরুত্বপূর্ণ ঘটনাগুলিকে উড়িয়ে দেবার চেষ্টা করছেন — তাই আমি মনে করি আপনারা ভুল পথে চলেছেন। আর তাছাড়া আর একটি জিনিস মাননীয় সভাপতি মহাশয়, আমি খুব দুঃখের সঙ্গে এই অধিবেশনে লক্ষ্য করছি একটি পরিকল্পিত ভাবে — কোথাও কোথাও কংগ্রেস কর্মীরা যেভাবে চলা উচিত গত ৫ বছরে সেইভাবে চলেননি স্বীকার করি, বিরাট বড় পার্টি — এর মধ্যে কোথাও কোথাও হয়ত তদন্ত করবার অবকাশ নিশ্চয় আছে। কিন্তু সামগ্রিকভ [illegible] রকম বাতাবরণ সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে, একটি আবহাওয়া সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে শুধু বিধানসভা ভবনের ভিতরেই নয় বাহিরেও, যেন কংগ্রেস দলে চোর ডাকাত ছাড়া আর কেউ যায় না — কংগ্রেস দল গত ৫ বছর ধরে চুরি করেছে, উদ্দেশ্য প্রণোদিতভাবে এই আবহাওয়া সৃষ্টি করছেন তার আমি ঘোরতর আপত্তি করছি এবং আজকের দিনে আমি মনে করি এই জিনিস, এই রকম অপচেষ্টা থেকে আপনারা নিবৃত্ত হবেন। সেদিন দিলীপ মজুমদার মহাশয় বললেন, যদি কথাটা অ্যাড করি যে জয়নাল সাহেব নাকি চোর — উনি তথ্য পরিবেশন করতে পারলেন না। উনি নাকি ডি.পি.এল. থেকে ১০ কোটি টাকা নিয়ে গেছেন। তিনি প্রিভিলেজ এনেছেন। জয়নাল সাহেব কোথা থেকে নিয়ে যাবেন? এই সমস্ত অবান্তর কথা বলে চরিত্র হনন করা হচ্ছে। সেদিন একটি প্রশ্নের উত্তরে কৃষিমন্ত্রী বললেন জয়নাল সাহেব, সাত্তার সাহেব নাকি টাকা চুরি করেছেন। অবাস্তব কথা। আপনারা প্রমাণ করুন, আপনাদের হাতে সরকার আছে, ক্ষমতা আছে — আপনারা প্রমাণ করে মানুষকে দেখিয়ে দিন, দরকার হলে সময় নির্দ্ধারণ করুন ৩ মাসের মধ্যে তদন্ত শেষ করতে হবে। তদন্ত শেষ করবেন না অথচ এই রকম ভাবে সংখ্যাধিক্য আছে বলে জেন্যারেলভাবে চরিত্র হনন করে যাবেন একটি দলের, এই ধরণের জিনিস চলতে দেওয়া কখনই উচিত হবে না। কিছুদিন আগেকার একটি কথা, এই

সেশানের প্রথম দিককার কথা, নবগ্রাম থানায় একটি খুন হয়েছিল, সেটা বীরেনবাবুর এলাকা। দুর্গাপদবাবু তাঁর বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন, তিনি জনতা পার্টির সদস্য। তারপর তিনি সেই খুনের জন্য একটি টেলিগ্রাম পাঠালেন পুরবীদেবীর কাছে এবং জনতা দলের কাছেও পাঠিয়েছিলেন। সেই টেলিগ্রামের কপি আমরা মুখ্যমন্ত্রীর কাছে দিয়েছিলাম এবং বিধানসভা থেকে সেই কথা উল্লেখও করেছিলাম। রামবাবু তো একেবারে হেসে উড়িয়ে দিলেন এবং তিনি বললেন দুর্গা সিং কেন কংগ্রেসের কাছে টেলিগ্রাম করতে যাবে। মাননীয় মুখ্যমন্ত্রীও বললেন কংগ্রেসের কাছে কেন করতে যাবে — দুর্গা সিং-এর টেলিগ্রাম আমরা দেখিয়ে দেব। এই রকম ধরনের ঘটনাগুলি একেবারে বাস্তব ঘটনা, এগুলো ঘটছে। এখন সেই বাস্তব ঘটনাগুলি যদি সংখ্যাধিক্যের জোরে, সরকারি ক্ষমতার জোরে অত্যন্ত লঘুভাবে দেখেন তাহলে আপনারা লঘুভাবে দেখতে পারেন, এই বিধানসভায় যদি কথা অ্যাড করে চোর মিথ্যাবাদী বানাতে পারেন, তাতে কিন্তু পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে না, পশ্চিমবাংলায় দিনের পর দিন যে ঘটনা ঘটছে, দিনের পর দিন সমস্যা যে বৃদ্ধি পাচ্ছে, তা কমবে না, উত্তরোত্তর বাড়তেই থাকবে। আমি আপনাদের কাছে নিবেদন করব আইন-শৃঙ্খলার যে অবনতি হচ্ছে সেদিকে নজর দেবেন। যুক্তফ্রন্টের আমলে আইন-শৃঙ্খলা নিয়ে যে জঙ্গলের রাজত্ব সৃষ্টি হয়েছিল পশ্চিমবাংলাকে আপনারা আবার সেই জঙ্গলের রাজত্বের দিকে নিয়ে যেতে দেবেন না। মাননীয় সভাপতি মহাশয়, আর একটি কথা আমি খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, সরকারি পক্ষের মাননীয় সদস্যদের গত ১৫/২০ দিনের ডিবেট যদি দেখেন তাহলে দেখবেন তারা একটি মাত্র কথা কেবল বলেছেন যে গত ৩০ বছরে কংগ্রেসি অপশাসনে এই হয়েছে, তার জন্যই দেশের বারোটা বেজে গেছে, সেইজন্য আপনারা কিছুই করতে পারছেন না। দেশের বারোটা বেজেছে কি দেশের কতখানি উন্নতি হয়েছে সেই সম্পর্কে বলতে গেলে অন্তত ২/৩ ঘন্টা লাগবে। কাজেই সেই দিকে আমি আর যেতে চাই না। অনেক উন্নতি হয়েছে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। কয়েকদিন আগের একটি বক্তৃতায় আমি বলেছিলাম নিশ্চয় যেভাবে উন্নতি হওয়া উচিত ছিল সেই ভাবে হয়নি। আমি আর সেই বিষয়ে যেতে চাই না। তার কারণ আমি বলেছিলাম যেভাবে খাদ্যোৎপাদন বাড়ছে, শিল্পে উৎপাদন বাড়ছে, নূতন নূতন রাস্তাঘাট যেভাবে হচ্ছে, স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল যেভাবে হচ্ছে, ঠিক তার সঙ্গে সঙ্গে কিন্তু জনসংখ্যাও বাড়ছে। আমাদের জনসংখ্যা বৃদ্ধির হার কিন্তু প্রায় শতকরা ৩ ভাগ। আর সেই সঙ্গে বছরে অ্যাভারেজে শিল্পে উৎপাদনের বৃদ্ধির হার, কৃষি উৎপাদন বৃদ্ধির হার যদি দেখেন তাহলে সেখানে দেখতে পাবেন শতকরা ৩/৪ ভাগ।

[6-10 – 6-20 p.m.]

কাজেই উন্নতির হার যদি আরও বেশি বাড়ানো না যায় এবং জন্মের হার কমানো না যায় তাহলে প্যার-ক্যাপিটাল ইনকাম খুব ভাল ভাবে বাড়তে পারে না। আপনারা যেটা বলছেন সীমাবদ্ধ ক্ষমতা, সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আপনাদের যতক্ষণ কাজ করতে হচ্ছে বা সীমাবদ্ধ রাজনীতির মধ্যে যতক্ষণ আপনাদের থাকতে হচ্ছে — আপনারা যদি কমিউনিজিম

ভারতবর্ষে আনতে পারেন সেটা স্বতন্ত্র কথা বা কমপ্লিট টোটালিটেরিয়াজিম বা ফ্যাসিজম আনতে পারেন সেটা স্বতন্ত্র কথা কিন্তু আমাদের এখানে যতক্ষণ পর্যন্ত জয়েন্ট সেক্টার থাকছে, ক্যাপিটালিজম থাকছে, সঙ্গে সঙ্গে পাবলিক আন্ডারটেকিংস থাকছে এবং কো-অপারেটিভ সিস্টেম থাকছে ততক্ষণ ভারতবর্ষের উন্নতি করতে গেলে একটি মাত্রই পথ আছে সেটা হচ্ছে, উৎপাদনের হার বৃদ্ধি করা এবং সঙ্গে সঙ্গে জনসংখ্যা বৃদ্ধির হার যেটা শতকরা ৩ ভাগ সেটা কমানো। পৃথিবীতে যত দেশ আছে তার মধ্যে একমাত্র জাপান ছাড়া আর কোনও দেশ শতকরা ৭/৮ ভাগের বেশি তাদের উৎপাদন বাড়িয়ে নিয়ে যেতে পারেনি, তাও তারা দীর্ঘমেয়াদী ভাবে বাড়িয়ে নিয়ে যেতে পারেনি। আপনারা বলেছেন চুরি বন্ধ করবেন এবং তাতেই সব সমস্যার সমাধান হয়ে যাবে। নিশ্চয় সমস্যা তাতে কিছুটা মিটবে কিন্তু চুরি বন্ধ করে এই শতকরা তিন/চার ভাগকে শতকরা ১৫/২০ ভাগে আপনারা নিয়ে যেতে পারবেন না। আশা করি ডঃ মিত্র অর্থনীতির একজন ছাত্র হিসাবে নিশ্চয় স্বীকার করবেন যে, ভারতবর্ষে চুরি বন্ধ করে এই শতকরা ৩/৪ ভাগকে ১৫/২০ ভাগে নিয়ে যেতে পারবেন না। সেখানে তিন/চার ভাগকে বড় জোর ৫/৬ ভাগে নিয়ে যাওয়া সম্ভব বলেই আমি মনে করি। এর সঙ্গে সঙ্গে ভারতবর্ষে এই যে জনসংখ্যা বৃদ্ধির হার সেটাকে যদি এক বা দেড় ভাগে নিয়ে আসতে পারা যায় তাহলে ভারতবর্ষে বর্তমানে যে রাজনৈতিক ও অর্থনৈতিক ব্যবস্থা রয়েছে — যেখানে জয়েন্ট সেক্টার আছে, পাবলিক সেক্টার, প্রাইভেট সেক্টার আছে — সেখানে আপনারা দেশকে এগিয়ে নিয়ে যেতে পারবেন। কেবলমাত্র কংগ্রেস কিছুই করেনি একথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। আমি যে পথের কথা এর আগে বললাম সেটাই হচ্ছে একমাত্র পথ দেশকে এগিয়ে নিয়ে যাবার — কাজেই আশা করি আপনারা সেটা বিবেচনা করবেন। আমার অনেক কথা বলবার ছিল কিন্তু সময়ের অভাবে সব কিছু বলতে পারছি না। পরিশেষে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে বলি, আপনারা সরকার গঠন করার পর বলছেন, 'সবাইকে ক্ষমা কর' — এই বিরাট উদার মনোভাব আপনারা গ্রহণ করেছেন। এই যখন অবস্থা তখন আমরা দেখছি তলায় তলায় গ্রামাঞ্চলে হাজার হাজার কংগ্রেস কর্মী খুন হচ্ছেন এবং আপনারা বিরাট আদর্শের মনোভাব নিয়ে হাজার হাজার লোককে জেল থেকে ছেড়ে দিচ্ছেন। এখন আবার শুনছি সাঁইবাড়ির মামলাও নাকি প্রত্যাহার করে নেওয়া হবে। আমরা মনে করি আপনাদের এই সমস্ত কাজ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং এর দ্বারা দেশের কোনও লাভ হবে না। আপনারা বলেছেন, ৩০ বছরে কংগ্রেস কিছুই করতে পারেনি, বর্তমান ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে আপনারাও কিছু করতে পারবেন না। যদি করতে পারবেন না বলে স্বীকারই করছেন তাহলে এই ১২শো কোটি টাকার অ্যাপ্রোপ্রিয়েশন বিল কিসের জন্য পাস করছেন? আমি এইজন্য এই বিলের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, আমার

মূল বক্তব্য শুরু করার আগে গত ৩০ বছরের কংগ্রেসের যে ইতিহাস সে সম্পর্কে কিছু না বলে পারছি না। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি সেটি হচ্ছে হাবড়া কেন্দ্র। সেই কেন্দ্রে একটি গ্রাম আছে যেখানে ৯৩টি পরিবার বাস করেন। সেই ৯৩টি পরিবারের মধ্যে ১৯৪৭ সালের স্বাধীনতার পর ৭৩টি পরিবারের জমি ছিল এবং সবাই মোটামুটি ভালোভাবে খেয়েদেয়ে বাস করত। কিন্তু এই ১৯৭৭ সালের নির্বাচনের সময় যখন সেখানে গেলাম তখন সেই অঞ্চলের লোকরা আমাদের বলল, বাবু, ভোট তো দেব কিন্তু দেখুন স্বাধীনতার ৩০ বছর বাদে আজকে আমরা কি অবস্থায় এসে দাঁড়িয়েছি। গ্রামের মধ্যে কারুর কোনও জমি নেই, মাত্র ৪টি পরিবারের জমি আছে, অথচ একদিন প্রায় সকলেরই কিছু কিছু জমি ছিল। আমি জিজ্ঞাসা করলাম, আপনাদের সব জমি গেল কোথায়? তারা বলল, সব খেয়ে ফেলেছি, আর কিছুই নেই। ২/৪ বিঘা জমি যা আছে তাও হয় মহাজনদের ঘরে না হয় বি.ডি.ও. অফিসে বা ব্যাঙ্কে বন্ধক আছে, দলিল আমাদের কাছে নেই। তারও দলিল আমাদের কাছে নেই। এই অবস্থা শুধু হাবড়া অঞ্চলেই নয়, আজকে সারা পশ্চিমবাংলায় একই অবস্থা এবং এটা হয়েছে ৩০ বছরের এই কংগ্রেসি শাসনে। আজকে ৩০ বছর এই কংগ্রেসি শাসনের ফলে মধ্যবিত্তদের মধ্যে এটা অনুপ্রাণিত হয়েছে, মধ্যবিত্তরাও দেনার দায়ে আজকে জর্জরিত হয়ে পড়েছে। মাননীয় সদস্যদের কাছে একটা কথা বলতে চাই যে একচেটিয়া পুঁজি এবং তার সঙ্গে কংগ্রেসি সহযোগিতায় এই সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য বিরাট ষড়যন্ত্র শুরু হয়েছে। আমরা যদি সকলে মিলে চেষ্টা না করি তাহলে এই ষড়যন্ত্র থেকে আমাদের জনপ্রিয় সরকারকে মুক্ত করতে পারব না। তার কারণ হচ্ছে, আপনারা জানেন যে যখন আমরা সরকারে এসেছি তার আগে ১০৫ টাকায় পাট কেনাবেচা হত। সেই আমরা সরকার করেছি তখন এই পাটের মালিকরা বলছে, আমবা পাট কিনতে পারব না। কারণ চটকলরা পাট কিনতে চাচ্ছে না। তাই, কৃষকরা বাজাবে যে পাট নিয়ে যাচ্ছে সেটা তারা কিনছে না। কৃষকদের সেই পাট নিয়ে আবার ফিরে আসতে হচ্ছে। যদি তারা নেয়, তারা বলছে, আমরা রাখতে পারি তবে কি দর পাবে, কবে দাম পাবে সেটা বলতে পারছি না। কাজেই বাধ্য হয়ে কৃষককে সেই পাট ফেলে রেখে দিতে হচ্ছে। ৬০ টাকা থেকে ৬৫ টাকা দামে এখন বাজারে পাওয়া যাচ্ছে। এই অবস্থা অত্যন্ত ভয়ঙ্কর। এই দিকে আমাদের নজর রাখা উচিত। তা না হলে আমরা গ্রামকে রক্ষা করতে পারব না। আর একটা কথা বলতে চাই। আজকে ক্ষেত মজুদের কোনও কাজ নেই। এদের যদি বাঁচাতে হয় তাহলে যেমন মজুরি বৃদ্ধির প্রশ্ন তেমনি তার সঙ্গে নিয়মিত কাজের প্রশ্ন — এই ২টি দিক চিন্তা করে যাতে তারা নিয়মিত কাজ পায় তার ব্যবস্থা করতে হবে। দ্রব্যমূল্য বৃদ্ধি সম্পর্কে আমি বলেছি যে একচেটিয়া পুঁজি এবং তার সঙ্গে কংগ্রেসি সহযোগিতায় আজকে সরষের তেল, ডাল, এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যেভাবে বাড়ছে তার বিরুদ্ধে এখনই অভিযান করা দরকার। সরকারের পক্ষ থেকে যেখানে যেখানে মজুত আছে সেই মজুতকে উদ্ধার করা প্রয়োজন। অন্যথায় আগামী দিনে যে পূজার মরশুম আসছে, তখন মাল পাওয়া যাবে কিনা তাতে যথেষ্ট সন্দেহ আছে। কাজেই তারজন্য আমি অনুরোধ করব যে এখুনি মজুত উদ্ধার আন্দোলন

যাতে শুরু করতে পারি এবং ব্যাপক ভাবে যারা কারচুপী করে, অন্যায়, অবিচার করে দ্রব্যমূল্য বৃদ্ধি করছে তাদের বিরুদ্ধে ক্যাম্পেনিং-এ নামতে পারি তার চেষ্টা করতে হবে। আমরা ব্যাপক ভাবে যদি ক্যাম্পেনিং করতে পারি তাহলে একদিকে ক্যাম্পেনিং এবং অন্যদিকে মজুত উদ্ধার আন্দোলন এই ২টো ব্যবস্থা করতে পারলে, আমার মনে হয় এই দ্রব্যমূল্য বৃদ্ধি খানিকটা কমতে পারবে এবং এর থেকে সুফল পাওয়া যাবে। এখানে কো-অপারেটিভ এর কথা না বলে পারছি না। যে কো-অপারেটিভ এখন গ্রামে কৃষকদের উপর অত্যাচার করছে ঋণের জন্য তা থেকে আমাদের উদ্ধার পেতে হবে। এই কো-অপারেটিভ এর ঋণ যেন জোর করে নেওয়া না হয় তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি। গরিবের উপর কো-আপারেটিভ এর ঋণের জন্য যেন জুলুম না করা হয়। শেষে যে কথা বলতে চাই, আজকে সমস্ত অবস্থার পরিপ্রেক্ষিতে গ্রামের যে অবস্থা তাতে গ্রামকে যদি বাঁচানো না যায় তাহলে শহর বাঁচবে না, কোনও মানুষ বাঁচবে না। গ্রামকে বাঁচাতে হলে — ফজলুর হক যে ঋণ পলিসি বোর্ড করে দেশকে বাঁচিয়েছিলেন, সমগ্র কৃষক সমাজকে বাঁচিয়েছিলেন — সেই ধরনের একটা আইন করে আজকে কৃষককে বাঁচাতে হবে। তার কারণ কৃষককের হাতে জমির দলিল নেই; সমস্ত জমির দলিল বিভিন্ন মহাজনের কাছে, কো-অপারেটিভ এর কাছে, ব্যাঙ্কের কাছে মজুত হয়ে রয়েছে। এই দলিল কৃষককে আজকে ফিরিয়ে দিতে হবে। এটা যদি করতে হয় তাহলে একটা আইন করে সেই কৃষককে তার জমি থেকে মুক্ত করতে হবে। কৃষকের হাতে তার দলিল ফিরিয়ে দিতে হবে। তা যদি করা হয় তাহলে এই পশ্চিমবাংলার অর্থনীতি লাভবান হবে। কৃষক বাঁচবে, সমস্ত লোকও খেয়েপরে বাঁচতে পারবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 p.m.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৭৭ যা মাননীয় অর্থমন্ত্রী মহোদয় উপস্থিত করেছেন ১২শত ১৪ কোটি ৭১ লক্ষ ৭০৭ টাকা — ব্যয় বরাদ্দ দাবি যা অ্যাপ্রোপ্রিয়েশন বিল এর মধ্যে আছে তাকে সমর্থন করে ২/১টি কথা বলতে চাই। এই যে ব্যয় বরাদ্দ দাবি, এই দাবি যদি আমরা অ্যানালাইজ করি তাহলে দেখবেন ব্যয় বরাদ্দের অধিকাংশ শহর বা শহর কেন্দ্রীক খাতে বরাদ্দ করা হয়েছে। যারা গ্রামের মানুষ, সেখানে যদি পশ্চিমবঙ্গ সরকারের হিসাব হয়ে থাকে — ব্যয় বরাদ্দের এটা যদি হিসাব হয়ে থাকে জনসংখ্যার ৭৫ ভাগ গ্রামে বাস করে তাহলে সেই অনুপাতে গ্রামের জন্য টাকা বরাদ্দ হচ্ছে কি? আগেও আমি এই সম্পর্কে বলেছি, আবার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি — গ্রাম এবং শহরের ঝগড়া করার জন্য আমি বলছি না। যারা পাড়া গ্রামে বাস করে, যাদের কোনওদিন পাকা রাস্তার সৌভাগ্য হয় নি, বিদ্যুৎ হয়নি, তারা যদি এই ব্যয় বরাদ্দের ফলশ্রুতি না দেখতে পায়, তাহলে আমরা এখানে যতই আশার কথা বলি না কেন, সৌভাগ্য, উন্নয়নের কথা বলি না কেন, তারা নিরাশ হয়ে যাবে। তাদের অবস্থার কোনও পরিবর্তন হবে না। যদি বামফ্রন্ট সরকারের এটা

লক্ষ্য হয়ে থাকে সাধারণ মানুষের কল্যাণ করা, যারা সমাজের নিচের স্তরে আছে, তাদের যদি এগিয়ে নিয়ে আসা, তাদের অভাব মোচন করা, এই যে লক্ষ্য, এই কর্মসূচি নিয়ে যদি এগোতে চান তাহলে সেই গ্রামাঞ্চলের দিকে লক্ষ্য দিতে হবে। যে গ্রাম বছরের পর বছর অবহেলিত হয়ে রয়েছে। গ্রামের উন্নয়নের কথা মহাত্মা গান্ধী থেকে আরম্ভ করে, সমস্ত রাজনৈতিক দল তারা বলেন — কেউ বলেন গ্রাম দিয়ে শহর ঘিরতে হবে, কেউ বলেন গ্রামে ফিরে যাও। কিন্তু বাস্তবিক পক্ষে গ্রামের কল্যাণের জন্য যদি সুষ্ঠ কর্মসূচি নেওয়া হয় তারা যদি না বুঝতে পারে যে এই বাজেটে তাদের আশার আলোর কথা বলা হয়েছে, তাহলে তারা নিরাশাগ্রস্ত হয়ে যাবে, যতই আমরা এখানে উচ্ছাস প্রকাশ করি না কেন। এটা যদি হয় তাহলে এটা ঠিক, এমন একদিন আসবে যেদিন বামফ্রন্ট সরকারকে জবাবদিহির জন্য দাঁড়াতে হবে। আমি সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। আর একদিন এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছি যে সরকারি প্রকল্পে তিনি বলেছেন ১১৩ কোটি টাকা ক্ষতির পরিমাণ এবং এই ক্ষতির পরিমাণ আরও বাড়তে পারে। এটা ঠিক বিগত সরকার, তারা সরকারি সংস্থাগুলিকে লাভজনক প্রতিষ্ঠানে পরিণত করতে পারেনি। এই তিন মাসের মধ্যে আমিও আশা করি না আজকে এরা লাভজনক সংস্থায় পরিণত করবেন। এটাও ঠিক এই সরকারের অনেক লিমিটেশন আছে, আমি এটা স্বীকার করি। কিন্তু শুধু লিমিটেশন-এর কথা বলে এই যে ক্ষতির পরিমাণ বছরের পর বছর জনসাধারণের ট্যাক্স এর মাধ্যমে সেইগুলোকে বেয়ার করে যাচ্ছে, তার যদি কোনও রূপান্তর না হয় — ক্ষতিপূরণ না হয়, এই যে ১১৩ কোটি টাকা পাবলিক আন্ডারটেকিং এ লস, এটা যেন না হয়। ভেস্টেড ইন্টারেস্ট এর জন্য যেন পাবলিক আন্ডারটেকিং না হয়, সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা বাংলার লক্ষ লক্ষ মানুষ এই সরকারের দিকে তাকিয়ে আছে বিগত সরকার বেকার সমস্যার সমাধান করতে পারে নি, চাকুরি নিয়ে অনেক জাল জুয়াচুরি হয়েছে, অনেক অভিযোগ তাদের বিরুদ্ধে আছে। এই সরকারের কাছে জনসাধারণ আশা করে বেকার সমস্যার সমাধান তারা কিভাবে করবেন। এদের কর্মসূচির ৩ নং ধারায় বলেছিলেন বেকার সমস্যার সমাধান না করতে পারলে বেকার ভাতা দেব। সেই যে হাজার হাজার লক্ষ লক্ষ যুবকের অপচয় হচ্ছে সে সম্পর্কে একটা পরিকল্পনা দরকার আশা করি ইনি যখন আগামী বাজেট পেশ দরবেন তখন সমাজের যারা Weaklings, minority তাদের পক্ষ থেকে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। Vase on account এর উপর তখন বলেছিলাম তারপর আশা করেছিলাম ১২শত ১৪ কোটি টাকার বাজেটের মধ্যে তাদের সম্বন্ধে কিছুটা থাকার কারণ তাদের কর্মসূচিতে তারা বলেছেন যে মাইনরিটিসদের দিকে লক্ষ্য দেবেন। বিগত সরকারের একটা মাইনরিটি কমিশন ছিল যেটা তারা তুলে দিয়েছেন। কিন্তু এ সরকারের কাছ থেকেও পজিটিভ কিছু পাওয়া গেল না। সেজন্য প্রাইভেট মেম্বার হিসাবে একটা বিল আমি যা দিয়েছি সেখানে আমি বলেছি বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে যারা ব্যাকওয়ার্ড থাকবে তাদের দিকে যদি লক্ষ্য না করা হয় তাহলে দেশ এগোতে পারবে না। এখানে মনে রাখতে হবে "পশ্চাদে রেখেছো যারে সে তোমারে পশ্চাদে টানিছে" ১৯১৪ সালের ২০ এপ্রিল তারিখে ৩৩৮৪

সার্কুলার অনুযায়ী এবং ঐ সালে ২০ জুন তারিখে ৩৩৩৬ সার্কুলার অনুযায়ী আমি দেখাব যে এখানের মাইনরিটিয়াচির কাল শিক্ষায় পশ্চাদপদ আছে, কেন না গোড়া থেকেই এরা ইংরাজি শিক্ষা বয়কট করেছিল। এদের জন্য একটা বিহ্যাবিলিটেশনের ব্যবস্থা ছিল সেজন্য আমাদের সংবিধানে বলা হয়েছে যে Nothing in this Article shall prevent the States from making any provision for the reservation to appointments or posts in favour of any backward class of citizen which in the opinion of the State is not adequately represented in the services under the State. সংবিধানের এই প্রভিশন অনুযায়ী সরকার যদি মনে করেন এখানকার মাইনরিটি ও মুসলমান সম্প্রদায় যারা ব্যাকওয়ার্ড তাদের জন্য একটা রিহ্যারিলিটেশন পলিসি করার জন্য দৃষ্টি আকর্ষণ করে শেষ করছি।

[6-30 – 6-40 p.m.]

**শ্রী সরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অর্থমন্ত্রীর বিলকে সমর্থন করে দু-চারটে কথা বলতে চাই। অতীশবাবু এবং জয়নালবাবু বলেছেন যে,'২০।৩০ বছর ধরে আমরা নাকি কিছুই করিনি' এই কথাই কেবল বলছি। আমরা জয়নাল সাহেব যখন মন্ত্রী ছিলেন সে সময়ের কথাই বলি। ১৯৭৫-৭৬ সালে ইন্দিরা গান্ধীর কথা ছিল — কাজ বেশি কর, কথা কম বল। ঠিক সেই সময় দুর্গাপুর ক্যেমিক্যাল ডায়ফেনাল অক্সাইডে ১২ হাজার তিন শত পার মেট্রিক টন — তাঁর স্নেহ ভাজন এ. মুস্তাফির ১২০০ শত টাকা মাহিনা থেকে বাড়িয়ে ২৪ শত টাকা করা হল। এবং যিনি দুর্গাপুরে ঐ জিনিসটি নিম্নতম দামে বিক্রি করার ফলে ২৪ লক্ষ ২৪ হাজার টাকা লোকসান হল। এই রকম ভাবে ৪৭টি শিল্প সংস্থাতে দুর্নীতি পরায়ন অফিসার রাখার ফলে লোকসান হল, এবং তার বোঝা আমাদের উপর এসে পড়ল। তারা শুধু বলছেন দু বছর ৬ মাস বয়স যে সরকারের তাদের জন্যই নাকি মূল্য বৃদ্ধি হয়েছে। অতীশবাবু জানেন ডাল, সরিষার তেল পশ্চিমবাংলায় হয় না। সেজন্য পশ্চিমবাংলার জনসাধারণের দুঃখের কথা প্রধানমন্ত্রীর কাছে বলে মুখ্যমন্ত্রী বলেছেন ৮।৯টা নিত্য প্রয়োজনীয় জিনিস ন্যায্য মূল্যের দোকান থেকে দেওয়া হোক। এর শুভ আয়োজনটা তারা দেখতে পারছেন না। যাই হোক শিক্ষা খাতে আরও অধিক টাকা নিয়োগ করবার জন্য বলব। সংবিধানের সীমাবদ্ধতার মধ্যেও তামিলনাড়ু ও বিহারে ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা হয়েছে। পশ্চিমবাংলার শিক্ষার যেখানে শীর্ষ স্থান ছিল কংগ্রেসের কল্যাণে সে আজ ৭মে নেমে এসেছে। সেজন্য শিক্ষার মান উন্নত করবার আমি আবেদন করব। শিক্ষা খাতে অধিক ব্যয় বরাদ্দের মধ্য দিয়ে ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা করা হোক। তারপর গ্রামীণ জীবনের শতকরা ৭১ ভাগ মানুষ প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে জড়িত যাতে সেই সেচ ব্যবস্থাকে আরও ব্যাপক করার জন্য পরবর্তী বাজেটে অধিক ব্যয় বরাদ্দ করবার জন্য অনুরোধ করব। অতীশবাবু আইন্-শৃঙ্খলার কথা বলেছেন। সে সূত্রে তাঁকে বলব ইন্দিরা গান্ধী যখন রমরমা বাজার তখন ১৯৭৫-৭৬ সালে ইমারজেন্সির সময় আমরা দেখেছি কি

ভাবে মানুষ খুন হয়েছে অহিংস নামাবলীর অন্তরালে ওদের দলের এম.এল.এ. প্রাণ হারিয়েছে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ে আমরা দেখেছি যে ওদের দলের ছাত্র ওদেরই ছাত্র নেতাকে ছুরিতে নিহত করেছে। এখানে আমার রামায়ণের একটা গল্প মনে পড়ল। নারায়ণ একজন ভক্তের বাড়ি গিয়ে জিজ্ঞাসা করল বলল এ সুন্দর ফুলের বাগান কে করেছে? আমি করেছি। গরুটা কে মেরেছে? সে বলল ভগবানের জীব ভগবানই নিয়ে গেছে। এরা ৩০ বছর ধরে বিশৃঙ্খলা এবং দুর্নীতিতে দেশকে ভরে রেখে দিয়েছিল। সেজন্য আমি বলব ওদের দুর্নীতির তদন্ত হবে। জয়নাল লক্ষ লক্ষ টাকা যা কামাই করেছেন মন্ত্রী দপ্তরের মধ্য দিয়ে তার তদন্ত হবে, তা প্রকাশিত হবে এবং বংশীলালের মতো তার অবস্থা হবে। এই কথা বলে এই বিলকে আমি সমর্থন করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী বামফ্রন্ট সরকারের বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দ আমাদের সামনে রেখেছেন সেই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন করে আমি দু-চারটি কথা বলার চেষ্টা করছি। বামফ্রন্ট সরকার বিভিন্ন খাতে বাজেট পেশ করেছেন ২৬৬ ধারা মতে। এটাকে আমরা পূর্ণ সমর্থন করছি। পশ্চিমবঙ্গ একটা বড় রাজ্য, সেই অঙ্গ রাজ্যের সরকারের যে সীমিত ক্ষমতা সেই সীমিত ক্ষমতার মধ্যে আমরা এটাকে অনুমোদন চাচ্ছি, যতটুকু সম্ভব এই সরকার এটা টাকা সৎভাবে কার্যকর করার চেষ্টা করবেন। প্রাক্তন কংগ্রেসি সরকারের সর্বনাশা নীতির ফলে দেশের অর্থনীতি ভেঙ্গে চুরমার হয়ে গেছে। তার দায়-দায়িত্ব আজকে বামফ্রন্ট সরকারকে বহন করতে হচ্ছে। প্রাক্তন কংগ্রেস সরকার বামফ্রন্ট সরকারের ঘাড়ে ১২০ কোটি টাকা ডেফিসিট রেখে চলে গেছেন, তার দায়-দায়িত্ব আমাদের নিতে হচ্ছে। সিদ্ধার্থবাবু ১৯৭২ সালে পশ্চিমবাংলার মসনদে যখন এসেছিলেন তখন তিনি পশ্চিমবঙ্গের বিধানসভায় এবং বিধানসভার বাইরে প্রচন্ড ঢাকঢোল পিটিয়েছিলেন, আমরা খবরের কাগজে দেখেছি রেডিওয়ে শুনেছি, জনসভায় শুনেছি তাঁদের কর্মী বন্ধুদের মুখ থেকে শুনেছি যে ১৯৬৭, ১৯৬৯ সালের যুক্তফ্রন্ট গভর্নমেন্ট নাকি প্রচুর টাকা ঘাটতি রেখে গিয়েছিলেন সেই টাকা তিনি সম্পূর্ণ পরিশোধ করেছেন, পশ্চিমবঙ্গকে ঘাটতি মুক্ত করেছেন এবং অতীতের কংগ্রেস গর্ভনমেন্ট দীর্ঘ ৩০ বছরের যে সমস্ত ঘাটতি রেখেছিলেন সমস্ত তিনি পূর্ণ করে পশ্চিমবঙ্গে তিনি এত টাকা খরচ করেছিন যে সমস্ত রেকর্ডকে ম্লান করে দিয়েছেন। পশ্চিমবঙ্গকে সোনার পশ্চিমবঙ্গ করে দেবেন বলে ঘোষণা করেছিলেন কিন্তু বাস্তব অভিজ্ঞতায় আমরা দেখেছি সাধারণ কৃষকের যে অবস্থা ছিল, সাধারণ মানুষ শ্রমিক তাঁদের যে অবস্থা ছিল সেই অবস্থা আর নেই। আজকে সাধারণ মানুষের অবস্থা উপর থেকে নিচের তলায় নামতে নামতে এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে তাঁরা হাবুডুবু খাচ্ছেন, মৃত্যুর সঙ্গে লড়াই করছেন, বাঁচবার পথ নেই। এত প্রচার করবার পরও এই তাঁরা করেছেন, এই করার পর আমাদের ঘাড়ে চাপিয়ে গেলেন ১২০ কোটি টাকার ঘাটতি যে ঘাটতি নিয়ে আমাদের চলতে হচ্ছে। শুধু যুক্তফ্রন্ট সরকারের তথাকথিত কর্মের ফলে নয় আগেকার কংগ্রেস আমলের সমস্ত রেকর্ড ভঙ্গ করে সিদ্ধার্থবাবু পশ্চিমবঙ্গের ডেপুটি যুবরাজ সাজলেন। কিন্তু আমাদের

জানা আছে পশ্চিমবঙ্গে ডেপুটি যুবরাজের কোন পোস্ট খালি ছিল না পশ্চিমবঙ্গের যুবরাজের পোস্ট আগেই ঠিক হয়ে গেছে এশিয়ার মুক্তি সূর্য শ্রীমতী ইন্দিরা গান্ধীর ছেলে সঞ্জয় গান্ধীর জন্য। যাই হোক মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করতে গিয়ে তাঁকে সতর্ক করে দিচ্ছি যে প্রতিক্রিয়াশীল শক্তি এক শ্রেণীর সরকারি কর্মচারী এবং এক শ্রেণীর পুলিশ অফিসারের সঙ্গে সহযোগিতা করে পরামর্শ করে বর্তমান বামফ্রন্ট সরকারের যে পলিসি সেই পলিসিকে ব্যর্থ করে দেওয়ার জন্য নানা ধরনের চক্রান্ত করছেন এবং তাঁদের মদত যোগাচ্ছেন ঐ বন্ধুরা যাঁরা ও পাশের বেঞ্চে বসে আছেন। তার কিছু তথ্য আমার কাছে আছে। যেহেতু মুর্শিদাবাদে এইসব খুন জখম হচ্ছে সেইজন্য আমরা মুর্শিদাবাদ জেলার এম.এল.এ. এবং এম.পি. দুজনে এস.পি.-র কাছে গিয়েছিলাম। এস.পি. সাহেব আমাদের বললেন পশ্চিমবঙ্গের বুক থেকে যেহেতু মিসা তুলে নেওয়া হয়েছে এবং ভারতবর্ষে মিসাকে কার্যকর করা হচ্ছে না, সমস্ত লোককে ছেড়ে দেওয়া হয়েছে সেহেতু পশ্চিমবঙ্গের বাহিরে আজকে আইন শৃঙ্খলা রক্ষা করা যায় না। আমরা তাঁকে প্রশ্ন করেছিলাম সরকারের পলিসির বিরুদ্ধে যদি আপনার কিছু বলার থাকে তাহলে আপনি আপনার বিভাগে বলতে পারেন কিন্তু প্রেস কনফারেন্স করে কি করে বলতে পারেন? তিনি সাইলেন্ট থেকেছেন, শেষ পর্যন্ত তিনি বলেছেন বাইরে এ কথা বলবেন না। এই হচ্ছে অবস্থা। সেই এস.পি. সাহেব ডি.এস.পি. ৬ জনকে সুপারসিড করে এস.পি. হয়েছেন। তিনি প্রাক্তন মন্ত্রী তরুণবাবুর যিনি সি.এ তাঁর ভাই। ইনি ৬ জনকে সুপারসিড করে এস.পি. হয়েছেন। আজকে মুর্শিদাবাদ জেলায় যে কয়টি খুন জখম হয়েছে তার আসামীদের গ্রেপ্তার করা হয়নি, আসামীরা যেখানে সেখানে ঘুরে বেড়াচ্ছে, পুলিশ নিষ্ক্রিয় তাঁরা কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন নি। মিঃ ডেপুটি স্পিকার স্যার, এবারে আমি আসছি সরিষার তেল, চিনি, ডাল নিত্য প্রয়োজনীয় জিনিসের ব্যাপারে। আমরা সবাই জানি দীর্ঘ ৩০ বছর ধরে যে বীজকে বপন করা হয়েছে সেই বীজ থেকে গাছ বের হয়ে তার ফল ফলতে শুরু করেছে, তার ডালপালা বিস্তার করেছে। আজকে যদি কেউ আশা করে যে এই সরকার ৩০ বছরের যে অপশাসন তাকে আড়াই মাসের মধ্যে কব্জার মধ্যে আনবেন তাহলে সেটা কখনই সম্ভব নয়। এটা বাস্তব অবস্থা। পশ্চিমবঙ্গে সরিষার যে বীজ সেই বীজ হয় না, সেটা অন্য প্রদেশ থেকে আনতে হয়, শুধু সরিষা কেন অন্যান্য ডাল, চিনি ইত্যাদির যে দাম বেড়েছে সেগুলি এখানে হয় না অন্য প্রদেশ থেকে আনতে হয়। এইসব জেনেশুনেও সমস্ত দোষ আমাদের ঘাড়ে তারা চাপিয়ে দিতে চায়। যাই হোক আমার সময় নেই এই কয়েকটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-50 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি কিছুক্ষণ হাউসে ছিলাম না, আমার ঘরে ছিলাম। আমি শুনলাম মাননীয় সদস্য সরল দেব আমার সম্বন্ধে কিছু উক্তি এখানে করেছেন। আমি বলছি তাঁর এই উক্তি ঠিক নয়। আমি আশা করি তিনি তাঁর উক্তির মধ্যে সংযম দেখাবেন এবং ইররেশপনসিবল হবে না। আমি আপনাকে জানালাম এবং

আশা করি আপনি তাঁকে এটা জানিয়ে দেবেন।

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থিত করা হয়েছে তার উপর আমি কিছু বলতে চাই। আজকে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে যে তিনি যথার্থভাবে সততার সঙ্গে ব্যয় করবেন। কিন্তু এই ব্যাপারে আমার সন্দেহ রয়েছে কারণ যে অ্যাডমিনিস্ট্রেশন-এর উপর নির্ভর করে এই সমস্ত কাজ করবেন বলে মনে করছেন সেই করাপ্ট অ্যাডমিনিস্ট্রেশনের জন্য এই সমস্ত কাজ ব্যাহত হতে বাধ্য। আমি একটা উদাহরণ দিয়ে বলছি, রিলিফ মন্ত্রী টু পারসেন্ট রিলিফ দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু দুমাস হয়ে গেল এখন পযন্ত সেই রিলিফ গিয়ে পৌঁছায়নি। কৃষিমন্ত্রী বলেছিলেন যে সমস্ত কৃষকের চাষ নষ্ট হয়ে গেছে ফসল তৈরি করবার জন্য তাদের বীজ ধান দেওয়া হবে এবং বীজ ধানের জন্য ঋণ দেওয়া হবে। সিড পার্চেজ লোন বিলি করবার জন্য কথাবার্তা চলছে শুনেছি কিন্তু আমার এলাকার কথা বলতে পারি অন্তত ডায়মন্ড হারবার সাব ডিভিসনে সেই সিড পার্চেজ লোন আজ পর্যন্ত বিলি করা হয়নি। চাষ শেষ হয়ে গেল অথচ সেই লোন আজও বিলি করা হল না। আমার বক্তব্য হচ্ছে কৃষি ব্যবস্থার উন্নতি না করলে, কৃষি ব্যবস্থার মাধ্যমে যাতে উৎপাদন বৃদ্ধি হয় তার চেষ্টা না করলে দেশের সাধারণ কৃষকের কোনও উন্নতি হবে না। কাজেই এই কৃষকদের প্রতি দৃষ্টি রাখতে হবে এবং মেকানাইজেশন এবং মডার্নাইজেশনের দিকে দৃষ্টি রাখতে হবে যাতে করে আধুনিকিকরণ করা যায় এবং যন্ত্রপাতি দিয়ে চাষবাস করে ফলন বৃদ্ধি করা যায়। আমি জানি এই পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে এটা বাস্তবায়িত করা সম্ভব নয়। কিন্তু এই জিনিস করতে পারলে আমাদের কৃষি ব্যবস্থার উন্নতি হবে কাজেই সেই দিকে বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। জমির খাজনা তুলে দেবার জন্য ভূমি রাজস্ব মন্ত্রী সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর জমির খাজনা রেহাই করবার জন্য ঘোষণা করেছেন। আমার মনে আছে যুক্তফ্রন্ট মন্ত্রিসভার তদানিন্তন মন্ত্রী হরেকৃষ্ণ কোনার মহাশয় একটা স্লেব সিস্টেম করেছিলেন অর্থাৎ স্তরে স্তরে খাজনা বৃদ্ধির কথা বলেছিলেন। এখানে কিন্তু সেরকম কোনও কথা নেই। আমার বক্তব্য হচ্ছে সেচ এবং অসেচ এলাকায় ২১ বিঘা পযন্ত জমির খাজনা তুলে দেওয়া দরকার এবং শুধু তাই নয়, অতীতের যে সমস্ত বকেয়া খাজনা রয়েছে সেগুলি মুকুব করা দরকার। আমি মনে করি চাষীরা যাতে তাদের বীজ ধান সময়মত পায় তার ব্যবস্থা করা দরকার এবং কৃষিঋণ, সার বিনামূল্যে পেতে পারে এবং ঋণ যাতে বিনা সুদে পেতে পারে গরিব কৃষকরা, তার ব্যবস্থা থাকা দরকার। আমরা জানি সেচের ব্যাপারে ছোট ছোট চাষীরা এই সুযোগ থেকে বঞ্চিত হয়ে রয়েছে। আমরা জানি পশ্চিমবাংলায় বহু জায়গা রয়েছে যেগুলি কংসাবতী, দামোদর এবং ময়ূরাক্ষীর আওতায় নেই। কাজেই আমার বক্তব্য হচ্ছে এর বাইরে যে জমিগুলি রয়েছে সেখানে যদি চাষের জন্য ডিপ টিউবওয়েলের ব্যবস্থা করা যায় এবং যে সমস্ত খালগুলি রয়েছে তার সংস্কার করা যায় তাহলে চাষবাসের সুবিধা হবে এবং সেদিকে আপনাদের দৃষ্টি দেওয়া দরকার। তারপর যে সমস্ত গরিব কৃষকদের পাম্প সিস্টেমের

রিভার লিফ্‌ট ইরিগেশন মাধ্যমে জমিতে জল নিতে হয় তারা যাতে বিনা খরচে এই জল নিতে পারে সেই ব্যবস্থা হওয়া দরকার। চাষীরা যাতে তাদের ফসলের ন্যায্য দাম পায় তার ব্যবস্থা করা দরকার এবং সেদিক থেকে কর্তব্য হচ্ছে ধান ওঠার সময় যে ডিসস্ট্রেস সেল হয় সেটা বন্ধ করা দরকার। এটা করতে গেলে ধান ওঠার পরই সরকারের পক্ষ থেকে সেই ধান কিনে নেবার ব্যবস্থা করা দরকার। আমি মনে করি সর্বাত্মক রাষ্ট্রীয় বাণিজ্য চালু না করা পর্যন্ত মূল্য বৃদ্ধি রোধ করা যাবে না এবং চাষীদেরও যে কম মূল্যে বিক্রি করতে হয় সেটাও রোধ করা যাবে না। কাজেই এই ব্যবস্থা করা দরকার। তারপর, মেছোঘেরি করে বহু বর্গাদারকে যে উচ্ছেদ করা হয়েছে সেটাও বন্ধ করা দরকার এবং আনথরাইজড মেছোঘেরি যেগুলো রয়েছে তা তুলে দেওয়া দরকার। বর্গাদার উচ্ছেদের ব্যাপারে মন্ত্রী মহাশয় বলেছেন ৩৫ লক্ষ বর্গাদারের মধ্যে মাত্র ৮ লক্ষ বর্গাদার রেকর্ডের সুযোগ পেয়েছে। আমি মনে করি ওই ৩৫ লক্ষ বর্গাদারই যাতে রেকর্ড ভুক্ত হয় তার ব্যবস্থা করা দরকার এবং তারা যে জমি হারিয়েছে সেগুলি ফিরিয়ে দেবার ব্যবস্থা করা দরকার যাতে ভাগ চাষীরা জমি থেকে উচ্ছেদ না হয়। ক্ষেত মজুরদের মজুরি বৃদ্ধির ব্যাপারে বলব যে মজুরি নির্ধারিত হয়েছে আট টাকা দশ পয়সা সেটা যাতে সর্বত্র চালু হয় তারজন্য অবিলম্বে শুধু নির্দেশ দেওয়া নয়, এটা কার্যকর করার ব্যবস্থা করা দরকার। সঙ্গে সঙ্গে এটা বলব শুধু আইন করলেই হবে না, গণআন্দোলনের দ্বারা যাতে এগুলো কার্যকর করা যায় তারজন্য গণআন্দোলনকে উৎসাহিত করার ব্যবস্থা করতে হবে। তাই আমি বিষয়টা বিবেচনার জন্য মন্ত্রী মহোদয়ের কাছে রাখলাম।

[6-50 – 7-00 p.m.]

**श्री मोहनलाल उरान** : माननीय उपाध्यक्ष महोदय, मैं उत्तर बंगाल को जलपाई गुड़ी जिलाके अदिवासी अंचल से आया हुँ। उस इलाके में चाय के वगान वहुत है लेकिन कांग्रेस के ३० वर्ष के शासन काल में वह आंचल अवहेलित था। उसकी उन्नति को लिए विगत कांग्रेसी सरकार ने कुछ भी नही किया। उस आंचल के निवासी भी अवहेलित रहे। स्वाधीनता के पहले उस आंचल में वृटिश वालों ने आपना अड्डा वना रखा था और सम्पुर्ण चाय इण्डस्ट्रीज उनके हाथ में थी। उन्होने तरह-तरह का वहाना वना रखा था जिसका रेजल्ट यह हुआ कि वहाँ पर और कोई इण्डस्ट्री खड़ी नही हो सकी। वहाँ के निवासियों और मजदुरों को दवा कर रखा। वहाँ नती शिक्षा कि व्यवस्था हो पाई, और न रहने-सहने का घर ही वन सका। सड़को का अभाव रहा। याता-यात का कोई साधन नही हो सका। इसके अलावा स्वाधीनता के वाद कांग्रेस के ३० वर्ष के शासन काल में एक भी नया कल-कारखाना वहाँ नही वना। कांग्रेसी युग में भी वह इलाका अवहेलित ही रहा। शिक्षा और रहने की कोई व्यवस्था इस कांग्रेस सरकार ने भी नही की।

उस आंचल में १६५ चाय वगान है। वहाँ से केन्द्रीय सरकार को टेक्स मिलता है। इससे अधिक मात्रामे धनोपार्जन होता है। प्रान्तीय सरकार को भी इस चाय इण्डास्ट्री से धनोपार्जन होता है। इस आंचल से इतनी आमदानी होते हुए भी कांग्रेस के अमल में उस इलाके की कोई भी उन्नति नही हुई। वहाँ एक भी कारखाना नही वना। हाँ एक वात हुई, कांग्रेस के शासन काल में वहाँ मद की दुकाने जरुर खुली। जिससे पशिचम वंगाल सरकार को इस मद से आवगारी टेक्स की आमदनी हुई।

जलपाईगुड़ी में वन सम्पद वहुत है। उससे भी आमदानी होती है। फिरभी हमारे इलाके की कुछ भी उन्नति नही हुई है। ३० वर्ष के कांग्रेसी शासन काल में वड़ी आशा हुई थी, चाय वगान के श्रमिको की - किसानो की जो जलपाईगुड़ी-कुचविहार में रहते है, उनकी उन्नति होगी, मगर ऐसा कुछ भी नही हुआ।

अव पशिचम वंगाल में वामफ्रान्ट की सरकार कायम हुई है। इसीलिए हमलोगो को वहुत आशा-भरोसा है कि हमारे आंचल की अव उन्नति जरुर होगी। जो वजट तैयर किया गया है, उससे हमे आशा है कि चाय वगान की उन्नति होगी और चाय वगान मे काम करने वाले मजदुरो कि भी उन्नति होगी। हमें ऐसी आशा है। अव हम आशा करते है कि हमारे आंचल के वच्चो के पड़ने के लिए आजतक जो स्कुल नही हो सका था अव वहाँ स्कुल जरुर कायम होगा। आने - जाने का साधन भी होगा। कालेज की भी स्थापना होगी। एकवात मैं सरकार से और निवेदन करता हूँ कि सालमें दो सौ वेड से युक्त अस्पताल हो। नागरकाटा में अस्पताल की उन्नति हो। वानरहाट में अस्पताल नही है, वहाँ वनना चाहिए। क्रान्ति में हेल्थ सेन्टर नही है, वहाँ हेल्थ सेन्टर होना चाहिए। स्वास्थ मंत्री के व्यय वराद्ध मे यह नही है। फिर भी इधर ध्यान देना वहुत जरुरी है। वहाँ के लोगो को वड़ा कष्ट उठाना पड़ता है।

अन्त में मैं इस विल का समर्थन करते हुए, आपना भाषण समाप्त करता हूँ।

**ডাঃ গোলাম ইয়াজদানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে ২/৪টি কথা বলতে চাই। আমার পূর্ববর্তী সদস্য এই মাত্র বললেন উত্তরবঙ্গ অবহেলিত। এই কথা আমিও নিশ্চয় সমর্থন করব। কেন না, উত্তরবঙ্গের দিকে যেরকম ভাবে নজর দেওয়া উচিত ছিল, সেই রকম ভাবে মনোযোগ সরকার দেন নি। দৃষ্টান্ত স্বরূপ উত্তরবঙ্গের প্রবেশ দ্বার মালদহের দিকে যদি দেখা যায় তাহলে দেখা যাবে অতীতে কংগ্রেস সরকার ওখানে কত টাকা অপব্যয় করেছেন। প্রাক্তন সেচমন্ত্রী বরকত গনি খান সাহেব সেখানে অতি দম্ভভরে ঘুরে বেড়াতেন এবং তার প্রাধান্য, ক্ষমতা দেখাবার জন্য কত টাকা অপব্যয় করেছেন, তার ইয়ত্তা নেই। উদাহরণ স্বরূপ

বলা যেতে পারে কালকে সুভাষবাবু বললেন ২০ লক্ষ টাকা খরচ করে সুইমিং পুল করা হয়েছে এবং লক্ষ লক্ষ টাকা খরচ করে ভাগিরথীর কাছে মালদহ টাউনে মহানন্দা ভবন—বিলাস ভবন তৈরি করে সরকারি টাকা তছনছ করে গেছেন। তিনি দম্ভভরে বলতেন প্রত্যেকটি গ্রামে ইলেক্ট্রিসিটি দিয়ে দেবেন। আর গোপনে নির্দেশ ছিল যে সমস্ত গ্রাম কংগ্রেসকে ভোট দেয় নি, সেখানে যেন বিদ্যুৎ না যায়। ফলে দেখা গেল ৫০ ভাগ গ্রামেও বিদ্যুৎ যায়নি। আমি আশা করব বামফ্রন্ট সরকার এই ভাবে টাকার অপচয় করবেন না, তাঁরা নিশ্চয় উত্তরবঙ্গের দিকে মনোযোগ দেবেন। বিশেষ করে আমি যে মালদহ জেলার কথা বললাম সেখানে অনেক রকম উন্নতির সম্ভাবনা আছে। পশ্চিমবঙ্গে যত রেশম হয় বোধ হয় তার শতকরা ৮০ ভাগ রেশম এই মালদহ জেলায় হয়, অথচ সেখানে ফিনিস প্রোডাক্ট হবার ব্যবস্থা নেই। কাজেই সেখানে এই ব্যবস্থাটি হতে পারে। আমার এলাকা চাঁচোল। সেটা একটি পাট প্রধান এলাকা। সেখানে বছরে ৪ লক্ষ বেল পাট পাওয়া যায়, অথচ সেই পাটগুলি সঠিকভাবে ব্যবহার করে তার থেকে আমরা অনেক উপকার পেতে পারি, কিন্তু তা পাই না। কিছুদিন আগে ইণ্ডাস্ট্রিয়াল পসিবিলিটি অ্যাট মালদা, একটি কমিটি মিটিং হয়েছিল। সেখানে নানা রকম সাজেশনস দেওয়া হয়েছিল। চাঁচোলে একটি জুট মিল (মিনি) নিশ্চয় করা যেতে পারে। হিসাব করে দেখা গেছে সেখানে পাটের অন্য কিছু হবে না, সুতুলি হতে পারে। এই সুতুলি থেকে নানা রকম চট তৈরি হবার সম্ভাবনা রয়েছে। তাছাড়া আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলেছি মালদায় এল. এম. এফ. কোর্স চালু হতে পারে, কেন না তিনি এল. এম. এফ. কোর্স চালু করতে চান। এটা নর্থ বেঙ্গলে হলে ভাল হয়। তারপরে আমি ইলেক্ট্রিসিটি সম্বন্ধে বলতে পারি। যখন তিনি ইলেক্ট্রিসিটি সাপ্লাই ফেল করছে আমার মনে হচ্ছে ইলেক্ট্রিসিটি ফেল হচ্ছে না, তারের উপর জুট থ্রোয়িং হচ্ছে বলেই এটা হচ্ছে। যে সমস্ত লোক আছে তাদের অক্ষমতার জন্য এই সমস্ত হয়। একটি কল সেন্টারে দুজন লোক। তারা বলেন জুট থ্রোয়িং-এর জন্য ইলেক্ট্রিসিটি ফেল হয়। আসলে লাইন তদারকি না হওয়ার জন্যই এটা হয়। চাঁচোলে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল ৩টি হবার কথা, সব কমপ্লিট হয়ে গেছে, অথচ কেন চালু হচ্ছে না সেটা বলা মুশকিল।

[7-00 – 7-10 p.m.]

নর্থ বেঙ্গলের ডেভেলপমেন্টের জন্য নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট ফাণ্ড আছে। কিন্তু এবারে দেখছি যে, আমাদের মালদহের ডেভেলপমেন্টে ২১ লক্ষ ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে—ব্লক প্রতি ১ লক্ষ ২৫ হাজার টাকা। এতে স্যার, কতটুকু উন্নতি হবে আমি বুঝতে পারছি না। আমি মাননীয় অর্থমন্ত্রী ও পরিকল্পনামন্ত্রীকে অনুরোধ করব, এখানে একটু বেশি টাকা দিয়ে মালদহের উন্নয়নের জন্য ব্যবস্থা করুন। তারপর স্যার, আর. পি. পি এবং এ. সি. পি. এই সমস্ত স্কীমের টাকা এখনও দেওয়া হয়নি। এই সমস্ত স্কীমগুলির জন্য যদি টাকা দেওয়া হয় তাহলে তার মাধ্যমে নর্থ বেঙ্গলের ডেভেলপমেন্টের কাজ কিছুটা হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এ দিকে দৃষ্টি দেন তাহলে ভাল হয়। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আমি একটি অনুরোধ আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলির কাছে রাখছি। স্যার, আপনি জানেন, মুর্শিদাবাদে সিরাজদ্দৌলা, মোহনলাল, মীরমদনের স্মৃতি স্তম্ভ আছে, কবর স্থান আছে। কিন্তু স্যার, সেই স্মতিস্তম্ভ এবং কবরস্থানগুলি অত্যন্ত জরাজীর্ণ অবস্থায় পড়ে আছে। সেগুলিকে যদি মেরামত করা যায় তাহলে একদিকে যেমন জাতীয় সম্পত্তিকে রক্ষা করা হবে অপর দিকে সেগুলি ট্যুরিস্টদের কাছে আকর্ষনীয় হয়ে উঠবে। এগুলির প্রতি উপযুক্ত দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মণ্ডলির কাছে আবেদন জানিয়ে এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুচাঁদ সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় এই সভায় যে বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের এই ভারতবর্ষে বিদেশি ইংরাজরা পৌনে দুইশত বৎসর ধরে রাজত্ব চালিয়ে গিয়াছে। সেই ইংরাজ রাজত্বের শাসনকালে আমাদের ভারতবর্ষের সাধারণ মানুষরা জমিদার, জোতদার, একচেটিয়া পুঁজিপতি ইত্যাদিদের শোষণে, অত্যাচারে, জুলুমে অতিষ্ঠ হয়ে গিয়েছিলেন। মহাজনদের শোষণে গরিব কৃষকরা ভূমিহারা হয়েছিলেন। তাই অতিষ্ঠ হয়ে ভারতবর্ষের সাধারণ মানুষরা ইংরাজকে সরিয়ে দেবার জন্য বা দেশকে স্বাধীন করার জন্য সংগ্রাম এবং আন্দোলন সংগঠিত করেছিলেন। সেই আন্দোলন জোরদার হয়েছিল বা তুমুল হয়েছিল। সেই আন্দোলন যখন চরম পর্যায়ে গিয়ে পৌঁছায় তখন তা বানচাল করার জন্য যারা সেই আন্দোলনের নেতৃত্বে ছিলেন তারা মাঝপথে বিশ্বাসঘাতকতা করেছিলেন। ইংরাজ শাসকদের সঙ্গে চুক্তিবদ্ধ হয়েই তারা এটা করেছিলেন। এটা করার উদ্দেশ্য হচ্ছে, ভারতবর্ষের যে গণ আন্দোলন চলেছিল সেই গণ আন্দোলনকে যদি চলতে দেওয়া হয় তাহলে যেমন সোভিয়েত রাশিয়াতে লেনিন, স্তালিনের নেতৃত্বে যে ধরনের বিপ্লব ঘটেছিল ভারতবর্ষেও সেই ধরনের বিপ্লব ঘটবে। এর ফলে ঐ যে জমিদার, জোতদার, পুঁজিপতিদের হাতে যে নেতৃত্ব ও ক্ষমতা আছে সেই নেতৃত্ব খসে যাবে এবং তা চলে যাবে ক্ষেতমজুর, দিনমজুর, মধ্যবিত্তদের হাতে। তাহলে ভারতবর্ষে জমিদার, জোতদার, একচেটিয়া পুঁজিপতিদের স্থান থাকবে না। সেইজন্য মাঝপথে বাধা দিয়ে আমাদের দেশের মানুষকে ধাপ্পা দেওয়া হয়েছিল। যারজন্য স্যার, গত ৩০ বছর ধরে কংগ্রেসিরা আমাদের দেশের সাধারণ মানুষকে যে আশা দিয়েছিলেন সেই আশা তারা পূরণ করতে পারেন নি। জমিদারী অধিগ্রহণ আইন ১৯৫৩ সালে ওরা পাস করেছিলেন এবং ভূমি সংস্কার আইন ১৯৫৫ সালে ওরা পাস করিয়েছিলেন কিন্তু তা কার্যকর তারা করতে পারেন নি। সেই সুযোগ নিয়ে কংগ্রেসি জোতদার, জমিদাররা যখন দেখলেন, তাদের হাত থেকে জমি চলে যাবে তখন তারা তাদের ছেলেমেয়েদের নামে, নাতির নামে ইত্যাদি ইত্যাদি করে সেই সমস্ত জমি বেনামে করে রাখলেন এবং এইভাবে সেই সমস্ত জমি লুকিয়ে রাখলেন। এরজন্য ঐ সমস্ত আইন পুরোপুরি কার্যকর করতে পারা যায়নি। মাঝখানে যখন যুক্তফ্রন্টের সরকার এসেছিল—১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে তখন জনসাধারণ সাহস পেয়েছিলেন এবং সেই

সাহসের জোরে তারা সংগ্রাম করে ৬ লক্ষ একরের মতন জমি উদ্ধার করতে পেরেছিলেন। সেটা আবার ১৯৭২ সালে নির্বাচনে রিগিংয়ের মাধ্যমে যখন কংগ্রেসিরা সরকার প্রতিষ্ঠা করেছিলেন, এটাকে উচ্ছেদ করার চেষ্টা করেছিলেন। অতএব দেখা যাচ্ছে যে এখন এঁরা বড়বড় কথা বলছেন, জনদরদি কথা বলছেন এমন কি মার্ক্সবাদ, লেনিনবাদ-এর কথা বলে বক্তব্য রাখছেন। আমি তাঁদের বলতে চাই যে ওঁরা মার্ক্সবাদ, লেনিন বাদের কথা বলে বক্তব্য রাখছেন, আমি মহাত্মা গান্ধীর কথা বলে বলছি, মহাত্মা গান্ধীর ৭ম খণ্ডে বইয়ে আছে যে ভারতবর্ষের সমস্ত মানুষকে সমান অধিকার দেওয়া হবে। কিন্তু এটা নয় যে প্রত্যেকে অট্টালিকায় বাস করবে। তার মানে এটা পরিষ্কার বোঝা যাবে যে অনেকে অট্টালিকায় বাস করবে, আবার কেউ গাছতলায় বাস করবে, কেউ মাঠে-ময়দানে বাস করবে। অতএব তারা যে কথাগুলি বলছেন, আজকে দেশের সাধারণ মানুষের প্রতি দরদ দেখাচ্ছেন এবং যে ভাবে ভূমি সংস্কার করে কৃষকদের জমি বন্টনের কথা বলছেন, অন্যান্য সেচের কথা বলছেন এবং এই সব কথা বলে তারা ভাবছেন যে সাধারণ মানুষকে দলে টানবেন। তাদের এই ভাঁওতায় জনসাধারণ ভুলবেননা। তাই আজকে আপনাদের ভাবতে হবে। আজকে ওদের মনে করিয়ে দিতে চাই যে বামফ্রন্ট সরকার কাজ করতে চান, তার জন্য যে বাজেট, তার জন্য যে নিয়ম-কানুন এটা সঠিক অর্থাৎ তাদের যে বিল সেটাকে সমর্থন করা ওদের পক্ষ থেকে উচিত ছিল বিরোধিতা না করে। আজকে আমার জেলা সম্পর্কে দু'একটি কথা বলতে চাই। ৩০ বছর যাবত কংগ্রেস রাজত্বে আমাদের বাঁকুড়া জেলার মত জেলায়, যেখানে অতি বর্ষা হলে কৃষকের ফসল উৎপাদন হয়না, আর প্রতি বছর দেখা যাবে যে বর্ষা না হলে খরা হয় সেখানে যে ধরণের সেচের ব্যবস্থা করা দরকার ছিল সেটা কংগ্রেস সরকার থেকে এখনও পর্যন্ত করা হয়নি। কংসাবতী নদীতে বাঁধ হয়েছে, বহু জমি তাতে নষ্ট হয়েছে। এই কংসাবতী নদীতে বাঁধের পরিকল্পনার ফলে বাঁকুড়া জেলার কোনও উপকার হয়নি। বর্তমান আমাদের বামপন্থী সরকার এই মন্ত্রী মণ্ডলীর কাছে আমার এটাই দাবি থাকবে, এই বামফ্রন্ট সরকারের আমলে যাতে আমাদের বাঁকুড়া জেলার প্রতি দৃষ্টি বেশি করে দিতে পারেন, সেচের সম্পর্কে যাতে আরও ভাল করে উন্নতি করতে পারে তার জন্য চিন্তা-ভাবনা করা প্রয়োজন। অতএব আজকে যে বিল উত্থাপন করা হয়েছে, মাননীয় অর্থ বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রাখব যে সেচ সম্পর্কে এবং কৃষকদের সম্পর্কে যাতে বেশি করে টাকা ব্যয় করা হয় তার জন আপনি নজর দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**श्री पातरास मिजं** : माननीय उपाध्यक्ष महोदय, माननीय वित्त मंत्री ने जो एप्रोप्रिएशन विल हाउसके सामने रखा है, मैं उसका समर्थन करता हुँ। समर्थन करते हुए, मैं दो-चार वात आपने इलाकोके वारे में कहना चाहता हुँ। डुआर्स तराई के इलाके मे चाय वगान वहुत है। ३० वर्ष के कांग्रेसी शासन में सरकार ने वहाँ पर उन्नतिका कोई भी काम नही किया। चाय वगान के मजदुरो की शिक्षा की व्यवस्था-रहने-सहने की सुविधा कांग्रेस सरकार के जरिए होना चाहिए था, मगर कानुन में

होते हुए भी कुछ नही हुआ। १९७२ मालमें जो मंत्री सभा वनी थी, उसने वहाँ की जनता की उन्नति के लिए वड़े-वड़े वाते किये थे मगर कुछ भी नही हुआ। तराई इलाके में ६० हजार राशन कार्ड था जिमके जारिए राशन, किरासन का तेल मिलता था, मगर धांधली होने लगी। इसके लिए हम सीलीगुड़ी में कन्ट्रोलरके माथ आलोचना भी किए थे।

मध्ये चाय वगान में कांग्रेमी नेता लुट-पाट मचा रखे थे। इमर्जेन्मी का वहाना लेकर चाय वगान के मजदुरो को वोनास नही दिया गया। पहले गिन्ती में नये मजदुर लिए जाते थे किन्तु कांग्रेसो के जमाने मे वह एकदम वन्द होगया। आव वाम-फ्रन्ट सरकार आने के वाद कुछ-कुछ काम हो रहा है। यह तैय हुआ है कि गवर्नमेन्ट लेवुक में प्रत्येक चाय वगान में २५ या ३० आदमी नई गन्ती में लिए जायँगे, ३० सितम्वर के आन्दर। इसमे करीव-करीव दार्जिलिंग और डुआर्समे ९ हजार परमानेन्ट मजदुर काम पायेंगे।

१९७२ साल से १९७७ साल के अन्दर कांग्रेस ने कहा था कि हम गरीवो और वेकारी को हटाएंगे मगर गरीवो को और गरीव वना दिया और वेकार को और वेकार वना दिया। कांग्रेस सरकार ने कहाथा कि हम वेकारी को काम देंगे किन्तु किधर काम दिया? कहा था गरीवी हटाया? कांग्रेस के नेतागण तो लुट-पाट ही करते रहगए। लोगो को सताने के अलावा उनके पास कोई और काम नही था।

मैं चाय शिल्प के वारे में वोलना चाहता हुँ। चाय वगानो मे वहुत से गाछ १५०-१६० वर्ष पुराने हो गए है। चाय वगान कानुन मे है कि पुराने गाछो को हटा कर नयें गाछ लगाने पड़ेगे। किन्तु कांग्रेस शासन काल के ३० माल में वहुत से चाय वगानो में कोई भी उन्नति मुलक काम-डवलपमेन्ट का काम नही हुआ।

आज मैं आशा रखुँगा कि वाम-फ्रन्ट की सरकार उत्तर वंगाल के चाय वगानो पर नजर देगी। वहाँ के मजदुरो और निवासियो के सुख-सुविधा के लिए प्रयत करेगी। उस आंचल की उन्नति के लिए सरकार ध्यान देगी।

यही वोलकर हम आपना वक्तव्य समाप्त करते है।

[7-10 – 7-20 p.m.]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** টাইম শেষ হয়ে যাচ্ছে ৭.২০ মিনিটে, আমার মনে হয় এই টাইমের মধ্যে অ্যাপ্রোপিয়েশন বিলটা পাস করা মুশকিল হবে। সেই জন্য আধ ঘন্টা টাইম

বাড়িয়ে দেবার জন্য হাউসের কাছে অনুরোধ রাখছি।

(সভাকক্ষের সমস্ত সদস্যের সম্মতি জ্ঞাপন)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আধ ঘন্টা সময় বাড়ানো হল।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাত অনেক হয়েছে, মাননীয় সদস্যদের বেশিক্ষণ আটকে রাখতে চাই না। আজকে ১৮ জন মাননীয় সদস্য এই উপযোজন বিলের উপর বক্তব্য রেখেছেন কিছু মূল্যবান উপদেশ, পরামর্শ পেয়েছি, কিছু পুনরুক্তি হয়েছে, কিছু অবান্তর কথাবার্তা শুনেছি, কিছু বিশুদ্ধ প্রলাপও শুনলাম, এটাই হচ্ছে আজকের দিনে এই বিধানসভার সভ্যদের অধিকার, যে আমরা নানা বিষয়ে কিছুটা বিলম্বিত করতে পারি এবং তা মাননীয় সদস্যরা করেছেন এবং এটা আখেরে আমাদের কিছুটা সুরাহা হবে। একটা কথা আমার প্রথমে বলা ভাল, আমরা যখন মন্ত্রিসভার দায়িত্বে এসেছি, এখানে সরকার গঠন করেছি—আমাদের সবচেয়ে আগে যেটা প্রয়োজন, সেটা হচ্ছে বিনয়। কারণ আমরা এসেছি এই রাজ্যের সাধারণ মানুষের সমর্থনে, তাদের ভালবাসায় পুষ্ট হয়ে। প্রতিটা জেলার পল্লী অঞ্চলে সাধারণ ক্ষেতমজুর সাধারণ চাষী ছোট চাষী আমাদের ভোট দিয়েছে। ছোট মফস্বল শহরে সাধারণ কেরানি, বেকার যুবক আমাদের ভোট দিয়েছে সুতরাং তাদের প্রতি আমাদের একটা দায়িত্ব আছে। এরা বিশ্বাস করে আমাদের উচপর দায়িত্ব দিয়েছে সে দায়িত্ব আমাদের পালন করতে হবে। এবং সে দায়িত্ব আমরা পালন করতে পারবো না যদি আমরা দুর্বিনত হই। আমাদের আগে মনে রাখতে হবে কারা আমাদের পাঠিয়েছে। গত ৩০ বছর ধরে ওরা কিছু পায়নি। কলকাতার কথা বলব। আমি যখন কলকাতা থেকে দিল্লি যেতাম তখন মনে হত অন্য একটা দেশে এসেছি। অর্থাৎ কলকাতার চেহারা অত্যন্ত দীন ও মলিন। আবার কলকাতার নদী পেরিয়ে হাওড়ায় যখন যান তখন কলকাতাকে ঝলমলে মনে হবে এবং হাওড়ার অন্য দিকে যদি যান আরও খারাপ চিত্র দেখবেন। পল্লী অঞ্চলগুলি অন্ধকারময়—ওদের জীবনে কোনও প্রকার আশার আলো নেই, সেজন্য সাধারণ মানুষের কথা আগে চিন্তা করতে হবে এবং এখানেই প্রয়োজন বিনয় ও আনুগত্য সেজন্য আমাদের মনে রাখতে হবে যদি সামান্য একটু অর্থ কোথাও থেকে বাঁচানো যায় সেটা আমাদের আগে দেখতে হবে। ১২৮০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এটা কার টাকা? এই টাকার অনেকটা বড় লোকদের কাছ থেকে মধ্যবিত্তদের কাছ থেকে নিয়ে এবং এর বেশ কিছু টাকা সাধারণ মানুষের কাছ থেকে কর বাবদ আসে। সুতরাং এ টাকার যাতে অপচয় না হয় সেটা আমাদের দেখা দরকার। এর থেকে যদি ৫ হাজার টাকাও বাঁচাতে পারি তাহলে ১টা টিউবওয়েল বা পাঠশালা করতে পারব। এই অপচয় ও অনাচারের একটা ইতিহাস আছে। যদি সময়ের কর্বোচ্য শুরু থেকে নীতিহীনতা শেখানো হয়, তাহলে সেটা সর্বত্র ছড়িয়ে পড়ে। আমরা জানি দুর্নীতি সব জায়গায় আছে। কিন্তু রাজা যেখানে নীতিহীন সেখানে দুর্নীতি হতে বাধ্য এবং সমস্ত জায়গায় তা হতে বাধ্য।

[7-20 – 7-30 p.m.]

সুতরাং ওপর দিকে নীতিহীনতা যেটা ছিল সেটা আগে দূর করতে হবে। আমরা কিছু করতে না পারি, আমাদের নীতির দিকে আগে ফিরতে হবে এবং তাতে অজ্ঞ সাধারণ মানুষ আমাদের আঁকড়ে ধরে থাকবেন। এখানে আমি কয়েকটা উদাহরণ দিয়ে দেখাব যে ধরনের দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ছেয়ে আছে। সি. এম. পি. ও. বলে একটা প্রতিষ্ঠান বহু বছর ধরে আছে। সেখানে হঠাৎ ১৯৭২ সালে যাঁরা সরকারে ছিলেন তাঁরা বললেন একটা নূতন পদ সৃষ্টি করতে হবে—সেটা হল Executive Director সরকারি কোনও পদ সৃষ্টি করতে হলে পি. এস. সি'র কাছে যেতে হয়, কাগজে বিজ্ঞাপন দিতে হয়, কতকগুলি যোগ্যতার কথা বলতে হয় কিন্তু এক মন্ত্রীর যিনি নাকি আত্মীয় বলে পরিচয় দিতেন, তাঁকে এ পদে বসাতে হবে তিনি ঐ প্রতিষ্ঠানেই ছিলেন তাঁকে রাতারাতি ঐ পদে বসানো হল। এ ব্যাপারে এল. আর বললেন এইভাবে করাটা ঠিক নয়, পি. এস. সি. বললেন যে এটা সংবিধান বহির্ভূত, অন্যায় করা হয়েছে এই ব্যাপারে প্রতি বছর পি. এস. সি. থেকে চিঠি আসছে এবং এল. আর বিভাগ বলছেন এটা ঠিক নয়, অথচ কাজে বহাল করা হয়ে গেল। মাননীয় সদস্যরা শুনে সুখি হবেন আমরা এ বিষয়ে একটা সিদ্ধান্ত নিয়ে ঐ পদটি বিলোপ করে দিয়েছি সেজন্য আমি গর্বিত। আর একটা উদাহরণ দিচ্ছি হাসানুজ্জামান সাহেব জিজ্ঞাসা করেছেন যে রাষ্ট্রীয় সংস্থাগুলি কিভাবে চালানো হয় জানে না। রাষ্ট্রীয় সংস্থাগুলিকে কতকগুলি আইন কানুন মেনে চলতে হয়। ব্যাঙ্ক থেকে যখন টাকা নিতে হয় তখন ব্যাঙ্ক থেকে বলা হয় কিভাবে এর বিনিয়োগ করবেন তার হিসাব দিতে হবে। আমরা দেখলাম এই পাঁচ বছরের মধ্যে কিভাবে একটা রাষ্ট্রীয় ব্যাঙ্ক থেকে টাকা ধার করে সেই টাকা সেই সংস্থার কাজে লাগানো হয়নি। সেই টাকা নিয়ে অন্য একটি ব্যাঙ্কে রেখে সুদ গোনা হচ্ছে এবং সেই সুদের টাকা নিয়ে কি করা হয়েছে সেটা কমিশনের কাছে দেওয়া হবে এই রকম ধরনের অনেক জিনিস হয়েছে যার জন্য আমলাদের উপর দোষারোপ করা যায়। আমলারা যারা রাজা তাদের ভক্ত এবং তাঁরা নিজেদের আখের গোছাবার চেষ্টা যে করবেন তাতে আশ্চর্য্য হবার কিছু নেই। সুতরাং এই যে একটা চক্র তার বাইরে আমাদের আসতেই হবে এবং সেই কাজ যদি আমরা আগে করতে পারি তাহলে আমরা এগিয়ে যেতে পারব। তবে একসঙ্গে ধাক্কা দিলে আমাদের অসুবিধে হবে। সেইজন্য আমরা প্রতিদিন একটু একটু করে এগোবার চেষ্টা করব। সুতরাং পাপ যা করেছেন তাঁরা সমস্ত বাঙালি জাতির কাছে পাপী—তাঁদের আমরা মুখোস খুলে দেব। ভালবাসার সঙ্গে আমরা যে কাজ করব সেটা ন্যায় হবে এটা পরিষ্কার ভাবে জানাই, যারা আমাদের সমর্থন করেছে যাদের সমর্থনের উপর আমরা নির্ভর করে আছি তাদের জন্য আমাদের কাজ করতেই হবে। এবং এখানে আমরা অগেই বলেছি, আমার বাজেট ভাষণে ছিল, পরেও নানা খাতে আলোচনা করতে এই জিনিসটা প্রকট হয়েছে যে গ্রামাঞ্চলের দিকে আমাদের নজর যাবে। একটা কথা একজন মাননীয় সদস্য বলেছেন যে ৫ কোটি টাকা গ্রামের জন্য এই বছরে খরচ করছি। তা আদৌ নয়, নানা খাতে টাকা ছড়িয়ে আছে, শিক্ষা, স্বাস্থ্য,

জলের ব্যবস্থা, সেচের ব্যবস্থা, নানা খাতে আমরা খরচ করছি এবং গ্রাম্য প্রকল্প খাতের টাকাগুলি জড় করলে ৪০/৫০ কোটি টাকায় দাঁড়াবে। এই টাকা আদৌ যথেষ্ট নয়, আমাদের আরও অনেক করতে হবে, আস্তে আস্তে এর পরিমাণ বাড়িয়ে যেতে হবে। এই বছরে ৫০ কোটি টাকা যদি করে থাকি তাহলে আগামী বছরে যাতে ১০০ কোটি টাকা খরচ করতে পারি সেই লক্ষ্য নিতে হবে। এরজন্য সংগঠন প্রয়োজন এবং যেটা বোধ হয় দু'একজন জন  পাটির সদস্য বলেছেন যে আমলাদের দিয়ে পুলিশ দিয়ে হবে না, অবশ্যই হবে না, আমরা জনসাধারণকে দিয়ে জনসাধারণের সেবা করব। আমরা জনপ্রতিষ্ঠানগুলির সাহায্য নেব এবং পঞ্চায়েতকে কেন্দ্র করে আমরা জনসমর্থনকে জমায়েত করব। যে প্রকল্পগুলি রচনা করব সেই প্রকল্প রূপায়িত করতে সেই জনপ্রতিষ্ঠানগুলি এগিয়ে আসবে, তারা দাঁড়িয়ে দেখবে, তাতে নানা স্তরে যে অপচয় দুর্নীতি হয় সেটা বন্ধ করতে পারব। এজন্য কিছু অধ্যাবসায় তিতিক্ষার দরকার। এই অধ্যাবসায় এবং তিতিক্ষায় যদি সফল হতে পারি তাহলে সেটাই হবে আসল সফলতা। এরপরে আমার বলার দরকার শিক্ষার প্রয়োজনীয়তা সম্পর্কে। গ্রামের মানুষের জন্য শিক্ষার প্রয়োজন সবচেয়ে বেশি। সেজন্য আমরা বলেছি প্রতি গ্রামে পাঠশালা স্থাপন করব, মাধ্যমিক বিদ্যালয়ের ব্যবস্থা করব এবং যতটা পারি সাধারণ চাষীকে সচেতন করে তুলব। দু'একজন বলেছেন জোতদারের অত্যাচার চলছে। নিশ্চয়ই চলছে। আমরা ২/৩ মাস এসেছি, জোতদাররা তাদের ধর্ম ভুলবে কেন? তারা মনে করে এরা যারা এসেছে এদের ষড়যন্ত্র করে হটিয়ে দেওয়া যেতে পারে, এদের যে অধিকার, এদের যে ক্ষমতা, এদের যে প্রশাসন দক্ষতা সেটা গ্রামের অভ্যন্তরে পৌঁছাবেনা। সুতরাং তারা যেখানে এখনও ক্ষমতাবান সেখানে এখনও তারা অত্যাচার চালিয়ে যাবেন। আমরা বাইরে থেকে অত্যাচার প্রতিরোধ করতে পারব না, প্রতি গ্রামে প্রতিরোধ সংগঠন তৈরি করতে হবে, সেই প্রতিরোধ যদি গঠন করতে হয় তাহলে সাধারণ মানুষকে, ছোট চাষীকে ভাগচাষীকে ক্ষেত মজুরকে সংগঠিত করতে হবে। এই সংগঠনের মূল কথা হচ্ছে তাদের শিক্ষা দিতে হবে—রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক শিক্ষা তাদের আমাদের দিতে হবে এবং আমরা তা দেব। এই শিক্ষা যদি দিতে পারি তাহলে যে ধরণের অত্যাচার অনাচারের কথা আমরা শুনতে পাই—এখনও আমলারা জোতদারদের সঙ্গে যাচ্ছে, এখনও পুলিশকে গিয়ে অভিযোগ করলে জোতদারদের সম্বন্ধে তারা কোনও ব্যবস্থা নিচ্ছে না, এই যে ব্যবস্থাগুলি এটা পাল্টে যেতে বাধ্য। কারণ সেই অবস্থায় পৌঁছলে সাধারণ মানুষ সমানভাবে লড়ে যেতে পারবে, সে তখন তার নিজের অধিকার সবলে সদর্পে প্রতিষ্ঠিত করতে পারবে। আমরা চাই সাধারণ মানুষ শক্ত হয়ে উঠুক, জোতদারের সঙ্গে তারা সমান শক্তিশালী হয়ে উঠুক। এই রকম অবস্থায় যদি পৌঁছাতে পারি তাহলে তারা জোতদারকে ভয় পাবে না যদি ৫ বছর আত্মবিশ্বাসের সঙ্গে, শ্রদ্ধার সঙ্গে আমাদের যা করণীয় তা করি। এই বছর শুরু করেছি, আস্তে আস্তে এগোব, আস্তে আস্তে গতিবান হব। আমরা কতটা সফল হতে পারব তা নির্ভর করবে কতটা বিনয়ী থাকব তার উপর, কতটা আদর্শের প্রতি অবিচল থাকব তার উপর। আমরা আর কিছু করি বা না করি, আর কিছু করতে সক্ষম হই বা না হই, আমরা যেন বিনম্র হই। এই বিনম্র ভাব সাধারণ

মানুষ আমাদের কাছ থেকে চায়। এটা আমার সাধারণ ভণিতা নয়।

[7-30 – 7-40 p.m.]

সভার অর্ধেক সময় আমি ব্যবহার করেছি, বাকি ১০ মিনিট একটু বৈষয়িক কথাবার্তা বলি। অনেকে বলেছেন আমরা মূল্যবৃদ্ধির ব্যাপারে তেমন কিছু ব্যবস্থা করিনি। আমি মানছি যে জিনিসপত্রের দাম এখনও বাড়ছে। আমি মানছি অন্তত শহরাঞ্চলে প্রচুর অসুবিধা রয়েছে। আমি মানছি আমাদের যাঁরা সমর্থক তাঁরাও এসে আমাদের কাছে বলছেন কিছু করা যায় কিনা। আমরা এই ব্যাপারে ভাবছি এবং একটু সাবধানে এগুচ্ছি, কারণ আপনারা জানেন আমাদের শত্রুর অভাব নেই। মধ্যশিক্ষা পর্ষদ অসাধু এবং দুর্নীতিতে ভরা তাই সেটা ভেঙ্গে দেওয়া হল। কিন্তু দেখলাম যে মুহূর্তে মন্ত্রী মহাশয় এটা ভেঙ্গে দিলেন সেই মুহূর্তে বিধানসভায় এসে বলা হল এই যে ভেঙ্গে দেওয়া হয়েছে এটা নাকি অগণতান্ত্রিক হয়েছে। আপনারা দেখেছেন এই ব্যাপারে সম্পাদকীয় পর্যন্ত লেখা হয়েছে। সংবাদপত্রের মালিকরা নির্বাচনে জেতেননি, আমরা জিতেছি কাজেই এই মধ্যশিক্ষা পর্ষদকে আমরা কিভাবে ব্যবহার করব, কিভাবে তাকে গড়ে তুলব সেই অধিকার সাধারণ মানুষ আমাদের দিয়েছে। আমরা সেটা নিয়ে ভাবব, তাঁদের কথায় আমরা কিছু ঠিক করব না। জিনিসপত্রের দাম যে বাড়ছে সেকথা আপনারা জানেন। আগামী পরশু বিধানসভায় যে আলোচনা হবে তখন আমি সামান্য কিছু বক্তব্য রাখব। আমি আমার সাধারণ বক্তব্য ইতিমধ্যেই যেটা বলেছি সেটা আর একবার বলছি। প্রধানত যে সমস্ত জিনিসের দাম বাড়ছে, যেমন, তেল, ডাল, নুন এগুলি আমাদের আয়ত্বে নেই। আমাদের এখানে এগুলির যোগান নেই এবং আমাদের নিজস্ব উৎপাদনও নেই। এই ব্যাপারে আমাদের অন্যান্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। নুনের ক্ষেত্রে দেখছি পশ্চিমবাংলার সীমান্তে এলেই তার দাম হয় ৫০ পয়সা। এতে আমি অবাক হয়ে যাই। মহারাষ্ট্রে তুলো যে দামে বিক্রি হয় সেটা পশ্চিমবাংলায় এলেই তাব দাম দ্বিগুণ হয়ে যায়। এগুলি সম্বন্ধে আমরা ভাবছি। একজন মাননীয় সদস্য বলেছেন আমাদের কয়লা, আমাদের ইস্পাত যদি ভারতবর্ষের সর্বত্র যদি একদামে বিক্রি করতে পারি তাহলে অন্যান্য উৎপাদিত যে সমস্ত জিনিসপত্র পশ্চিমবাংলায় তৈরি হয় সেগুলিও পশ্চিমবাংলা একই দামে পাবে। এটা আমাদেরই কথা। একজন কবি বলেছিলেন, 'আমারই উক্তি আমারই কর্ণে বর্ষে শত'। জয়নাল আবেদিন আমাদের কথাই বলেছেন বলে আমি তাঁর কাছে কৃতজ্ঞ। আমরা যে মাঝে মাঝে দু-একটা কাণ্ডজ্ঞানপূর্ণ কথা বলি সেকথা তিনি মেনে নিয়েছেন। আমাদের উচিত সকলে মিলে কথা বলা, সকলে মিলে আন্দোলন করা। কিন্তু দুঃখের বিষয় সেটা হচ্ছে না। জিনিসপত্রের দাম যে বাড়ছে তার কারণ যারা ব্যবসাদার, যারা ফাটকাবাজ তাদের এখনও সমাজে রাজনৈতিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে একটা বিরাট ভূমিকা রয়েছে। আমি এই ব্যাপারে আপনাদের কাছে একটা উদাহরণ দিচ্ছি। তৈলবীজ যেটা বিদেশ থেকে আমদানি করা হয় তারজন্য ৫০০ কোটি টাকার লাইসেন্স দেওয়া হল। কিন্তু দেখা গেল মাত্র ২৫ কোটি টাকার তেল এল বিদেশ থেকে। বাকিটা যে এলনা তার কারণ হচ্ছে, যে ব্যবসায়ীদের লাইসেন্স দেওয়া হল তারা

চায়না যে তেল বা তৈলবীজ বিদেশ থেকে এখানে আসুক কারণ সেটা এলে বাজারে তেলের দাম পড়ে যাবে। বাদাম তেলের দাম পড়ে যাবে এবং সূর্যমুখী থেকে যে তেল উৎপন্ন হয় তার দামও পড়ে যাবে। আমরা জানি আমাদের বৈদেশিক মুদ্রার অভাব নেই। লাইসেন্স দেওয়া হল কিন্তু তেল আসছেনা বিদেশ থেকে এবং তার কারণ হল ব্যবসায়ীরা চায়না এগুলি বাইরে থেকে এখানে আসুক। তাদের ব্যাঙ্ক থেকে দাদন দেওয়া হলনা তা নয়, বা তারা ব্যাঙ্ক থেকে দাদন নিচ্ছেনা তাও নয়। আসলে তারা চায়না যে এগুলি আসুক কারণ এগুলি এলে তেলের দাম কমবে এবং তাদের দাম কমবে এবং তাদের মুনাফার পাহাড় কমবে। আমরা একা দাঁড়িয়ে তাদের সঙ্গে পারবনা এবং এটা স্বীকার করা ভাল যে, তারা আমাদের চেয়ে অনেক বেশি শক্তিশালী। কিন্তু তার মানে এই নয় যে আমরা একেবারে শক্তিহীন। আমি মাননীয় সদস্যদের বলেছি সাধারণ মানুষকে নিয়ে আমাদের আন্দোলন করতে হবে এবং কিছু কিছু প্রশাসন ব্যবস্থা আমাদের অচিরেই নিতে হবে যাতে তারা বুঝতে পারে যে জামানা গত ৩০ বছর ধরে চলেছে সেটা আর চলবেনা, চলতে দেওয়া হবেনা। আর একটা বক্তব্য বলা দরকার। শ্রদ্ধেয় নির্মল বসু মহাশয় বললেন যে মুদ্রাস্ফীতির জন্য টাকার জোগান বেড়ে যাচ্ছে সেটাই একমাত্র কারণ জিনিসপত্রের দাম বাড়ার। ঠিক কথা, কিন্তু এখানে কিছু ভাববার আছে। গত এক বৎসর, দেড় বৎসরে শতকরা ২০ ভাগ মুদ্রাস্ফীতি ঘটেছে এবং সেই মুদ্রাস্ফীতির অধিকাংশই গিয়েছে ব্যবসাদারদের পকেটে, ফাটকাবাজদের পকেটে কিংম্বা বড় জোতদারদের পকেটে আপনারা জানেন যে দুই কোটি টনের উপরে গম সঞ্চিত হয়ে গিয়েছে, এই গম কেনার জন্য সরকার টাকা বিলিয়ে দিয়েছে এবং টাকাটা জোতদারদের পকেটে গিয়েছে, ব্যবসাদারদের পকেটে গিয়েছে এবং তারা সেটাকে ধরে রেখেছে এবং সেই টাকাতে জিনিসপত্রের দাম বেড়েছে, তাদের পকেটে টাকা আছে। এটা সার্বিক, সর্ব ভারতীয় সমস্যা, আমরা একা এটাকে মিটাতে পারব না। কিন্তু আমাদের নিজেদের সীমিত স্বার্থে যা করণীয় তারজন্য আমাদের বিশেষ করে ভাবতে হবে। যেমন আমাদের একজন মাননীয় বন্ধু এখানে বলেছেন যে তেল, ডাল ইত্যাদি সম্বন্ধেও যেন আমরা ব্যবস্থা করতে পারি। আমরা এ বিষয়ে চিন্তা করবো এবং দরকার হলে সামান্য কিছু ভর্তুকী দেবার ব্যবস্থা করা যায় কিনা দেখব। আর দু'একটির করের ব্যাপারে বলা হয়েছে, আমরা কেউই কর দিতে ভালবাসিনা এবং আমি এটা চাইনা যে বাড়তি কর আরোপ করা হোক, বিশেষতঃ এখানে রাজ্য সরকার একমাত্র পরোক্ষ কর ধার্য করতে পারে এবং সেইজন্য আমি বিশেষ প্রস্তাব দিয়েছি এমন কর ধার্য করেছি যা পড়বে শিল্পপতি এবং অসাধু ব্যবসায়ীদের উপর এবং যা হয় প্রথমে এটা নিয়ে খুব চেঁচামেচি হয় তারপরে এটা স্তিমিত হয়ে পড়ে। চায়ের কথা বলেছেন, আপনারা যদি খবরের কাগজ পড়েন, আমি এক সপ্তাহ আগে বিধানসভায় যে ঘোষণা করেছিলাম যে কেন্দ্রীয় সরকারের বিক্রয় কর সেটাকে ৪ ভাগ থেকে কমিয়ে ২ ভাগ করে দেওয়া হল এবং তার ফলে কিছু কিছু ক্রেতা অত্যন্ত কৃতজ্ঞ এবং তাঁরা বলেন যে এই ব্যবস্থা নেবার ফলে এমন কি গৌহাট্টীতে যে চা নীলামের জন্য যেত তা এখন শিলিগুড়িতে চলে আসবে। আপনাদের আরও একটা কথা বলি, ওঁরা চেঁচামেচি করবেন, ওঁরা

যাঁরা ব্যবসায়ী, যারা শিল্পপতি, তারা এতটা বিবেক বিহীন, সাধারণ ভাবে বলতে পারি যে তারা লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা মুনাফা লুটবেন কিন্তু সরকারকে একটু কিছু দিতে তাদের অনীহা, সাধারণ শ্রমিকদের দু'একটি টাকা দিতে তাদের অনীহা। এখন এটা তো জানেন আপনারা যে চা বাগানের, চা শিল্পের যারা মালিক, তারা গত তিন বৎসরে আড়াই শত কোটি টাকা থেকে ৩ শত কোটি টাকা নীট লাভ করেছে কারণ চায়ের বাজার এত ভাল ছিল। এরা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে এই বৎসর অন্তত ৭/৮ কোটি টাকা চাঁদা দিয়েছে কিন্তু এই যে আমি সরল লোক, ৭০/৭৫ লক্ষ টাকা কর আরোপ করলাম তাতেই গেল গেল বলছেন এখন আর তাঁরা চেঁচাচ্ছেন না, এখন তাঁরা বুঝেছেন যে চিৎকার করে কোনও লাভ নেই। শুধু তাই নয়, একটা কথা বলি .................

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অভ প্রিভিলেজ, স্যার, ...........

(চিৎকার ও হট্টগোল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি কি বলতে চাচ্ছেন মিঃ রায়, বলুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, পয়েন্ট অব প্রিভিলেজ এইভাবে তোলা যায়না, এর একটা নিয়মাবলি আছে, ওঁর বক্তব্য শেষ হওয়ার আগে পয়েন্ট অব প্রিভিলেজ উঠতে পারেনা। পয়েন্ট অব অর্ডার উঠতে পারে কিন্তু ডিসকাশনের মধ্য এইভাবে পয়েন্ট অপ প্রিভিলেজ উঠতে পারেনা।

[7-40 – 7-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আগে ওনার বক্তব্যটা শেষ হতে দিন তারপর আপনি আপনার পয়েন্ট অব প্রিভিলেজ বলবেন।

(Noise & interruptions)

Honourable members, when I am on my legs, you should not rise to speak. So please take your seats, Mr. Bapuli, what is your point of privilege?

(Noise & interruptions)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী বক্তৃতা দেবার সময় বললেন ব্যবসায়ীরা আমাদের চেয়ে ক্ষমতাশালী। এইটা আমাদের হাউসকে অপমান করা হয়েছে। তিনি আমাদের মিনিস্টার, তিনি একথা বলতে পারেন না। এটা সারা বাংলার লোক যে সরকার গঠন করেছে সেই সরকারের চেয়ে ক্ষমতাশালী ব্যবসাদাররা—এইটা মন্ত্রী মহাশয়ের বলার অর্থ হাউসকে অপমান করা। হাউস ইজ মোর পাওয়ারফুল। সব কিছু হাউস কন্ট্রোল করতে পারে। মন্ত্রী মহাশয়

*কেউ নয়, হাউসের চেয়ে ব্যবসাদাররা ক্ষমতাশালী—এই বক্তব্যের আমি তীব্র প্রতিবাদ করছি। এটা হাউসকে অপমান করা হয়েছে।*

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, there is no point of privilege. Now let the Hon'ble Finance Minister to finish his speech.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা তাঁকে ক্ষমতা দিয়েছি, তিনি মন্ত্রী। ব্যবসাদাররা মন্ত্রীর চেয়ে ক্ষমতাশালী এইটাই আমার প্রশ্ন—এটা হতে পারে না। এইটা তিনি বলাতে হাউসকে অপমান করা হয়েছে। তিনি কি চান তিনি বলুন। আমরা তাঁকে আনফলটারিং সাপোর্ট দিচ্ছি। পশ্চিমবঙ্গের মানুষ দিয়েছে। কিন্তু তিনি বলছেন ব্যবসাদারেরা আমাদের চেয়ে ক্ষমতাশালী। এটা বলে হাউসকে অপমান করা হচ্ছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বৈধতার প্রশ্ন তুলছি। আমাদের এই সভা পরিচালনার কতকগুলো নিয়ম আছে। সেই নিয়ম অনুযায়ী সভা পরিচালনা হয় এবং আমি একথাও বলতে চাই সভা পরিচালনার জন্য আপনি যখন ওই আসনে থাকবেন আপনিও এই নিয়ম মানতে বাধ্য। যখন কেউ বক্তৃতা করেন সেই বক্তৃতার সময় যে কোন সদস্য পয়েন্ট অফ অর্ডার তুলবেন তখন যিনি বক্তৃতা করছেন তিনি বসবেন এবং আপনি তার পয়েন্ট অফ অর্ডার শুনবেন। যদি কোন পয়েন্ট থাকে তাহলে গ্রহণ করবেন অথবা গ্রহণ করবেন না। কিন্তু যখন কেউ বক্তৃতা করবে বক্তৃতার মধ্যে প্রিভিলেজ ভঙ্গ হতে পারে, কনটেমপ্ট হতে পারে হাউসে অনেক কিছু হতে পারে, কিন্তু সঙ্গে সঙ্গে তোলা যায় না। কিভাবে প্রিভিলেজ তুলতে হয়, কিভাবে কনটেমপ্ট মোশান আনতে হয় সে সম্পর্কে আমাদের স্বীকৃত গ্রহীত ব্যবস্থা আছে। যদি কোনও সদস্য মনে করেন প্রিভিলেজ ভঙ্গ হয়েছে আমাদের বিধি অনুযায়ী তুলতে হবে, তার বক্তৃতা বন্ধ করে নয়, সভায় বিঘ্ন সৃষ্টি করে নয়। সুতরাং আমি একথা বলছি আপনি স্পষ্টভাবে বলুন যে এটা প্রিভিলেজের ব্যাপার নয় এবং পয়েন্ট অফ অর্ডার না তুলে এইভাবে সভা নষ্ট করে সভার প্রতি অবিচার করা হয়েছে এবং এটা অবস্ট্রাকশন পলিসি নেওয়া হয়েছে।

**শ্রী গোপাল বসু ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, এই রকম ফ্রিবলাস মন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতার একটি জায়গায় বলেছেন [illegible] শক্তিশালী।

(**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমাদের চেয়ে শক্তিশালী মন্ত্রী মহাশয় বললেন।) ডোন্ট টক হোয়েন আই অ্যাম স্পিকিং, আপনি ভদ্রতা জানেন না। সাট আপ ননসেন্স।

(তুমুল গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** হু আর ইউ? ননসেন্স।

(তুমুল গোলমাল)

**শ্রী গোপাল বসু ঃ** *এটা গুণ্ডামীর জায়গা নয়, ৫ বছর তো গুণ্ডামী করেছেন।*

(তুমুল গোলমাল)

**Mr. Deputy Speaker :** Honourable members, the time fixed for this item of business now under discussion will expire at 7-50 P.M. It seems that the transaction of this item of business will not be completed within the scheduled time. There fore, under Rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I propose to extend the time by half an hour. I think the House agrees to it.

(Voices—Yes)

It is agreed. So, the time is extended by half an hour. Now, the Hon'ble Finance Minister will reply.

**ডঃ অশোক মিত্র ঃ** আমি যে কথা বলছিলাম যে চা-এর ব্যাপারে ইতিমধ্যেই অবস্থার পরিবর্তন হয়ে গেছে। গত এক সপ্তাহে লণ্ডন বাজারে চায়ের দাম এক পাউণ্ডের মতো কমে গেছে, আমাদের দেশে তার প্রতিফলন হতে শুরু করেছে। এই ব্যাপারে মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি ব্যবসাদারদের লাই দেবেন না, যে কথা আমি আগেও বলেছিলাম। কলকাতা নীলাম, শিলিগুড়ি নীলামে যে চা কেনা হয় ১২/১৩/১৪ টাকায় তারপর সেই চা ব্লেণ্ড করা হয়, মেশানো হয়। সেই চা ৩০ টাকায় খুচরো ক্ষেত্রে বিক্রি করবার চেষ্টা করছেন। এটা ষড়যন্ত্র তো বটেই, দুটি মাল্টি ন্যাশনাল কর্পোরেশন-এর প্রতিনিধি আছে। আমি বলেছিলাম ব্যবসাদাররা ক্ষমতাশালী। কিন্তু তারা এত ক্ষমতাশালী নয় যে পশ্চিমবাংলার জনসাধারণের চোখে ধূলো দিয়ে যেতে পারে, তারা তা যদি শুনতে না পায় তাহলে তাদের রাজনৈতিক চিন্তায় সহানুভূতি নিয়ে বোঝাতে হবে, ব্যবসায়ী চিন্তায় কিছুটা নীতিজ্ঞান দিয়ে বোঝাতে হবে, দিন দুপুরে পুকুর চুরি করা চলবে না, এই ব্যাপারে আপনারা মদত দেবেন না। আর একটি ব্যাপার উল্লেখ করব ওরা যেহেতু এখন বিচার করছেন আগামী বছর লাভের পরিমাণ ২০০ কোটি থেকে কমে গিয়ে ১০০ কোটিতে দাঁড়াবে সেইজন্য এখন থেকেই গাঁই গুঁই শুরু করেছেন বোনাস ইসুর ব্যাপারে আপনারা এই ব্যাপারে সজাগ থাকবেন, ওরা কিছু বোনাস চুক্তি সই করেছেন ওদের সেই চুক্তি থেকে বিচ্যুত হতে দেবেন না, আমাদের শ্রমিকরা দেবেন না, সাধারণ শ্রমিকরা দেবেন না, আমাদের বামপন্থী ফ্রন্ট সরকারও তা হতে দেবেন না। শ্রমিকদের যা ন্যায্য তা তাদের দিতেই হবে, তা থেকে শিল্পপতি, ব্যবসায়ীদের বিচ্যুত হবার কোনও উপায় নেই, এই ব্যাপারে তাদের সতর্ক করে দিচ্ছি। আমি আর দু-একটি কথা বলছি। অনেক মাননীয় সদস্য সাধারণ চাষীদের দুঃখ দুর্দশার কথা বলেছেন। এই বছর দুঃখ দুর্দশা বিশেষ করে বেড়ে গেছে। এই বছর একটি ভয়াবহ বন্যায় জেলার পর জেলা ভেসে

গেছে এবং বছরে এই সময়ে বরাবরই তাদের কাজ থাকে না, যতদিন পর্যন্ত ফসল তোলার সময় না হয়। ২/৩ মাস খুব অনটনের ভিতর দিয়ে সাধারণ ক্ষেত মজুরদের কাটাতে হয়।

[7-50 – 8-00 p.m.]

সেইজন্য আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারেরও সহযোগিতা পেয়েছি যে, আগামী দু মাসে আমরা ব্যাপক একটি বন্যা ত্রাণ এবং সেই সঙ্গে কছু গ্রামীণ প্রকল্পের কাজের সূচনা করছি। এই প্রকল্পের মারফত বা এই কর্মসূচি মারফত আমাদের সাধ্য অনুযায়ী যতটা পরিমাণ সম্ভব ঐ দুস্থ কৃষকদের দৈনিক দু কিলো করে গম এবং এক টাকা করে বিতরণ করার ব্যবস্থা করব। এর বিনিময়ে তারা কিছু কিছু কাজে আমাদের সঙ্গে সহযোগিতা করবেন। যেমন ধরুন পথ নির্মাণের কাজ—বিগত বন্যায় সময় যা ভেঙ্গে গিয়েছে বা স্কুল বাড়ি যা ধ্বসে পড়েছে সেগুলি নির্মাণের কাজ ইত্যাদি ব্যাপারে তারা আমাদের সাহায্য করবেন। এর মাধ্যমে ঐ গ্রামের সর্বনিম্ন পর্যায়ে যারা আছেন বা যারা অত্যন্ত দুস্থ তাদের যাতে কিছুটা সাহায্য করতে পারি সেই চেষ্টা আমরা করছি। তারপর আর একটি ব্যাপার সম্পর্কে আমি আজকে এখানে ঘোষণা করতে চাই। আমাদের সরকারি কর্মচারিরা সর্বদাই সুখে, দুঃখে গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে আমাদের পশ্চিমবাংলায় আছেন। গত ৫/৬ বছর ধরে তাদের উপর যে অত্যাচার এবং হামলা হয়েছে তা তারা মুখ বুজে সহ্য করে এসেছেন এই ভেবে যে সুদিন আসবে তাদের সাহায্যের জন্য। সেই সুদিন কিছুটা এসেছে, তারা সেই অন্ধকারের রাহু থেকে মুক্ত হতে পেরেছেন। আজ আমাদের নাগরিক জীবনের যে দৈন্য, জ্বালা—জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে, সে ব্যাপারে অন্য সকলের সঙ্গে তারাও ভুগছেন। এবারে যারা শিল্প সংস্থায় কাজ করে তাদের জন্য একটা বোনাসের ব্যবস্থা হয়েছে, যে বোনাস গত দু বছর ধরে কংগ্রেস সরকার বন্ধ করে দিয়েছিলেন, এখন কেন্দ্রীয় সরকার সেই বোনাসের ব্যবস্থা করেছেন, কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারিদের জন্য সে রকম কোনও ব্যবস্থা নেই। সেইজন্য আমরা অত্যন্ত সামান্য একটা সিদ্ধান্তও নিয়েছি যে, এক হাজার টাকা পর্যন্ত যাদের বেতন—এক হাজার টাকা এবং তার নিম্নের যে সমস্ত বেতনভোগী সরকারি কর্মচারী আছেন তাদের আমরা এ বছর এই মরশুমে একশো টাকা করে একটা অনুদান দেব। এটা আমরা অত্যন্ত বিনীতভাবে তাদের দিচ্ছি। এইটুকু দিতেই আমাদের যথেষ্ট অর্থের অভাব ঘটবে—প্রায় তিন কোটি টাকার মতন টাকা এরজন্য লাগবে। আমরা এটা দিচ্ছি কারণ আমরা মনে করি এইটুকু ব্যবস্থা করা অন্তত আমাদের কর্তব্য। এ ব্যাপারে একটি নোটিফিকেশন আগামীকাল বের করা হবে যে কি ভাবে এই অনুদানের ব্যবস্থা করা হচ্ছে এবং কারা কারা পাবেন। অবশ্য সরকারি সংস্থাভুক্ত কর্মচারী যারা বোনাস পাচ্ছেন তারা এই অনুদান পাবেন না। আমরা অনেক সময় নিয়েছি, অনেক সময় অপব্যয়িত হয়েছে। আমার পুরানো কথা বলি, আমাদের একটা পরিকল্পনা আছে। সেই পরিকল্পনা হচ্ছে সাধারণ মানুষের জন্য পরিকল্পনা গরিব মানুষের জন্য পরিকল্পনা। আমি বিনীত ভাবে সেই পরিকল্পনা পূরণের জন্য চেষ্টা করবো। আমরা ভুলত্রুটি করবো না—তা নয়। আমাদের ভুলত্রুটি হতে

পারে, বিচারের অভাব ঘটতে পারে। তবে একটা কথা বলবো যে আমাদের যদি বিচারে ভুল হয় তাহলে সেটা সাধারণ মানুষ আমাদের ভালবেসে মাফ করে দেবেন। আমরা কোনও শঠতার আশ্রয় যেন না নিই, এটা হচ্ছে আমাদের নিজেদের প্রতি অঙ্গীকার। ৫ বছর বাদে আমরা যেন এই অঙ্গীকার রক্ষা করে এখান থেকে বেরিয়ে যেতে পারি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করছি যে এই বিধানসভায় স্থিরিকৃত ১৯৭৭ দ্বিতীয় উপযোজন বিল এই বিধানসভা কর্তৃক গৃহীত হোক।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appoppriation (No.2) Bill, 1977, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3, Preamble and Schedule**

The question that clauses 1 to 3, preamble and schedule do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1977 as settled in the Assemble be passed.

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (No.2) Bill, 1977, as settled in the Assembly, be passed, was then put and a division taken with the following results :-

**AYES**

Abdul Hasan, Shri

Abdur Razzak Molla, Shri

Bagdi, Shri Lakhan

Banerji, Shri Radhika Ranjan

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Debi Prosad

Basu, Shri Gopal

Basu, Shri Nihar Kumar

Basu Ray, Shri Sunil

Bera, Shri Pulak

*Bhaduri, Shri Timir Baran*

Bhandari, Shri Sudhir

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Jnanendra Nath

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Satish Chandra

Bose, Shri Nirmal Kumar

Bouri, Shri Gobinda

Bouri, Shri Nabani

Chakraborti, Shri Subhas

Chakraborty, Shri Umapati

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Bikash

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

Ghosal, Shri Aurobindo

Hasim Abdul Halim, Shri

Hazra, Shri Haran Chandra

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Let (Bara), Shri Panchanan

M. Ansar-Uddin, Shri

Mahato, Shri Nakul Chandra

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dina Bandhu

Majhi, Shri Raicharan

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Jamini Kishore

Majumder, Shri Sunil Kumar

Mal, Shri Trilochan

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Purna Chandra

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri Sukumar

Mandal, Shri Suvendu

Mandi, Shri Sambhu Nath

Mazumder, Shri Dinesh

Ming, Shri Patras

Mitra, Dr. Ashok

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Rajkumar

Mondal, Shri Sahabuddin

Morazzam Hossain, Shri Syed

Mostafa Bin Quasem, Shri

Mirdha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Mahadeb

Mukherjee, Shri Narayan

Mukhopadhyay, Dr. Ambarish

Munsi, Shri Maha Bacha

Murmu, Shri Nathaniel

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Mohan Lal

Pal, Shri Bejoy

Panda, Shri Mohini Mohan

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Sudhir

Ray, Shri Aswini Kumar

Roy, Shri Amalendra

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Monoranjan

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Sada Kanta

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Gouranga

Santra, Shri Sunil

Sanyal, Shri Samarendra Nath

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Kamal

Satpathy, Shri Ramchandra

Sen, Shri Lakshmi Charan

Sen, Shri Sachin

Sing, Shri Buddhadeb

Singh, Shri Khudiram

Sinha, Dr. Haramohan

Sinha Roy, Shri Guruprasad

Sk. Siraj Ali, Shri

Soren, Shri Suchand

A. K. M. Hassan Uzzaman, Shri

Bag, Dr. Saswati Prasad

Bapuli, Shri Satya Ranjan

Bauri, Shri Bijoy

Das Mahaparta, Shri Balai Lal

Das, Shri Sandip

Golam Yazdani, Dr.

Halder, Shri Renupada

Maity, Shri Bankim Behari

Majhi, Shri Swadesh Ranjan

Ojha, Shri Janmejay

Pal, Shri Rash Behari

Sinha, Shri Prabodh Chandra

**NOES**

Adedin, Dr. Zainal

Chattaraj, Shri Suniti

Habibur Rahaman, Shri

Md. Sohorab, Shri

Ray, Shri Naba Kumar

Ray, Shri Krishna Das

Shaikh Imajuddin Shri

The Ayes being 116 and the Noes 7 the motion was carried.

## Adjournment

The House was then adjourned at 8 p.m. till 1 p.m. on Thursday, the 29th September, 1977 at the Assembly House, Calcutta-1

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 29th September 1977 at 1.00 p.m.

### P R E S E N T

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 199 Members.

[1-00—1-10 p.m.]

**Mr. Deputy Speaker :** All the held over questions are further held over.

### Starred Questions
### (to which oral answers were given)
### Admission to Medical Colleges

***247.** (Admitted question No.*1349.) (Short Notice) **Shri Suniti Chattoraj :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) if it is a fact that the Government is contemplating to change the present system of admission to Medical colleges ; and

(b) if so—

(i) what alternative system is proposed to be introduced, and

(ii) how the interest of the students of the rural areas is proposed to be protected ?

**Shri Nani Bhattacharya :** (a) Yes.

(b) (i) Subject to repeal of the Statute of 1973, selection of candidates for admission to the Pre-Medical Course for the 1977-78 session is proposed to be made strictly on the basis of merit judged by their performance in the qualifying Board or University examination, irrespective of the districts or regions they belong to.

(ii) Candidates from rural areas are proposed to be treated on the same footing as those from urban areas, in the matter.

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে এখন পর্যন্ত যে সিস্টেম আছে, কি ভাবে বিভিন্ন মেডিক্যাল কলেজে ছাত্রছাত্রী ভর্তি করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** ১৯৭৩ সালে একটা আইন পাস করা হয়, তার ভিত্তিতে এ পর্যন্ত প্রি মেডিক্যাল কোর্সে ভর্তির ব্যবস্থাগুলো ছিল, ঐ আইন অনুসারে জয়েন্ট এনট্রেন্স পরীক্ষা দেবার একটা ব্যবস্থা ছিল এবং ডিস্ট্রিক্ট কোটা ছিল।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে আগে অন্য কোনও সিস্টেমে ছাত্রছাত্রী ভর্তি করার ব্যবস্থা ছিল কি না?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** এর আগে ১৯৬৯, ১৯৬৭ সালে সেখানে প্রি মেডিক্যাল কোর্সে ভর্তির সুযোগ যে ভাবে দেওয়া হয়েছিল, এবার সেই ভাবে দেওয়া হয়েছে, অর্থাৎ মেরিটের ভিত্তিতে সিলেকশন অব ক্যান্ডিডেট।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** যে সিস্টেম চালু ছিল, যেটাকে পান্টানোর কথা বলছেন, সেই সিস্টেম চালু করা হয়েছিল, তার সুবিধা অসুবিধা কি ছিল?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** আমরা হিসাব করে দেখেছি, যে সব ছাত্র এমনি পাশ নাম্বার পেয়েছে, ভালভাবে পাশ করেছে, তারা অধিকাংশ ক্ষেত্রে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় পাশ করে খুব লো নম্বর পেয়েছে। দু নং হচ্ছে, ডিস্ট্রিক্ট কোটা যখন ছিল, তখন দেখেছি কোটায় সেকেন্ড ডিভিসন ছিল, তারা পাশ করে গেছে। প্রচুর অব্যবস্থা, খুশিমতো ক্যান্ডিডেট দেওয়া, এই সব ব্যাপারগুলো হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে সিস্টেমটা ছিল, এটা কি কংগ্রেস নেতাদের অগা বগা ছেলেদের ভর্তি করার জন্য এবং যাদের মেরিট আছে তাদের বাদ দেওয়ার জন্য?

(নো রিপ্লাই)

**শ্রী কাশীকান্ত মৈত্রঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বললেন মেরিটের ভিত্তিতে করা হবে, নিঃসন্দেহে এটা খুবই প্রশংসনীয় পদক্ষেপ। কিন্তু মাননীয় মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করছি যে, মফস্বলে ফার্স্ট ডিভিসনে, হাই ফার্স্ট ডিভিসনে পাশ করা মেরিটোরিয়াস অনেক ছেলে আছে, যারা কলকাতা শহরের ভাল ছেলেদের চেয়ে হয়ত ২/৪ নম্বর কম পেয়েছে, ফলে তাদের সুযোগ পাবার কোনও সম্ভাবনা নেই। সেক্ষেত্রে আপনি যদি এই রকম একটা ব্যবস্থা রাখেন যে, মেরিট থাকলে এবং other conditions being equal his being resident of a mufassil would be given some priority. তাহলে আমার মনে হয় কোনও ইমব্যালান্স থাকবে না। এই রকম কোনও কিছু কি আপনি চিন্তা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য বোধ হয় জানেন যে আমরা এইরকম একটা চিন্তা করেছিলাম অন্তত মফস্বল স্কুলের ছেলেরা যাতে ৫ থেকে ১০% কনসেসন পায় বা ওয়েটেজ পায়। কিন্তু এব্যাপারে আমরা আইনজ্ঞদের মতামত নিয়েছিলাম এবং তাঁরা বলছেন that would be violating the constitution.

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** বর্তমানে যে জেলাভিত্তিক কোটা ব্যবস্থা আছে, সেটা থাকা সত্ত্বেও উত্তরবঙ্গের ছাত্ররা মেডিক্যাল কলেজগুলিতে মেরিট থাকা সত্ত্বেও অ্যাডমিশন পায় না, কলকাতা শহরে বসবাসকারী অনেক লোক উত্তরবঙ্গে নাম লিখিয়ে এই সুযোগ নিচ্ছে, এবিষয়ে কি মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ১৯৬৯ সালে প্রি-মেডিক্যাল কোর্সে ভর্তির যে ব্যবস্থা ছিল তাতে আমরা এরকম কোনও অভিযোগ পাইনি। মাঝখানে সে ব্যবস্থাকে পরিবর্তন করে যে নতুন ব্যবস্থা নেওয়া হয়েছিল সেই ক্ষেত্রে আমরা এই জাতীয় বহু অভিযোগ পেয়েছি। বর্তমানে আবার মেরিটের ভিত্তিতে ভর্তির ব্যবস্থা চালু করা হলে আর এই অভিযোগ থাকবে না। কারণ ইট উড্ অ্যান ওপেন লিস্ট।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য দপ্তর থেকে ভর্তির ব্যাপারে যখন এই রকম একটা সিদ্ধান্ত নিচ্ছেন যে, অ্যাবসোলিউটলি অন মেরিট বেসিস এটা হবে তখন আমি জিজ্ঞাসা করছি অন্যান্য রাজ্যের রাজ্য সরকারগুলি তাদের রাজ্যে যে সমস্ত মেডিক্যাল কলেজ আছে সেখানে ভর্তির ক্ষেত্রে কি এই একই নীতি গ্রহণ করেছে, না তারা নিজেদের রাজ্যের ব্যাপারে কতগুলি স্পেশাল কন্সিডারেশন তারা রাখছে, এটা জানা দরকার তা না হলে পশ্চিমবাংলার ছেলেদের অ্যাডমিশনের ক্ষেত্রে অসুবিধা হবে। আপনি এবিষয়ে কিছু জানেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এ বিষয় সম্পর্কে উত্তর এখনই দেওয়া সম্ভব হচ্ছে না। আমি দু'একটি রাজ্যের খবর নিয়েছি সেখানে বিভিন্ন পদ্ধতি গ্রহণ করা হয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী বললেন যে, আইনজ্ঞের মতামত নিয়েছেন। আমি তাঁকে অনুরোধ করছি তিনি একটু বিচার বিশ্লেষণ করে দেখবেন যে. সপ্রিম কোর্টের একটা ডিভিসন আছে যে, মেরিট রেখে কোটা বেসিস করলে violation of the provisions of Articles 14 or 16 of the Constitution হয় না। সুপ্রিম কোর্ট সুনির্দিষ্টভাবে এইরকম ইঙ্গিত দিয়ে গিয়েছে। আপনি কি বিষয়টি বিবেচনা করে দেখবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এইরকম নজির থাকলে মাননীয় সদস্য আমাকে জানাবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ভর্তির ব্যাপারে যে ব্যবস্থা বর্তমানে আছে তাতে অনেক অব্যবস্থার কথা আপনি বললেন, তা সেকি আপনি কোনও

তথ্যের উপর ভিত্তি করে বললেন, না আন্দাজে বললেন?

**শ্রী ননী ভট্টাচার্য:** প্রচুর তথ্যের উপর ভিত্তি করে আমি বলছি।

**শ্রী সুনীতি চট্টরাজ:** তথ্য যখন আছে তখন কতগুলি স্পেসিফিক কেস হাউসের কাছে প্লেস করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য:** নোটিশ দিলে দিতে পারব।

**শ্রী সুনীতি চট্টরাজ:** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন তাঁর হাতে তথ্য আছে, আবার বলছেন নোটিশ লাগবে। তাহলে এখানে উনি এখন আন্দাজে বলছেন, এটা কি আমরা ধরে নেব?

(নো রিপ্লাই)

**শ্রী দীপক সেনগুপ্ত:** পশ্চিমবাংলায় গত কয়েক বছর ধরে মেডিক্যাল শিক্ষায় যে অরাজকতা চলছিল তার ফলে কিছু কিছু ছাত্র পশ্চিমবাংলার বাইরে হরিয়ানা এবং পাঞ্জাবের মেডিক্যাল কলেজে ভর্তি হবার সুযোগ পেয়ে চলে গিয়েছিল। বর্তমানে বামফ্রন্ট সরকার আসার পর এখানে সুষ্ঠু পরিবেশ সৃষ্টি হয়েছে, সুতরাং এখন যদি তারা পশ্চিমবাংলার কোনও মেডিক্যাল কলেজে পড়তে চান তাহলে তাদের কোনও বিশেষ সুযোগ সুবিধা দেওয়া হবে কি?

[1-10 – 1-20 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য:** বিশেষ সুযোগ সুবিধা দেওয়ার প্রশ্ন ওঠে না। তিনি যদি কোয়ালিফায়েড হন তাহলে প্রি-মেডিক্যাল কোর্সে আসতে পারে।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান:** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যদি মেরিটের ভিত্তিতে মেডিক্যাল কলেজে ভর্তি হয় তাহলে গ্রাম-বাংলার ছেলেরা যাঁরা সমাজের দুর্বলতর শ্রেণীর ছেলে হরিজন, শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব এঁরা কি উপযুক্ত পরিমাণে প্রতিনিধিত্ব পাবেন।

**শ্রী ননী ভট্টাচার্য:** শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবের জন্য সংরক্ষিত আসন রাখা হয়েছে। ৫ পারসেন্ট শিডিউল ট্রাইব এবং ১৫ পারসেন্ট শিডিউল কাস্টদের জন্য সংরক্ষিত আসন আছে। এ ছাড়া এই রকম ব্যাকওয়ার্ড ক্লাস বলুন এবং মাইনোরিটি বা অ্যাংলো ইন্ডিয়ান বলুন তাঁদের জন্য রাখা হয়নি। তবে স্টেট গভর্নমেন্টের হাতে যাতে ১০ সংরক্ষিত আসন থাকে এই রকম অ্যাংলো ইন্ডিয়ান বা মাইনোরিটি কমিউনিটি নেওয়ার সেই ব্যবস্থার কথা আমরা ভাবছি।

### Welfare of Harijans

***248.** (Admitted question No.*398.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether the present Government has finalised any special scheme for the welfare of Harijans in West Bengal ; and

(b) if so, what are the salient features of the scheme ?

**Dr. Sambhunath Mandi** (a) The people belonging to the Harijan communities derive benefit out of the zone development programme of the States as well as from the special schemes being implemented by this Department for the welfare of scheduled castes. A list of such schemes is enclosed.

No other special schemes has been finalised for the welfare of Harijans in West Bengal as yet by the present Government.

(b) does not arise.

মাননীয় সদস্য এখানে হরিজনের কথা বলেছেন। এই হরিজন শব্দটা আমাদের ভারতবর্ষের (পশ্চিমবাংলা বাদে) বিভিন্ন প্রদেশে সাধারণত বেশি ব্যবহার করা হয়ে থাকে। আমাদের পশ্চিমবাংলায় হরিজন বলে আলাদাভাবে ট্রিট করা হয় না। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের আওতার মধ্যে এই হরিজনরা পড়ে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পশ্চিমবঙ্গে হরিজনদের জন্য কোনও স্পেশ্যাল স্কীম গ্রহণ করা হয়নি। আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে আপনি হরিজনদের শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের আওতার মধ্যে যদি মনে করে থাকেন পশ্চিমবঙ্গের ব্যাপারে তাহলে পশ্চিমবাংলায় শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য কোনও স্পেশ্যাল স্কীম চিন্তা করার কথা ভাবছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** হরিজনদের কথা আসতে পারে না, কেননা, হরিজনরা শিডিউল কাস্ট এবং ট্রাইবদের আওতায় পড়েছে। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের ডেভেলপমেন্টের জন্য যে সব স্কীম নিয়েছি তার মধ্যে পড়ে হরিজনরা।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি বলতে চাইছিলাম স্পেসিফিক কোনও স্কীম মানে অল্ রাউন্ড ইকনমিক অ্যান্ড সোস্যাল ডেভেলপমেন্ট এর জন্য কিছু নেওয়া হয়েছে কি?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আপনি কাদের চাচ্ছেন?

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমি শিডিউল কাস্টদের স্পেসিফিক স্কীম চাচ্ছি।

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** আমি শিডিউল কাস্টদের কথাই তো বললাম। আপনি যদি বিস্তৃত চান তাহলে নোটিশ দিলে বলতে পারব।

List of schemes being implemented by this Department for the Welfare of S.C./S.T. in West Bengal during 1977-78

(Ref: 248)

| Name of Schemes | Budget Provision (77-78) (Rs. in Lakhs) |
|---|---|
| Book Grants & examination fees | 22.09 |
| Tution fees | 60.92 |
| Hostel charges | 26.69 |
| Construction of hostel buildings | 2.00 |
| Construction and improvement of Asram hostels | 3.05 |
| Opening of an hostel for post-matric S.C./S.T. students in Calcutta | 3.00 |
| Construction of hostel for S.C. girls | 8.00 |
| Scholarships to students reading in post-secondary stages | 268.35 |
| Coaching arrangement for S.C. students | 4.60 |
| | 398.70 |
| Economic betterment | |
| Training facilities in vocational trades and crafts | 2.00 |
| Financial assistance to S.C. artisans in selected areas | 1.00 |

| | |
|---|---|
| Training facilities in vocational trades and crafts | 11.63 |
| Livestock | 1.20 |
| West Bengal Scheduled Caste Development and Financial Corporation | - |
| | 15.23 |
| H.H.O.S. | |
| Aid to voluntary agency | 0.50 |
| Housing for S.C. people engaged in unclean occupation | 6.50 |
| Housing for poor and deserving S.C. people Construction of dug well | 4.50 |
| | 425.43 |

### Co-operation Credit of Farmers

***249.** (Admitted question No.*833.) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) the amount of short-term credit given to farmers in the last co-operative year, i.e., from 1st July, 1976 to 30th June, 1977 ;

(b) the target of the same in the present year ; and

(c) the progress of the viability programme and universalisation of membership in the co-operative field ?

**Shri Bhakti Bhusan Mandal :** (a) Rs.51.05 crores.

(b) Rs.81 crores

| | Target | Progress upto 30.6.77 |
|---|---|---|
| (c) No. of viable & potentially viable societies | 6643 | 5993 |

[29th September, 1977]

Impact of the relevant amendment to W.B. Co-operative societies Act, 1973 regarding universalisation of membership is yet to be assessed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্টেট গভর্নমেন্টের একটা প্রভিসন ছিল দুর্বলতর শ্রেণী তারা যেখানে শেয়ার ক্যাপিট্যাল দিতে পারছে না তাদের জন্য স্টেট গভর্নমেন্ট ১০ টাকা শেয়ার ক্যাপিট্যাল এবং ১ টাকা মেম্বারশিপ ফি দিয়ে দেবেন এবং এর জন্য একটা টাকা ইয়ার মার্ক করা হয়েছিল—তার থেকে কত খরচ হয়েছে বলতে পারবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ঠিক ঐরকম জিনিস এখন নেই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মেম্বার হওয়ার জন্য কত অ্যাপলিকেশন পড়েছিল এতে হিসাব আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এই কোয়েশ্চেনগুলো এর থেকে আসে কি?

### কোচবিহার জেলায় মৎস্যচাষ প্রকল্প

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬০।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় ব্লকগুলির অধীন মৎস্যচাষ প্রকল্পগুলিকে কে বা কাহারা তদারক করেন ;

(খ) কোচবিহার জেলায় প্রতিটি ব্লকে ফিশারী এক্সটেনশন অফিসার আছেন কিনা ;

(গ) প্রতিটি ব্লক তদারকির জন্য উপযুক্ত ব্যক্তি নিযুক্ত আছেন কিনা ; এবং

(ঘ) (১) না থাকলে, উহার কারণ কি, ও

(২) কতগুলি ব্লকে নাই?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) নিম্নলিখিত অফিসারগণ কোচবিহার জেলায় মৎস্যচাষ প্রকল্পগুলির কাজ তদারক করেন—

(১) মীনপোষ অধীক্ষক, কোচবিহার। (Superintendent of Fisheries)।

(২) জেলা মীনাধিকারিক, কোচবিহার। (District Fishery Officer)।

(৩) জেলা মীনাধিকারিক (গবেষণা), দিনহাটা। (District Fishery Officer—Research)।

(৪) সহ-মীনাধিকারিক—২ জন। (Assistant Fishery Officer)।

(৫) মৎস্যচাষ সম্প্রসারণ আধিকারিক—৩ জন। (Fishery Extension Officer)।

(৬) সহ মীন (গবেষণা) আধিকারিক। (Assistant Research Officer)।

(খ) কোচবিহার জেলার মৎস্যচাষ প্রকল্পের জন্য নির্বাচিত তিনটি ব্লকের প্রত্যেকটিতেই fishery Extension Officer আছেন।

(গ) হ্যাঁ।

(ঘ) প্রশ্ন আসে না।

**শ্রী বিমলকান্তি বসু :** ফিশারি এক্সটেনশন অফিসার সমস্ত ব্লকে আছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** কুচবিহার ১, এবং ২, এবং দীনহাটা ১ নং ব্লকে অফিসার আছেন, আর অন্যগুলিতেও আছেন।

**শ্রী বিমলকান্তি বসু :** এগারটার মধ্যে তিনটাতে আছে, বাকি ভেকেন্সিগুলো ফিলআপ করবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** ৩৬০টি ব্লকের মধ্যে ১৮০টা ব্লকে আছে, যেগুলিতে ফিশ গ্রোয়িং-এর পোটেনশিয়ালিটি নেই, সেগুলিতে নেই, তবে আমরা ভাবছি সেগুলিতেও ফিলআপ করব।

**শ্রী বিমলকান্তি বসু :** গ্র্যাজুয়েটদের ফিসারী এক্সটেনশন অফিসার ট্রেনিং দেওয়া হয়েছিল সরকারি খরচায়—তার মধ্যে কিছুকে চাকরি দেওয়া হয়েছে এবং কিছু লোককে রাজনৈতিক কারণে চাকরি দেওয়া হয়নি—ঐ সমস্ত ট্রেন্ড লোকেদের নেবার কথা আপনারা চিন্তা করবেন কি?

[1-20—1-30 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** নিশ্চয় চিন্তা করব। তবে এখন কোনও লোককে নিয়োগ করিনি। তবে দু-একটি জায়গায় খুব প্রয়োজন বলে পারমিশন দিয়েছি—জেনারেল ভাবে নিয়োগ করিনি। কিন্তু এগুলি সম্বন্ধে আমরা চিন্তা করছি যখন আমরা অ্যাপয়েন্টমেন্ট ব্রাঞ্চ তুলে নেব তখন এইসব কথা চিন্তা করব।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আগেকার সরকারের সমীক্ষা অনুসারে আপনি বলেছেন কুচবিহার জেলায় তিনটি মাত্র ব্লকে ফিস এর পোটেনশিয়ালিটি আছে। নূতনভাবে বিশেষ করে কুচবিহারের ক্ষেত্রে এই পোটেনশিয়ালিটির কথা চিন্তা করবেন কি না এবং কো-অপারেটিভের মাধ্যমে

এগুলিকে বড় করবার কথা চিন্তা করবেন কি না?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** নিশ্চয়ই আমরা এগুলি আরও দেখব। পোটেনশিয়ালিটি শুধু নয়, এটাকে বাড়াবার জন্য আমরা সব ব্লকে একজন এক্সটেনশন অফিসার দেবার চেষ্টা করব এবং দেব।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৮০ জন ফিশারী এক্সটেনশন অফিসার ১০/১২ বছর কাজ করে এসেছেন তাঁদের সার্ভিস কনফার্ম করা হয়েছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** তাদের সার্ভিস কনফার্ম করা হয়নি, তবে আমাদের কাছে দরখাস্ত দিয়েছে, আমরা এটাকে ভেবে দেখছি এবং আমি মনে করি ১০/১২ বছর যাঁরা আছেন তাঁদের কনফার্ম করে দেব। অর্ডার কমিউনিকেট করা হয়নি তবে আমরা প্রায় ঠিক করে ফেলেছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ফিসারী ট্রেনিং নিয়ে ২/৩ বছর বসে আছে এদের সংখ্যা কত?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমরা কুচবিহার থেকে একেবারে চলে গেছি টোটাল ওয়েস্ট বেঙ্গলে, এটা এখন বলতে পারব না।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমরা যখন ওয়েস্ট বেঙ্গলে চলে গেছি তখন মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গে ৩৩৫টি ব্লক আছে, প্রতিটি ব্লকে ফিশারী এক্সটেনশন অফিসার আছে কি? যদি না থাকে তাহলে কতগুলি ব্লকে নেই?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** প্রশ্নটা কুচবিহারের, আর আপনারা যদি সারা পশ্চিমবঙ্গের করেন তাহলে এখন উত্তর দেওয়া সম্ভব নয়।

### হাওড়া সমবায়িকা

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০১।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া সমবায়িকার কার্যনির্বাহক কমিটিতে সরকার কোনও সভ্য মনোনীত করেছেন কিনা ; এবং

(খ) ক'রে থাকলে, কবে করেছেন এবং উক্ত মনোনীত সদস্যদের নাম কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Deputy Speaker :** Starred question numbers 256 and 257 are held over.

**বারাসত মহকুমা হাসপাতালের চিকিৎসকদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

***২৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬।) **শ্রী সরল দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসত মহকুমা হাসপাতালের চিকিৎসকদের বিরুদ্ধে এবং উক্ত হাসপাতালের ঔষধ সংক্রান্ত ব্যাপারে কোনও দুর্নীতির অভিযোগ সরকার পেয়েছেন কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহলে ঐ সকল দুর্নীতি দূর করার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) বারাসত মহকুমা হাসপাতালের দুই জন চিকিৎসকের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ পাওয়া গেছে।

ঔষধ সংক্রান্ত ব্যাপারে কোনও অভিযোগ পাওয়া যায়নি।

(খ) এই সব দুর্নীতি দূর করবার জন্য অভিযোগগুলি তদন্ত করা হচ্ছে। তদন্তের রিপোর্ট পাবার পর এ ব্যাপারে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় জানেন কি বারাসত গভর্নমেন্ট হাসপাতালে সেই অঞ্চলের সাধারণ মানুষের কোনও চিকিৎসা হয় না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বড় ভেগ প্রশ্ন, মাফ করবেন। সাধারণ মানুষের হয় ও হয় না বড় ভেগ প্রশ্ন।

**শ্রী সরল দেব ঃ** হাসপাতালের ডাক্তার চেয়ারে বসে প্রকাশ্যে সাধারণ মানুষের কাছ থেকে ঘুস নিয়েছে, বিশেষ করে হাউস সার্জেন প্রকাশ্যে চেয়ারে বসে ঘুস খেয়েছে এই অভিযোগ আপনার কাছে এসেছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** দুর্নীতির অভিযোগ এসেছে বলে এনকোয়ারী করছি।

**শ্রী সরল দেব ঃ** এই এনকোয়ারী করতে কত সময় লাগবে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা এখনই বলতে পারছি না, তবে দু'জন ডাক্তারের ব্যাপারে আমরা অনুসন্ধান করছি, কিছু কিছু অনুসন্ধান ইতিমধ্যে করেছি, আরও কিছু করতে হবে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি তদন্ত করবার দায়িত্ব কাদের উপর দেওয়া আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি তো বলেছি প্রাথমিক তদন্ত করার ভার ডাইরেক্টোরেট অফিসারদের উপর আছে। এরপরে যদি দেখা যায় প্রাইমা ফেসি কেস আছে তখন অন্য জাতীয় তদন্ত করা হবে।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** যাদের বিরুদ্ধে তদন্ত হচ্ছে সেই ডাক্তারের নাম কি এবং কি কি অভিযোগ তার বিরুদ্ধে এসেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ডেপুটি স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলতে চাইছি এদের একজন হচ্ছেন ডঃ এস কে সেন, মেডিক্যাল অফিসার, সার্জেন, ডঃ এ কে চৌধুরি, পুল অফিসার, পুল অফিসারের প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয়, অভিযোগ এসেছে তিনি প্রাইভেট প্র্যাকটিস করেন, আর মেডিক্যাল অফিসার আছেন আমাদের হেল্‌থ বিভাগের, তার বিরুদ্ধে যে সব অভিযোগ এসেছে, তার জন্য আমরা কিছু তদন্ত করেছি, আমি এখানে বলতে চাচ্ছিলাম না, আমরা ভিজিলেন্স কমিশনের কাছে দিয়েছি এই তথ্যগুলি পাঠিয়েছি। তাঁরা তদন্ত শুরু করেছেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** বারাসত মহকুমা হাসপাতালে সাধারণ মানুষ চিকিৎসা পান আবার পানও না, আপনি বলেছেন। এটা কি ধরনের জিনিস?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** দুর্নীতির অভিযোগ আছে, যারা টাকা দিতে পারে, তাদের চিকিৎসা হয়, যারা টাকা দিতে পারে না, তাদের চিকিৎসা হয় না।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** যে অফিসার-এর প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয়, তিনি প্রাইভেট প্র্যাকটিস করছেন, এই দুর্নীতির অভিযোগ তদন্তে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন এই রকম যে সব মেডিক্যাল অফিসার আছেন যাদের প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয় অথচ করছেন, সেটা বন্ধ করার জন্য সরকার কি দৃঢ়প্রতিজ্ঞ?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা খুব বড় প্রশ্ন হয়ে গেল। এখানে কথা হচ্ছে পুল অফিসারের সম্বন্ধে, তার প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয়, একজনের অভিযোগ হচ্ছে, তিনি চেম্বারে টাকা পান, এই সমস্ত অভিযোগ আছে। যাই হোক ভিজিলেন্স কমিশনকে দিয়ে কতকগুলি তদন্ত করাচ্ছি, প্রাথমিক তদন্ত হয়ে গেলে ভিজিলেন্স কমিশনকে দিয়ে তদন্ত করাব।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি জানতে চাচ্ছি সরকারের নীতি এ সম্পর্কে কি? কেবল বারাসতে নয়, আমরা সর্বত্রই দেখছি যাদের প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয়, তারা

প্রাইভেট প্র্যাকটিস করছে, এ সম্পর্কে সরকারি নীতি প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** যে সমস্ত ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস করার কথা নয়, যদি তারা সেই প্র্যাকটিস করে তাহলে সেটা নিশ্চয়ই শাস্তিযোগ্য অপরাধ, কিন্তু এটা অনেক সময় প্রমাণ করা কঠিন হয় বলে তাদের শাস্তি দেওয়া যায় না।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** আপনি কি এটা অবগত আছেন যে অধিকাংশ মহকুমা হাসপাতালে নানা রকম দুর্নীতি ঘটিত হয়ে আসছে—ঔষধ চুরির ব্যাপারে, বিশেষ করে ড্রাগ লাইসেন্স দেওয়ার ব্যাপারে, এই ব্যাপারে প্রচুর টাকা ঘুস নেয়, এটা আপনি অবগত আছেন কিনা এবং তা দমন করার ব্যাপারে কি করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রশ্ন থেকে এটা ওঠে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি এটা সত্য কিনা যে ডাক্তারখানা থেকে অনেক গরিব রোগী ঔষধ পায়?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেজন্যই আমি বলেছিলাম যে জনগণের একাংশ চিকিৎসা পায়।

**শ্রী সরল দেব ঃ** গত সপ্তাহে প্রায় এক হাজার নাগরিক বারাসত হাসপাতালে গণডেপুটেশনে গিয়েছিল এবং হাসপাতাল ঘেরাও করে রেখেছিল, এই খবর আপনার কাছে কি আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই খবর কিছুক্ষণ আগে পেয়েছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে দুজন ডাক্তারের বিরুদ্ধে তদন্ত হচ্ছে, তারা কতদিন ধরে সেখানে আছে এবং তদন্ত শেষ হওয়া সাপেক্ষে তাদের বদলী করার কথা ভাবছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কতদিন ধরে আছে সেটা বলতে পারি না।

**শ্রী আবদুল কায়ুম মোল্লা ঃ** এটা কি ঠিক যে বিভিন্ন সাবডিভিশনাল হাসপাতালে ১৯৭২-৭৬ সালে অবাঞ্ছিত লোকদের নিয়োগ করার ফলেই এই দুর্নীতি হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রশ্ন প্রাসঙ্গিক নয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এর আগে বলা হয়েছে হেল্‌থ ডিপার্টমেন্টের বিরুদ্ধে বহু অভিযোগ আছে, সেগুলি বিচার বিবেচনা করবার জন্য কোনও সেল কি মাননীয় মন্ত্রী মহাশয় গঠন করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই প্রশ্নের সঙ্গে সাধারণভাবে আপনার এই প্রশ্ন জড়িত নয়, তবু

*আমি বলব যে সব অভিযোগ আমরা পাচ্ছি সেগুলি আমরা তদন্ত করবার ব্যবস্থা করছি।*

**ডাঃ হরমোহন সিংহ :** আপনি যে বললেন তদন্ত করছেন, বিভিন্ন জায়গায় যে সমস্ত হাসপাতালে এতদিন ধরে দুর্নীতির বাসা বেঁধে রয়েছে এবং যাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ রয়েছে, তারা এখনও সেই পদে বহাল তবিয়তে আছেন, কিন্তু আমরা জানি সাধারণ আইন অনুযায়ী তা তাঁরা করতে পারেন না। আমরা জানি তাদের বিরুদ্ধে মোরাল টার্পিটিউড কেস আছে এবং পেশেন্টদের উপর বলাৎকার করেছে, তারা মিসাতে গেছে, তবু এখন পর্যন্ত তারা বহাল তবিয়তে স্বাস্থ্য দপ্তরে কাজ করে যাচ্ছে। এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন?

(নো রিপ্লাই)

## Reservation of posts for physically disabled persons

***253.** (Admitted question No. *1541.) **Shri Habibur Rahaman and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Relief and Social Welfare (Welfare) Department be pleased to state—

(a) whether the Government has any proposal for keeping some posts reserved for the deaf, dumb, blind and other physically disabled persons in all the Government and semi-Government organisations; and

(b) if so,—

(i) the, salient features of the proposal, and

(ii) when the proposal is likely to be implemented?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** (ক) আছে,

(খ) হাইকোর্টে এবং বিধানসভা সেক্রেটারিয়েট এবং পাবলিক সার্ভিস কমিশন—এক্তিয়ারভুক্ত পদগুলি ছাড়া সরকারি পদগুলি সরাসরি নিয়োগের ব্যবস্থা আছে, সেখানে শতকরা দুভাগ শূন্যপদে যোগ্যতাসম্পন্ন প্রতিবন্ধীদের দ্বারা পূরণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং পদগুলি পূরণের ক্ষেত্রে প্রতিবন্ধীদের ন্যূনতম যোগ্যতা হিসাবে নম্বর অর্জন করতে হবে। কাজের ধরণ বা অন্য পদে তাদের প্রবণতা অনুসারে নিয়োগ কর্তা তাদের যোগ্যতা সম্বন্ধে নিঃসন্দেহ হতে হবে।

(খ) (২) শীঘ্রই

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয়া যে বললেন তাদের টেস্ট পরীক্ষায় বসতে হবে না সাধারণ প্রার্থীদের সঙ্গে তাদের বসতে হবে?

**শ্রী নিরুপমা চ্যাটার্জি ঃ** তাদের পরীক্ষা দিতে হবে।

**শ্রী হবিবুর রহমান ঃ** না, আমি বলতে চাচ্ছি ঐ ডেফ অ্যান্ড ডাম্ব এবং ব্লাইন্ড তাদের মধ্যে পরীক্ষাটা সীমাবদ্ধ থাকবে না সাধারণ প্রার্থীদের সঙ্গে?

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি, প্রার্থী হিসাবে যে মানটা ধরা হয়েছে—এলিজিবিলিটি—সেই ক্ষেত্রে ডিজএবেল্ড যারা অসুস্থ তাদের ক্ষেত্রে একই মান ধরা হচ্ছে? অর্থাৎ ম্যাট্রিকুলেট হলে তাদের ডিজএবেল্ড বলা হবে, না তার নিচে হলে হবে? ধরুন, যেখানে ম্যাট্রিকুলেট নেওয়া হবে ঠিক হ'ল সেখানে যারা ব্লাইন্ড, ডেফ অ্যান্ড ড্যাম—তাদের ক্ষেত্রেও কি ম্যাট্রিকুলেট ধরা হবে, না এইট বা নাইন পাশ করা হলেও তাদের যোগ্য বলে ধরা হবে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** নোটিশ চাই।

**শ্রী হবিবুর রহমান ঃ** স্যার, আমি যে প্রশ্নটা করেছিলাম তার উত্তরটা পাইনি। মন্ত্রী মহোদয়া তার উত্তরে বলেছেন যে, অ্যাকচুয়াল ডেফ অ্যান্ড ড্যাম ও ব্লাইন্ডদের জন্য টু পারসেন্ট পোস্ট রিজার্ভ করা আছে এবং তাদেরকেও টেস্ট পরীক্ষা দিতে হবে। আমার প্রশ্নটা হচ্ছে, যে তাদেরকে একটা সুস্থ প্রার্থীর সঙ্গে বসতে হবে না, এদের জন্য একটা আলাদা পরীক্ষা হবে সেটা দয়া করে জানাবেন না কি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** এইরকম যারা রয়েছে তাদের জন্য আলাদাভাবে পরীক্ষা করা হবে।

## সুপার মার্কেট

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৭।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে কতগুলি সুপার মার্কেট স্থাপন করা হয়েছে ;

(খ) উক্ত সুপার মার্কেটগুলি কি রাজ্য সরকারের দ্বারা পরিচালিত ;

(গ) বর্তমানে কতগুলি সুপার মার্কেট চালু আছে ;

(ঘ) বাকিগুলি কবে নাগাত পুনরায় চালু হবে বলে আশা করা যায়?

[1-40 – 1-50 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** (ক) এ রাজ্যে 'সুপার মার্কেট' নামে কোনও প্রতিষ্ঠান স্থাপিত হয়নি।

*(খ), (গ) ও (ঘ) প্রশ্ন হয়ে ওঠে না।*

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** সুপার মার্কেট যদি না হয়ে থাকে তাহলে 'সমবায়িকা' নামে কোনও প্রতিষ্ঠান হয়েছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** সুপার মার্কেট নাই তবে ক্রেতা সমবায় সমিতি কর্তৃক বিভাগীয় ডিপার্টমেন্টাল স্টোর আছে।

**শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** এটা কি সুপার মার্কেট বলে পরিচিত আছে? এইরকম ধরনের মার্কেটগুলি কেন্দ্রীয় সরকারের টাকায় করা হয়েছে এবং তার পার্শ্ববর্তী রাস্তাগুলিও কি করা হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** কো-অপারেটিভ ডিপার্টমেন্টে সুপার মার্কেট বলে কিছু নেই—এটাই আমি জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** যে ক্রেতা সমবায়গুলিতে আছে শহরগুলিতে এ ছাড়া দুটি জেলা মিলে যে সমিতিগুলি আছে সেগুলি পৃথক করার পরিকল্পনা আছে কিনা?

স্যার, আমি বলছিলাম যে, যে ক্রেতা সমবায় সমিতিগুলি অর্থাৎ কনজিউমার কো-অপারেটিভ সোসাইটি—এগুলি কি হোল সেল, না, রিটেল—এটা একটু পরিষ্কার করে বলবেন কি?

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার পক্ষে কি বলা সম্ভব হবে রেগুলেটেড মার্কেট পশ্চিমবঙ্গে কিছু হয়েছে এবং হচ্ছে, তার সঙ্গে সমবায়ের কোনও সম্পর্ক আছে কিনা?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এই প্রশ্নটা এটার সঙ্গে জড়িত নয় বলে বলতে পারব না, নোটিশ দিলে বলে দিতে পারি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন পশ্চিম দিনাজপুরের কালিগঞ্জে কো-অপারেটিভ নিয়ন্ত্রিত বাজার পরিচালিত করার জন্য শিক্ষিত বেকার ছেলেদের ইন্টারভিউ নেওয়া হচ্ছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটাতো কো-অপারেটিভের কথা নয়, বলতে পারছি না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি প্রতি জেলায় পৃথক পৃথক হোল সেল কনজুমারস্ সোসাইটি করার কোনও পরিকল্পনা আছে কিনা এবং কোন কোন জেলায় নাই?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** হোল সেল কনজুমারস্ সোসাইটি কতগুলি আছে সেটা অফ

হ্যান্ড বলছি, মোটামুটি ১৭টি, এটা এই প্রশ্নে নাই, কোনও জেলাতে যদি না থাকে তবে আমরা করব, এটা আমি বলতে পারি যে এটা আমাদের বিবেচনার মধ্যে আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মালদা ওয়েস্ট দিনাজপুর হোল সেল কো-অপারেটিভ সোসাইটি বলে দুটি জেলায় মিলিয়ে আছে, এটা পৃথক করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**Mr. Deputy Speaker :** The question does not arise.

Now I take up Starred Question *No.260.

(No reply)

(*261 Held over)

[1-50—2-00 p.m.]

**জ্যাকসন মেডিক্যাল স্কুল**

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৪।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি শহরে জ্যাকসন মেডিক্যাল স্কুল নামে কোনও স্কুল-এর অস্তিত্ব ছিল কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত স্কুলটি কত সালে এবং কি কারণে বন্ধ হইয়া গিয়াছে ;

(গ) ঐ প্রতিষ্ঠানের স্থাবর-অস্থাবর সম্পত্তির কি পরিণতি হইয়াছে ;

(ঘ) ঐ প্রতিষ্ঠানের নামে কোনও টাকা জমা আছে কি ;

(ঙ) থাকিলে তাহার পরিমাণ কত ; এবং

(চ) উক্ত টাকা কোথায় জমা আছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ, ছিল।

(খ) L.M.F. কোর্স বন্ধ হওয়ায় ১৯৫২ সালে স্কুলটি বন্ধ হইয়া গিয়াছে।

(গ) স্কুলটি বন্ধ হইয়া যাওয়ার পর উক্ত শিক্ষায়াতনে ফার্মাসী শিক্ষা দেওয়ার জন্য Institute of Pharmacy নামে শিক্ষা প্রতিষ্ঠান খোলা হয়েছে। স্কুলটির স্থাবর সম্পত্তির উক্ত Institute of Pharmacy-র কাজে ব্যবহৃত হইতেছে এবং অস্থাবর সম্পত্তি আংশিক Institute of Pharmacy-র জন্য এবং আংশিক

জলপাইগুড়ি জেলা হাসপাতালের জন্য ব্যবহৃত হইতেছে।

(ঘ) জনসাধারণের নিকট হইতে দান হিসাবে গৃহীত কিছু টাকা জমা আছে।

(ঙ) প্রায় দুই লক্ষ বত্রিশ হাজার টাকা।

(চ) উক্ত টাকা রিজার্ভ ব্যাঙ্কে ১৯৪৬ সালের Conversion Security-তে শতকরা বার্ষিক ৩্ টাকা হারে সুদে জ্যাকসন মেডিক্যাল স্কুল নামক ফান্ডে জমা আছে।

**শ্রী তারকবন্ধু রায়ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে যে কারণে ওই টাকা জমা আছে সেই কাজটা করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** ওই টাকা রিজার্ভ ব্যাঙ্কে জমা আছে আগেই বলেছি। সেই টাকা বাংলাদেশের বাকি আছে এবং বাংলাদেশ বাকিটা আমাদের দাবি করেছে। আমরা এক সময় সেই দাবি স্বীকার করেছি। সুতরাং এখন এই সময় কি অবস্থা দাঁড়াচ্ছে ভাবছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** ওই স্কুলে প্রতি বছর কত করে ফারমাসিস্টকে শিক্ষা দেওয়া হয় এবং আজকাল ফার্মাসিস্ট-এর যে অভাব দেখা যাচ্ছে হাসপাতালে তার পরিপ্রেক্ষিতে এর সংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** ওখানে এবং কল্যাণীতে—এই দুটো জায়গায় ফারমাসিস্টদের শাখা আছে। আরও ফার্মাসিস্ট ট্রেনিং স্কুল বাড়ানোর কথা চিন্তা করা হচ্ছে। কারণ অনেক অভাব আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** ওখানে কিভাবে ভর্তি হয়?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** নোটিশ চাই।

**শ্রী নির্মলকুমার বসুঃ** মন্ত্রী মহাশয় বলেছেন জ্যাকসন মেডিক্যাল স্কুলে ফার্মাসিস্টদের এখনও ভর্তি হচ্ছে এবং জনসাধারণের টাকা রিজার্ভ ব্যাঙ্কে জমা আছে। বর্তমানে সুদে বেড়ে এই টাকার পরিমাণ কত হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** সেটা এখনই বলা যাচ্ছে না।

**শ্রী নির্মলকুমার বসুঃ** এই টাকা ফারমাসি ট্রেনিং সেন্টারে দেওয়া গেল না কারণ কি? এই টাকাটা কিভাবে ব্যয় হবে নির্দেশ ছিল?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** এই টাকাটা যেটা জমা ছিল স্কুল ফান্ডের নামে তাতে বাংলাদেশ একটা অংশ দাবি করে এবং সেটা আবার আমরা স্বীকার করি এবং তার ফলে ওইভাবে ওটা পড়ে আছে।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** সেই ফার্মাসি ট্রেনিং ইন্সটিটিউট বর্তমানে যে অবস্থায় রয়েছে তাতে করে অবিলম্বে খোলার ব্যবস্থা করে আরও কিছু বাড়ানোর পরিকল্পনা সরকার নিয়েছেন কিনা—মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই ফার্মাসি ট্রেনিং ইন্সটিটিউটটি অবিলম্বে পাড়ানোর কোনও পরিকল্পনা আপাতত নেই।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** এই ফার্মাসি ট্রেনিং ইন্সটিটিউটটির ইনস্টল ক্যাপাসিটি কত বর্তমানে যে অবস্থায় রয়েছে—মন্ত্রী মহাশয় এটা বলতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা এখন বলতে পারছি না।

**বাঁকুড়া জেলার বেলিয়াতোড় স্বাস্থ্যকেন্দ্র সংস্কার**

২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৭।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী গুণধর চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বেলিয়াতোড় স্বাস্থ্যকেন্দ্র সংস্কারের জন্য কোনও অর্থ সরকার মঞ্জুর করিয়াছেন কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্র সংস্কারের জন্য নিযুক্ত কন্ট্রাক্টরের নাম কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১,৯৭,৬৯৬ টাকা।

(গ) শ্রী অমিয়কুমার ব্যানার্জি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এই যে মঞ্জুরি দিয়েছেন, কাজ শুরু করেছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি স্পেশ্যাল রিপেয়ারের কাজগুলি আমরা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভ্যাল দিয়েছি এবং কনস্ট্রাকশন বোর্ড যে কন্ট্রাক্টর অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে তাদের কাজ তারা এখনও আরম্ভ করেনি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি কি জানেন যে কন্ট্রাক্টরকে কন্ট্রাক্ট দেওয়া হয়েছিল তিনি একজন অসৎ কন্ট্রাক্টর। এখন টেন্ডার দেওয়া হয়নি, আগেকার সরকার দিয়েছিলেন, আপনি কি এটা রিভিয়্যু করবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমরা এটা অনুসন্ধান করছি যে কেন তিনি এখন পর্যন্ত কাজ চালু

করেননি। কন্ট্রাক্টর নিয়োজিত হওয়া সত্ত্বেও কেন কাজ আরম্ভ হয়নি সেটা আমরা অনুসন্ধান করছি।

### গাববেড়িয়া হাসপাতাল

***২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৯।) **শ্রী সন্তোষকুমার দাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁচলা ব্লকের গাববেড়িয়া হাসপাতাল কবে নাগাত চালু হবে বলে আশা করা যায় ;

(খ) উক্ত হাসপাতালে স্থানীয় বেকারদের নিয়োগ করা হবে কিনা ; এবং

(গ) উক্ত হাসপাতালটি কোন মৌজায় অবস্থিত?

**শ্রী ননী ভট্টাচার্য :** (ক) বর্তমান আর্থিক বৎসরের শেষাশেষি।

(খ) এ সম্বন্ধে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

(গ) হাওড়া জেলার পাঁচলা ব্লকের অন্তর্গত সুভারারা মৌজায়।

**শ্রী সন্তোষকুমার দাস :** যদি সুভারারা মৌজায় হাসপাতালটি অবস্থিত হয় তাহলে গাববেড়িয়া নামটা হল কেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** অনেক সময় এই রকম হয়।

**শ্রী সন্তোষকুমার দাস :** আপনি কি অবগত আছেন আগেকার এম. এল. এ. সেখ আনোয়ার আলি ছিলেন, তাঁরই চক্রান্তে এটা হয়েছে?

(নো রিপ্লাই)

### Walsh Hospital

***265.** (Admitted question No.*1220.) **Shri Kamal Krishna Bhattacharya :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the Government has received any report of the enquiry held on 10th August, 1977 in respect of complaints of corruption and maladministration in the Walsh Hospital, Serampore, Hooghly ; and

(b) if so,—

(i) the essential findings therein, and

(ii) steps taken by the Government in the matter?

**Shri Nani Bhattacharya :**

a) Yes,

An enquiry was held on 14.8.77 not on 10.8.77.

b) (i) Findings of the report as follows—

(a) Allegations against the S.D.M.O. Serampore could not be substantiated.

(b) Accepting money from the patients in private chambers and allowing them costly medicines could not be substantiated.

(c) Allowing patients party to see the patients outside the visiting hours appears to be true in some exceptional circumstances; this is usually done in the discretion of the doctor when the condition of the patient warrants such visit of the patient's party.

(ii) Certain other problems appears to be administrative are being examined.

## Starred Questions

## (to which written Answers were laid on the table)

### বীরভূম জেলায় পরিবার পরিকল্পনা বাবত ব্যয়

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৪।) **শ্রী বনমালী দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ সালে বীরভূম জেলায় পরিবার পরিকল্পনা বাবত মোট কত টাকা খরচ করা হইয়াছিল ;

(খ) ঐ সময়ে ঐ জেলায় কতজন পুরুষ ও কতজন নারী ভ্যাসেকটমি ও টিউবেকটমি করাইয়াছিলেন ;

(গ) ১৯৭২ সাল হইতে ১৯৭৬ সাল পর্যন্ত এই বিষয়ে কন্টিনজেন্সি খাতে বিভিন্ন দ্রব্যাদি সরবরাহের জন্য কাহাকে কাহাকে কত টাকার বরাদ্দ ও দায়িত্ব দেওয়া হইয়াছিল ; এবং

(ঘ) "আমরা দু'জন, আমাদের দু'জন" এই ক্যালেন্ডার কোন প্রেস হইতে ছাপা হইয়াছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬-৭৭ সালে বীরভূম জেলায় পরিবার পরিকল্পনা বাবদ মোট (আনুমানিক) ৫৩ লক্ষ ১৬ হাজার ৮ শত ৫৪ টাকা ব্যয় হইয়াছিল।

(খ) ঐ সময় ঐ জেলায় ২৮ হাজার ৮ শত ৭৯ জন পুরুষ ভ্যাসেক্টমী ও ৮ হাজার ৮৬ জন নারী টিউবেকটমী অপারেশন করিয়াছিলেন।

(গ) বীরভূম জেলা পরিবার কল্যাণ কর্তৃপক্ষের নিকট থেকে এ বিষয়ে তথ্যাদি সংগ্রহ করা হচ্ছে।

(ঘ) "আমরা দুজন আমাদের দুজন" এই ক্যালেন্ডার রাজ্য পরিবার কল্যাণ সংস্থা থেকে ছাপা হয়নি। জেলা সংস্থা থেকে এইরূপ ক্যালেন্ডার ছাপানো হয়েছিল কিনা সে সম্বন্ধে তথ্যাদি সংগ্রহ করা হচ্ছে।

## Kajlagarh Subsidiary Health Centre

***268.** (Admitted question No.*1455.) **Shri Haripada Jana :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the number of beds sanctioned for Kajlagarh Subsidiary Health Centre in police-station Bhagwanpur, district Midnapur, and the action taken by the Government in that regard; and

(b) the present age and condition of physical fitness of the Medical Officer of the aforesaid Health Centre?

**Minister-in-charge of the Health & Family Welfare Deptt.**

(a) The sanctioned bed—

strength is 6 (six). Action is being taken to open these beds.

(b) The Medical Officer is at present 62 years old. He is phys-

ically fit and mentally alert.

**Sub-Health Centre at Nakashipara in Nadia**

***269.** (Admitted question No.*1455.) **Shri Haripada Jana :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) if there is any scheme for establishing a Sub-Health Centre at Shibpur in Nakashipara Block in Nadia district ; and

(b) if so,—

(i) the present position thereof,

(ii) the time by which the scheme is likely to be implemented, and

(iii) the amount of money sanctioned for the purpose ?

**Minister-in-charge of the Health & Family Welfare Deptt.**

(a) Yes.

(b) (i) Construction of the Sub-Centre has been sanctioned.

(ii) Cannot be stated now.

(iii) Rs.15,000/-

**বাঁকুড়া জেলায় আয়ুর্বেদীয় হাসপাতাল**

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬।) **শ্রী উপেন্দ্র কিসকু ঃ** স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কয়টি আয়ুর্বেদীয় হাসপাতাল আছে ;

(খ) এর মধ্যে কয়টি অ্যালোপ্যাথি হাসপাতালের সাথে যুক্ত ;

(গ) আয়ুর্বেদীয় হাসপাতাল স্থাপনের ফলে ঐ সমস্ত হাসপাতাল থেকে অ্যালোপ্যাথি বিভাগ তুলে দেওয়ার কথা সরকার চিন্তা করছেন কিনা ; এবং

(ঘ) উক্ত জেলায় আরও কিছু নূতন আয়ুর্বেদীয় হাসপাতাল গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় কোনও আয়ুর্বেদীয় হাসপাতাল নাই। তবে ৪টি আয়ুর্বেদীয় ডিসপেন্সারী আছে।

(খ) এইগুলির মধ্যে ৩টি অ্যালোপ্যাথিক উপ-স্বাস্থ্য কেন্দ্রে পরিচালিত হইতেছে।

(গ) না।

(ঘ) আরও ১টি আয়ুর্বেদীয় ডিসপেন্সারী স্থাপনের বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

### ইমামবাড়া হাসপাতালে ডি এম ও-র শূন্যপদ পূরণ

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত আড়াই বৎসর যাবৎ হুগলি ইমামবাড়া হাসপাতালের ডি এম ও-র পদটি শূন্য আছে ; এবং

(খ) সত্য হইলে, কতদিনের মধ্যে উক্ত হাসপাতালে ডি এম ও নিয়োগ করা হইবে বলিয়া আশা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্পূর্ণ সত্য নহে। wholetime ডি. এম. ও. না থাকিলেও উক্ত হাসপাতালের গায়নোকোলজিস্ট সরকারি নির্দেশ অনুসারে ডি. এম. ও. পদেও কাজ করিতেছেন।

(খ) উক্ত হাসপাতালে ডি. এম. ও. পদে চন্দননগরের এস. ডি. এম. ও. ডাঃ এন. সি. হাজরা ব্যানার্জিকে নিয়োগের আদেশ জারি করা হইয়াছে। তিনি আগামী নভেম্বর ডিসেম্বর মাসে কাজে যোগদান করিবেন।

### Kala-Azar

***272.** (Admitted question No.*1714.) **Shri A. K. M. Hassan Uzzaman :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) number of persons attacked with Kala-Azar in West Bengal in (i) 1976, (ii) 1977 (up to August, 1977);

(b) whether the Government is aware of the fact that medicines for the treatment of Kala-Azar are not available in the mar-

ket ;

(c) whether there is any proposal to increase the supply of the medicines required for the treatment of Kala-Azar ; and

(d) whether there is any immediate scheme for arresting the incidence of Kala-Azar by controlling the breeding of mosquitoes ?

**Minister-in-charge of the Health & Family Welfare Dept. :**

(a)

| | **Year** | **No. of persons attacked** |
|---|---|---|
| (i) | 1976 | 50 |
| (ii) | 1977 (upto August '77) | 62 |

(b) Yes, in respect of Urea stibamine.

(c) Yes.

(d) No.

## Unstarred Questions

(to which written answers were laid on the table)

### Overdraft from the Reserve Bank of India

**218.** (Admitted question No.274.) **Shri Rajani Kanta Doloi and Shri Suniti Chattoraj :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the amount received by the present Government as overdraft from the Reserve Bank of India till 15th August, 1977 ; and

(b) whether overdraft for any further amount has been sought by the present Government ?

**Minister-in-charge Finance Department :** (a) The amount of overdraft from the Reserve Bank on 13th August, 1977, was Rs.30.24 crores as against the overdraft of Rs.66.13 crores on 21st June, 1977, when the present Government came into being.

(b) Due to seasonal pressure and uneven flow the receipts and expenditure, the State Government occasionally runs into overdraft with

the Reserve Bank and, as such, the question of asking for overdraft from the reserve Bank by the present Government does not arise.

### বাংলাদেশ থেকে শরণার্থী আগমন

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৬) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী** ঃ উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলাদেশ হ'তে আজ পর্যন্ত কতজন শরণার্থী পশ্চিমবঙ্গে এসেছেন ;

(খ) যাঁরা এসেছেন তাঁদের মধ্যে কতজনকে পুনরায় বাংলাদেশে পাঠানো হয়েছে ; এবং

(গ) যাঁদের পাঠানো হয়েছে তাঁরা কি বাংলাদেশ সরকারের নিকট হ'তে রাজনৈতিক মর্যাদা বা নাগরিক অধিকার পেয়েছেন?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ৫৮,৭৪৫ জন।

(খ) ৫৭,৩৮৬ জনকে।

(গ) জানা নেই।

বিঃ দ্রঃ—প্রদত্ত পরিসংখ্যান ১লা জুলাই, ১৯৭৪ হইতে ৩১শে জুলাই, ১৯৭৭ পর্যন্ত সময় সম্পর্কিত।

### উদ্বাস্তুদের সাহায্য বাবদ খরচ

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৭।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী** ঃ উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলাদেশ থেকে আজ পর্যন্ত কত উদ্বাস্তু পশ্চিমবঙ্গে এসেছেন ; এবং

(খ) এঁদের সাহায্যের জন্য পশ্চিমবঙ্গ সরকার থেকে কত টাকা খরচ করা হয়েছে?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ১-৭-১৯৭৪ হইতে ৩১-৭-১৯৭৭ পর্যন্ত ৫৮,৭৪৫ জন বাংলাদেশ থেকে পশ্চিমবঙ্গে এসেছেন।

(খ) এঁদের সাহায্যের জন্য রাজ্য সরকারের উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ হ'তে কোনও খরচ করা হয়নি।

### ভূতপূর্ব মন্ত্রীদের টেলিফোন বিল

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৪।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী** ঃ অর্থ বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সন হ'তে ১৯৭৭ সনের মে মাস পর্যন্ত প্রাক্তন মন্ত্রিদের প্রতি বৎসর টেলিফোন বাবদ মোট কত টাকার বিল হয়েছে ; এবং

(খ) কোন্ মন্ত্রীর কত টাকার বিল হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাপ্ত তথ্যের ভিত্তিতে পাওয়া যায় যে, ১৯৭২ সন হ'তে ১৯৭৭ সনের মে মাস পর্যন্ত প্রাক্তন মন্ত্রীদের প্রতি বৎসর টেলিফোন বাবত নিম্নলিখিত অর্থ খরচ হয়েছে ঃ

| | টাকা |
|---|---|
| ১৯৭২-৭৩ .. .. .. .. .. | ৭৪,২১৩.৮০ |
| ১৯৭৩-৭৪ .. .. .. .. .. | ১,০৫,২৫১,.৮১ |
| ১৯৭৪-৭৫ .. .. .. .. .. | ১,২১,৩৪০.৪৭ |
| ১৯৭৫-৭৬ .. .. .. .. .. | ১,৬৬,৭৮১.৫৯ |
| ১৯৭৬-৭৭ .. .. .. .. .. | ১,৩০,১০৯.৯৪ |
| ১৯৭৭-৭৮ .. .. .. .. .. | ৬৪,৫৮৬.০০ |
| মোট .. | ৭,৬২,২৮৩.৬১ |

(খ) কোন মন্ত্রীর কত টাকার বিল হয়েছে তার পূর্ণ বিবরণী এতৎসহ দেওয়া হ'ল।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No.221 (Admitted question No.644)

| | টাকা |
|---|---|
| (১) শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী .. .. | ২,৩৫,৪৪৭.১৫ |
| (২) শ্রী অরুণকুমার মৈত্র, মন্ত্রী .. .. | .. |
| (৩) শ্রী আব্দুস সাত্তার, মন্ত্রী .. .. | ২২,৭৪৬.৬০ |
| (৪) শ্রী এ বি এ গনিখান চৌধুরি, মন্ত্রী .. .. | ৪৫,১৭৭.৫৫ |
| (৫) শ্রী অজিতকুমার পাঁজা, মন্ত্রী .. .. | ১৩,৯৫৫.৫০ |
| (৬) শ্রী ভোলানাথ সেন, মন্ত্রী .. .. | ১৯,১৩৩.৫০ |
| (৭) ডাঃ গোপালদাস নাগ, মন্ত্রী .. .. | ৮,৮১১.৩০ |
| (৮) শ্রী জ্ঞানসিং সোহনপাল, মন্ত্রী .. .. | ১৩,৬১০.৮০ |

| | | | |
|---|---|---|---|
| (৯) শ্রী গুরুপদ খান, মন্ত্রী | .. | .. | ৩৯,০৪০.২৫ |
| (১০) শ্রী কাশীকান্ত মৈত্র মন্ত্রী | .. | .. | ১,৪০০.৯৫ |
| (১১) শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি, মন্ত্রী | .. | .. | ৫,৯৬৬.৫০ |
| (১২) শ্রী শঙ্কর ঘোষ, মন্ত্রী | .. | .. | ৫,০৩৪.৩০ |
| (১৩) শ্রী সীতারাম মাহাতো, মন্ত্রী | .. | .. | ১৬,৫০৪.০৫ |
| (১৪) শ্রী সন্তোষকুমার রায় মন্ত্রী | .. | .. | ৫,৯১৯.৪০ |
| (১৫) শ্রী তরুণকান্তি ঘোষ, মন্ত্রী | .. | .. | ৭,৪০৬.৭২ |
| (১৬) ডঃ জয়নাল আবেদিন, মন্ত্রী | .. | .. | ১৭,৫৩৪.৭০ |
| (১৭) শ্রী অতীশচন্দ্র সিন্‌হা, প্রতিমন্ত্রী | .. | .. | ২৬,৬১৯.১০ |
| (১৮) শ্রী আনন্দমোহন বিশ্বাস, প্রতিমন্ত্রী | .. | .. | ২৮,৭৮৮.২০ |
| (১৯) শ্রী ডেনিস লাকড়া, প্রতিমন্ত্রী | .. | .. | ২৯,৩৭৮.৪০ |
| (২০) ডঃ মোঃ ফজলে হক, প্রতিমন্ত্রী | .. | .. | ১৬,৪১০.৪৭ |
| (২১) শ্রী গোবিন্দচন্দ্র নস্কর, প্রতিমন্ত্রী | .. | .. | ৩৭,৯৯১.৯২ |
| (২২) শ্রী প্রদীপ ভট্টাচার্য, প্রতিমন্ত্রী | .. | .. | ৩৫,৬৯১.৮৫ |
| (২৩) শ্রী প্রফুল্লকান্তি ঘোষ, প্রতিমন্ত্রী | .. | .. | ৩,৫৩৮.০০ |
| (২৪) শ্রী রামকৃষ্ণ সারোগী, প্রতিমন্ত্রী | .. | .. | ১১,৭৬৯.৩০ |
| (২৫) শ্রী সুব্রত মুখোপাধ্যায়, প্রতিমন্ত্রী | .. | .. | ৫৪,৮৩৩.৯২ |
| (২৬) শ্রী গজেন্দ্র গুরুং, প্রতিমন্ত্রী | .. | .. | ২৪,৩১৪.৩৯ |
| (২৭) শ্রী সুনীতি চট্টরাজ, প্রতিমন্ত্রী | .. | .. | ১১,৪২৪.৮০ |
| (২৮) ডাঃ মোতাহার হোসেন, প্রতিমন্ত্রী | .. | .. | ১৫,১৬৬.৪০ |
| (২৯) শ্রীমতী অমলা সরেন, উপমন্ত্রী | .. | .. | ৮,৬৬৭.৫৯ |

## প্রাক্তন মুখ্যমন্ত্রীর দিল্লি যাতায়াত

**২২২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৫।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত মন্ত্রিসভার মুখ্যমন্ত্রী ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত কতবার দিল্লি গিয়াছেন ;

(খ) তাহার মধ্যে কতবার ট্রেনে এবং কতবার প্লেনে যাতায়াত করিয়াছেন ;

(গ) উক্ত ভ্রমণ বাবত সরকারের কত অর্থ ব্যয় হইয়াছে ; এবং

(ঘ) দিল্লিতে অবস্থানকালে তাঁর কি কি বাবত কত অর্থব্যয় হইয়াছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাপ্ত তথ্যের ভিত্তিতে পাওয়া যায় যে, বিগত মন্ত্রিসভার মুখ্যমন্ত্রী ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত মোট ১২৩ বার দিল্লি গিয়াছেন।

(খ) (১) তার মধ্যে প্লেনে ১১৩ বার কলকাতা থেকে দিল্লি এবং ১২০ বার দিল্লি থেকে কলকাতা যাতায়াত করেছেন।

(২) ট্রেনে ৯ বার কলকাতা থেকে দিল্লি এবং ৩ বার দিল্লি থেকে কলকাতা যাতায়াত করেছেন।

(৩) একবার অর্ধ পথ পাটনা পর্যন্ত প্লেনে এবং অপরার্ধ পাটনা থেকে দিল্লি পর্যন্ত ট্রেনে গিয়েছেন।

(গ) উক্ত ভ্রমণ বাবত সরকারের মোট টাঃ ১,২৩,০২২.০০ ব্যয় হয়েছে। (এই হিসেবের মধ্যে 'হাই অফিসিয়াল রিকুইজিশন' বাবত খরচ এবং সরকারি যানে ভ্রমণের খরচ ধরা হয়নি।)

(ঘ) দিল্লীতে অবস্থানকালে অর্থব্যয়ের বিশদ বিবরণী নিম্নরূপ ঃ

(১) টেলিফোন বাবত—টাঃ ৯৭,৪১০.০০

(২) আতিথেয়তা বাবত—টাঃ ১৩,২৭৬.০০

(৩) বিদ্যুৎ খরচ বাবত—টাঃ ২,৩৬০.০০

**কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশন**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৪।) **শ্রী অশোককুমার বসু ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত বিভিন্ন সময়ে কলকাতা ইলেক্ট্রিক সাপ্লাই কর্পোরেশনের—

(১) কনজামশন চার্জ ;

(২) ডিউটির হার কিরূপ ছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এই সম্পর্কে একটি তালিকা এতৎসহ দেওয়া হইল।

Statement referred to in reply to the unstarred question No.223 (Admitted question No.774)

**THE CALCUTTA ELECTRIC SUPPLY CORPORATION LIMITED**

**Electricity charges (New rate) and Government Duty applicable on electricity consumption**

| Rate | | 1972-73 | 1973-74 | 1074-75 | 1975-76 | 1976-77 |
|---|---|---|---|---|---|---|
| High Voltage Rate 'A' (H.T. Industrial). | Demand Charge KW/Month—Rs. .. | 8.50 | 11.00(1) | 11.00 | 16.00 | 24 00(1) |
| | Unit Charge/KWh— | | | | | |
| | Paise First 250,000 units/month .. | 7.4 | 8.0 | 8.0 | 11.0 | 13.0 |
| | Paise In excess of 250,000 units/month .. | 6.2 | 7.0 | 7.0 | | |
| | Government Duty/KWh Paise .. | 1.5 | 1.5 | 1.5 | 1.5 | 1.5 |
| Rate 'B' (H.T. Commercial and Domestic) | 1st 150 units/KW of monthly— Maximum Demand/KWh Paise .. | 10.4 | 12.6(1) | 12.6 | 16.0* | 25.0*(3) |
| | Balance/KWh Paise .. | 6.4 | 8.6 | 8.6 | 11.0 | 20.0 |
| | Government Duty— | | | | | |
| | For Heating and cooling Paise .. | 6.0 | 6.0 | 6.0 | 8.0(2) | 8.0 |
| | For Lights and fans Paise .. | 9.0 | 9.0 | 9.0 | | |
| Rate 'R' | 1st 200 units/KW of monthly— | | | | | |
| (H.T Residential) | Maximum Demand/KWh Paise .. | New rate made effective from July, 1976 | | | | 16.0* |
| | Balance/KWh Paise .. | | | | | 11.0 |
| | Government Duty/KWh Paise .. | | | | | 8.0 |
| | Fuel Surcharge applicable to High Voltage consumers—Paise .. | 3.235 | 4.126 | 6.207 | 7.10 | 7.33 |

| Rate | | 1972-73 | 1973-74 | 1074-75 | 1975-76 | 1976-77 |
|---|---|---|---|---|---|---|
| Low and Medium Voltage | Energy Charge/KWh— | | | | | |
| Rate 'K' (L.T. Industrial). | 1st 1,000 KWh/month—Paise | .. 16.0 | | | | |
| | 1,001—10,000 KWh/month—Paise | .. 15.00 | 16.8 | 16.8 | 17.0(2) | 21.0(3) |
| | Over 10,000 KWh/month—Paise | .. 12.0 | | | | |
| | Government Duty Paise | 1.5 | 1.5 | 1.5 | 1.5 | 1.5 |
| Rate 'G' | Unit Charge— | | | | | |
| (L.T. Lights, Fans, etc.) | Up to 60 units/month/KWh Paise | .. 16.75 | 16.75 | 16.75 | 14.0(2) | 14.0 |
| | Above 60 units/month/KWh Paise | .. 16.75 | 16.75 | 22.0 | 19.0 | 19.0 |
| | Government Duty— | | | | | |
| | Up to 25 units/month/KWh Paise | .. Nil | Nil | Nil | Nil(2) | Nil |
| | Between 26 and 60 units/month/KWh Paise | 3.0 | 3.0 | 3.0 | 2.0(2) | 3.0 |
| | Above 60 units/month/KWh Paise | .. 9.0 | 9.0 | 9.0 | 8.0 | 8.0 |
| Rate 'M' | Unit Charge— | | | | | |
| (L.T. lights, fans and small power for commercial purposes) | Up to 60 units/month/KWh Paise | .. New rate made effective | | 25.0 | 32.0(4) | |
| | Above 60 units/month/KWh Paise | .. from 1st December, 1975 | | 30.0 | 37.0 | |
| | Government Duty— | | | | | |
| | Up to 25 units/month/KWh Paise | .. | | | Nil | Nil |
| | Between 26 and 60 units/month/KWh Paise | | | | 3.0 | 3.0 |
| | Above 60 units/month/KWh Paise | .. | | | 8.0 | 8.0 |

| Rate | | 1972-73 | 1973-74 | 1074-75 | 1975-76 | 1976-77 |
|---|---|---|---|---|---|---|
| Rate 'H' | Unit Charge/KWh Paise .. | 9.0 | 15.0(1) | 15.0 | 15.0 | This rate was drawn from 1st December, 1975. |
| (Small Power for Domestic/ Commercial Purposes). | Government Duty/KWh Paise .. | 3.0 | 3.0 | 6.0(5) | 6.0 | |
| Rate 'C' | Energy Charge/KWh Paise .. | 8.5 | 8.5 | 8.5 | 7.0 | 8.0(4) |
| (Street Lighting). | Fuel Surcharge applicable to Low Voltage/ Medium Voltage consumers Paise .. | Nil | Nil | Nil | 5.36 (from : 1.12.'75) | 7.10 (from : 1.11.'76) |

Note :

*1st 200 units/KW/month

(1) Effective from 29.11.1973

(2) Effective from 1.12.1975

(3) Effective from 1.7.1976

(4) Effective from 1.9.1976

(5) Effective from 1.7.1974

**জঙ্গীপুরের ভাটি এলাকায় পদ্মার ভাঙ্গন**

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৫।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** সেচ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, জঙ্গিপুরের ভাটি এলাকায় পদ্মার রাক্ষুসে ভাঙ্গন দেখা দিয়েছে ; এবং

(খ) অবগত থাকিলে, ঐ ভাঙ্গন রোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ফরাক্কা ব্যারেজের নিচে নয়নসুখ হইতে লালগোলা পর্যন্ত গঙ্গার ভাঙ্গন সম্বন্ধে সরকার অবগত আছেন।

(খ) এই ভাঙ্গনের সাময়িক প্রতিবিধানের জন্য গত পাঁচ বৎসর ধরিয়া সরকার সীমিত আর্থিক সামর্থেই ১,৮৬,০৫,৭৬৯ টাকা ব্যয়ে ৯০টি স্পার তৈরি করিয়াছেন এবং বর্তমান আর্থিক বৎসরে (১৯৭৭-৭৮) ঐ কাজের জন্য প্রস্তাবিত ব্যয়অয়ান্দ আছে ৩৫ লক্ষ টাকা।

কিন্তু ইহার দীর্ঘকালীন স্থায়ী প্রতিবিধান রাজ্য সরকারের আর্থিক সামর্থ-বহির্ভূত। ভারত সরকারের আর্থিক সাহায্য ব্যতিরেকে ইহা করা সম্ভব নয়। ইহাও উল্লেখযোগ্য যে, এই সমস্যার স্থায়ী সমাধানের জন্য পুনা রিসার্চ স্টেশনে পরীক্ষা-নিরীক্ষা চালানো হইতেছে।

**বে-আইনি জমি উদ্ধার**

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৮।) **শ্রী অনিল মুখার্জি ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বে-আইনিভাবে লুকানো জমির পরিমাণ সম্পর্কে সরকারের নিকট কি কোনও তথ্য আছে ; এবং

(খ) 'ক'-এর উত্তর হ্যাঁ হইলে—

(১) ঐ জমির জেলাওয়ারী পরিমাণ কত ও

(২) উহা উদ্ধারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) বে-আইনিভাবে লুকানো জমি উদ্ধারের জন্য সরকার ১৯৬৭ সালের আগস্ট মাস

থেকে একটি বিশেষ অভিযান চালিয়েছিলেন। ২৪-পরগনা, মেদিনীপুর, বর্ধমান, মুর্শিদাবাদ এবং পশ্চিম দিনাজপুর—এই পাঁচটি জেলায় বড় জোতদারের সংখ্যা তুলনামূলকভাবে বেশি হওয়ায় উপরোক্ত বিশেষ অভিযানটি পুনরায় গত জুলাই মাস থেকে ঐ পাঁচটি জেলায় বিশেষভাবে জোরদার করা হয়েছে।

## উত্তরপাড়া জেনারেল হাসপাতালে স্পেশাল আয়া নিয়োগ

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯২২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান মন্ত্রিসভা কার্যভার গ্রহণের প্রাক-মুহূর্তে উত্তরপাড়া জেনারেল হাসপাতালে কিছু কিছু স্পেশাল আয়া নিয়োগ করা হইয়াছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে কতজনকে নিয়োগ করা হইয়াছে এবং নিয়োগের ক্ষেত্রে কি নীতি ও পদ্ধতি অনুসৃত হইয়াছে ;

(গ) উক্ত নিয়োগ সম্পর্কে সরকার কোনও অভিযোগ পাইয়াছেন কিনা ; এবং

(ঘ) পাইয়া থাকিলে, এ সম্পর্কে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (গ) না।

(খ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

## পুলিশ বিভাগে কর্মী

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৪।) **শ্রী কৃপাসিন্ধু সাহাঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের ৩১এ জুন তারিখে পশ্চিমবঙ্গে পুলিশ বিভাগে কতজন কর্মী ছিলেন ; এবং

(খ) উক্ত কর্মীদের কতজন গেজেটেড এবং কতজন নন-গেজেটেড?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৭৭ সালের ৩০এ জুন ৭১,০৮৭ জন কর্মী ছিলেন।

(খ) গেজেটেড—১,২২৫ জন, নন-গেজেটেড—৬৯,৮৬২ জন।

## পুলিশ বিভাগে মহিলা কর্মী

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৭।) **শ্রী কৃপাসিন্ধু সাহাঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ পুলিশ বিভাগে কতজন মহিলা আছেন ;

(খ) তাঁদের মধ্যে (১) কতজন গেজেটেড ও (২) কতজন নন-গেজেটেড ; এবং

(গ) ঐ মহিলা অফিসারদের মধ্যে কতজন কোন কোন পদে আছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মোট ১৯২ জন।

(খ) (১) ৫ জন গেজেটেড, (২) ১৮৭ জন নন-গেজেটেড।

(গ) ইন্সপেক্টর্স—৫ জন, এস আই—৪২ জন, এ এস আই—৮৫ জন, লেডি পেট্রোলার—৬০ জন।

(ইহাদের মধ্যে লেডি পেট্রোলারগণ ১৯৬১ সালের পুলিশ অ্যাক্ট অনুযায়ী পুলিশ বাহিনীর সদস্য নন।)

**নদীয়া জেলায় ১২ ক্লাসে উন্নত বিদ্যালয়**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৯।) **শ্রী দেবশরণ ঘোষ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালে নদীয়া জেলায় কোন কোন বিদ্যালয়ের নিকট হইতে ১২ ক্লাসে উন্নত করার জন্য আবেদন পাওয়া গিয়াছে ;

(খ) তন্মধ্যে বিজ্ঞান বিভাগের জন্য কতগুলি বিদ্যালয়ের নিকট হইতে অনুমোদনের জন্য আবেদনপত্র সরকারের নিকট আসিয়াছে ;

(গ) কোন কোন বিদ্যালয়কে উক্ত বিজ্ঞান বিভাগের জন্য অনুমোদন দেওয়ার সিদ্ধান্ত হইয়াছে ; এবং

(ঘ) যে সমস্ত বিদ্যালয়কে এ বৎসর অনুমোদন দেওয়া সম্ভব হইল না, সেগুলিকে আগামী বৎসর অনুমোদন দেওয়ার কোনও সিদ্ধান্ত সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নিম্নোক্ত ছয়টি শিক্ষা প্রতিষ্ঠানের নিকট হইতে আবেদনপত্র পাওয়া গিয়াছিল ঃ

(১) বসন্তকুমারী বালিকা বিদ্যাপীঠ, চাকদা

(২) লাখুরিয়া হাইস্কুল, কালীগঞ্জ

(৩) নাসরা হাইস্কুল, নাসরা

(৪) সিমুরালি উপেন্দ্র বিদ্যাভবন, সিমুরালি

(৫) পথিকবারি হাইস্কুল. পথিকবারি

(৬) প্রীতিনগর ভূদেব স্মৃতি বিদ্যাপীঠ প্রীতিনগর।

(খ) চারটি।

(গ) বগুলা হাইস্কুলকে জীবনবিজ্ঞান পড়াইবার অনুমোদন দেওয়া হইয়াছে।

(ঘ) প্রয়োজন অনুসারে বিবেচনা করা যাইতে পারে।

**সুন্দরবনে নারিকেল চাষ**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৯।) **শ্রী গণেশচন্দ্র মন্ডলঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনে সরকারি উদ্যোগে কত একর জমিতে নারিকেল চাষ করা হইয়াছে ;

(খ) এ বাবত এ পর্যন্ত সরকারের ব্যয়ের পরিমাণ কত; এবং

(গ) এসব গাছের শতকরা কত ভাগ গাছে ফল ধরিয়াছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১,২৬৬.৩৬ হেক্টর।

(খ) এ পর্যন্ত ব্যয়ের পরিমাণ ১৯,১১,৩৩৯.১৫ টাকা।

(গ) খুবই কম গাছে ফল ধরিয়াছে। সেজন্য শতকরা হিসাব নির্ণয় করা সম্ভব নয়।

**হাওড়া জেলায় আমতা বেতাই বন্দর ব্রিজ**

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬০।) **শ্রী পান্নালাল মাঝিঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার আমতা বেতাই বন্দরের উপরের নূতন ব্রিজ তৈয়ারির কোনও সরকারি পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকিলে, ঐ বাবত কত অর্থব্যয় হইবে ; এবং

(গ) কবে নাগাত ঐ কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক), (খ) এবং (গ) গত ফেব্রুয়ারি ১৯৬৭ সালে ১০ লক্ষ ৭০ হাজার ৩৫০ টাকার মতো একটি পরিকল্পনা প্রস্তাবিত সেতুর জন্য রচনা করা

হয়েছিল। কিন্তু অর্থাভাবে তা কার্যকর হয়নি। অর্থ সংকুলান হইলেই এই কাজে হাত দেওয়া যায়। বলা বাহুল্য, এই অনুমিত ব্যয় পরিবর্তনসাপেক্ষ। বর্তমান মূল্যমানের পরিপ্রেক্ষিতে আনুমানিক ব্যয় দাঁড়ায় ৫০ লক্ষ টাকা।

**বেকারদের জন্য কাঁচামাল সরঅয়াহ**

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮৬।) **শ্রী মনোরঞ্জন হাজরা :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিক্ষিত বেকারদের নিজ চেষ্টায় উপার্জনের জন্য যে এস এস আই ইউনিটগুলি গ'ড়ে উঠেছে সরকার তাদের কাঁচামাল সরঅয়াহে কোনওরকম অগ্রাধিকার দিয়ে থাকেন কি না ;

(খ) দিয়া থাকিলে সব শিল্পেই দেওয়া হয় কিনা ; এবং

(গ) ঐ ইউনিটগুলিকে বৃহৎ ব্যবসায়ীদের মুখাপেক্ষী হ'তে হয় কিনা ?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) শিক্ষিত বেকার নিজ চেষ্টায় উপার্জনের জন্য যে ক্ষুদ্রায়তন শিল্প গড়েন তাঁদের অগ্রাধিকার ভিত্তিতে সরকার নিয়ন্ত্রণাধীন কাঁচামাল দেওয়া হইয়া থাকে।

(খ) সব শিল্পক্ষেত্রেই এই অগ্রাধিকার, যোগান সাপেক্ষে, দেওয়া হইয়া থাকে।

(গ) সরকার-নিয়ন্ত্রিত কাঁচামাল সরকার-নিয়ন্ত্রিত বা অনুমোদিত। সহ-সংস্থার মাধ্যমে যোগানসাপেক্ষে বিলিব্যবস্থা হইয়া থাকে। অনিয়ন্ত্রিত কাঁচামালের জন্য ঐ ইউনিটগুলিকে খোলা বাজারের উপর নির্ভর করিতে হয়।

**বাঁকুড়া জেলায় জোড়দা থানা গঠন**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৪।) **শ্রী সুভাষ গোস্বামী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ছাতনা এবং ইন্দপুর থানার কিছু অংশ লইয়া "জোড়দা থানা" গঠন করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) বিবেচনাধীন থাকিলে, প্রস্তাবিত থানার নিয়ন্ত্রণাধীনে কোন কোন অঞ্চল থাকিবে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়ায় রবীন্দ্র ভবনের জন্য অর্থ মঞ্জুর**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১০৩।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়ায় রবীন্দ্র ভবন নির্মাণের জন্য সরকার কত অর্থ মঞ্জুর করিয়াছেন ;

(খ) মঞ্জুরীকৃত সমস্ত অর্থ দেওয়া হইয়াছে কিনা ; এবং

(গ) না হইয়া থাকিলে, কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) দুই লক্ষ টাকা।

(খ) সমুদয় অর্থ এখনও দেওয়া সম্ভব হয় নাই। এ পর্যন্ত এক লক্ষ টাকা দেওয়া হইয়াছে। আরো ২৫,০০০ (পঁচিশ হাজার) টাকা দেওয়া হইতেছে।

(গ) বাজেটে যথেষ্ট আর্থিক সংস্থান না থাকার ফলে এবং সরকারি নিয়মানুযায়ী ভবন নির্মাণের অগ্রগতির রিপোর্টের ভিত্তিতে কয়েকটি কিস্তিতে সরকারি অনুদান দেওয়া হইতেছে।

**দুর্গাপুর প্রকল্পের পাওয়ার প্ল্যান্টে আগুন**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৫।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুর প্রকল্পের পাওয়ার প্ল্যান্টে অগাস্ট মাসের ১৮ তারিখে হঠাৎ আগুন লাগে ;

(খ) সত্য হলে,—

(১) এই আগুন লাগার কারণ কি,

(২) ক্ষতির পরিমাণ কত,

(৩) এই সম্পর্কে কোনও তদন্ত হয়েছে কিনা এবং

(৪) হয়ে থাকলে, তার রিপোর্ট কি?

**সরকারি সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্য, তবে ১৮ই অগাস্ট নয়—১৭ই অগাস্ট।

(খ) (১) আগুন লাগার কারণ অনুসন্ধান করা হচ্ছে।

(২) আনুমানিক তিন লক্ষ টাকা।

(৩) হ্যাঁ, হয়েছে।

(৪) এ সম্পর্কে দুটি রিপোর্ট পাওয়া গেছে এবং সরকারের বিবেচনাধীন আছে।

**মেদিনীপুর জেলায় কাজলগড় ও কাকরা অঞ্চল পঞ্চায়েত**

**২৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৩।) **শ্রী হরিপদ জানা ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অন্তর্গত কাজলগড় অঞ্চল পঞ্চায়েত ও কাকরা অঞ্চল পঞ্চায়েতের ঘর নির্মাণের কাজ শেষ হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকিলে, উক্ত ঘরগুলি কি সরকারি অনুদানে নির্মিত হইয়াছে ; এবং

(গ) না হইয়া থাকিলে, তাহার কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মেদিনীপুর জেলার ভগবানপুর থানার অন্তর্গত কাজলগড় অঞ্চল পঞ্চায়েতের ঘর নির্মাণের কাজ শতকরা ৯০ ভাগ এবং উক্ত থানার কাকরা অঞ্চল পঞ্চায়েতের ঘর নির্মাণের কাজ শতকরা ৮০ ভাগ সম্পন্ন হইয়াছে।

(খ) উক্ত ঘরগুলি সরকারি অনুদানেই নির্মিত হইতেছে। তবে সরকারি অনুদানের পরিমাণ মোট ব্যয়ের এক-তৃতীয়াংশ যাহা প্রতি ক্ষেত্রে কোনওক্রমেই সাত হাজার টাকার বেশি নয়।

(গ) এই প্রশ্ন ওঠে না।

**আসানসোল মহকুমার অন্তর্গত ইউনিয়ন বোর্ড**

**২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৪।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় কতগুলি ইউনিয়ন বোর্ড বর্তমানে আছে এবং এগুলির নির্বাচন কতদিন হয়নি ;

(খ) এগুলিকে এখনও ইউনিয়ন বোর্ড হিসাবে চালাবার কারণ কি ; এবং

(গ) আগামী পঞ্চায়েত নির্বাচনের সময় এগুলিকে পঞ্চায়েত-এ পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আসানসোল মহকুমার অন্তর্গত ৮টি ব্লকে মোট ২৫টি ইউনিয়ন বোর্ড এখনও চালু আছে। তাদের নাম এবং প্রত্যেকটির ক্ষেত্রে সর্বশেষ নির্বাচন অনুষ্ঠানের তারিখ সহ একটি তালিকা এই সঙ্গে পেশ করা হল।

(খ) আসানসোল মহকুমার অন্তর্গত ইউনিয়ন বোর্ডগুলি কয়লাখনি এবং শিল্প অঞ্চলে অবস্থিত। সংশ্লিষ্ট কর্তৃপক্ষ উক্ত অঞ্চলের অধিবাসীদের পৌরজীবনের সুযোগসুবিধা যথা পানীয় জল ও বিদ্যুৎ সরবরাহ, স্বাস্থ্য, শিক্ষা এবং চিকিৎসা ইত্যাদির ব্যবস্থা করে থাকেন বলে উক্ত এলাকা পঞ্চায়েত আইনের আওতার বাইরে রাখা হয়েছে।

(গ) বিষয়টি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন।

বর্ধমান জেলার অন্তর্গত আসানসোল মহকুমায় যেসকল ইউনিয়ন বোর্ড এখনও চালু আছে তাহাদের নাম ও শেষ নির্বাচন অনুষ্ঠানের তারিখ।

| ব্লকের নাম | ইউনিয়ন বোর্ডের নাম | | শেষ নির্বাচন অনুষ্ঠানের তারিখ |
|---|---|---|---|
| ১। আসানসোল | ১। কালী পাহাড়ী | .. | ১৪-১-৫৯ |
| | ২। ধাদকা | .. | ১৯-৩-৬০ |
| ২। হীরাপুর | ১। হীরাপুর | .. | ১৯-৩-৬০ |
| | ২। বার্নপুর | .. | ১৯-৩-৬০ |
| | ৩। বিদ্যানন্দপুর | .. | ১৫-১-৫৯ |
| ৩। অয়ন্বনী | ১। অয়ন্বনী | .. | ১০-৪-৬১ |
| | ২। জামগ্রাম | .. | ১২-১-৫৯ |
| | ৩। পানুরিয়া | .. | ১২-১-৫৯ |
| | ৪। পুঞ্চরা | .. | ১৭-৩-৬০ |
| ৪। সালানপুর | ১। সালানপুর | .. | ১৭-৩-৬০ |
| | ২। বাসুদেবপুর | .. | ১৩-১-৫৯ |
| | ৩। কল্যা | .. | ২১-১-৫৯ |
| ৫। রানীগঞ্জ | ১। এগারা | .. | ৪-২-৫৯ |
| | ২। শিয়ারশোল | .. | ৩-২-৫৯ |
| | ৩। জেমারী | .. | ২-২-৫৯ |
| ৬। কুলটি | ১। কুলটি | .. | ১৫-৩-৬০ |
| | ২। নিয়ামৎপুর | .. | ১৩-১-৫৯ |

| ব্লকের নাম | ইউনিয়ন বোর্ডের নাম | | শেষ নির্বাচন অনুষ্ঠানের তারিখ |
|---|---|---|---|
| | ৩। দিশেরগড় | .. | ১৫-৩-৬০ |
| | ৪। অয়ঙ্কর | .. | ১৫-৩-৬০ |
| ৭। জামুরিয়া—১ | ১। জামুরিয়া | .. | ১৪-১-৫৯ |
| | ২। চুরুলিয়া | .. | ১৪-১-৫৯ |
| | ৩। বোগড়া | .. | ১৫-১-৫৯ |
| ৮। জামুরিয়া—২ | ১। হিজলগড় | .. | ১৫-১-৫৯ |
| | ২। জোতিজোনাকী | .. | ১৪-১-৫৯ |
| | ৩। চিঞ্চুরিয়া | .. | ১৪-১-৫৯ |

[2-00 – 2-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার গত পরশুদিন আমি কোনও বক্তৃতা বা মেনশন কিছু করিনি। হঠাৎ কালকে সত্য বাপুলী মহাশয়, তিনি অত্যন্ত উত্তেজিতভাবে আমার বিরুদ্ধে অনেক নোংরা, অশালীন, অমার্জিত, সংবিধান বহির্ভূত ও বিধি বহির্ভূত কথা-বার্তা বললেন। স্যার, এসঅেয়্র সঙ্গে আমার শিক্ষা, সংস্কৃতি ও রুচির মিল হয়না। আমি একথা বলি নি যে সত্যবাবু কো-অপারেটিভের টাকা মেরেছেন বলে তার বিরুদ্ধে কোনও অভিযোগ আছে।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** এটা কোনও পয়েন্ট অফ অর্ডার নয়। আপনি যদি পারসোনাল এক্সপ্লানেশন দিতে চান পরে দেবেন।

**শ্রী বীরেন্দ্রনায়ারণ রায়ঃ** স্যার, আমি যে কথায় আসছি। আমি স্যার, একথা বলিনি যে ভদ্রলোক সরকারি পয়সাতে খাল কাটিয়ে নিজের নামে ট্যাবলেট লাগিয়েছেন। আমি স্যার, বিধানসভার সচিব মহাশয়কে বলেছিলাম ওর বক্তৃতার কপি আমাকে দেবার জন্য যাতে আমি পয়েন্ট অফ প্রিভিলেজ তুলতে পারি। আমি ওর ব্রজবুলির কপি এইমাত্র পেলাম, আমি টাইম চাইছি একদিনের, আমি পয়েন্ট অফ প্রিভিলেজ তুলব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ** স্যার, উনি যেসব কথা বললেন তাতে আমারও পয়েন্ট অফ প্রিভিলেজ হয়ে গেল সঙ্গে সঙ্গে। সুতরাং আমার পয়েন্ট অফ প্রিভিলেজ ওর উপর রইল।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্যার, উনি সত্যখালকে মিথ্যাখাল বলেছেন—একথা আমি বলিনি।

**শ্রী দীপক সেনগুপ্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বার্থের খাতিরে একটি অত্যন্ত

গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকের সমস্ত লিডিং সংবাদপত্রে খঅয় বেরিয়েছে যে, মিঃ বি. এম. আব্বাস, বাংলাদেশের তরফ থেকে যিনি ফরাক্কা সম্পর্কে আলোচনা করবার জন্য এসেছেন তিনি এই সংবাদ পরিবেশন করেছেন যে, ফরাক্কার জল নিয়ে একটা চুক্তি প্রায় শেষ হবার দিকে। যেখানে লিন পিরিয়ডে বিশেষ করে কলকাতা পোর্টের জন্য ২০ হাজার ৫শো কিউসেক জল দেওয়া হবে বলে বলা হয়েছে। অথচ একথা আমরা বারে বারে বলেছি পশ্চিমবঙ্গের তরফ থেকে বলা হয়েছে, এই হাউসেও কয়েকবার কোয়েশ্চেন হয়েছে, অল পার্টি ডেলিগেশন সেন্টারে গিয়েছে—প্রাইম মিনিস্টার বলেছিলেন কোনও চুক্তিতে আসবার আগে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে কনফিডেন্স নিয়ে তার সঙ্গে আলোচনা করে সমস্ত কিছু করা হবে। কিন্তু এসব কিছু করার আগে আমাদের এই পশ্চিমবঙ্গের যে নিম্নতম প্রয়োজন সরাসরি তার প্রায় অর্ধেক কেটে দিয়ে আজকে একটা চুক্তি হতে চলেছে। এ ব্যাপারে আমি বিশেষ করে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই সভাতে তিনি যে বক্তব্য রেখেছিলেন সেই বক্তব্য আজকে কুয়াশাচ্ছন্ন হয়ে যাচ্ছে। স্যার, গোটা পশ্চিমবাংলার জনমত আজকে এ ব্যাপারে অত্যন্ত সেনসেটিভ। এ ব্যাপারে এই হাউসে একসঙ্গে আবার অভিমত গ্রহণ করা দরকার আছে বলে আমি মনে করি। আমি এই ব্যাপারটির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই দিকে লক্ষ্য রাখার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি।

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** I have received to-day a notice of Adjournment Motion given by Shri A.K.M. Hassanuzzaman on the subject of the lifting of restriction on the movement of rice and paddy by the Central Government. The subject sought to be raised in the motion is based on the policy recently adopted by the Central Government in the matter of movement of rice and paddy throughout the country, for which the State Government has no responsibility.

I, therefore, withhold my consent to this Adjournment Motion. The member may, however, read the text of the motion as amended by me.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** "কেন্দ্রীয় খাদ্য ও কৃষিমন্ত্রী শ্রী এস. এস. বারনালা কেন্দ্রীয় মন্ত্রিসভার এক অধিবেশনের পর গতকল্য কেন্দ্রীয় খাদ্যনীতি ঘোষণা করিয়া বলিয়াছেন, আগামী ১লা অক্টোঅয় হইতে ধান ও চাউলের চলাচলের উপর আঞ্চলিক বিধিনিষেধ প্রত্যাহৃত হইবে। কেন্দ্রীয় সরকারের খাদ্যনীতির এই আমূল পরিবর্তনের ফলে এক গুরুতর পরিস্থিতির উদ্ভব হইয়াছে এবং দীর্ঘযুগের খাদ্য নীতির আমুল পরিবর্তন হইতে চলিয়াছে। জনস্বার্থের প্রতি অতি গুরুত্বপূর্ণ এই জরুরি পরিস্থিতি সম্পর্কে সভায় অবিলম্বে বিশদ আলোচনা প্রয়োজন। আমি প্রস্তাব করিতেছি, সভার অদ্যকার বিজনেস মুলতুবি রাখিয়া ধান

চাউলের গতিবিধির উপর নিয়ন্ত্রণাদেশ প্রত্যাহারের নতুন কেন্দ্রীয় খাদ্যনীতির উপর আলোচনা করা হউক।"

**Mr. Deputy Speaker:** I have received another notice of Adjournment Motion given by Shri Suniti Chattoraj on the subject of alleged discontentment amongst the unemployed youth for non-payment of unemployment allowance by the present Government. The matter sought to be raised for discussion in the motion is not of very recent occurence and also not of such emergent nature as to merit postponement of the normal business of the Houses. Besides, this issue has already been discussed on the floor of the House on a number of occasion during the current session.

I, therefore, withhold my consent to this Adjournment Motion. The member may, however, read the text of the motion as amended by me.

**Shri Suniti Chattoraj:** Mr. Deputy Speaker, Sir, serious discontentment prevailing in the minds of the educated unemployed youths due to failure of the Left front Government to fulfil the election pledge to give unemployment allowance to the unemployed youths.

In the 36-point Common Minimum Programme of the Left Front educated unemployed youths were given an assurance by the Left Front Parties that if they are elected to power, they will make provisions for payment of Unemployment Allowance or "Bekar Bhata". This has raised great hopes, aspirations and expectations of the unemployed youths who are anxious and eager to see as to how and when the Left Front Government fulfil the promises. The Government of Maharashtra has already introduced unemployment allowance for the unemployed youths. The unemployment position deteriorating day by day. At present there are more than 13,13,000 unemployed on the live register of employment exchange. Any delay in attending to the problem and payment of unemployment allowance is bound to create serious unrest and discontentment.

The House should adjourn all other business and discuss...

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সে রকম ভাবে অ্যামেন্ড করে দিয়েছি সেইভাবে আপনি পড়বেন। আমি রেকর্ড দেখব এবং রেকর্ড দেখার পরে যদি দেখি যে আমার অ্যামেন্ডেড হিসাবে পড়া হয়নি। তাহলে সেটা আমি এক্সপাঞ্জ করে দেব।

[2-10 – 2-20 p.m.]

**Mr. Deputy Speaker :** The third notice of adjournment motion which I have received today has been given by Shri Rajani Kanta Doloi on the subject of alleged discontentment due to the reported decision of the Government to abolish the existing quota system of admission in Medical and Dental Colleges for Scheduled Castes and Scheduled tribes students.

The subject matter raised in this case is not of such urgent character as to merit an adjournment motion. Besides, there is ample parliamentary opportunity to raise the issue on the floor of the House during discussion on the pending legislation on the subject. I, therefore, withhold my consent to this adjournment motion. The member is however allowed to read the text of the motion as amended by me.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মেডিক্যাল ও ডেন্টাল কলেজে ছাত্রভর্তির বিষয়ে বর্তমানে প্রচলিত নিয়মাবলি রাখাতে জেলাওয়ারী কোটার ব্যবস্থা আছে ও তফসিলী জাতি ও উপজাতীয় ছাত্রদের জন্য আসন সংরক্ষণের ব্যবস্থা আছে। তার অবলুপ্তি ঘটানোর জন্য সরকারি উদ্যোগে—গ্রাম বাংলার মানুষের মনে গভীর অসন্তোষের সৃষ্টি করেছে। বর্তমান ব্যবস্থায় তফসিলি জাতি ও উপজাতীয় ছাত্রদের জন্য যথাক্রমে শতকরা ১৫ ভাগ ও ৬ ভাগ আসন অয়াদ্দ ছিল মেডিক্যাল কলেজ ও ডেন্টাল কলেজে ভর্তির জন্য। কিন্তু বামফ্রন্ট সরকারের নুতন পদক্ষেপ সেই পদ্ধতিকে বাতিল করে দিতে চলেছে। ১৯৭৩ সালে পূর্ববর্তী কংগ্রেস সরকার তফসিল জাতি ও উপজাতিয় ছাত্রদের মেডিক্যাল কলেজে যথাযোগ্য প্রতিনিধিত্ব দেবার জন্য সর্বপ্রথম ঐ ব্যবস্থা গ্রহণ করেছিলেন। পূর্বতন সরকারের আরও উদ্দেশ্য ছিল জেলাওয়ারী কোটার মাধ্যমে তারা অনুন্নত জেলার ছাত্রদের মেডিক্যাল শিক্ষার ক্ষেত্রে একটি সুন্দর সুযোগ সৃষ্টি করে দেবেন। ঐ আইনে আরও ব্যবস্থা নেওয়া হয়েছিল যে প্রতিটি মেডিক্যাল ছাত্রছাত্রী তাদের শিক্ষা শেষে অন্তত তিন বছরের জন্য যে জেলা থেকে তিনি নির্বাচিত সেই জেলায় কাজ করবেন। এর ফলে গ্রাম বাংলায় ডাক্তার পাবার জন্য অনেক কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল। কিন্তু বর্তমানের যে ব্যবস্থা সরকার নিচ্ছেন, তাতে ডাক্তারদের উপর কোন রকম বাধ্যবাধকতা কিছু থাকবে না। অধুনা পশ্চিমবাংলার প্রতিটি গ্রামের মানুষের ধারণা তারা মেডিক্যাল ও ডেন্টাল কলেজে ভর্তির ব্যাপারে বঞ্চিত হচ্ছেন। বর্তমান সরকারের এই ব্যবস্থায় শহরের বড় বড় বাড়ির ছেলেরা যাদের বড় বড় নামী দামী কলেজ ও স্কুলে পড়ার মত অবস্থা রয়েছে, তারাই বিশেষভাবে উপকৃত হবেন। আমাদের আশঙ্কা সরকারের এই ব্যবস্থায় স্বজন পোষণ দুর্নীতি ও ভ্রষ্টাচার প্রভূত মাত্রায় বাড়বে। এই আইনের ফলে আমলাতন্ত্রের উপর নির্ভরশীলতা দেখা দেবে এবং আমলাদেরকে দুর্নীতির দিকে আরও এক ধাপ এগিয়ে নিয়ে যাবে। এই সভা সরকারকে এই আইন কার্যকর

করা থেকে বিরত থাকার জন্য অনুরোধ জানাচ্ছে কারণ এই আইন সমাজের অবহেলিত নিপীড়িত ও নিষ্পেশিত তফসিল জাতি ও উপজাতীয় ছাত্রদের এবং অনুন্নত জেলার ছাত্রদের স্বার্থের পক্ষে খুবই ক্ষতিকর। এটি একটু গুরুত্বপূর্ণ বিষয়। এতে পশ্চিমবঙ্গের গ্রামের অগণিত মানুষের স্বার্থ জড়িত। আমি আপনাকে অনুরোধ করব, আজকের বিধানসভার অন্যান্য কার্যাবলি বন্ধ রেখে গ্রাম বাংলার অবহেলিত জনগণের স্বার্থে মেডিক্যাল ও ডেন্টাল কলেজে ছাত্র ভর্তির ব্যাপারটি সভার আলোচ্যসূচিতে রাখবেন।

## POINT OF PRIVILEGE

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ। আপনি জানেন এই হাউসে সেচ দপ্তরের ব্যয় অয়াদ্দ সম্পর্কে আলোচনাকালে শ্রী প্রভাস রায় বলেছিলেন, তাঁদের কাছে তথ্য আছে যে ফর্মার প্রাইম মিনিস্টার ১১ থেকে ১৬ কিউসেক জল বাংলাদেশকে দেবার জন্য চিঠি লিখে স্বীকৃতি জানিয়েছিলেন।

**Mr. Deputy Speaker :** Mr. Abedin, you have not yet stating your point of privilege, please state your point of Privilege.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি তাই বলছি, আপনার এই কথা মনে আছে, তিনি ঘোষণা করেছিলেন তাঁর কাছে আরও কাগজ আছে, যে কাগজ তিনি হাউসের সামনে রাখতে পারেন যে প্রাক্তন রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও দাবি জানাননি। আগে মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় কেন্দ্রীয় সরকারের কাছে ৪০ হাজার কিউসেক জল চায়নি, এই বলে উনি হাউসকে মিসলিড করেছেন। আপনি যদি ১২ই আশ্বিন, ১৯৮৪'র যুগান্তর দেখেন তাহলে দেখবেন, প্রথম কথা লেখা আছে ভারতের বখরায় মাত্র ২০ হাজার কিউসেক, দশদিনের চুক্তি, এই সংবাদে আমরা নিজেরা খুবই আতঙ্কিত। ফরাক্কার ব্যাপারে ভারতের প্রাক্তন সরকারের সঙ্গে বাংলাদেশের কোনও চুক্তি হয়নি, কোনও গোপন চুক্তি হয়নি। তিনি এই হাউসকে মিসলিড করছেন। পড়ে শোনাচ্ছি, শুনুন, বিমান বন্দরের সংবাদ দাতা ঃ "ফরাক্কার ব্যাপারে ভারতের প্রাক্তন সরকারের সঙ্গে বাংলাদেশের কোনও গোপন চুক্তি হয়নি। তবে এটা বলতে পারি ভারত ও বাংলাদেশের মধ্যে সম্প্রতি অনুষ্ঠিত একটি দশ দিনের চুক্তি হয়েছে এবং সেটাকে ভিত্তি করেই এই ব্যাপারে একটা যৌথ খসড়া তৈরি হয়েছে।" অভিমতি বাংলাদেশের বর্তমান নেতা দিয়েছেন। এখানে আমাদের সেচমন্ত্রী মহাশয় যে অভিমতি দিয়েছেন, সেই অভিমতি অসত্য, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং এর দ্বারা আমাদের হাউসকেও বাংলার জনমতকে, দেশের মানুষকে মিসলিড করা হয়েছে। এটা মন্ত্রী মহাশয় হিসাবে দায়িত্ব স্খলন করেছেন। যদি তাঁর কাছে কাগজ পত্র থাকে, আমরা আহ্বান করছি, সেই তথ্য হাউসে পরিবেশন করবেন। তা যদি না হয়, তাহলে সিরিয়াসভাবে অধিকার ভঙ্গের দায়ে অভিযুক্ত হবেন। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** It is a well established decision incorrect statement made by a Minister cannot make any basis for a breach of privilege. It is only a deliberate lie, if it can be substantiated that would certainly bring the offence within the meaning of a breach of privilege. The other lapses, other mistakes do not come under this category, because every day we find that Ministers make their statements in which they make mistakes and which they correct afterwards. So, there is no question of point of privilege.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আপনার রুলিং অনুযায়ী আমরা ধরে নেব মাননীয় সেচ-মন্ত্রী সেদিন যে বক্তব্য রেখেছিলেন, সেটা তিনি একটা আজেবাজে বক্তব্য রেখেছিলেন।

(গন্ডগোল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সিংহ, ইউ ট্রাই টু ফলো মি। আমি কি বলেছি, আমি বলেছি এটা ব্রিচ অফ প্রিভিলেজ নয়। এর বাইরে কিছু বলিনি। ডাঃ আবেদিনের পয়েন্ট অফ্ প্রিভিলেজের রুলিং-এ আমি বলেছি এটা ব্রিচ অফ্ প্রিভিলেজ হয়নি। নো মোর ডিসকাশন অন দিস সাবজেক্ট।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন, মাননীয় সদস্য যে পয়েন্ট অফ্ প্রিভিলেজ তুলেছিলেন সে বিষয়ে আপনি একটা মন্তব্য করেছেন। ডাঃ জয়নাল আবেদিন সাহেব দীর্ঘকালের পুরনো সদস্য এবং তিনি বিরোধী কংগ্রেস দলের নেতা। তাই আমরা সবাই আশা করব একটি দলের নেতা এবং দীর্ঘকালের পুরনো সদস্য হাউসের নিয়মাবলি অনুসরণ করবেন। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে রুলস অফ্ প্রসিডিয়রের ২২৪ ধারাটা পড়ছি। এতে বলা হচ্ছে কি ভাবে প্রিভিলেজ তোলা যায়, এই কক্ষে এই মুহূর্তে যে ঘটনা ঘটেছে তাতে যদি প্রিভিলেজ ভঙ্গ হয় তাহলে নিশ্চয়ই তুলতে পারেন। কিন্তু যে ঘটনা আগে ঘটেছে—মাননীয় সেচ-মন্ত্রী শ্রী প্রভাস রায় মহাশয় আগে একটি বিবৃতি দিয়েছিলেন, সেই বিবৃতিতে সদস্যদের অধিকার ভঙ্গ হতে পারে, সভার অপমান হতে পারে, অনেক কিছু হতে পারে—কিন্তু যেটা অতীতের ঘটনা সে সম্বন্ধে প্রিভিলেজ আনতে গেলে তাঁকে নোটিশ দিতে হবে। "any member may, with the consent of the speaker, raise a question involving a breach of privilege. আপনার কনসেন্ট উনি নেননি, মোশন আনেননি।—হোয়ার ইজ দি মোশন? আমাদের কাছে মোশন সারকুলেটেড হয়নি। যদি আমাদের সামনে কোনও মোশন না থাকে তাহলে কোনও সদস্য প্রিভিলেজ মোশন তুলতে পারেন না। এই ঘটনা আগে ঘটেছে, হঠাৎ প্রিভিলেজ তোলা যায় নি।

**Mr. Deputy Speaker :** I fully agree with your contention. But I have allowed the honourable member to speak. I have already quoted from the book of Kaul and Shakdher which I am repeating. "Incorrect statement made by a Minister cannot make any basis for a breach of privilege".

[2-20 – 2-30 p.m.]

It is only a deliberate lie if it can be substantiated that would certainly bring the offence within the meaning of a breach of privilege. Other lapses, other mistakes do not come under this category because every day we find that Ministers make their statements in which they make mistakes and which they correct afterwards. This is a quotation from an authority and it an established practice.

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আপনার রুলিং অনুসারে তাহলে আমরা ধরে নিচ্ছি সেদিন প্রভাসবাবু যে স্টেটমেন্ট দিলেন সেটা ইনডায়রেক্ট এবং ইনকারেক্ট।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নির্মল বসু মহাশয় যে বৈধতার প্রশ্ন তুলেছেন এই বৈধ প্রশ্নের আরও একটা বিধি এখানে আলোচনা করা হয়েছে সেটা আমি উল্লেখ করতে চাই।

**Mr. Speaker :** I have allowed the member concerned to mention the point.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Labour Department to make a statement on the subject of deplorable condition of "Biri" workers of West Bengal—attention called by Shri Anil Mukherjee on the 19th September, 1977.

**শ্রী ভবানী মুখার্জি ঃ** এখানে মিনিস্টার এখন নেই। ৪ঠা অক্টোঅফ় উত্তরটা দেওয়া হবে।

**Mr. Deputy Speaker :** Allowed.

The Minister-in-charge of the Health and Family Welfare Department to make a statement on the subject of setting up of a mental hospital for prisoners suffering from mental disease—attention callcd by Shri Saral Deb on the 21st September, 1977.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** পশ্চিমবঙ্গে একটি স্বয়ংসম্পূর্ণ মানসিক হাসপাতাল স্থাপনের জন্য

*স্বাস্থ্যদপ্তর একটি উপযুক্ত স্থানের খোঁজে ছিলেন। বহরমপুরের খ্রীস্টান স্কুল যা বহুদিন অকার্যকর* অবস্থায় পড়ে ছিল। এই উদ্দেশ্যে দিতে চাওয়া হয়েছিল। স্বাস্থ্যদপ্তর এটা গ্রহণ করতে স্বীকৃত হন এবং ১৯৬৩ সালের এপ্রিল মাসে এই বাড়ীর প্রয়োজনীয় মেরামতি এবং অন্যান্য বাড়ি, স্টাফ কোয়ার্টার তৈরির জন্য আনুমানিক ১৮.৬৯ লক্ষ টাকার ব্যয় অনুমোদন করেন। মেরামতি এবং বাড়ি তৈরির শেষে ৩১.৫.৭১ তারিখে একটি ৩৫০ শয্যা বিশিষ্ট মানসিক হাসপাতাল খোলার অনুমোদন দেন। এই হাসপাতাল সংক্রান্ত অন্যান্য খরচও সরকার অনুমোদন করেন।

কিন্তু হাসপাতালে কাজ শুরু হওয়ার প্রাক্কালে তদানীন্তন সরকার এই বাড়ীটিকে উগ্রপন্থী কয়েদীদের জন্য একটি বিশেষ জেলখানা হিসাবে ব্যবহারের সিদ্ধান্ত নেন। সুতরাং মানসিক হাসপাতালটি খোলা হয়নি। এই বাড়িটি এখন স্বরাষ্ট্র (কারা) বিভাগের দখলে। এই বাড়িটি স্বাস্থ্য দপ্তরকে ফিরিয়ে দেওয়া হলে এক্ষণে একটি মানসিক হাসপতাল খোলা সম্ভব হতে পারে। বিষয়টি আমরা বিবেচনা করে দেখছি। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা নতুন কোনও মানসিক হাসপাতাল খোলার কোনও প্রকল্প স্বাস্থ্য দপ্তরের নেই। ম্যাজিস্ট্রেটের আদেশে বহু উগ্র অনপরাধী (নন্ ক্রিমিন্যাল) মানসিক রোগী জেলে আটক থাকেন। কয়েক বছর আগে স্বরাষ্ট্র (কারা) বিভাগ এই ধরনের মহিলা রোগীদের জন্য একটি বিশেষ হাসপাতাল লালগোলায় স্থাপন করেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Health and Family Welfare Department to make a statement on the subject of sudden death of a trainee nurse, Arati Chakraborty of Medical College in Medical College in Calcutta—attention called by Shri Rajani Kanta Doloi on the 26th September, 1977.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের শিক্ষার্থী নার্স শ্রীমতী আরতী চক্রবর্তী ঠাকুর গত ২২শে সেপ্টেম্বর ভাইরাস এনকেফেলাইটিস রোগে আক্রান্ত হইয়া হাসপাতালে ভর্তি হন এবং দুর্ভাগ্যক্রমে ২৪শে সেপ্টেম্বর সন্ধ্যা ৬টায় প্রাণ ত্যাগ করেন। শ্রীমতী চক্রবর্তী ঠাকুরের মৃত্যুতে ক্ষুব্ধ প্রায় ২৮০ জন শিক্ষার্থী নার্স হাসপাতালের অধ্যক্ষের নিকট ত্রুটিপূর্ণ চিকিৎসার অভিযোগ আনেন এবং ২৪শে সেপ্টেম্বর গভীর রাত্রি পর্যন্ত বিক্ষোভ প্রদর্শন করিতে থাকেন। পরদিন সকালে এই রাজ্যের স্বাস্থ্য অধিকর্তা হাসপাতালে উপস্থিত হইয়া বিক্ষোভকারিণীদের বক্তব্য শোনেন এবং তাঁহাদের অভিযোগের যথাযথ তদন্ত হইবে এই আশ্বাস দিয়া তাঁহাদিগকে কার্যে যোগদান করিতে অনুরোধ করেন। মৌখিক আশ্বাসে সন্তুষ্ট না হওয়ায় তাঁহাদিগকে উপরোক্ত মর্মে একটি লিখিত আশ্বাসও দেওয়া হয়।

শ্রীমতী চক্রবর্তী ঠাকুরের মৃত্যুকে কেন্দ্র করিয়া যে সব অভিযোগ উঠিয়াছে তাহাদের যথাযথ তদন্ত করিবার জন্য আর. জি. কর হাসপাতালের অধ্যক্ষকে চেয়ারম্যান ও পোস্ট

গ্র্যাজুয়েট ইন্সটিটিউটের বিশেষজ্ঞ চিকিৎসক ডাঃ পি. সেনকে অন্যতম সদস্য হিসাবে লইয়া একটি কমিটি নিযুক্ত করা হইয়াছে।

এই কমিটি আগামী ৪ঠা অক্টোবর-এর মধ্যে তাঁহাদের রিপোর্ট পেশ করিবেন বলিয়া আশা করা যায়।

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** I have received 5 motions of calling attention on various subjects, viz.—

1. The proposal for classification of people according to income group for the purpose of issuing ration cards and supply of rationed articles to them at varying prices—Shri Sudhir Bhandari.

2. Reported lathi charge and tear gas shelling for dispersing the mob intending to collect football match tickets—Shri A.K.M. Hassanuzzaman.

3. Reported maldistribution and black marketing in football match tickets on 26.9.77—Shri A.K.M. Hassanuzzaman.

4. Two hawkers attacked and injured seriously on 28.9.77 near Shyambazar Tram Depot—Shri Rajani Kanta Doloi.

5. The difficulties arising out of a recent circular by the Director of Food and Supplies Deptt. in the matter of renewal of ration cards to bonafide citizens—Shri Jamini Kishore Mojumdar.

I have selected the notice of Shri Jamini Kishore Mojumdar on the subject of the difficulties arising out of a recent circular by the Director of Food and Supplies Department. Gist of the notice is as follows.

According to a circular issued by the Director in the Food and Supplies Department, restriction has been imposed in the matter of renewal of ration cards to these who do not possess citizenship certificate. As a result many bonafide citizens whose names are included in the voters' list and who can produce other evidence are being deprived of ration cards. I urge that the above circular of the Director of Food and Supplies Department be withdrawn and the people be saved from harasment.

***Shri Bhabani Mukherjee :*** *The statement will be made on the 4th October, 1977.*

[2-30 – 2-40 p.m.]

**শ্রী রজনীকান্ত দলুইঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার। গতকাল আমি আমার অ্যাডজোর্নমেন্ট মোশনে বলেছিলাম আই. এফ. এ. শীল্ড ফাইনালে টিকিট ডিস্ট্রিবিউশনের ব্যাপারে ম্যাল প্র্যাকটিসেস চলেছে....(গোলমাল)

**Mr. Deputy Speaker:** This not a point of order.

## MENTION CASES

**শ্রী কাশীকান্ত মৈত্রঃ** ডেপুটি স্পিকার মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের আলোচনা করছি। আইনমন্ত্রী বলেছিলেন ১৯৭৫ সালে কলিকাতা হাইকোর্টের মাননীয় বিচারপতি বিশেষ বিবেচনার পর কয়েকজন আইনজীবী যাঁরা কোর্টে প্র্যাকটিস করতেন তাঁদের রিক্রুট করেন, সিলেক্ট করেন, অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজ হবার জন্য। এইরকম একজন যোগ্য প্রার্থী ছিলেন রমেন্দ্রনারায়ণ রায়—ডিস্ট্রিক্ট কোর্টের বিশিষ্ট আইনজীবী—তিনি সিলেক্ট হয়েছিলেন এবং পরীক্ষায় তিনি দ্বিতীয় স্থান অধিকার করেছিলেন কিন্তু রাজনৈতিক কারণে এই অজুহাতে তাঁকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল না হাইকোর্ট কর্তৃক নির্বাচিত ও মনোনীত হওয়া সত্ত্বেও এটা খুব দুঃখজনক। মাননীয় আইনমন্ত্রী তাঁর বিভাগ সম্বন্ধে আলোচনা করবার সময় বলেছিলেন আমরা চাই আদালত স্বাধীনভাবে বিচার কার্য পরিচালনা করুক। এই রকম একজন ব্যক্তি যিনি হাইকোর্টের দ্বারা নির্বাচিত হয়েছিলেন কিন্তু জরুরি অবস্থার সময় পুলিশ রিপোর্টের অজুহাত দেখিয়ে তাঁকে চাকরি দেওয়া হল না। এই রকম আর একজনকেও মুনসেফ করা হল না। আইন মন্ত্রক সরকারি নীতি যা ঘোষণা করেছেন তার সঙ্গে সঙ্গতি নেই। সুতরাং যে ব্যক্তিকে হাইকোর্ট মনোনীত করেছেন এবং যিনি মুনসেফ হয়েছেন পুলিশ রিপোর্টের ভিত্তিতে তাঁদের যোগদান করতে দেওয়া হচ্ছে না তাঁদের সম্বন্ধে আপনি বিবেচনা করুন।

**শ্রী হাসিম আবদুল হালিমঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ কথা সত্যি মিঃ রায় অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজ হবার জন্য হাইকোর্ট থেকে সিলেক্ট হয়েছিলেন। পুলিশ ভেরিফিকেশনের একটা নিয়ম আছে যে বিচারকের জন্য অ্যাপয়েন্টেড হন তাঁদের একটা পুলিশ ভেরিফিকেশন হয় এই ব্যাপারে পুলিশ ভেরিফিকেশনের রিপোর্ট হল গভর্নমেন্ট সারভিসে আনফিট। আমি মন্ত্রী হবার পর এই রকম যখন দু-চারটি কেস এল গভর্নমেন্ট সারভিসে আনফিট তখন পুলিশকে জিজ্ঞাসা করলাম তোমরা আনফিট বলছ কেন? কিন্তু তারা এর কোনও উত্তর দেয়নি। তাদের একটা সময় দিয়ে বললাম এতদিনের মধ্যে জানাও এই যে লোক যাদের হাইকোর্ট ফিট বলেছে যারা পরীক্ষায় পাশ করেছে এবং হাইকোর্ট অ্যাপ্রুভ করেছে ডিস্ট্রিক্ট জাজ ও মুনসেফ হবার জন্য তাঁদের আপনারা আনফিট বলছেন কেন? আজ পর্যন্ত পুলিশ কিছু বলেনি। তাঁদের অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্য আমি ফাইল চীফ মিনিস্টারের কাছে পাঠিয়েছি

তা ফের অ্যাপয়েন্টমেন্ট ইস্যু করব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গতকাল রাত্রি ১১ টার সময় টালিগঞ্জে বিজয়গড় কলোনিতে সি পি এম কর্মীরা আমাদের দু'জন ছেলে তাপস ঘোষ এবং ভূদেব দত্তকে জোর করে তুলে নিয়ে যায় এবং তুলে নিয়ে ওদের লোকাল অফিসে গিয়ে নৃশংসভাবে অত্যাচার করে। তারা হসপিটালাইজড হয়েছে, মরনাপন্ন অবস্থা। পশ্চিমবঙ্গে এই ঘটনা যদি চলতে থাকে তাহলে কি বুঝব পশ্চিমবঙ্গে ল অ্যান্ড অর্ডার নেই?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সংবাদপত্রে দেখলাম বিহারে জনতা সরকার জয়প্রকাশ নারায়ণের জন্ম দিনে মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক ঘোষণা করবেন। বিহারের এই সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতার মধ্যে যদি বিহার রাজ্য সরকার মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক ঘোষণা করতে পারেন তাহলে আমাদের পশ্চিমবঙ্গের শিক্ষা মন্ত্রীরা যেন মাধ্যমিক শিক্ষাকে অবৈতনিক করার কথা ঘোষণা করেন।

**শ্রী বনমালি দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার বোলপুর ভায়া নানুর কীর্ণাহার যে রাস্তা আছে সেই রাস্তা বাস চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। ঐ রাস্তায় দুই সপ্তাহ ধরে বাস চলাচল বন্ধ হয়ে গেছে, ফলে ওখানকার মানুষের ভীষণ অসুবিধা হচ্ছে। ঐ রাস্তাটি মেরামতের ব্যবস্থা যেন পূর্ত মন্ত্রী মহাশয় করেন, যাতে বাস পূর্বের মতো চলাচল করে তার দিকে যেন দৃষ্টি দেন।

**শ্রী শশাঙ্কশেখর মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয় হাউসে রাখতে চাই সেটা হচ্ছে আমাদের বীরভূম শিল্পে একটা উপেক্ষিত জেলা, তার সঙ্গে রামপুরহাট মহকুমা আরও উপেক্ষিত। আমাদের বীরভূম জেলাতে একটা মিনি স্টীল শিল্প স্থাপিত হয়েছিল কংগ্রেস আমলে। কিন্তু আজ পর্যন্ত তার চিমনি দিয়ে ধোঁয়া উঠল না, মৃতপ্রায় পড়ে আছে। এর আগে এখানে একটা সুগার মিল হয়েছে। এছাড়া বীরভূমে আর কোনও শিল্প নেই। বীরভূম জেলার চালের জন্য পশ্চিমবঙ্গের মানুষ তাকিয়ে থাকে, কিন্তু রামপুরহাট মহকুমায় একটা শিল্পও আজ পর্যন্ত হয়নি। আমি আপনার মাধ্যমে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি মিনিস্টারের কাছে অনুরোধ রাখি যেখানকার চাল খেয়ে পশ্চিমবঙ্গের মানুষ বেঁচে থাকে সেখানে কিছু শিল্প যাতে উৎকর্ষতা লাভ করতে পারে সেটা দয়া করে তিনি যেন দেখেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহে যে রবীন্দ্র ভবন তৈরি হচ্ছিল তারজন্য গভর্নমেন্ট থেকে ৮।। লক্ষ টাকা দেওয়া হয়েছে। প্রাক্তন সেচ মন্ত্রী তার সভাপতি ছিলেন এবং এস ডি ও সেক্রেটারি ছিলেন। সেচ মন্ত্রী পদত্যাগ করেছেন কিনা জানি না,

তিনি কাজকর্ম দেখেছেন না, আর এস ডি ও বদলি হয়ে গেছেন। সেখানকার কাঠ বাঁশ সব চুরি হয়ে যাচ্ছে, টাকা থাকা সত্ত্বেও কাজ হচ্ছে না। সেজন্য তিনি যেন এই কমিটি পুনর্গঠন করার ব্যবস্থা করেন।

**শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল এবং দুর্গাপুর মহকুমার কোলিয়ারী এলাকায় কংগ্রেসি গুন্ডা, সিপাই এবং কোলিয়ারীর টি. এন. শুক্লা জনতা পার্টির নাম নিয়ে সমস্ত কয়লা খনির শ্রমিকদের উপর আক্রমণ চালাচ্ছে। গত ২৪।৯।৭৭ তারিখে দামোদর কোলিয়ারীতে সি পি আই নামধারী লোকেরা সিটুর শ্রমিকদের উপর আক্রমণ করে ৩ জন শ্রমিককে আহত করেছে। বেনালী কোলিয়ারীতে শ্রমিকদের উপর গুন্ডামী চলছে। তারা হুমকী দিচ্ছে আজ পর্যন্ত কিন্তু পুলিশ নিষ্ক্রিয়। খট্টাটী কোলিয়ারীতে টি এন শুক্লা জনতা পার্টির নাম করে সমস্ত শ্রমিকদের উপর কর্তৃপক্ষের সহযোগিতায় আক্রমণ করে, দু'জন শ্রমিক গুরুতরভাবে আহত হয়। সেজন্য মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই গুন্ডামী বন্ধ হয় এবং শিল্পে উৎপাদন এবং শান্তি ফিরে আসে।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি চিঠি পেলাম, সেই চিঠিতে লেখা আছে যে ২৪ পরগনার কাকদ্বীপ থানায় কাকদ্বীপ শহরে এফ সি আই একটি গো-ডাউন আছে, কে সি হালদার এন্ড কোং তার স্টোরিং এজেন্ট। এই গো-ডাউনে ৩৮৪ কুইন্টাল গম সম্প্রতি জমা আছে, ওখানে যারা মাটি কেটেছে, আজ পর্যন্ত তারা কিছু পায়নি। এই গম আনফিট ফর হিউমেন কনজাম্পশন, কাল কি পরশু থেকে হয়ত এই গমগুলি তাদের বিলি করা হবে, তাই আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ জানাতে চাই যে অবিলম্বে, আজকের মধ্যে, এখনি খঅয় নেওয়া হোক এবং এটা বিলি বন্ধ করা হোক এবং তার পরিবর্তে যাতে ভাল গম তারা পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি ঘটনার প্রতি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী থানা কেন্দ্রে পাটকেলডাঙা অঞ্চলে চামুন্ডা এবং পিঙ্কী বিলের মধ্যবর্তী স্থানে তিন-হাজার বিঘা জমি অধিকাংশ সময়ে জলে ডুবে থাকে, তার জন্য কৃষকেরা ক্ষতিগ্রস্ত হয়, যাতে এখানকার জল অবিলম্বে নিষ্কাশনের ব্যবস্থা হয় এবং সেখানকার মানুষ যাতে চাষের সুযোগ পায়, সেই ব্যবস্থা করুন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৮শে সেপ্টেম্বর আনন্দবাজার পত্রিকাতে যে খঅয় প্রকাশিত হয়েছে, সেই খঅয় গুরুত্বপূর্ণ। পশ্চিমবাংলার বিভিন্ন স্কুলে এক লক্ষ দেড় লক্ষ শিক্ষক ও শিক্ষা কর্মী রয়েছেন। আর মাত্র পুজোর ১৫ দিন বাকি। তাদের ডি এ এবং গ্রান্ট ইন এইড এখনও মধ্যশিক্ষা পর্ষদের কাছে আসেনি। যদি এ সম্বন্ধে অবিলম্বে ব্যবস্থা

না করা যায় তাহলে শিক্ষক এবং শিক্ষাকর্মীরা অত্যন্ত অসুবিধার মধ্যে পড়বেন। সেজন্য যাতে অবিলম্বে মধ্য শিক্ষা পর্ষদের কাছে এবং বিভিন্ন জেলার টাকা যায়, তার জন্য ব্যবস্থা যেন শিক্ষামন্ত্রী মহাশয় করেন।

**শ্রী সরল দেবঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মারফত মৎস্যমন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করছি। প্রাক্তন মৎস্যমন্ত্রী জয়নাল সাহেব-এর সেক্রেটারি, ফিশারী ডিপার্টমেন্টের সেক্রেটারী-ডিরেক্টার ২৫টি মেকানাইজড বোট তামিলনাড়ুর একটি প্রাইভেট কোম্পানি থেকে উইদাউট টেন্ডার খরিদ করার ব্যবস্থা করেছিলেন, যে বোট পশ্চিমবাংলায় খরিদ করলে ৪০ হাজার টাকা কমে হতে পারত। তামিলনাড়ু থেকে পশ্চিমবাংলায় আনবার জন্য এত খরচ আড়াই লক্ষ টাকা খরচ হয় এবং এই দুর্নীতির সঙ্গে জড়িত আমাদের মাননীয় প্রাক্তন মৎস্যমন্ত্রী। আমি দাবি জানাচ্ছি যে উইদাউট টেন্ডার এই বোট কেনবার জন্য যে সমস্ত সংশ্লিষ্ট অফিসার আছেন সে সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হোক এবং এই বোট খরিদের যে চক্তি সেটা বাতিল করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** অন এ পয়েন্ট অফ পার্সনাল এক্সপ্ল্যানেশন স্যার, মাননীয় সদস্যের যদি হিম্মত থাকে, বিষয়টা কমিশনে দিন, এর সঙ্গে আমার কোনও সম্পর্ক নাই। এই অভিযোগ অসত্য। আমি বলি ওঁকে যদি চোর বলা হয়, ওঁকে যদি একটা মিথ্যাবাদী বলা হয়, সেটা কোনও ভুল নয়।

**শ্রী পূর্ণচন্দ্র মালিকঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। খন্ডোকোষ থানায় চা গ্রামের একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে যেটা দুই বছর আগে হয়েছে কিন্তু আজ পর্যন্ত এই স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তারের ব্যবস্থা নাই। গত এপ্রিল মাসে এক সপ্তাহের জন্য পাশের স্বাস্থ্যকেন্দ্র থেকে একজন ডাক্তার এসেছিলেন কিন্তু তারপরে আজ পর্যন্ত কোনও ডাক্তার দেওয়ার ব্যবস্থা করা হয়নি। সেজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দ্রতে ডাক্তারের ব্যবস্থা করুন। কারণ ঐ এলাকায় আর কোনও চিকিৎসার ব্যবস্থা নাই। এই অঞ্চলের আশেপাশে কোনও ডাক্তার নাই। ৫।৭ মাইল দুরে ডাক্তার আছে সেজন্য এখানকার রুগীরা চিকিৎসার অভাবে দারুণ কষ্ট পাচ্ছে। অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের ব্যবস্থা করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেবঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় জয়নাল সাহেব এই হাউসের একজন পুরানো সদস্য তিনি আমাকে চোর বলে আপ্যায়িত করেছেন সেজন্য আমি অধিকার ভঙ্গের প্রস্তাঅেয় জন্য দাবি করছি এবং অবিলম্বে এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হউক। আমি বলেছি যে ৪৫ লক্ষ টাকা প্রাইভেট কোম্পানির সঙ্গে উনি কারবার করেছেন উইদাউট এনি টেন্ডার। জয়নাল সাহেব এখানে অসাংবিধানিক কথা ব্যবহার করেছেন তিনি বলেছেন মিথ্যাবাদী চোর—সেজন্য আমি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হউক এটা আমি দাবি করছি।

***শ্রী নির্মল বোস ঃ*** *স্যার, এই মাত্র মাননীয় সদস্য সরল দেব যে কথা বললেন জয়নাল সাহেব সেটা আমরা সকলেই শুনেছি। তিনি সরল দেবকে বলেছেন চোর এবং মিথ্যাবাদী।*

**Deputy Speaker :** I will go through the records and look into it.

**শ্রী সুনীল সাঁতরা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৯ই আগস্ট জয়পুর থানার আমার গ্রামে একটি ডাকাতি হয়—যে ডাকাতি এই কংগ্রেসি গুন্ডারা করেছে। জয়পুর থানায় যেটা দীর্ঘ ১০ বছর তার নজির নাই। শুধু তাই নয় ঐ ডাকাতির কথা যখন ওদেরই একজন ফাঁস করে দেয় তার নাম সুধীর সাঁতরা—সে ফেরীঘাটে কাজ করত, তাকে ১০ই আগস্ট শ্বাসরোধ করে খুন করে জলে ফেলে দেয়। আরেকটি ঘটনা বলতে চাই যে গত ২৪শে সেপ্টেম্বর ওরা যখন ডাকাতি করবার উদ্দেশ্যে জমা হচ্ছিল সেই সময় আমাদের ছেলেরা তাদের একজনকে ধরে ফেলে এবং তার কাছ থেকে একটা রিভলবার এবং ৬টা বুলেট পাওয়া যায়। এবং আর ও খবরে প্রকাশ যে ঐ এলাকায় গত নির্বাচনের সময় বর্ধমান জেলা কংগ্রেসের প্রেসিডেন্ট ঐ এলাকায় আরও ৫০টা রিভলবার এবং বহু বুলেট দিয়েছে। যে ছেলেটিকে ধরা হয়েছে সে পুলিশের কাছে স্বীকারুক্তি করেছে এবং আমাদের বলেছে যে এখন অনেক আর্মস এবং বুলেট ঐ এলাকায় আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে যাতে ঐ সমস্ত আর্মস এবং বুলেট ঐ এলাকা থেকে উদ্ধার করা যায় তার জন্য তিনি যেন অবিলম্বে দৃষ্টি দেন।

**শ্রী আবুল হাসানত খান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ফারাক্কা থেকে নিচে গঙ্গার নদীতে ভাঙ্গন শুরু হয়েছে, বিশেষ করে মুর্শিদাবাদ জেলার অন্যতম শ্রেষ্ঠ বাণিজ্যকেন্দ্র ধুলিয়ান কেন্দ্র আজ চরম বিপন্ন। এই অঞ্চলে এখন ভাঙ্গন চলছে, প্রায় ৬০টি বাড়ি কয়েকদিনের মধ্যে ভাঙ্গনে পড়েছে এবং তার জন্য বাস্তুহারা লোকজন ভীষণ অসুবিধায় পড়েছে এবং তারা আজ অসহায় অফস্থায় পড়েছে এবং তারা রাস্তায় বাস করছে। আমি সরকারের কাছে আবেদন করব যাতে এই সমস্ত লোকদের অবিলম্বে পুনর্বাসনের ব্যবস্থা করা হয়। এবং তারা যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা গ্রহণ করুন।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কোলাঘাট ব্লকে তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য তমলুক থানার সাড়ে চার শো একর জমি এবং পাঁশকুড়ার ৫ শত একর জমি নেওয়া হয়। এর ফলে প্রায় ১৭টি আদিবাসী পরিবার গৃহহারা ও জমি হারা হয়েছে। এই সমস্ত এলাকার জনসাধারণ তারা কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য ক্ষতিগ্রস্ত পরিবার, তারা পরিবার সহায়ক কমিটি করেছে, তাদের সঙ্গে সেখানকার অফিসারদের কথাবার্তা হয় এবং তখন একটা চুক্তি হয়েছিল। সেই

চুক্তিতে তাদের আশ্বাস দেওয়া হয়েছিল যে সেখানকার ৩ শত বেকারকে চাকরি দেবেন এবং জমিরও ক্ষতিপূরণ দেবেন। কিন্তু ক্ষতিপূরণ বা চাকরি দেওয়া হয়নি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা জানি বামফ্রন্ট সরকার ঘোষণা করেছেন যে পরীক্ষায় সব রকম দুর্নীতি বন্ধ করা হবে। কিন্তু আমার কাছে খঅয় আছে যে রবীন্দ্র ভারতী ইউনিভার্সিটির বি, এ, পার্ট ওয়ান পরীক্ষায় সেখানে কয়েকটি কংগ্রেসি গুন্ডা তারা সিক বেডের সুযোগ নিয়ে টোকাটুকি করছে। মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে এটা তদন্ত করে বন্ধ করা হোক।

**শ্রী রামচন্দ্র সতপতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঝাড়গ্রাম মহকুমার প্রায় ৭০ ভাগ মানুষ গরিব এবং অধিকাংশই ক্ষেত মজুর। ঝাড়গ্রামে সেপ্টেম্বর মাসে কোনও রিলিফ যায়নি এবং কোনও লোক জি, আর, পায়নি। সেখানে যাতে রিলিফ এবং জি, আর, যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বামফ্রন্ট মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে দেখলাম এবং কালকেও এই সভায় ঘোষণা করা হয়েছিল যে সরকারি কর্মচারিদের ১০০ টাকা অনুদান দেওয়া হবে। কিছুদিন আগে কংগ্রেস সরকার তারা সরকারি কর্মচারিদের মাইনে বাড়িয়ে দিয়েছিল উদ্দেশ্যপ্রণোদিত হয়ে। কারণ তাদের মাইনে যদি আগে বাড়িয়ে দিতেন তাহলে বুঝতাম তাদের উদ্দেশ্য সৎ ছিল কিন্তু যাওয়ার আগে বাড়িয়ে দিয়ে গেলেন। যাইহোক, আমি এখানে উল্লেখ করতে চাই যে গ্রামে ক্ষেত মজুরদের এখন কোনও কাজ নেই, তাদের বেঁচে থাকবার মতো আর্থিক সঙ্গতি নেই। সেইজন্য বামফ্রন্ট সরকারকে অনুরোধ করব তাদের জন্য যেন কিছু ব্যবস্থা করা হয়।

**ডাঃ বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ই জুলাই রাত্রি ১০টায় সময় বাঁকুড়া জেলার মুলান গ্রামে হরিপদ মন্ডলকে কতকগুলি আততায়ী গুরুতরভাবে আহত করে। আহত হওয়ার পর তাকে বাঁকুড়া মেডিক্যাল কলেজে ১৮ দিন অজ্ঞান অবস্থায় পড়ে থাকতে হয়। তার জ্ঞান ফিরে এলে সে যে সব আততায়ী তাকে আক্রমণ করেছিল তাদের নাম ধাম সব বলে দেয় এবং ৪২ দিন পর তিনি হাসপাতালে থেকে ভাল হন। সেখানকার এস, পি এবং ডি, এম, এখন পর্যন্ত তারা কোনও প্রতিকার করেনি। আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী কমলকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা দেশে যখন বিদ্যুৎ সঙ্কট চলছে

তখন বাংলাদেশের বহু কারখানার মালিক চুরি করে বিদ্যুৎ নিয়ে তাদের কারখানা চালু রাখছে। এই বিষয়ে আমি কনসালটেটিভ কমিটির মেম্বার হিসেবে ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাই কোম্পানির চেয়ারম্যানকে বহুবার বলেছি কিন্তু তা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এইভাবে বিদ্যুৎ চুরি করে যারা কারখানা চালু রাখছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিধানসভার প্রাক্তন সদস্য বিজয় রায় গতকাল আমার কাছে একখানা চিঠি পাঠিয়েছেন এবং তার মধ্যে ব্যক্তিগত কথা থাকার জন্য সেই চিঠিখানা আমি পেশ করতে পারলাম না। সেই চিঠিতে একটা জায়গায় তিনি লিখেছেন, কুচবিহার জেলার দিনহাটা মহকুমার শিতলকুচি থানা থেকে শিতাই হয়ে নগরদিগারী পর্যন্ত প্রায় ২০ মাইল ব্যাপি জায়গায় ইলেক্ট্রিকের খুঁটি পোতা হয়েছে এবং তারও টানা হয়েছে। কিছুদিন পর সেখানে তামাকের চাষ আরম্ভ হবে কিন্তু ওগুলি থাকার জন্য কৃষকদের অসুবিধা হচ্ছে। এই সমস্ত তার চুরি হতে পারে কাজেই আমি বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি, অন্তত আর কিছু না হোক ওই তারগুলি চার্জ করে রাখা হোক যাতে এগুলি চুরি হয়ে না যায় এবং কৃষকদের চাষের অসুবিধা না হয়।

**শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষাবিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস আমলে কৃষ্ণনগর মহিলা কলেজের গভর্নিং বডি ভেঙ্গে দেওয়া হয় এবং নদীয়ার জেলা শাসককে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর হিসেবে নিয়োগ করা হয়। কিন্তু ওই জেলা শাসক ওই গভর্নিং বডির একজন সদস্যাকে ড্রয়িং অ্যান্ড ডিসবার্সমেন্ট অফিসার হিসেবে নিযুক্ত করেছেন। কিন্তু সেখানকার কয়েকজন অধ্যাপক ৩ টাকা করে অরবিন্দ ভবনে না দিলে টিউশন ফিস্ নেবে না এরকম জুলুম শুরু করেছেন এবং তার ফলে সেখানে বিক্ষোভ শুরু হয়েছে। আমি অনুরোধ করছি কৃষ্ণনগর কলেজের এই অবস্থা দূর করে সেখানে নূতন গভর্নিং বডি করা হোক।

**শ্রী জন আর্থার বক্সলা :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলার কুমারগ্রামে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়নি। বিদ্যুতের অভাবে সেখানে সেচের কাজ হচ্ছে না। কাজেই মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে সেখানে বিদ্যুতের ব্যবস্থা করা হোক।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কাঁচরাপাড়া যক্ষ্মা হাসপাতাল যার বর্তমান নাম নেতাজী সুভাষ স্যানাটোরিয়াম সেখানে রোগীদের কি অবস্থা সে সম্বন্ধে তারা একটা ইস্তাহার প্রকাশ করেছেন এবং আমি সেটা আপনার মাধ্যমে সরকারের দৃষ্টিতে আনছি। এই ইস্তাহারে বলা হয়েছে, আমরা দক্ষিণপূর্ব এশিয়ার বৃহত্তম টি. বি. হাসপাতাল নেতাজী সুভাষ স্যানাটোরিয়ামের হতভাগা রোগীবৃন্দ দীর্ঘদিন যাবৎ আমাদের প্রাপ্য জিনিস, খাদ্য, ঔষধ, যত্ন ও সুচিকিৎসা হতে বঞ্চিত, স্থায়ী সার্জেন ও ফিজিসিয়ান না থাকায়

অপারেশন প্রায় বন্ধ, রোগ সারুক আর নাই সারুক দায়িত্বহীনভাবে রোগীদের ডিসচার্জ করা হয়। অপারেশনযোগ্য বহু রোগীকে অপারেশনের ব্যবস্থা না করেই তাকে ডিসচার্জ করে দেওয়া হয়। পুষ্টিকর খাদ্য তো দূরের কথা, যে নিকৃষ্ট ধরনের খাদ্য রোগীদের পরিবেশন করা হয় তা খেয়ে আরোগ্য লাভ তো দূরের কথা যে কোনও সুস্থ ব্যক্তি অসুস্থ হয়ে পড়বেন। সরকার আমাদের জন্য মাথা পিছু দৈনিক যে খাদ্য অয়ান্দ করেছেন কর্তৃপক্ষ আমাদের সেই অয়ান্দকৃত খাবার অপেক্ষা কম পরিবেশন করেন। কর্তৃপক্ষের স্বেচ্ছাচারিতা, পক্ষপাতমূলক আচরণ ও দুর্নীতির বিরুদ্ধে আমরা মাননীয় সুপারিনটেনডেন্ট, স্থানীয় এম এল এ, জেলা শাসক, মহকুমা শাসক, স্বাস্থ্যমন্ত্রী ও মাননীয় পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর কাছে আবেদন নিবেদন করেছি। এখন আমরা দুরারোগ্য ব্যাধিগ্রস্থ রোগীরা নিরুপায় হয়ে আমাদের বাঁচার সহায়ক ন্যায়সঙ্গত ১৩ দফা দাবি-দাওয়ার ভিত্তিতে ৩.১০.৭৭ তারিখের পর থেকে অনির্দিষ্টকালের জন্য শান্তিপূর্ণ অনশন শুরু করতে বাধ্য হব। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ঘটনাটি সরকারের দৃষ্টিতে আনলাম।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই চিত্তরঞ্জনে এখনও সংরক্ষিত অঞ্চল ঘোষণা জারি আছে। এই সময় বাইরের লোক সহজে যেতে পারে না বিনা অনুমতিতে এবং কোনও গাড়িও বিনা অনুমতিতে যাওয়া মুশকিল। অথচ এটা একটা শহর, এখানে প্রায় এক লক্ষ লোক বাস করে। কাজেই অবিলম্বে এই সংরক্ষিত এলাকার আদেশ প্রত্যাহার করা হোক। এটা ১৯৬৯ সালে করা হয়। পরবর্তীকালে কংগ্রেস আবার এটা চাপিয়ে দিয়েছিল। সেইটা আমি আপনার কাছে আবেদন করছি।

**শ্রী কৃষ্ণদাস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার দাঁতন থানার অন্তর্গত শিরণী একটি গ্রাম। এই শিরণী গ্রামে ক্ষুদিরাম দে একজন নিঃসহায় দরিদ্র অধিবাসী। ১৭ ডেসিমেল জমি ক্রয় করে পাট চাষ করেছিল। ১৩।৯।৭৭ তারিখ একদল সি, পি, আই (এম) এর লোক শ্রী শিশির দে নামক জনৈক ব্যক্তির নেতৃত্বে উৎপন্ন ফলন কেটে নিয়ে চলে গেল। দাঁতন থানাতে ডায়রি দিয়েও ফল হয়নি—শ্রী ক্ষুদিরাম দে-কে হত্যার হুমকী দেওয়া হচ্ছে। এই অবস্থায় বিষয়টির তদন্তের জন্য এবং উপযুক্ত ব্যবস্থার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে শ্রী ক্ষুদিরাম দে-র দরখাস্ত মুখ্যমন্ত্রীর নিকট পেশ করছি।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক বিদ্যালয়ে যে আরবী পড়ার সুযোগ ছিল সেটা দিনের পর দিন সঙ্কুচিত হয়ে যাচ্ছে। বহু স্কুলে আরবী তুলে দিয়ে আরবী পোস্ট অ্যাবলিশড করে দেওয়া হচ্ছে। এদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি। আর কলকাতার যে

*বিদ্যালয়গুলিতে উর্দু পড়ার স্কোপ ছিল সেটা সঙ্কুচিত হয়ে যাচ্ছে। এই দিকে মন্ত্রী মহাশয়ের* দৃষ্টি আকর্ষণ করি এবং যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ জানাই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরি বিষয়ের প্রতি মাদক দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘকালব্যাপী জনস্বার্থ বিরোধী নীতির ফলে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ কৃষক-শ্রমিক এমনকি শিক্ষিত যুবকরাও মদ-গাঁজার শিকার হয়ে পড়েছে। তার সঙ্গে সঙ্গে আরও আমরা দেখতে পাচ্ছি ছাত্ররা এর কবল থেকে রক্ষা পাচ্ছে না যদিও আমরা দেখতে পাচ্ছি যে এতে কেবল মদ্যপায়ীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে তাই নয় সমগ্র সমাজ এর দ্বারা ক্ষতিগ্রস্থ হচ্ছে। সরকারের নীতি হচ্ছে মদের দোকান থেকে রোজগার করে তহবিল বাড়ানো। এটা অত্যন্ত অপরাধজনক এবং কলঙ্কজনক ব্যাপার। কেন্দ্রীয় সরকার এরজন্য নীতি গ্রহণ করেছেন মাদকদ্রব্য বর্জনের। অঙ্গরাজ্যে এটা করছে। আমি সরকারকে অনুরোধ করছি তারা অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন যাতে সারা বাংলাদেশে মাদক দ্রব্য নিষিদ্ধ করা যায়।

**শ্রী সুধীর ভান্ডারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার কাছে রাখছি। সেটা হচ্ছে আমাদের কেন্দ্রীয় সরকার এবং বর্তমান রাজ্য সরকারের স্বীকৃত তথ্য হচ্ছে যে আমাদের দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিম্নে। মাথাপিছু আয় মাসিক ২০ টাকারও কম অর্থাৎ মাথাপিছু আয় হচ্ছে মাসিক ১৫ টাকা। কিন্তু আমাদের যে রেশন দেওয়া হচ্ছে, মডিফায়েড রেশন শপে মফস্বল অঞ্চলে তার দাম হচ্ছে ১ টাকা ৭০ পয়সা এক কিলো চালের দাম। তাহলে চিন্তা করুন কি করে আট আনা আয়ে ৫শো গ্রাম চাল কিনে মানুষ বেঁচে থাকতে পারে। সেইজন্য আমি পরিবর্তন করে নূতনভাবে চিন্তা করতে অনুরোধ করছি।

**শ্রী যামিনীকিশোর মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর নিকট জানাতে চাই যে পশ্চিমদিনাজপুর-এর হেডকোয়াটারস বালুরঘাটে বহুদিন থেকে আন্দোলন করা সত্ত্বেও কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেই। এই জায়গায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করার জন্য শ্রমমন্ত্রীর নিকট আপনার মাধ্যমে অনুরোধ জানাই।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রিলিফ মন্ত্রী মহাশয়ের নিকট একটা আবেদন রাখছি। ইতিপূর্বে এই বিষয়ের আমি অবতারণা করেছিলাম। কিন্তু আবার আমার কাছে যা খবর এসেছে তাতে দেখছি মেদিনীপুর জেলার ভগবানপুর কেন্দ্রে দীর্ঘদিন কাজকর্ম বন্ধ হয়ে যাওয়ার ফলে শতকরা ৬০/৬৫ ভাগ লোক এখন কাজ পাচ্ছে না। তারা একেবারে অনাহারে দিন কাটাচ্ছে। তাদের রিলিফের ব্যবস্থা ইতিমধ্যে কিছু করতে পারেননি। আমরা আশ্চর্য হয়ে যাই এই সম্পর্কে দীর্ঘ আলোচনা হওয়া সত্ত্বেও রিলিফ মন্ত্রী একেবারে প্যাসিভ হয়ে আছেন। সেইজন্য তাঁকে বলছি আপনার মাধ্যমে যে এই বিষয়ে নজর দিন।

**শ্রী কালিপদ বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে বাংলাদেশ থেকে লবঙ্গ, দারুচিনি, এলাচ, সুপারী, নারকেল ইত্যাদি চোরাপথে বাসন্তী থানার বিভিন্ন গ্রামে নিয়ে উপস্থিত করছে। সেখানে ব্ল্যাকমার্কেটিয়ার আছে। এই ব্ল্যাকমার্কেটিয়ারদের সঙ্গে বাংলাদেশের ব্ল্যাকমার্কেটিয়ারদের যোগাযোগ আছে। পুলিশকে বলা সত্ত্বেও পুলিশ এই সমস্ত জিনিস উদ্ধার করেনি, গ্রেপ্তার করেনি, অয়ং থানার বড়বাবু আরও বলেছেন ব্ল্যাক নৌকা এসেছে এই কথা থানায় গিয়ে যে বলেছে তাকে ধরে নেওয়া হবে। তাই এই ব্ল্যাকমার্কেটিং অবিলম্বে যাতে বন্ধ হয় তার জন্য আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কংগ্রেস আমলে রাজ্যের সমবায় ব্যাঙ্কের বহু কর্মচারীকে সাসপেন্ড করে রাখা হয়েছে এবং তার মধ্যে অনেককে ছাঁটাই করা হয়েছে। আমাদের সরকারের পরিষ্কার নীতি পলিটিক্যালি ভিক্টিমাইজড্ এমপ্লয়ীদের পুনর্বহাল করা হবে কাজে। কিন্তু এখন পর্যন্ত পুনর্বহাল করা হয়নি, যারা সাসপেন্ডেড হয়ে গেছে, আর যারা ছাঁটাই হয়ে গেছে, তারা ছাঁটাই অফস্থাতেই রয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর কাছে দাবি জানাব অবিলম্বে বামফ্রন্ট সরকারের নীতি অনুযায়ী এদের যেন কাজে পুনর্বহাল করা হয়।

**ডাঃ হরমোহন সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা প্রতিদিন শুনতে পাচ্ছি চিকিৎসক বিহীন স্বাস্থ্যকেন্দ্র পশ্চিমবাংলায় রয়েছে। এই ব্যাপারে বিগত কংগ্রেস সরকার যা করে গেছেন—তারা ব্যক্তিগত আত্মীয়স্বজনকে যেভাবে চাকরি দিয়ে ব্যবস্থা করে গেছেন, সেইগুলি বাদ দিলে এখন পর্যন্ত পশ্চিমবাংলার বহু স্বাস্থ্যকেন্দ্র চিকিৎসক বিহীন অফস্থায় পড়ে আছে। স্বাস্থ্য বিভাগে যে সমস্ত পোস্ট খালি পড়ে রয়েছে সেগুলি অবিলম্বে ভর্তি করার ব্যবস্থা করা হোক। আমাদের এখানে প্রচুর ডাক্তার রয়েছে। তারা পাবলিক সার্ভিস কমিশনে পরীক্ষা দিয়েছে। তাদের নিয়োগ করলে পশ্চিমবঙ্গে চিকিৎসকের অভাব হবে না।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় সভার কাছে রাখতে চাচ্ছি। ২০শে সেপ্টেম্বর তারিখে সংবাদপত্রে প্রকাশিত হয়েছে ৩১ নং জাতীয় সড়কে জলপাইগুড়ি জেলার হাসিমারার কাছে ট্রাক চালকরা ৪০০টি ট্রাক দিয়ে অফরোধ করে রাখে। জানা গেছে মোটর ভেহিকেলসের ৩ জন পদস্থ কর্মচারী জনৈক ট্রাক চালকের নিকট থেকে ৩০০ টাকা ছিনতাই করে নেয়, এর ফলে রাস্তা অফরোধ হয়। এই অফস্থায় জনজীবন বিপর্যস্ত হয়ে পড়ে। তারা পুলিশের কাছে এজাহার দিয়েছে, কিন্তু পুলিশ আজ পর্যন্ত গ্রেপ্তার করেনি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পুরুলিয়া জেলায় একটি ছোট্ট কালভার্ট তৈরি

করার জন্য মাননীয় পূর্তমন্ত্রীকে বলেছিলাম এবং চীফ ইঞ্জিনিয়ারকে পর্যন্ত বলেছিলাম। কিন্তু স্যার, রোডস-এর ইঞ্জিনিয়ার, চীফ ইঞ্জিনিয়ার, এদেরকে বলেও আমি এখন পর্যন্ত ওটা করাতে পারিনি। ওখান দিয়ে গরুরগাড়ি যাতায়াত করতে পারছে না, ৪ মাইল দূর থেকে বাস যাতায়াত করছে, ফলে জনসাধারণের অত্যন্ত কষ্ট হচ্ছে। দীর্ঘ ৬ মাস ধরে তারা অত্যন্ত কষ্ট ভোগ করছে। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই কালভার্টটি যাতে তাড়াতাড়ি হয় সেদিকে তিনি যেন একটু দৃষ্টি দেন।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, লক্ষ লক্ষ টাকা জলে ফেলে হাওড়া জেলার ধূলাগড়ি একাব্বরপুর রাস্তাটি অত্যন্ত সঙ্কটজনক হয়ে পড়েছে—এই রাস্তাটি মাত্র ২ বছর আগে তৈরি হয়েছিল। এখন সেই রাস্তাটিতে নিয়মিত বাসের দুর্ঘটনা ঘটছে। এই রাস্তাটির জন্য ২ লক্ষ ২৬ হাজার টাকা অয়াদ্দ রয়েছে। এই টাকা দিয়ে রাস্তাটি রক্ষণা-বেক্ষণের জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[3-10 – 3-45 p.m.](including adjourment)

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এবারের অতি বর্ষনের ফলে এবং প্লাবনের ফলে নদীয়া জেলার বিস্তীর্ণ অঞ্চল—বিশেষ করে তেহট্ট, করিমপুর এবং চাপড়ার গ্রামাঞ্চলের রাস্তাগুলি একেবারে ভেঙ্গে অচল হয়ে গিয়েছে। এই রাস্তাগুলি গত কয়েক বছর ধরে মেরামত করা হয়নি, তার উপর এই অতি বর্ষণ এবং প্লাবনের ফলে রাস্তাগুলি একেবারে অচল হয়ে গিয়েছে। সরকারের কাছে আমার আবেদন, রাস্তাগুলি অবিলম্বে মেরামত করার ব্যবস্থা করুন এবং সেই মেরামত করার কাজে গ্রামের ঐ বেকার ক্ষেতমজুর বা বেকার যুবকদের লাগান। গ্রামের গরিব মানুষদের নিয়োগ করে ঐ রাস্তাগুলি মেরামত করে সেগুলি চলাচলের উপযুক্ত করার জন্য আবার আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গত ২৩।৯।৭৭ তারিখে ২৪ পরগনার দুর্গাপুর অবৈতনিক বালিকা বিদ্যালয়ে এক হামলা হয়েছে। উক্ত বিদ্যালয়ের হেড-মিস্ট্রেস, অন্যান্য শিক্ষিকা এমন কি ছাত্রীদের পর্যন্ত মারধোর করা হয়েছে। বাইরের লোক এসে স্কুলের ভেতরে এরূপ হামলা করায় শিক্ষিকা, ছাত্রী এবং অভিভাবক মহলে খুব সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। এটা ২৭ তারিখে বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। ওখানকার হেড-মিস্ট্রেস আরও জানালেন যে, একজন শিক্ষিকার অভিযোগকে কেন্দ্র করে এবং তার সমর্থনে কংগ্রেস আমলের জনৈক মন্ত্রী এবং এম এল এ এবং তাদের সমর্থকরা এই স্কুলের উপর অনেক হামলা করেছে। কমিটি বাতিল পর্যন্ত করা হয়েছিল। এবারে সেই শিক্ষিকার সমর্থনে এগিয়ে এসেছেন সি পি এম এবং তাদের দলের লোকেরা এবং তাদের উপর আবার সেই রকম হামলা চলেছে। এই ঘটনাটা নিয়ে তারা প্রভাসবাবুর কাছে এসেছিল এবং তিনি

মধ্যস্থতা করেছিলেন, তার প্রস্তাব তারা মেনে নিতে চায়। এ সম্পর্কে প্রভাসবাবু এবং অন্যান্য মন্ত্রীদের হস্তক্ষেপ করবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** The Mention hour is over.

**Shri Sudhir Bhandari :** Sir, I beg to present a Petition requesting for suitable legislation either by an amendment of the existing Act or by framing of a new legislation for comprehensive provisions for corneal grafting, the existing provisions based on voluntary donation of cornea being inadequate to meet the actual requirements.

**Mr. Deputy Speaker :** The Petition stands referred to the Committee on Petitions in terms of rule 165 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(At this stage the House was adjourned till 3.45 p.m.)

[3-45 – 3-50 p.m.]

(After adjournment)

## LEGISLATION

### The West Bengal Land Reforms (Amendment) Bill, 1977

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Land Reforms (Amendment) Bill, 1977.

**Dr. Zainal Abedin :** Sir, I oppose against introduction of the Bill.

**Mr. Deputy Speaker :** You will get time to oppose. Now, Secretary to read the Title of the Bill.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, রুল ৭৩তে আছে যদি ইন্ট্রোডিউস করে এবং তখনই যদি অপোজ হয় তাহলে আপনি অপোজিশনের উপর রুলিং দেবেন ২ পক্ষের বক্তব্য শোনবার পরে এবং তারপরে সেক্রেটারী টাইটেলে যাবেন। অর্থাৎ নেক্সট স্টেপ হচ্ছে তার কনসিডারেশনে আসবে কিনা। আপনি এখনই সেক্রেটারিকে বলতে পারেন না যে উনি টাইটেল পড়বেন। আমি রুল ৭৩টা আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা যখন ইন্ট্রোডাকশনের সময় আপত্তি করেছি তখন আমাদের বক্তব্য রাখার সুযোগ দেবেন এবং তারপরে কনসিডারেশন স্টেজে যাবেন।

**Mr. Deputy Speaker :** When a Bill is published in the official gazette it is taken for granted that it will be introduced in the House.

Your point of Order does not arise here.

[3-50 – 4-00 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমিও পয়েন্ট অফ অর্ডার তুলছি। পয়েন্ট অফ অর্ডার একটা নয়, ২/৩টা একসঙ্গে জড়িত। আমি মাননীয় বিভাগীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয়কে কালকে ইঙ্গিত দিয়েছিলাম। আমি আজকে সেটা আপনার কাছে বলছি। আমি আশা করব যে বামফ্রন্ট সরকারের ট্রেজারী বেঞ্চ-এর মাননীয় সদস্যরা আমার বক্তব্য শুনবেন। আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এই যে বিল এসেছে, এই বিল সম্পর্কে, ইনট্রোডাকশন সম্পর্কে আমাদের আপত্তি ছিল শ্রী বিনয় চৌধুরি মহাশয়, তাঁর নিষ্ঠা এবং ভূমি সংস্কার সম্পর্কে তাঁর আগ্রহ আমি ব্যক্তিগতভাবে জানি। সেজন্য উনি যখন এইরকম একটা আনতে গেলেন তখন আমি ওঁনাকে বলেছিলাম যে এই রকম একটা গুরুত্বপূর্ণ বিল, যার ফার রিচিং সোসাল অ্যান্ড ইকোনমিক কনসিকোয়েন্স আছে সেটা হাউসকে জানাবেন।

**Mr. Deputy Speaker :** Mr. Moitra, the Bill is introduced. So let the Secretary read the title of the Bill.

(Secretary then read the title of the Bill).

**Shri Benoy Krishna Choudhury :** Sir, I beg to move that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1977, be taken into consideration.

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মিঃ স্পিকার স্যার, কনসিডারেশনের আগে আমরা যেটা বলেছিলাম, বৈধতার প্রশ্নটা, আমার এখানে বৈধতার প্রশ্ন আছে, সেটা শুনতে হবে। এর আগে কয়েকবার এই রকম ঘটনা ঘটেছে, সেইজন্য আপনাকে অনুরোধ করছি, আমাদের বক্তব্য শুনুন এবং মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্বন্ধে তাঁর জবাব দেবেন, তারপর আপনি আপনার রুলিং দেবেন। আমি উনাকে বলেছিলাম আমরা এইরকম একটা গুরুত্বপূর্ণ আইন পাস করতে চলেছি, may hasten to add that only 3/4 days notice in such a major and important Amendment Bill which is sought to be passed within a couple of hours' discussion will not be doing justice to the subject, to the Assembly and to the very cause of People's welfare, upliftment of massess and people livelihood. I would, therefore, once again implore your goodself to postpone and/or defer introduction, consideration and passing of the Bill in the current session to take suitable steps to elicit public opinion.

With kind regards"

আমি গতকাল তাকে এই চিঠি দিয়েছি। আমার বৈধতার প্রশ্নটা এই, এই আইনটায় বলা হয়েছে—

Statement of objects and reasons...With a view to protecting interests of bargadars and lessening the burden of land revenue payable by raiyats, some amendments to West Bengal Land Reforms Act, 1955 have been considered necessary. The bill has been framed to achieve the above objective.

বর্গাদারদের অধিকার সংরক্ষণের ব্যাপারে আমরা খুব আগ্রহী সরকার পক্ষের মত এবং আইন অনুযায়ী সরকার যে সমস্ত ঋণ নিতে চান আমরা তাঁদের সঙ্গে আছি আলোচনার পর। কিন্তু এখানে ল্যান্ড অ্যাক্টের আওতায় যারা বর্গাদার বলে গণ্য তাদের প্রোটেকশনের জন্য এই বিলটা আসছে না। এর অনেক সুদূরপ্রসারী সম্ভাবনা রয়েছে যা আলোচনা করে দেখতে হবে। কেননা পশ্চিমবাংলার সামাজিক এবং গ্রামীণ অর্থনীতি এর ভিত্তিতে ধ্বসে যেতে পারে এবং এই বিল যদি সত্যিকারের আইন হয়ে পাস হয়ে যায় তাহলে আমি মনে করি ভবিষ্যতে গ্রামে গ্রামে কৃষকে কৃষকে অসন্তোষ, অশান্তি, সংঘাত, সংঘর্ষ অনিবার্য হয়ে উঠবে এবং নানারকম অবিচার এবং অরাজকতার সৃষ্টি হবে, উৎপাদন ব্যাহত হবে যেটা সরকারের লক্ষ্য সেই কৃষি উৎপাদন ব্যাহত হবে। এখানে বলা হয়েছে পার্সোনাল কাল্টিভেশন যে সম্বন্ধে—

**শ্রী কমল সরকার :** এটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলের মেরিট নিয়ে আলোচনা হচ্ছে।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় সদস্য কমল সরকার মহাশয় হয়ত ঠিকই বলছেন কারণ এর ব্যাকগ্রাউন্ডটা না বললে পয়েন্ট অফ অর্ডারটা বোধগম্য হবে না বলেই বলছি। আমি বক্তৃতা করবার কোনও সুযোগ নিচ্ছি না কারণ আমার বলবার সুযোগ যখন আসবে তখন আমি বলব। এখানে প্রশ্ন হচ্ছে এমন একটা এক্সপ্লানেশন ঢোকানো হয়েছে, এমন একটা প্রোভাইসো ঢোকানো হয়েছে দেশের সাধারণ নাগরিক, যাদের ছোট ছোট জমি আছে যারা জমি হাতে রাখে তাদের পক্ষে সম্ভব হবে না সংবিধানের ১৯ ধারার উপধারা ১ এবং তার নিচে যে দুটি উপধারা আছে (e) and (f) Article 19, sub-clause (e) and (f)

এই দুটি মৌল সাংবিধানিক ধারাতে প্রত্যেকটি নাগরিককে অধিকার দেওয়া হয়েছে ভারতবর্ষের যে কোনও প্রান্তে সে জমি কিনতে পারে, জমির অধিকারী হতে পারে এবং বসবাস করতে পারে। দ্বিতীয়টি হল সে সেখানে স্বাধীনভাবে বৃত্তি অনুসরণ করতে পারে এবং তার সম্পত্তি তিনি ধরে রাখতে পারেন। সেই সম্পত্তি আইন অনুযায়ী যাচ্ছে, সিলিং 'ল' আছে, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট এবং স্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে আইন করে বলে দেওয়া হয়েছে প্রত্যেকটি পরিবার ইরিগেটেড এবং ননইরিগেটেড এরিয়াতে এর বেশি জমি কেউ রাখতে পারবে না। ১৭ একর এবং ১২ একর এর বাইরে কারো জমি থাকবে না। আমি বলছি এই যে বিলটা আনা হয়েছে ল্যান্ড রিফর্মস বিল এই বিলে সংবিধানের ১৯ ধারা 'ই'

*এবং 'এফ' উপধারায় যে গ্যারান্টি দেওয়া হয়েছে সেই গ্যারান্টি আর থাকবে না।* অয়ং অশান্তির সৃষ্টি হবে এবং আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সংবিধানের Article 13, sub-clause (21) এবং মাননীয় কমল সরকার মহাশয় যে বললেন—আপনার কাছে যদি সংবিধানের বইটা থাকে আপনি দেখে নেবেন সংবিধানের ১৩ ধারাতে কি বলা হয়েছে। সেই জন্য বলছি ব্যাপারটা এত গুরুত্বপূর্ণ উত্তেজনা সৃষ্টি না করে আপাতত এই সেসনে এই বিল না এনে, আলোচনা করে ঠিক করে পরের সেসনে আনুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর্টিকেল ১৩(২) প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। The State shall not make any law which takes away or abridges the rights conferred by this part and any law made in contravention, be void.

সুতরাং যদি এই আইন পাস করেন তাহলে আইনজীবীদের প্যারাডাইস তৈরি হয়ে যাবে এবং বহু মামলা মোকদ্দমা হবে। আমরা জানি সিলিং 'ল' তে বর্গাদারদের ক্ষেত্রে হাজার হাজার মামলা ঝুলে আছে, এখনো পর্যন্ত ভেস্টেড জমি ন্যায়সঙ্গতভাবে ডিস্ট্রিবিউশন হয়নি, ভূমিহীনদের মধ্যে বন্টন হয়নি। সুতরাং সেখানে সরকার আমাদের হাউসের কনফিডেন্স না নিয়ে, সমস্ত তথ্য না নিয়ে এই রকম একটা গুরুত্বপূর্ণ, যার মধ্যে আপত্তিজনক অনেক কিছু রয়েছে, এইরকম একটা বিল কেন আনছেন, তা আমরা বুঝতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসের সামনে সাংবিধানিক বৈধতার প্রশ্ন উঠেছে, এ সম্বন্ধে আপনি রুলিং দেবেন, আপনার রুলিং আমাদের শিরোধার্য—আমাদের মানতে হবে। কিন্তু আপনার রুলিং-এর আগে আমি আপনাকে অনুরোধ করব অ্যাডভোকেট জেনারেলকে ডেকে হাউসকে এনলাইটেন করুন, ল্যান্ড রিফর্মস বিলে যে ধারাগুলি সন্নিবেশিত হয়েছে সেগুলি সম্বন্ধে। মাননীয় বিনয় চৌধুরি মহাশয়ের নিষ্ঠা সত্ত্বেও তিনি যে বিল এনেছেন সেটা আইনে পাস করিয়ে দিলেও আদালতে টিকবে না। এটা ঠিক হয়ত মাননীয় চৌধুরি বলবেন নাইন্থ শিডিউল আছে, আমরা নাইন্থ শিডিউল এটা ঢুকিয়ে দিতে পারি। কিন্তু মনে রাখতে হবে নাইন্থ শিডিউল নিয়ে জরুরি অবস্থা থাকাকালীন এবং তার পরবর্তীকালে সারা দেশে তোলপাল হয়েছে। জরুরি অবস্থার সুযোগ নিয়ে, নাইন্থ শিডিউলের সুযোগ নিয়ে, প্রত্যেকটা আইন তার মধ্যে ঢুকিয়ে দিয়ে সাধারণ নাগরিকদের বৈধতা চ্যালেঞ্জ করবার অধিকার কেড়ে নেওয়া হয়েছিল। সুতরাং এক্ষেত্রেও আদালতের অবমাননা করা হবে, আদালতের মর্যাদা ক্ষুন্ন করা হবে। মানবিক অধিকার এবং আইনের শাসন অর্থহীন হয়ে উঠবে। আপনি এখানে বিধান সভায় মেজরিটি দিয়ে পাস করিয়ে নিয়ে এই আইনকে নাইন্থ শিডিউল ঢুকিয়ে দিয়ে বলতে পারেন যে, এবারে দেখব কে হাইকোর্টে যায়। সেই জন্য আপনি এটা করবেন না, এ বিষয়ে বিশেষভাবে চিন্তা করা দরকার। আপনি স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিসনস-এ কোনও কারণ দেখাননি যে, কেন এই আইন আনা হয়েছে। আমার এ বিষয়ে অত্যন্ত কম অভিজ্ঞতা, গ্রামের অনেক সদস্যের অভিজ্ঞতা অনেক বেশি। কিন্তু এই বিল পাস হয়ে গেলেও এই আইনকে কার্যকর করা সম্ভব হবে না, ইট ইউল বি ইমপসিবল অফ্ কমপ্লিয়েন্স। একই লোকের দুটি মৌজায় জমি থাকা সম্ভব। একজন বিধবার দুটি মৌজায় জমি থাকতে পারে,

কিন্তু দুটি মৌজায় বাড়ি থাকা সম্ভব নয়। এর ফলে একটা অসন্তোষ সৃষ্টি হবে। তাই আমি বলছি সমস্ত পক্ষের সদস্যদের নিয়ে আলোচনা করে আগামী সেসনে এই বিলটি আনুন। তা নাহলে এই বিল এইভাবে পাশ করিয়ে নিয়ে গিয়ে কার্যকর করা অত্যন্ত অগণতান্ত্রিক, অযৌক্তিক হবে। মাননীয় বিনয় চৌধুরি মহাশয়ের অনেক অভিজ্ঞতা এবং তাঁদের অনেক প্রবীণ সদস্য আছেন, আমি তাঁদের কাছে জিজ্ঞাসা করছি, এইরকম গুরুত্বপূর্ণ বিল তিন দিনের নোটিশে কেন আনা হয়েছে? এই রকম কখনো হয়নি। মাননীয় বিনয়কৃষ্ণ চৌধুরি নিজে আমাকে খোঁজ করেছিলেন এবং তিনি আমাদের দলের সদস্য অধ্যাপক প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয়ের সঙ্গে আলোচনা করেছিলেন এবং তিনি বলেছিলেন আমি চাই এ বিষয়ে আপনাদের সঙ্গে আলোচনা করতে। কিন্তু এইভাবে ২/৩ দিন আগে বললেন যখন বিল ছাপাও হয়নি, একটা ড্রাফট টাইপ করা বিল দেখালেন। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার কাছে অনুরোধ আপনি রুলিং দেবার আগে অ্যাডভোকেট জেনারেলকে হাউসে আহ্বান করুন, এটা হাউসের বৈধতার প্রশ্ন, এই হাউস এই আইন পাস করতে পারে কিনা, এটা সাংবিধানিক কিনা, এটা জানা প্রয়োজন।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** স্যার, আমার কথাগুলি শুনে তারপর সদস্যদের যার যা বলবার আছে সেগুলি বললে, ওঁদের পক্ষে বলতে সুবিধা হবে। কারণ এখানে একটা আবহাওয়া সৃষ্টি করা হচ্ছে যে, হটাৎ ৩/৪ দিনের নোটিশে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা জিনিস আনা হয়েছে এবং এমন জিনিস আনা হয়েছে যেটাতে সংবিধান বিরোধী ব্যাপার রয়েছে। কিন্তু একথা ঠিক নয়। এগুলি ঠিক নয়। প্রথমে মনে রাখতে হবে এতে ২টি বিষয় আছে এবং ওঁরা বহুবার উচ্চারণ করেছেন যে, বর্গাদারদের স্বার্থ সংরক্ষণের ব্যবস্থা হওয়া দরকার। কারণ বর্তমানে কোনও ব্যবস্থা নেই। মাননীয় সদস্য কাশীকান্তবাবু যেটা বললেন যে, রিটেন্‌শন অফ্ ল্যান্ডের কোনও অ্যাফেক্ট করেনি কিন্তু আমি বলব ভাল করে দেখুন, আমার চেয়ে উনি আইনজ্ঞ কোনও জায়গায় রিটনশন অফ্ ল্যান্ডের, ইভেন, পারসোনাল কালটিভেশন-এর ডেফিনেশন যাই হোক দ্যাট ডাজ্ নট অ্যাফেক্ট রিটেনশন অফ ল্যান্ড, ভাল করে দেখুন। পারসোনাল কালটিভেশন শব্দটা এক মাত্র ডেফিনেশনের প্রয়োজনে ঐ আইনে আছে এবং এই জন্য আছে যে, যখন বর্গাদারের জমি রয়েছে তখন সেটা নাউ ইন বর্গাদার'স কালটিভেশন—এটা যখন রিজামশন হবে ফর পারসোনাল কালটিভেশন, ইন দ্যাট কেস দ্যাট অ্যাপলাইজ ফর দি রিটেনশন এবং এটা বর্গায় রাখতে পারেন, মুনিষ দিয়ে কাজ করালে রাখতে পারেন। কিন্তু রিটেনশন অ্যান্ড সিলিং, এইসব কথা বলে এখানে অহেতুক একটা ধূম্রজাল সৃষ্টি করার কোনও অর্থ নেই। কারণ রিটেনশন-এর দিক থেকেই এটা আলোচনা করা যায়। আপনারা লক্ষ্য করবেন এর একমাত্র উদ্দেশ্য হচ্ছে—আমরাও লক্ষ্য করছি—কংগ্রেসের পিটিশন কমিটির সদস্যরা কেউ কেউ এখানে আছেন, তাঁরা সেই পিটিশন কমিটিতেও বলেছেন যে, পশ্চিমবাংলায় কম করে ৩৫ থেকে ৪০ লক্ষ বর্গাদার আছেন এবং

এটা ফ্যাক্ট যে ৮ লক্ষেরও বেশি বর্গাদার রেকর্ডেড হয়নি, সেটাও পিটিশন কমিটিতে বলা হয়েছে এবং তাঁদের টেনানসি রাইট দেবার বিষয়েও পিটিশন কমিটিতে বলা হয়েছে। পিটিশন কমিটির রিপোর্ট খুলে দেখুন, তাদের রেকমেনডেশনে এটা আছে। শুধু আজই নয়, ফ্লাউট কমিশনের সময় থেকেই এ বিষয়ে কথা বলা হচ্ছে। এখানকার মধ্যবিত্ত অল্প জমির মালিকদের নানারকম সমস্যার কথা বিবেচনা না করেই এক্ষুণি এইসব টেনান্সি রাইট আনা হয়নি। এমন কি ক্লিয়ারলি এটা সেই জন্যই রাখা হয়েছে যে, যখন দুটোকে আলাদা আলাদা করা হয়েছে তখন এই জন্যই যে, এই এ. বি. সি.তে বলা হয়েছে, নিজে এবং নিজের ফ্যামিলির মেম্বারস দিয়ে ছাড়া হায়ার্ড লেবার ইন ক্যাস অফ্ ইন কাইন্ড, এই কথাটা সম্বন্ধে ১৭(ডি)-তে আছে, এটা আপনারা পড়ে দেখুন। সেখানে স্পট আছে যে, বোনাফাইডি পারসোনাল কালটিভেশন-এ নেবার জন্য সেক্ষেত্রেও এটা আনা, অন্য কোনও ক্ষেত্রে নয়। কোনও জেনারেল ডেফিনেশন যদি থাকেও রিটেনশনের দিক থেকেও কোনও রকম অ্যাফেক্ট করে না। এখন ক্লিয়ারলি প্রশ্ন হচ্ছে ২টি, যদিও এগুলি এমন কিছু নয়, আপনারা যদি দীর্ঘ দেড় দু-মাস আগের আমার বাজেট বক্তৃতা স্মরণ করেন তাহলে দেখবেন সেখানে এ বিষয়ে আমি সুস্পষ্টভাবে বলেছি। আমি না বললেও আমরা প্রত্যেকে কমিটেড, তবুও বলতে হবে যে, না বর্গাদারদের প্রটেকশন এতে নেই? বর্গাদারদের প্রটেক্ট যদি আমরা করতে চাই তাহলে পাইয়াস উইল দ্বারাই শুধু প্রটেক্ট করা যাবে না, প্রটেক্ট যদি সত্যি সত্যিই করতে হয় তাহলে উচিত হচ্ছে আইনের যে সব জয়গায় যেসব লুপ্‌হোল্‌স আছে, তার উচ্ছেদ করা। যাঁদের অভিজ্ঞতা আছে তাঁরা সবাই জানেন অন্যতম যে প্রধান কারণে উচ্ছেদ করা হয় সেটা হচ্ছে পারসোনাল কালটিভেশন করবে বলে বর্গাদারদের ছাড়িয়ে দেওয়া হয় এবং সেই জন্যই এখানে এর উপর জোর দেওয়া হয়েছে। সেই জন্য আরও রেস্ট্রিক্ট করা হয়েছে যাতে অহেতুক অ্যাফেক্টেড না হয়। যেমন অতীশ সিন্‌হা মহাশয় বললেন যে, একজন লোক আছেন, তাঁর হয়তো ২ বিঘা জমি আছে এবং সে অন্যত্র চাকুরি করে এবং মাহিনা পায় হয়তো ২০০ টাকা, আর সেই জমিতে সে হয়তো তাঁর ভাই বা ছেলেকে দিয়েচাষ করায়—চাষ করাতে পারেন, তাতে কোনও অসুবিধা নেই। এটা আপনারা বুঝে দেখবেন। যেখানে হচ্ছে শুধু সেখানেই এটা আসছে, তবে খুব যদি সূক্ষ্মভাবে দেখেন তাহলে আপনি এটা বলতে পারেন যে, সেটা করলে that will not be considered as personal cultivation.

[4-10 – 4-20 p.m.]

কিন্তু তাহলে রিটেনশন থাকায় অসুবিধা হচ্ছে না। আপনারা বর্গা ছাড় যখন দিতে যাবেন তার আগে এটা আসছে না। সেইজন্য এটা কমিটেড। জনতা পার্টির ইলেকশন ম্যানিফেস্টোতে আছে পাঁচ একর পর্যন্ত ছাড় দিতে হবে। এটা এখানে আরও র‍্যাশনাল করা হয়েছে। সেচ এবং অসেচ না করে পাঁচ একর পর্যন্ত বলা হয়েছে অর্থনীতিবিদ্‌রা ঠিক করে নেন ওয়ান ফোর্থ সেই হিসাবে চার একর সেচ এবং ছয় একর অসেচ। সেইজন্য আমি বলছি এটা একটা ইনটেরিম ব্যবস্থা। আমি আমার বাজেট স্পিচের সময় বলেছিলাম এটা

একটা ইনটেরিম ব্যবস্থা হিসাবে থাকছে। কিন্তু আমরা একটা রেন্ট সিস্টেম করতে চাই, একটা সার্টন ছাড় হয় না কিন্তু কেউ যদি বলেন তাড়াতাড়ি আনা হয়েছে তা নয়, এটা একটা ওভার ডিউ। বর্গাদারদের রক্ষা করবার জন্য ব্যবস্থা গ্রহণের দিক থেকে যে বিলম্ব হয়েছে তা আর করা উচিত নয়। আপনারা কি বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে চান না? সেইজন্য ঐ অবজেকটিভ রেজাল্টে বর্গাদারদের প্রোটেকশন দেওয়া হবে। বিলের বিভিন্ন ধারার আলোচনা প্রসঙ্গে আপনারা কনস্ট্রাকটিভ সাজেশন দিতে পারেন যে এটা করলে ভাল হয় এবং সেখানে আমাদের মন খোলা আছে। কিন্তু যেটা বহু আগে আসা উচিত ছিল সেটা অনেক পর অনেক কমপ্লিকেশন হবার পর শেষকালে যখন এসেছে আবার ফর এলিসিটিং পাবলিক ওপিনিয়ন বিলের বর্গাদারদের স্বার্থ রক্ষার বিরোধী হবে। পাবলিক ওপিনিয়ন কি আইনের ছিদ্রপথগুলি রুদ্ধ করার বিরুদ্ধে? আমাদের সকলের যে ম্যান্ডেড সেসব কথা নেই। আজকে প্রশ্ন হচ্ছে আমরা সেই প্রতিশ্রুতি রক্ষা করব না এখানে এসে নানারকম বাহানা করে ভাল কথা বলে সেই দিক থেকে সরে যাব? সেইজন্য আমার মনে হয় আপনারা সেই দিক থেকে বিবেচনা করুন। সেজন্য আপনাদের কাছে আবেদন করব ধারাওয়ারী যখন আলোচনা হবে তখন বিভিন্ন ধারায় আরও কিভাবে ইমপ্রুভমেন্ট করা যেতে পারে সেখানে আপনারা আপনাদের গঠনমূলক সাজেশন দেবেন। আর একটা যেটা বলেছেন সেটা বাস্তব সত্য নয়, এই কমার্সের মধ্যে আমি বহু জায়গায় ঘুরে বহু লোকের সঙ্গে আলাপ করেছি তাতে জেনেছি যে এটা ফ্যাক্ট নয় যে বর্গাদাররা নানারকম ভাবে মধ্যবিত্তদের উচ্ছেদ করে দিচ্ছে—অয়ং অন্য সেজন্য যদি চিন্তা করতে হয় সেটা আমরা নিশ্চয় দেখব। আমি গত বাজেট সেসনের সময় বলেছিলাম যে আইনের বিধান থাকলে বাস্তব জীবনে এই সমস্ত বর্গাদারই জমির মালিক কিন্তু তারা অর্থনৈতিক দিক থেকে তাদের উপর নির্ভরশীল কারণ তাদের কাছ থেকে ঋণ নিতে হয় তাদের দারিদ্রতার সুযোগ নিয়ে তাদের উপর এমন চাপ সৃষ্টি করা হয় যে ইচ্ছা থাকলেও তাঁরা কিছু করতে পারেন না। এর ফলে অর্থনৈতিক চাপের জন্য তাদের নাম কাটাতে হচ্ছে এই রকম বহু ঘটনা আছে সেইজন্য মূলত যে ইচ্ছা সেটা হচ্ছে বর্গাদারদের রক্ষার ব্যবস্থা সম্পর্কে ব্যবস্থা গ্রহণ। এটা একটা সর্বাঙ্গীন নয়, আরও অনেক জিনিস আছে তখন আপনাদের সঙ্গে আলোচনা করব।

এল আর অ্যাক্ট সম্বন্ধে বাম সরকারের যে চিন্তা সেটা নিয়ে একটা কমপ্রিহেনসিভ বিল আনা হবে এবং তখন আপনাদের সঙ্গে যুক্ত আলোচনা করা হবে। এটা হচ্ছে দুটো স্পেসিফিক একটা হচ্ছে চ্যাপটার থ্রিতে যে ব্যবস্থা আছে তাতে তার কতকগুলি লুপহোল প্লাগ করা হয়েছে এবং অভিজ্ঞতার ভিত্তিতেই এ জিনিস করা হয়েছে, আর একটা হচ্ছে খাজনা সম্পর্কে আপনারা বলেছেন ছয় কোটি টাকা কম হয়েছে, আপনারা এটা দেখেছেন যে আমরা আসার পর কোল রয়্যালটি আদায়ের ক্ষেত্রে অনেক ব্যবস্থা করা হয়েছে প্রথম কোয়ার্টার তিন কোটি টাকা করে বছরে বার কোটি টাকা। সেখানে আমরা দেখছি এইরকম অনেক প্রতিষ্ঠান থেকে আয় আসতে পারে এবং তাতে আমরা রাজস্ব বাড়াতে পারি সেইজন্য বাম সরকার

ইতিমধ্যেই কোল রয়্যালটি আদায়ের ব্যবস্থা করেছে এবং আমরা জানি বালি, ইটখোলা যা থেকে সরকারের লিগ্যালি প্রাপ্য তা যদি আদায় করা হয় তাহলে অনেক টাকা আদায় করা হবে। সেজন্য আবেদন করব শুধু বাধা দেবার জন্য বাধা দেবেন না, আপনারা ভালভাবে চিন্তা করে দেখুন এবং প্রত্যেকে মুখে কমিটেড যে বর্গাদারদের স্বার্থ রক্ষা করা দরকার। সেজন্য এটা একটা অত্যন্ত সীমাবদ্ধ অ্যামেন্ডমেন্ট বিল এবং এর মাত্র একটা চ্যাপ্টার দু-তিনটি ধারার উপরে সমস্ত ছিদ্রপথ রুদ্ধ করার ব্যবস্থা হচ্ছে, সেজন্য ভালভাবে দেখুন। এটা রিটেনশন অবল্যান্ড নয়।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীকান্ত মৈত্র যে পয়েন্ট অফ অর্ডার তুলেছেন সে সম্বন্ধে আমি বলতে চাই ৩৫৫ বিধি দেখুন, সেটা পরিষ্কারভাবে বলা হয়েছে—A point of order shall relate to the interpretation or enforcement of these rules or such articles of the Constitution as regulate the business of the Hosue and shall raise a question which is within the cognizance of the Speaker.

কাজেই এই বিধি অনুসারে মাননীয় সদস্য কাশীকান্তবাবু যে বৈধতার প্রশ্ন তুলেছেন সেই বৈধতার প্রশ্ন আমার মতে টেকে না।

**শ্রী রবীন মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নগুলি উঠেছে সে সম্বন্ধে মিনিস্টার তাঁর ওপিনিয়ন খুব পরিষ্কার করে রেখেছেন। তিনি পরিষ্কার করে একথা বলেছেন কতকগুলি জায়গায় কতকগুলি লুপহোলস আছে, সেগুলি তিনি প্লাগ করতে চাইছেন। এটা কমপ্রিহেনসিভ বিল নয়। আমরা সবাই কমিটেড, বর্গাদার এবং গরিব চাষীদের ক্ষেত্রে আরও বেশি দেরি করা উচিত নয়, যেটুকু করা যায় সেটা এখনই শুরু করা দরকার, সেই শুরু করার চেষ্টা করা হচ্ছে। মিঃ ডেপুটি স্পিকার, স্যার, ওঁরা যদি পলিসিগতভাবে বাধা দিতে চান সেই অধিকার ওঁদের আছে, টু এলিসিট পাবলিক ওপিনিয়ন বলে বাধা দেওয়ার চেষ্টা তাঁরা করেছেন এবং কাশীকান্তবাবু তাঁর বক্তব্য পরিষ্কার করে রেখেছেন। আবার নতুন করে পয়েন্ট অফ অর্ডার কোথা থেকে আসছে?

**শ্রী এ কে এম হাসানুজ্জামানঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে বিরোধী দলের নেতা শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় সাংবিধানিক প্রশ্ন তুলেছেন, তিনি বলেছেন it is hit by articles 13(e) and (f) of the Constitution.

এ সম্বন্ধে আপনার রুলিং হয়নি।

**Mr. Deputy Speaker:** Please take your seat.

(noise)

[4-20 – 4-30 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাশীবাবু তাঁর পয়েন্ট অফ অর্ডারে সাংবিধানিক যে প্রশ্ন তুলেছেন এটা আনকন্সটিটিউশনাল কিনা এ সম্বন্ধে বক্তব্য হচ্ছে ফ্রিডম অফ রাইট কিছুতেই এতে ইনফ্রিজড হয় না।

**Mr. Deputy Speaker :** I will decide that issue. Please take your seat.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি কালকে পর্যন্ত পার্মিশন আমাদের দিয়েছেন। আমাদের রুলস অফ বিজনেসে আছে একটা সিটিং-এ কন্ট্রাডিক্টরী দুটো বিজনেস আসতে পারে না। আজকের যে বিল এই বিলের সঙ্গে সরকার পক্ষের মাননীয় লক্ষ্মীচরণ সেন আগামীকাল যে রেজলিউশন মুভ করেছেন ১৮৫ রুলে এই দুটো পরস্পরকে হিট করে।

## RULLING FROM CHAIR

**Mr. Deputy Speaker :** The question which you have raised is not before the House.

So far as the point of order is concerned, a point of order must refer to procedure and not to substantiate argument on a motion, resolution, question, etc., On a point of order, a member is not entitled to go into explanation of the subject under discussion. There cannot be a point of order on a point of order. Points of order relating to the same matter cannot be raised by a member more than once.

Now I come to the next question. I am quoting from an authoritative source. "It is an accepted practice of the House that the Speaker does not give any ruling on a point of order which raises the question whether a Bill is constitutionally within the legislative competence of the House or about the constitutionality of any Declaration/ Agreement/Treaty under discussion on a Motion/Resolution : it is the responsibility of the House to decide such matters." Secondly, the following principles should, therefore, be borne in mind. When any question of legislative competence is raised, if a Bill on the face of it is inadmissible, as for example, if it is sought to introduce a Bill which requires the previous sanction or recommendation of the Governor, without such sanction or recommendation the Presiding Officer will rule such a Bill to be out of order and inadmissible and unless such sanction or

*recommendation is forthcoming. But if the competence of the legislature* depends upon the construction of the constitution on any question of law upon which different views may be held, the Presiding Officer will not take upon himself the responsibility of deciding such a question and prevent the Bill from being introduced or passed. In short, if the admissibility of the Bill depends upon the same question of procedure, the Speaker can decide the point and give his ruling either for or against the Bill. But if it depends upon substantive question of law, the Speaker would not decide the question so as to prevent the Bill being introduced or passed.

So far as this Bill is concerned, the subject-matter of the Bill comes under entry 18 of the State List II of the Seventh Schedule to the constitution of India and as such it is within the competence of the State Legislature, and the Minister-in-charge was pleased to introduce the Bill.

**Shri Benoy Krishna Chowdhury:** In section 2 of the West Bengal Land Reforms Act, 1955 the following proviso and explanation shall be added—"Provided that such person or member of his family resides for the greater party of the year in the locality, where the land is situated and the principal source of his income is produce from such land." স্যার sec. 2-এর sub-section. 8-এ personal definition আছে। তিনি অ্যাবসেনটি ল্যান্ডলর্ড যেন না হন। কলকাতায় থাকবেন কি অন্য দুরে থাকবেন আর তিনি পার্সোনাল কালটিভেশন করবেন এটা তো হয় না। এবং সেজন্য এটা ছিল না আগে। সেইজন্য এটা হচ্ছে সেই ব্যক্তিকে—তাও এটি নিয়ে খুব চিন্তা করা হয়েছে বলা হয়নি সব সময়, কারণ এমনও হতে পারে তিনি হয়ত কার্য উপলক্ষ্যে অনেক সময়ে কিছুদিন বাইরে থাকতে পারে, সেইজন্য গ্রেটার পার্ট অফ দি ইয়ার সেই লোকালিটিতে—এখানে প্রশ্ন তুলেছিলেন যে লোকালিটির যদি ডিফাইন করা না থাকে কিন্তু সেটা রুলস্-এ হতে পারবে লোকালিটি বলতে কি বুঝায় সেটা এমন কিছু অসুবিধার বিষয় নয়। দুই নম্বর বলা হয়েছে যেটা আপনারা সব সময়ে শুধু আইনের কচকোচি নিয়ে দেখবেন না সোসাল জাস্টিস-এর কথা বলে সেদিক থেকে বিচার করবেন। সেই বিচারে আমরা দেখেছি একই ব্যক্তি তার যদি ধরুন একটা দোকান আছে, একটা হাসকিং মিল আছে, কি তিনি বড় চাকরি করেন, তার যথেষ্ট উপায় আছে, তার এটাই প্রিন্সিপাল সোর্স অফ আয় তা হলে পর সেই ব্যক্তির জমি থাকতে পারে কিন্তু জমিটার পার্সোনাল কালটিভেশন্ বলে ছাড়িয়ে নেবার তার কোনও দরকার নেই। জমি থাকতে পারবে না বলা হয়নি। সেখানে কথা হচ্ছে আপনারাই দেখবেন—আমি বলেছিলাম আমার কাছে কয়েকজন সদস্য এসেছিলেন আমি তাদের বলেছিলাম যে আপনারা আমাকে

গোটা অ্যাক্ট খুঁজে দেখিয়ে দিন যে পার্সোনাল কালটিভেশন দরকার হয়েছে এইজন্যই যে ১৭বি যেখানে ফর বোনাফাইড পার্সোনাল কালটিভেশন প্রিজামশন কথাতে বলা হয়েছে অন্য কোনও জায়গায় নেই—অ্যাক্ট-এ কোন জায়গায় দেখান এই কথা? সেজন্য এটা কেন বলছেন রিটেনশন দিন, সেজন্য যেখানে পার্সোনাল কালটিভেশন-এর জন্য প্রিজামশন করতে হবে সেই জায়গায় সোসাল বিবেকের কাছে আমার আবেদন যে সেখানে একটি লোকের জন্য যথেষ্ট ইনকাম থাকলেও একজন গরিব বর্গাদারকে বঞ্চিত করে তাকে কি তার নিজের পার্সোনাল কালটিভেশন-এ আনবার জন্য দেবেন? দেওয়া উচিত? সেখানে এই আইনে যেটা আছে প্রয়োজন হলে বোনাফাইড হিসাবে নিজের নিতে চায় তাহলে তাকে একেবারে সর্বোচ্চ দিয়ে দিবেন না, একটা সার্টেন ১ হেক্টর রাখার কথা আছে এই আইনে, সেইজন্য সেইদুটো জিনিস বলা হয়েছে জেনারেল ডেফিনেশনে—তাতে বলা আছে। এবারে হচ্ছে জেনারেল ডেফিনেশনে অসুবিধা হবে বলে ইচ্ছা করেই ৮ (সি) ডিলিট করা হয়নি, কারণ তা যদি করা হতো তাহলে পর আর হয়তো মুণীষ দিয়ে চাষ করা যেত না। সেইজন্য সেটিকে ১৭(ডি)-তে নিয়ে আসা হয়েছে, যে এখন যে সব ছোটোখাটো জমির মালিক—আমি পরিস্কার করে বলছি আপনারা কোনও বিভ্রান্তি মনে রাখবেন না, যারা অল্প জমির মালিক, যারা এখন পর্যন্ত মুণীষ কিষাণ দিয়ে জমি চাষ করাচ্ছেন বা করে আসছেন তাদের কোনও রকমে অ্যাফেক্ট করবে না, কিন্তু যে জমি বর্তমানে এখন আন্ডার বর্গা কালটিভেশন, কিন্তু যদি পার্সোনাল কালটিভেশন-এ রিজিউম করতে চান তাহলে সেই ক্ষেত্রে নিজে বা নিজের পরিবারের লোক যদি চাষ করেন তবেই নিতে পারবেন বর্গাদারদের ছাড়িয়ে। **(সত্যরঞ্জন বাপুলি ঃ আপনার কথা মিলছে না।)** আপনি দয়া করে শুনুন, আপনি বলার সময় যথেষ্ট পাবেন, একটু মন দিয়ে শুনুন, বোঝবার চেষ্টা করুন, তারপরে বলবেন। এখানে প্রশ্ন হচ্ছে যাতে অন্য কারও পক্ষে মুণীষ দিয়ে বা অন্য কোনও লোক দিয়ে চাষ করাতে অ্যাফেক্ট না করে সেইজন্য এটা ১৭(বি)-তে নিয়ে যাওয়া হয়েছে, যাতে পার্সোনাল কালটিভেশন-এর নামে প্রিজামশন হবে সেইক্ষেত্রে শুধু নিজে পারবেন। আপনাদের বিবেকের কাছে আবেদন রাখছি যে আপনারা বর্গাদারকে ছাড়িয়ে মুণীষ দিয়ে চাষ করাবেন এটা হতে পারে না। দ্বিতীয়ত যদি ছোটো মাঝারির কথা বলেন তাহলে আমার অভিজ্ঞতা আছে, আপনাদেরও অভিজ্ঞতা আছে, আমি জানি যে ১৫।২০ বিঘা পর্যন্ত যাদের জমি আছে তারা ভাগে দিয়ে নিখরচায় যা পায়, তারা যদি নিজে গরু লাঙ্গল রেখে বর্তমান বাজারে খরচ করে চাষ করতে যায় তাহলে তা পায় না। হয়তো নানা রকম বিভ্রান্তির জন্য আতঙ্কগ্রস্ত হয়ে খানিকটা এইভাবে করতে যান, আমার এই অভিজ্ঞতা আছে অনেক জেলায় ঘুরে দেখেছি কেউ কেউ এই রকমভাবে আতঙ্কগ্রস্ত হয়ে জমি থেকে বর্গাদারকে উচ্ছেদ করে দিয়ে গরু কিনে, লাঙ্গল কিনে এক-দুই বছর চাষ করে লোকসান দিয়েছেন। চাষ করবার জন্য আবার তারা বর্গাদারকে দিয়েছেন। সেইজন্য এটা ছোট ও মাঝারিদের মোটেই অ্যাফেক্ট করবেন না। সেইজন্য এই তিনটি জিনিসই এখানে বলা হয়েছে। তাছাড়া আর একটা জিনিস দেখবেন এখানে মূল যে সমস্যা বর্গাদার রেকর্ড, সেটা সকলেই স্বীকার করেছেন যে বর্গাদার রেকর্ড হয়নি। রেকর্ডের জন্য অন্য কোনও রসিদ দিতে

পারে না। আইনে বিধান আছে কিন্তু বিধান থাকা সত্ত্বেও মালিকরা রসিদ দেয় না। মালিকরা যদি রসিদ দিত, যে ভাগটা পেলো সেটার যদি রসিদ দিত তাহলে সেই রসিদ দেখিয়েই যে বর্গাদার বলে অডিটরাইট এস্ট্যাবলিশট হত। সেইজন্য এই রসিদ দেওয়াটা বাধ্যতামূলক করার জন্যই এখানে একটা ব্যবস্থা করতে হয়েছে। এর আগে রসিদ দেবার কথা আইনে বিধান থাকা সত্ত্বেও এটাকে কগনিজিবিল অফেন্স করা হয়নি এবং রসিদ না দিলে কোনও শাস্তির বিধান ছিল না। এখানে এখন এটাকে কগনিজিবিল অফেন্স করা হয়েছে এবং রসিদ না দিলে পর ৬ মাস জেল, অথবা এক হাজার টাকা জরিবানা, অথবা প্রয়োজনের ক্ষেত্রে উভয় শাস্তিই অ্যাফেক্টেড। যদি সে রসিদ না দেয়, তার উপর যদি কোনও শাস্তির বিধান না থাকে কেন সে রসিদ দেবে? দেয় তো নি এতদিন। সেইজন্য দীর্ঘদিন শাস্তি বিধান থাকা সত্ত্বেও তাদের বিবেকের কাছে আবেদন রেখে আইনে রসিদ দেবার প্রভিসন রাখা হয়েছিল। কিন্তু কার্যত সেই প্রভিসন ডেড লেটার হয়ে আইনে ছিল, কার্যতঃ কেউ দিত না। সেইজন্য আর কোনও উপায় নেই। এই রসিদ দেওয়া যদি বাধ্যতামূলক করতে হয় এটা যদি কার্যকর করতে হয়, তা হলে পর সেখানে এই শাস্তির বিধান রাখতে হবে। সেটাই এখানে রাখা হয়েছে। আর একটা জিনিস সেটা দেখবেন এখানে একটা প্রিজামশন ক্লজ আছে সেই প্রিজামশন ক্লজের একমাত্র অর্থ হচ্ছে এই যে এখন পর্যন্ত বর্গাদারকেই প্রমাণপত্র দিয়ে প্রমাণ করতে হয় যে সে বর্গাদার। বর্গাদার সমাজের দুর্বলতম অংশ এবং তার পক্ষে বর্তমান পরিবেশে এই সমস্ত প্রমাণপত্র জোগাড় করা সব দিক থেকেই অসুবিধা, সেইজন্য এখানে এই ব্যবস্থা করা হয়েছে যে যদি দেখা যায় যে একজন লোক ল'ফুলি একটি মালিকের জমি চাষ করে এবং আপনারা যাঁরা গ্রামে বাস করেন তাঁরা সকলেই জানেন যে মুনীষ খাটিয়ে চাষ করে যারা তারা আলের উপর ছাতা মাথায় দিয়ে কাজ দেখে এবং তা দেখলেই বোঝা যায়। আর ভাগে যারা চাষ করে তারা মূলত নিজেদের উদ্যোগে সময় সুযোগ নিয়ে সমস্ত কাজকর্ম করে, সেইভাবে যে চাষ করছে অথচ তিনি যদি মেম্বার অফ দি ফ্যামিলি অফ দি ওনার না হয় অর্থাৎ মালিকের পরিবারভুক্ত ব্যক্তি যদি না হয় তাহলে খুব ন্যায় সঙ্গতভাবেই সেখানে প্রিজামশন হওয়া উচিত যে সে বর্গাদার। এখন যদি সে বর্গাদার সত্যি সত্যিই না হয়

[4-30 – 4-50 p.m.]

তাহলে সেটা মালিক প্রমাণ করতে পারে, এতে অসুবিধা কিছু নেই। সাধারণভাবে যদি ধরে নেওয়া যায় যে এখানে দুটি পক্ষ, একটা মালিক পক্ষ আর একটা বর্গাদার পক্ষ এবং এই দুটি পক্ষের ভিতর মালিক পক্ষই হচ্ছে প্রবলতর পক্ষ এবং দুর্বলতর পক্ষ হচ্ছে বর্গাদার, সেইজন্য প্রবলতর পক্ষ যদি বলে যে সে বর্গাদার নয় তাকেই যদি তা প্রমাণ করার ব্যবস্থা থাকে তাহলে এতে অন্যায় কিছু নেই এবং তাতে মহাভারত একেবারে অশুদ্ধ হয়ে গেল তা বলা যায় না এবং আইনের ছাত্র যাঁরা তাঁরা জানেন এইখানেই ব্রিটিশ ল' এবং ফ্রেঞ্চ ল'এর তফাৎ আছে এবং সেইজন্য এই জায়গায় সেই ব্যবস্থা রাখা হয়েছে। এছাড়া তো আর কিছু নেই। এই কয়েকটি জিনিস এখানে আছে। আর খাজনার ব্যাপারে আমার মনে হয়

মাননীয় সদস্যদের বিশেষ কিছু আপত্তি নেই কারণ যেখানে বলা হয়েছে যে চার একর পর্যন্ত সেচ এলাকায় যেটা ছাড় এবং ৬ একর অসেচ এলাকায় ছাড় এবং তার উপর যা সেটা বর্তমানে ১৯৭০ সালে যে হারে খাজনা আদায় হত সেই হারে এই অসেচ এলাকায়—বর্তমানে দু'গুণ বাড়ান হয়েছিল, সেটা কমে আগেকার হারে যাবে অর্থাৎ অর্ধেক খাজনা কমে যাবে যাদের খাজনা দিতে হয়। তেমনি সেচ এলাকায় তাদের সেখানে ব্যবস্থা করা হয়েছে—যেখানে তিন গুণ হয়ে গিয়েছিল, সেটা কমিয়ে সেটা করা হয়েছে অর্ধেক এবং এখানে বলে যাই, যাওয়ার আগে, বোধহয় শেষ বিদায়ের সময় আমি একদিন রেডিওতে শুনেছিলাম আগেকার মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় রেডিওতে ঘোষণা করে দিয়েছিলেন কিন্তু আমি তার কাগজপত্র কিছু খুঁজে পেলাম না, রেডিওর ঘোষণা দ্বারা খাজনা কমে না, তা করতে গেলে পর এখানে কিছু ব্যবস্থা করতে হয়।

সেই ব্যবস্থা আমরা এসে করেছি। এই জিনিসটা শুধু একটা সাময়িক অন্তর্বর্তীকালীন ব্যবস্থা। আমি মনে করি সামন্ততান্ত্রিক ধারণার উপর ভিত্তি করে এই খাজনা কথাটা এসেছে। খাজনার অর্থ হচ্ছে, রেন্ট ইজ এ ট্রিবিউট পেইড বাই দি টিলার্স টু দি লর্ড অফ দি ল্যান্ড। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট, ১৯৫৩ এর ভিত্তি হচ্ছে ইন্টারমিডিয়ারি রাইট অফ দি জমিনদার অর্থাৎ অনেকগুলো ছোট ছোট জমিদারের জায়গায় স্টেট একটা বড় জমিদার। কিন্তু এই কথাটা বর্তমান যুগোপযোগী নয়। এখানে আর একটা কথা আছে এবং সেটা হচ্ছে শহর এবং গ্রামের লোকের মধ্যে পার্থক্য আছে। শহরের লোক একটা নির্দিষ্ট ইনকামের নিচে থাকলেও তাকে খাজনা দিতে হয়। কাজেই আমরা ভাবছি জমির যে ফসল হবে সেই উৎপন্ন ফসলের মূল্য থেকে কস্ট অফ প্রোডাকশন বাদ দিয়ে যেটা নেট ইনকাম থাকবে তার উপর যদি গ্র্যাজুয়েটেড স্কেল-এ করি তাহলে সেটা র‍্যাশনাল হবে। আমরা যদি এটা এখনই করতে পারতাম তাহলে ভাল হত, কিন্তু যত চেষ্টাই করি না কেন এতে এক-দেড় বছর সময় লাগবে। আর একটা জিনিস আমরা এর মধ্যে ঢুকিয়ে দিয়েছি। আমরা বহু অভিযোগ পেয়েছি ইরিগেটেড এরিয়ায়, কম্যান্ড এরিয়ায় রয়েছে অথচ সেখানে সেচের সুযোগ না থাকা সত্ত্বেও তাদের সেচকর দিতে হচ্ছে, খাজনা দিতে হচ্ছে। আপনারা জানেন অনেক জমিতে জল পায় না বলে ক্রপ ড্যামেজ হয় আবার অনেক জমিতে বেশি জলের দরুণ ক্রপ ড্যামেজ হয়। যেমন আরামবাগ এবং ঘাটালের খঅফ্র জানি সেখানে ডি ভি সি ঠিকভাবে জল দিতে পারে না কারণ বৃষ্টি নাহলে কোথা থেকে তারা জল দেবে। আবার এমন অফস্থাও সেখানে দেখেছি যে, অতিরিক্ত জল দিয়ে ফেলছে। এই অতিরিক্ত জল যখন দেয় তখন আরাম বাগ এবং ঘাটালের চাষীরা কাতর স্বরে বলে, দোহাই বাবা, আমাদের আর জল দিও না। কাজেই আমরা ব্যবস্থা করেছি অতিরিক্ত জল হলে বা জল না দিলে সেই বছরের জন্য কালেক্টর অন এনকোয়ারী তাদের ছাড় দিতে পারবেন। এটার দ্বারা কি হচ্ছে সেটা আপনারা বিবেচনা করুন এবং আমার মনে হয় এটা আপনারা সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার প্রারম্ভিক ভাষণ শেষ করছি।

[29th September, 1977]

**Mr. Deputy Speaker :** There are motions for circulation of the Bill by Shri Habibur Rahaman and Shri Sunirmal Paik (Amendment Nos 1 and 2), Shri Shamsuddin Ahmed (Amendment No.3), Shri Naba Kumar Roy (Amendment No.4), Dr. Zainal Abedin (Amendment No.5), Shri Suniti Chattoraj (Amendment No.6), Shri Atish Chandra Sinha (Amendment No.7), Shri Birendra Kumar Maitra (Amendment No.8), Shri. Probodh Chandra Sinha (Amendment No.9), Shri Kashi Kanta Maitra (Amendment No.10), Shri Sandip Das (Amendment No.11) Shri Satya Ranjan Bapuli (Amendment No.12), Shri Balai Lal Das Mahapatra, Shri Renupada Halder and Shri A.K.M. Hassanuzzaman (Amendment Nos.13, 14 and 15) and Shri Kiranmay Nanda (Amendment No.16). These are motions for circulation of the Bill. Now I call upon the speakers to participate in the debate. First of all I call upon Shri Kashi Kanta Maitra.

[4-40 - 4-50 p.m.]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় তাঁর প্রারম্ভিক ভাষণে কয়েকটি কথা বললেন তাঁর অনেকগুলোর সঙ্গে আমার দলের কোনও সংঘাত বা বৈপরীত্য নেই। তবু আমাদের বলতে হচ্ছে, তাঁর মুন্সিয়ানা আছে। কেননা, আগেই বলেছি ভূমিরাজস্ব বিষয়ে তিনি অভিজ্ঞ ব্যক্তি এবং যথেষ্ট পড়াশুনা আছে, ব্যক্তিগত অভিজ্ঞতা কৃষক আন্দোলনের মধ্যে রয়েছে এবং এই বিলটা এমনভাবে এনেছেন যে তাঁর মুন্সিয়ানার তারিফ না করে আমি পারছি না। কথাটা বলছি এই জন্য যে আইসব্যাগ আপনারা দেখেছেন, ভাসমান হিমশৈল। তার জলের মাথায় যেটুকু থাকে, টিপ অফ দি আইসব্যাগ সেটা খুব অল্প। কিন্তু তলদেশে যেটা লুকানো থাকে, কনসিল্ড থাকে, সেটা হচ্ছে আরও বড় জিনিস। আমার মনে হচ্ছে, this amendment bill seeks to conceal more than a bill like statistics.

সুতরাং এই ব্যাপারে আমাদের এইটুকু স্যাটিসফ্যাকশন, আমাদের প্রোটেস্ট এখানে রেখে যাচ্ছি। মাননীয় রবীনবাবু এখানে নেই। আমি তো বুঝতেই পারি না বিরোধী পক্ষ তার কোনও বক্তব্য থাকবে না। বিরোধী পক্ষ কি শুধু প্রশংসার খই ছড়িয়ে বেড়াবে। সরকারের সঙ্গে মতভেদ হবে না? হলে হাউসের সামনে সেকথা বলতে পারবেন না? আবার গণতন্ত্রের কথা বলব। যেখানে মতভেদ হবে সাহসের সঙ্গে সেকথা বলতে হবে। আপনারা বলবেন, আমরাও বলব। অতএব আমরা আমাদের যে অ্যাপ্রিহেনশন সেটা আমরা বলব। মাননীয় মন্ত্রী মহাশয় অকপটে তিনি স্বীকার করলেন, আমি দীর্ঘদিন ধরে বহুলোকের সঙ্গে আলোচনা করছি। নিশ্চয় করেছেন, তা না হলে, এই বিলটা আনলেন কেন? তাহলে ব্যাপারটা নিশ্চয়ই খুব গুরুত্বপূর্ণ। তা যদি না হত তাহলে তিনি এতদিন ধরে এত আলোচনা করতেন না। তিনি এত ধরনের মানুষের সঙ্গে আলোচনা করলেন এই বিলটা আনার ব্যাপারে কিন্তু

বিধানসভার সদস্যদের এতটুকু সুবিচার তিনি কেন করলেন না, বিশেষ করে বিরোধী পক্ষের সভ্যদের সঙ্গে। সংখ্যায় আমরা খুবই কম, তুড়ি মাড়লে উড়ে যাই। সংখ্যায় আমরা আছি ২৯ এবং কংগ্রেসের বোধ হয় ২২ জন। আর এস ইউ সির ৪জন, গোর্খা লীগের ২ জন, মুসলিম লীগের একজন আর কয়েকজন ইনডিপেন্ডেন্ট আছেন সর্ব সাকুল্যে এই কয়েকজন। ভোটে তো বিরোধীরা হেরে যাবেই জেনেই আমাদের কথা শুনলেন না। সেইজন্য আমি বারবার বলছিলাম আপনি যখন এতগুলো লোকের সঙ্গে আলোচনা করতে পারলেন, শ্রেণী সংগঠনের সঙ্গে আলোচনা করেছেন বললেন, অন্ততঃ in all propriety you have not taken us in confidence to give out your mind so that we could have given your advice and assistance, if any.

সুতরাং এইরকম একটা ব্যাপারে এইটা প্রয়োজন ছিল। বর্গাদারদের প্রোটেকশন কে না চায়। ভারতবর্ষে একটা রাজনৈতিক দল আছে যে বলবে বর্গাদারদের প্রোটেকশন চায়। **(শ্রী হাসিম আবদুল হালিম ঃ কংগ্রেস চায় না)** হালিম সাহেব যা বললেন, এটা হয়তো ঠিকই অনেকে চায় না। যদি না চায় আপনারা বলবেন। আমরা তো বলছি এই সমস্ত ক্ষেত্রে সবাই মিলে আমরা এক জোট হয়ে আপনাকে সাহায্য করতে পারি। কিন্তু প্রশ্ন হচ্ছে বর্গাদারদের এ্যাভিকস্যানের ক্ষেত্রে আইন করেই কি আপনারা এ্যাভিকস্যান বন্ধ করতে পেরেছেন। ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের সময়ের কথা স্মরণ করিয়ে দিচ্ছি। ক্যাম্প কোর্ট বসিয়েছিলেন। পুলিশ আদালত বসিয়েছিলেন। কটা বর্গাদার সেদিন প্রোটেকশন পেয়েছিল? কিন্তু দারুণ অনাচার সেদিন কি হয়েছিল আমরা জানি। সেদিন যুক্তফ্রন্ট সরকার তো ক্যাম্প কোর্ট বসিয়েছিলেন বর্গাদারদের প্রোটেকশন করবার জন্য। নিশ্চয় মাননীয় বিনয় চৌধুরি স্বীকার করবেন, আজকে হাউসে না বললেও, মনে মনে স্বীকার করবেন, ক্যাম্প কোর্ট বসিয়ে কোনও বর্গাদারকে প্রোটেকশন দেওয়া যায়নি। সুতরাং এটা আরও সুদুর প্রসারি ব্যাপার। তারজন্য পাবলিক ওপিনিয়ান তৈরি করতে হবে। তারজন্য আন্দোলন তৈরি করতে হবে এবং তারজন্য জনমত তৈরি করা দরকার। মাননীয় চৌধুরি বললেন, আইনের কচকচি, এতো অদ্ভুত কথা শুনছি। আইন তো থাকবেই এবং socialist society is also based upon socialist legality.

কোনও ইল্‌লিগ্যালিটির উপর কোনও কনসেন্ট অফ ইল্‌লিগ্যালিটির উপর কখনই সোশ্যাল জাসটিস দাঁড়ায় না।

অতএব সেটা একটা আইন। সেটাকে বলা হয় সোসালিস্ট লিগ্যালিটি, কেউ বলবেন বুর্জোয়া লিগ্যালিটি, কেউ বলবেন পুঁজিবাদী সোসাইটির ক্যাপিটালিস্ট লিগ্যালিটি, ক্যাপিটালিস্ট এথিক্স, কেউ বলবেন সোসালিস্ট সোসাইটির এথিক্স, সোসালিস্ট ভ্যালু, সোসালিস্ট লিগ্যালিটি। তাই আমি যে কথা বলছিলাম এই বিলের মধ্যে দিয়ে আইনের এত কচকচি কি আছে বলবেন নিশ্চয় কচকচি আছে বর্গাদারদের প্রেটেকশন দেবার জন্য আইনের উপর নির্ভর করতে হবে, কৃষক শ্রেণীর উপর নির্ভর করা হচ্ছে না, নিশ্চয় প্রয়োজন আছে। আপনি যে

কথাটা বললেন এক প্রকার মনের কথাই বললেন, বিলের সঙ্গে সম্পর্ক নেই। আপনি বললেন কলকাতায় বাবুরা বসে থাকেই, শহরের বাবুরা সুন্দরবন্ মেদিনীপুরের বিভিন্ন গ্রামের জমি নিয়ে বসে থাকবেন এটা হতে পারে না। ভাল কথা এটা যদি নিতে হয় তাহলে সেই সাহস আমরা দেখতে চাই। ভারতবর্ষের কোনও একটি অঙ্গ রাজ্যের এক প্রান্ত থেকেও এই সাহস দেখায়নি, যা আমরা আইন করে বলে দিচ্ছি যারা জমি চাষ করবেন তারা ছাড়া কেউ জমির মালিক হতে পারবেন না। এটা বলুন পরিষ্কার করে যে জমির মালিক হবে তাকে গ্রামে বাস করতে হবে। বলুন, দেশ বুঝে নিক, আইনও খুব পরিষ্কার হয়ে যাবে। সেখানে আইন প্রেটেকশন দিতে পারে। কিন্তু সব জায়গায় যদি আমরা লুকোচুরি করে আসল বক্তব্যের সাথে কথার মালা গাঁথি এবং কথার ধুম্রজাল সৃষ্টি করে ঢাকবার চেষ্টা করি তাহলে আপাতত কাজ উদ্ধার হয়ে যাবে, কিন্তু ৫ বৎসর পরপর জনতার কাছে প্রত্যেককেই যেতে হবে, ৫ বছরের মাঝখানে আমাদের যেতে হতে পারে। সেইজন্য বলছি মূল প্রশ্নটা বলবেন, সেই প্রশ্নের সমাধানটা বললেন না। আমি শুধু মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেকশন ২ প্রভিসোর দিকে। সেখানে বলা হচ্ছে....."Provided that such person or member of his family resides for the greater part of the year in the locality where the land is situated and the principal source of his income is produce from such land. ভাল কথা এটা প্রভিসোতে আপনারা ঢোকালেন। কিন্তু আপনারা যদি বলেন এটা সাব অর্ডিনেট লেজিসলেশনের মাধ্যমে রুল মেকিং পাওয়ার দিয়ে দেব তাহলে হাউসের গুরুত্ব কি থাকে? অতীতেও গভর্নমেন্ট এই রকম বহু করেছেন সাব-অর্ডিনেট লেজিসলেশন হাউসের বাইরে গিয়ে রুল মেকিং পাওয়ার দিয়ে এটা করে ফেলবেন। সাঅর্ফর্ডিনেট লেজিসলেশনের মাধ্যমে রুল মেকিং পাওয়ার দিয়ে দিলেই হাউসের লেজিসলেশন হয়ে যাবে কমিটি অন লেজিসলেশনের মানে কি? রুলস্ এখন এইভাবে রুল লেড অন টেবল হয়ে যাবে। লোকলিটি মানে কি? ধরুন এই লোক দুটি কনটিগিউয়াস জেলা হাওড়া, মেদিনীপুর সিলিং এর অন্তর্ভুক্ত ১০/১৫ বিঘা জমি থাকতে পারে। সিলিং আইন অনুযায়ী দুটি জায়গায় অ্যাট দি সেম টাইম থাকতে পারে। Simaltaneously, how is it possible for a person to reside if he has two sets of establishments at the same time in 2 localities and, more so, when locality is not defined. লোকালিটি কি, মৌজা লোকালিটি কি, পরগনা, ব্লক ডিভিসন, থানা? তাও বলা হচ্ছে না। অতএব এই সমস্ত ব্যাপারটা একজিকিউটিভদের হাতে ছেড়ে দিচ্ছেন। একজিকিউটিভ অফিসার কি বলবে? একজিকিউটিভ অফিসাররা ভয় পেয়ে যাবে। অফিসারদের দিয়ে কোনও লাভ হবে না। কথায় কথায় এই আইন অফিসারদের মেনে চলা, তার ব্যাখ্যা করে চলা অসম্ভব হয়ে পড়বে। তারা যদি বিশেষ দল কিম্বা দলের কাজ না করেন তাহলে ট্রান্সফার হবেন, হয়রানি ভোগ করতে হবে। আমি বিনয়বাবুর ব্যক্তিগত সদিচ্ছা, শুভেচ্ছার কথা জানি। কিন্তু তাঁর ব্যক্তিগত সদিচ্ছা, শুভেচ্ছাটা বড় কথা নয়। History has shown that personal sentiments and goodwill proved to be a very poor value in resisting on

personal measures, and in resting tyrannical acts.

এটা হচ্ছে। সুতরাং আপনার শুভেচ্ছা, আপনার দলের কয়েকজন, দলের কয়েকজনের শুভেচ্ছা বড় কথা নয়। কিন্তু অফিসার আপনার শুভেচ্ছার মনোভাব বুঝে কি করে চলবে? আপনি যে কথা বললেন কলকাতার বাবুরা মফস্বলের জমির মালিক হবে কি করে—আপনি আপনার মনের কথা বললেন, আইনের কথা বললেন না। অফিসারদের আপনার মনের কথা বলতে পারেন, আইনের কথায় কাজ করবেন।

অতএব এই যে ব্যবস্থা রয়ে গিয়েছে এতে অনেক অসুবিধা আছে। সেকশন ২(৮) তাতে পারসোনাল কালটিভেশন বলা হয়েছে। সেটা কি বলা হয়েছে? (1) cultivation by the owners of the land (2) cultivation by the member of the family (3) cultivation by any hired labourer.

আপনি আইন করে নতুন যে সেকশন ২১(বি) টা ঢুকিয়ে দিচ্ছেন সেটা আপনি ভাল করে পরে দেখুন। এরমধ্যে আপনি বলছেন, কোনও অ্যাপ্রিহেনশনের কারণ নেই। আপনি বলেছেন A person lawfully cultivating any land belonging to another person shall be presumed to be a bargadar in respect of such land if such person is a member of the family of the other person whose land he cultivates and the burden of proving that such person is not a bargadar or that the land is in his personal cultivation shall notwithstanding anything to the contrary contained in any other law for the time being in force, lie on the person who alleges that the person cultivating the land is not a bargardar in respect of such land. কমপ্লিটলি একটা বার্ডেন অফ প্রুফ, ওনার্স অফ প্রুফ। আপনি সেটা অ্যাকসেপ্টেড প্রিন্সিপ্যাল থেকে সরিয়ে এনে আর একজন-এর উপর দিয়ে দিলেন। বর্গাদারদের প্রটেকশন দেবার জন্য একথা বলার প্রয়োজন নেই। আমি বলছি এর মাধ্যমে কিন্তু একটা চেষ্টা হবে সেটা হচ্ছে এই যে গ্রামে তাহলে—আপনি একবার বলে দিলেন, প্রোভাইসোতে ঢুকিয়ে দিলেন পারসোনাল কালটিভেশনের কথা বললেন, ক্লাস থ্রিতে আপনি হায়ার্ড লেবারারকে পারসোনাল কালটিভেশনের আওতা থাকে বার করে দিলেন। সেটা কি পারেন করতে? গায়ের জোরের কথা হচ্ছে না, ব্রুট মেজরিটিতে পাস করিয়ে নেবার প্রশ্নও নয় আপনি যদি মিস আন্ডারস্টান্ড করতে চান করুণ, কিন্তু আইনটা তো আপনাকে দেখতে হবে। তাহলে আইনটা সংশোধন করে নিন। সেখানে ল্যান্ড রিফরমস্ অ্যাক্টের সংশোধন করে পারসোনাল কালটিভেশনের ডেফিনেশনটা উঠিয়ে দিন, চেঞ্জ করুন। তা যদি করেন তাহলে আমাদের কিছু বলবার থাকে না কিন্তু যতক্ষণ পর্যন্ত সেটা সেকশন ২(৮) এ থাকবে সেই definition contained in the parent act to be maintained throughout the Act. You cannot whitled down the scope of the definition and concept of personal cultivation to suit the exigencies of the situation.

আপনি কতকগুলি একসেপশনাল কেসের কথা বলেছেন। মহেশের মতন কত অবিচারই তো এই সংসারে হচ্ছে সেটাকে রোধ করবার জন্যই তো আপনারা রয়েছেন, আমরা রয়েছি এবং সকলেই সাধ্যমত চেষ্টা করছি। কিন্তু সব অবিচার তো দূর করা যাচ্ছে না। কিন্তু কিছু একসেপশনাল কেসের ভিত্তিতে একটা আইনের ভিত্তি কখনও তৈরি হয় না আইনটা একটা ব্রড থিওরির উপর তৈরি করতে হবে। আপনি কি তাহলে বর্গাদারদের ডেফিনেশনটা চেঞ্জ করছেন? আপনি তো বর্গাদারদের সংজ্ঞাতে দিয়ে দিচ্ছেন যে বর্গাদার কে তাহলে আপনার এই আইনের ফলে কিন্তু গ্রামের এগ্রিকালচারাল লেবারারদের যে প্রবেলেম সেটা অন্যরূপ নেবে। ঐ যে ৮ টাকা করে রোজ দেবার কথা হচ্ছে সেদিন মাননীয় সদস্য শ্রী দীপক সেনগুপ্ত এবং ঐ দিককার শান্তশ্রী চ্যাটার্জি বলছিলেন গ্রামের ডিসট্রেসের কথা এবং সে কথা বলতে গিয়ে মিনিমাম ওয়েজ ৮ টাকা দেবার কথা বলছিলেন। কিন্তু তাহলে তো মিনিমাম ওয়েজ দেবার সব দায় দায়িত্ব এড়িয়ে যেতে হবে। কারণ এখন এগ্রিকালচারাল লেবারদের attention will now be diverted. এবং সেই ডাইভারশন-এর পথটা আপনারাই তৈরি করে দিচ্ছেন ক্লস ৫এ যার দ্বারা সেকশন ২১ (বি) টা ঢোকাচ্ছেন। আপনি বলছেন Any person lawfully cultivating any land belonging to another person. মানে খুব অদ্ভুত হচ্ছে। আপনি কেন সব জিনিসটা ধরে নিচ্ছেন ল-ফুলি কালটিভেটিং বলে? তাহলে লফুলি কালটিভেট কে করতে পারে? let us again come to the main act. এখানে কি আছে? lawfully cultivation can be carried on by the owner of the land or by the members of his family or by any hired labour, either on payment in cash or in kinds. either he has to be a bargadar within the definition of the parent act or he has to be either a member of the family or owner of the land or hired labour এর বাইরে কেউ লফুলি কালটিভেট করতে পারে না। তাহলে বর্গাদারদের ডেফিনেশনটা চেঞ্জ করুন। তা কিন্তু করলেন না। আপনার সদিচ্ছার উপর আমি কোনও কটাক্ষ করছি না কিন্তু আপনাকে বলছি, এখানে ফাঁক থেকে যাচ্ছে। এর ফলে কি হবে সেটা আপনি দেখুন। আপনার যত সদিচ্ছাই থাকনা কেন, গ্রামে যাদের ৫/১০ বিঘা জমি আছে—একজন বিধবার সম্পত্তি বা একজন প্রাইমারী টিচারের বা ক্লাস থ্রি বা ক্লাস ফোর একজন এমপ্লয়ীর যে জমি আছে সেখানে গ্রামের যে কোনও লোক গিয়ে বলবে, আমি এই জমি চাষ করছি। he has been cultivating this land prior to the passing of this Amendment Bill as hired labourer on payment of wages either in cash or in kinds, but by taking advantage of this law he will say, I am lawfully cultivating. The question remains to be considered whether he has been lawfully doing so. He has been doing it if he has been permitted to do so by the owner, on his own behalf, as an agricultural labourers on a member of the family, not otherwise তাহলে আপনি lawfully cultivating-এর সে কথা বললেন কিন্তু বর্গাদার এর definition-এ এটা আসে না। তাদের আপনি বর্গাদার বলছেন। বর্গাদার বলে কি

করছেন? you are creating another class of landless labourer যাদের জমি আপনি বর্গাদারের status দেবার চেষ্টা করছেন। এখানে you are sowing seeds of discord and disharmony which is absolutely uncalled for এর করার প্রয়োজন ছিল না। এটা করতে গিয়ে agricultural labourer wage যে দাবি ৮ টাকা দৈনিক মজুরী সেদিক থেকে দৃষ্টি এড়িয়ে যাবেন। আপনার ফ্রন্ট সরকারের যে প্রতিশ্রুতি সেটা পালনের দিক থেকে সরে যাচ্ছেন। আপনাকে আবার নতুন করে attention focus করতে হবে creation of a new class. তাদের status বর্গাদার হবে কিনা এটা দেখার জন্য আদালতের কাছে ছেড়ে দিচ্ছেন। it will be either an el dorado of lawyers. or a lawyers' paradise and it is absolutely left to the off-chance of a decision by tribunal. He may say, yes, or he may say, no.

এজন্য আপনি যাচ্ছেন আপনি যদি বলেন আইনের কচকচি। আইনের কচকচি এজন্য করতে হবে। মাননীয় সভাপাল মহাশয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি, সেদিনও একথা আমি বলেছি যে 42 Amendment Bill. আমি একথা বলব যে সমগ্র ৪২তম সংবিধান সংশোধন বিল আমি তন্নতন্ন করে পড়েছিলাম। সেখানে মাত্র ২টি ধারা আমি দেখেছিলাম। যে ২টি ধারাতে ভারতবর্ষের সমস্ত মানুষকে কারাগারে বন্দি করা হয়েছে। সেই ২টি ধারায় আজকে দেশের মৌল সমস্যার সমাধানের পদক্ষেপ হিসাবে নেওয়া হয়েছে। সেই পদক্ষেপটি কি? সেটা হচ্ছে legal aid society তৈরি করে মামলা মোকদ্দমায় গরিবকে সাহায্য করা এবং ২ নম্বর হ'ল Board of Management, industrial management, commercial house. শিল্পপতির শিল্প পরিচালন ব্যবস্থায় workers' participation বিড়লার Hindusthan Motors এর শ্রমিকদের union এর ৫জন প্রতিনিধি যদি মালিকদের সঙ্গে বসে চা, কফি কাটলেট নিয়ে আলোচনা করে চলে আসেন তাহলে দেশের social justice হবে, এটা মনে করবার কারণ আমার নেই এবং আপনারও নিশ্চয়ই নেই। আবার একটা আদালতে গিয়ে আইনজীবীকে যদি Government fee দেয় defend করার জন্য এবং তাতে যদি মনে করেন যে social justice হয়ে গেল এবং তার fundamental rights কেড়ে নিতে হবে, এটা নিশ্চয়ই কেউ বলবে না। সংবাদপত্রের স্বাধীনতা কেড়ে নিতে হবে। আদালতের [illegible] কেড়ে নিতে হবে এটা কেউ মনে করবেনা। আমি আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি যে ভুল নজির তারা সৃষ্টি করেছিল, যে যুক্তির জাল তারা সৃষ্টি করেছিল, যে অন্যায়কে চাপা দিতে চেয়েছিল, আপনার কাছে অনুরোধ করব। ফ্রন্ট সরকারের কাছে অনুরোধ করব যে আপনারা অন্তত তা করবেন না। আমি আবার বলছি, আপনার অনেক বক্তব্যের সঙ্গে আমাদের কোনও মত পার্থক্য নেই। যেরকমভাবে পারেন সত্যিকারের vulnerable segments of the community-র protection-এর চেষ্টা করুন তাতে আপত্তি নেই। সেটা যে ভাবে করা যায় করুন। সেদিনও বলেছিলাম যে এত তাড়াহুড়া করে কি হবে? এটা personal cultivation-এর concept, এটা কিন্তু সম্পূর্ণ nullified আমি আপনাকে আবার বলছি, আপনি যে provisoটা জুড়ে দিচ্ছেন clause 2 হতে তাতে কি

হল? গ্রামে গিয়ে বাস করার কথা বলেছেন। আপনি homested দিতে পারবেন? গ্রামে বাড়িঘর তৈরি করার জন্য জমি দিতে পারবেন? আমরা চাই সারা পশ্চিমবাংলার ঐ ceiling এর মধ্যে জমি থাকবে, কিন্তু এগুলি সম্ভব নয়। সেদিনও বলেছিলাম যে it is impossible of compliance সদিচ্ছা থাকলেও এটা কেউ পালন করতে পারবে না। এই যে সাংঘাতিক অবস্থা এখানে আমি আবার বলছি যে এই clause এর মাধ্যমে বর্গাদার protection এর নাম করে সেটা করছেন, এতে কিন্তু বর্গাদার protection হচ্ছে না, ছোট ছোট গরিব কৃষক পরিবারের সর্বনাশ হয়ে যাবে। আমি কিন্তু কোনও prophecy করছি না, আমি বলতে চাচ্ছি। আপনি বিশ্বাস করুন আমার মনে হচ্ছে পশ্চিমবাংলায় আরও দুর্দিন ঘনিয়ে আসছে। এর থেকে worst form of localism পাঞ্জাব, হরিয়ানা বড় হয়েছে। আমি নিজে মনে করি এর পিছনে ২টি বড় কারণ আছে। একটা হচ্ছে, agricultural sector-এ giant strides forward. আর একটা হচ্ছে, সামরিক বাহিনীতে লক্ষ লক্ষ মানুষের কর্মসংস্থান। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, একটা ইঙ্গিত দিয়েছিলেন তাঁর আগের বাজেট বক্তৃতায় যে Defence establishment-এ huge outflow যার benefit আমরা পাই না আজকে গোটা পাঞ্জাব, হরিয়ানা কিন্তু communist, marxist হয়ে যায়নি It does not matter at all তাদের দেশের অিয়ন্ট uplift হয়ে গেছে। পকেটে টাকা আসছে, ঘরে ঘরে বেকারী নেই। আজকে ঘরে ঘরে ছেলেরা মাঠে কাজ করছে ১১ টাকা করে minimum wage সেখানে। সেখানে communist বলুন, marxist বলুন, যে party হোক, আসে যায় না। কিন্তু আপনি চিন্তা করুন পশ্চিমবাংলার অবস্থা, সমস্ত Social mobility নষ্ট হয়ে যাবে আপনি যদি মানুষকে break down করে রেখে দেন—আমি একটা ছেলে, হালিম সেখের ছেলে, যারা কৈবর্ত্তের ছেলে কোনওদিন এম এস সি পড়বার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে আসতে পারবেনা, সে যদি কোনওদিন science or technololy পাশ করে, বড় হয়ে অিয়ন্ট একজন বিজ্ঞানী হবার সুযোগ থাকবে না তার, সে বড় হয়ে চাকরি করতে পারবে না? একজন অধ্যাপক, সে অধ্যাপনা করবেন, সাংবাদিকতা করতে পারেন বা শিক্ষকতা করতে পারেন, কিন্তু গ্রামের একটা পরিবার তার যদি ৫।১৫।২০ বিঘা জমি থাকে সেই পরিবারের লোকরা যদি এসে শহরে চাকুরি করে বাধা কোথায়? আপনি যদি বলেন ঐ major part of the year বাস করছে কিনা এবং এটা তার principal source of livelihood কিনা, কে বিচার করবে? কার উপর এই বিচারের দায়িত্ব দেবেন? তাহলে কি হবে, সে মনে করবে আমি University-র চাকরি ছেড়ে দিলাম, আমার প্রফেসরী, মাস্টারি চাকুরি ছেড়ে দিলাম, আমি গ্রামে গিয়ে বসলাম। পরবর্তী জীবনে সেই লোকটা মারা যাবার পর fragmentation কেউ ঠেকাতে পারবে না। এটা generation এ সুযোগ-সুবিধা পাওয়া যায়, একটা generation থেকে ভোট আসবে, কিন্তু পরের generation It is bound to recoil because boomerang always recoils on the থেকে আমি warning দিচ্ছি আপনাদের বন্ধু হিসাবে কারণ এটা একদিন roll back করবে, আজকে তাদের সুবিধা হবে, front সরকার তাদের কিছু কিছু জমি দিলেন, তাদের একটা status করে দিলেন, নতুন একটা ক্লাস কে

দিলেন, এটা করলেন বটে কিন্তু তারা যখন দেখবে ২/৪ বিঘা জমি দিয়ে বিশেষ কিছু লাভ হল না, আগামী পাঁচ বছরে যখন সাল তামামী করবে তখন সে কিন্তু আবার এখানে ফিরে দাঁড়াবে। মনে করবে পশ্চিমবাংলার social mobility নষ্ট হয়ে গেল। এতে urbanisation একেবারে নষ্ট হয়ে যাবে, আজকে দেশের লক্ষ্য ucodernise করা এই urbanisation এর লক্ষ্যের বিরুদ্ধে যাবে আপনাদের যতই প্রগতিশীল চিন্তা থাক। আবার বলছি, আপনাদের প্রগতিশীল চিন্তার সঙ্গে বর্গাদারদের এবং ভূমিহীন মানুষদের সর্বতোভাবে রক্ষা করবার যে প্রতিশ্রুতি তার সঙ্গে আমরা একমত কিন্তু পশ্চিমবাংলার land to the tiller না কোরে এটা কিন্তু এক শ্রেণীর tiller-এর কাছ থেকে নানাভাবে ছিনিয়ে নেবার একটা লক্ষ্য হবে এবং এদিক থেকে আমি আবার বলছি, এই বিলের যে উদ্দেশ্য বর্গাদারদের protection তা আদৌ নেই।

[5-00 – 5-10 p.m.]

বর্গাদারদের protection আমরা চাই, কারণ বর্গাদারদের protection এর জন্য এই আইন হয়নি। এই আইন করা হয়েছে নতুন ধরণের এক সঙ্কট সৃষ্টি করবার জন্য, যে সঙ্কট দৃষ্টিতে এবং উৎপাদনের ক্ষেত্রে অনিবার্যভাবে আসবে, যে সঙ্কট আমাদের শিল্পোন্নয়ন কুটির শিল্পের সম্প্রসারণ ব্যহত করবে অনিবার্যভাবে। তাই আমি একটি কথা বলতে চাই, আমি একজন রাজনীতির ছাত্র হিসাবে পড়াশুনা করে যা বলেছি, তাতে দেখা গেছে marketable surplus যদি না করতে পারি, agricultural surplus করে যদি সেটাকে siphon off করে industry-তে আনতে না পারি, দেশের কোনও ভবিষ্যত নেই। Stalin did the same thing তিনি collectivisation এর পথে গিয়েছিল কিন্তু তিনি কি করেছিলেন, গ্রামে collectivise করে production বাড়িয়ে surplus নিয়ে এসে rural sector এ urban area-তে urbanise করে industrial rapid development এর মধ্যে দিয়ে তাদের কর্ম-সংস্থান করেন এখানে mobility বন্ধ হয়ে যাবে, এখানে urbanisation বন্ধ হয়ে যাবে, মানুষ গ্রাম কেন্দ্রীক হয়ে পড়ে থাকবে। ফলে যে উদ্দেশ্য বা লক্ষ্য নিয়ে এই বিলটা এনেছেন, সেই উদ্দেশ্য ব্যহত হবে। সর্বশেষে বলছি মাননীয় সদস্য অমল রায় আমার পুরানো বন্ধু সদস্য, তিনি এবং অনিলবাবু যে কথা বলেছেন, আমার কাছে খুব আশ্চর্য লাগছে, বিরোধিতার জন্য যদি আমার বিরোধিতা করেন তাহলে বলবার কিছু নেই কিন্তু আমি বুঝতে পারলাম না বৈধতার প্রশ্ন, কেন বৈধতার প্রশ্ন নয়। Can this House legislate a piece of legislation which some member of the House feel it involves infringement of the guaranteed freedom contained in articles 14 and 19 of the Constitution ?

তা তো নয়, অতএব আমরা ভুল হতে পারি, কিন্তু পয়েন্টটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে রাখলাম। সেটা তো প্রশ্ন, সেটা নিয়ে বলবেন না যে বৈধতার প্রশ্ন নয়, তা নিয়ে বলবার কিছু নেই, উনি রুলিং দিয়েছেন আমরা মেনে নিয়েছি সেই জন্য আবার অনুরোধ করছি আপনি এই বিল প্রত্যাহার করে নিন গ্রামের মানুষের স্বার্থে গ্রামের কৃষি

উন্নয়নের স্বার্থে এবং urbanisation এর স্বার্থে দেশের সমগ্র উন্নয়নের স্বার্থে এবং সত্যকারের যারা landless তাদের minimum wage দিয়ে বারো বছর employment দেবার স্বার্থে, আমি মনে করি সেটাও সবচেয়ে বড় সমস্যা কারণ লোককে আপনি জমি দিতে পারবেন না, যদি কোনও রাজনৈতিক দল এই মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে থাকেন, জমির মালিকানার লোভ জাগিয়ে, ক্ষুধা জাগিয়ে আমরা land problem solve করব। অসম্ভব, পৃথিবীর কেউ পারেনি, আপনাদের ultimately যেতে হবে, কতটুকু পারা সম্ভব জমি বার করা, কারণ পশ্চিমবাংলার land man ratio maximum এ reach করে গেছে, বেশি কিছু করা যাবে না। এই কয়টি কথা বলে আমি আবার অনুরোধ করছি এই বিল প্রত্যাহার করে নিন, পরের সেশন'এ আমাদের আহ্বান জানান, আমরা আপনার সঙ্গে বসতে চাই।

আপনাদের ট্রেজারি বেঞ্চের ভাব-ধারা মত সকল দলের মাননীয় সদস্যদের সঙ্গে আমরা এক্সচেঞ্জ অফ নোটস করে নিতে চাই। নভেম্বর মাসে আমরা নিশ্চয়ই বসব আইনমন্ত্রীর সাহচর্য দরকার, আসুন নতুন করে কমপ্রিহেনসিভ বিল করুন, যাতে পশ্চিমবাংলার কাজ হবে, আমরা ভবিষ্যতে মানুষকে বলতে পারব যে, পশ্চিমবাংলাকে মানুষের বাসযোগ্য করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় সভাপতি মহাশয়, আমি এই অ্যামেন্ডমেন্ট বিলটির সম্পূর্ণ বিরোধিতা করছি। শুধু কয়েকটি কারণেই এই বিলটির বিরোধিতা করছি না, এই বিলটির মূল উদ্দেশ্য থেকেই বিলটির বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী যে ভাষণ দিলেন, সেটা খুব ভাল লাগল। কিন্তু বিলের উদ্দেশ্য সম্বন্ধে কোনও কথা তাঁর ভাষণের মধ্যে নেই। যে কালা কানুনের কথা বলা হয়, আমি বলব এই বিলটি সেই কালা কানুন। কারণ এই বিল সাধারণ জমির মালিক, ক্ষুদ্র জমির মালিক, ছোট ছোট জমির মালিকদের ক্ষতি করবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে মন্ত্রী মহাশয় যা আমাদের বললেন, তার কোনও কথাই বিলের মধ্যে নেই। উনি বলতে চেয়েছিলেন যে জমি ছাড়িয়ে দিলেই তখন এটা প্রযোজ্য হবে আসলে তিনি যে বক্তব্য রাখতে চেয়েছিলেন, সেই ভাষার সঙ্গে এই বিলের কোনও সামঞ্জস্য নেই। আমার মনে হয় উনি বহু লোকের সঙ্গে যোগাযোগ করেছেন এবং একথা উনি বলেছেন কিন্তু যোগাযোগ করলেও সুক্ষ্ম পথে গেলে এই বিলের দ্বারা সাধারণের উপকার হ'ত সেটা তিনি করতে পারেননি। যদি পারতেন তাহলে আমরা নিশ্চয়ই এটা সাদরে গ্রহণ করতাম। আমরা নিশ্চয়ই চাই ভাগচাষী উচ্ছেদ বন্ধ করতে। এবং এ বিষয়ে আমরাই আইন করেছিলাম। বোধহয় আপনি আইনের পাতা উল্টে দেখেননি। ভাগচাষীরা জমি বংশ পরম্পরায় চাষ করবে, সেটা আমরা করে দিয়েছি। ৭৫-২৫ ভাগ হবে, ভাগচাষীদের সিকিউরিটি এবং এক্সচেঞ্জ অফ রিসিপ্ট এই সমস্তগুলি আমরা আইন করে গিয়েছি। নতুন করে আপনি যা করবার কথা চিন্তা করছেন এটাতে শুধু লিটিগেশন ইনভাইট করবেন। আমি একটা কথা বলব, This will be paradise of the lawyers.

এটা ভাঙ্গিয়ে তারা খেতে পারবে। কারণ আপনি জানেন পশ্চিমবাংলার মানুষের কাছে

কতগুলি জিনিস অত্যন্ত সুক্ষ্মভাবে প্রমাণিত হয়েছে। আমি একটা উদাহরণ দিচ্ছি, গ্রামের একটি সাধারণ লোক ক্লাস ফোর স্টাফ্ হিসাবে সরকারি চাকুরি করে, গ্রামের বাইরে থাকে, সে গ্রামে থাকে না, লোকালিটিতে বেশিরভাগ সময় থাকে না সে তার জমি চাষ করতে পারে না, বা একটা প্রাইমারী স্কুলের শিক্ষক সে যদি অন্য জায়গায় থাকে, তাহলে সে তার গ্রামের জমি চাষ করতে পারছে না এবং এক্ষেত্রে তার জমি চলে যাবে। একজন সেকেন্ডারি স্কুলের শিক্ষক, সে যদি চাকুরির জন্য গ্রামে না থাকতে পারে তাহলে তার জমি থাকবে না। একজন কেরানির ২৪ পরগনায় হয়ত ২/৩ বিঘা জমি আছে, মন্ত্রী মহাশয় তাকে ট্রান্সফার করে দিয়েছেন নর্থবেঙ্গলে, তার জমি আছে হয়ত সুন্দরবনে, বা বীরভূমে বা বাঁকুড়ায়,

[5-10 – 5-20 p.m.]

সেখানে যে সামান্য জমি তার আছে তা সে চাষ করতে পারে না, তাহলে সে বঞ্চিত হবে। একজন বিধবা মহিলা তাঁর জমি নিজে চাষ করতে পারেন না, তাঁর যদি কোনও নিজস্ব লোক না থাকে, তিনি লোক দিয়ে চাষ করাণ তাহলেও তাঁর জমি নিয়ে নিতে পারেন। আপনারা হাসছেন, হাসুন, This will be paid back in your own coin.

হাসুন, কিন্তু গ্রামে যখন যাবেন তখন ৩/৪/৫ বিঘা জমির যারা মালিক তাদের গিয়ে বলবেন যে, আমরা এই জিনিস সমর্থন করে এসেছি এবং তখন তারা কি বললেন, সেটা এসে বলবেন। মাননীয় চেয়ারম্যান, স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় স্মল অ্যান্ড মার্জিনাল ফার্মার্সদের সংখ্যাই সব চেয়ে বেশি। লোকালিটির ডেফিনিশন আপনাদের নেই। লোকালিটির ডেফিনিশন যদি থাকত তাহলে প্রশ্ন ছিল, কিন্তু লোকালিটির ডেফিনিশন বলেননি। আজকে সাধারণ লোক যখন জমি চাষ করতে যাবে তখন সেখানে সে নিজে হয়ত চাষ করতে পারল না, বাড়ির চাকরকে দিয়ে চাষ করাল। তখন সে বলল আমি ভাগচাষী আমাকে রসিদ দাও, রসিদ দিল না, আপনি কগনিজেবল অফেন্স করে দিলেন এবং সেখানে পুলিশ মালিককে ধরে নিয়ে আসবে, তাকে হাজতে যেতে হবে আজকে সাধারণ ছোট ছোট মানুষ ডে-লেবাররা কেউ যদি অসুস্থ হয়ে হাসপাতালে থাকে এবং এই সুযোগে যদি কেউ জমি চাষ করে তাহলে সে বলবে আমি চাষী আমাকে রসিদ দাও। রসিদ দিল না। সে বলবে, আমি রসিদ নিতে গিয়েছিলাম, রসিদ দেয়নি, থানায় গিয়ে একটা ডায়রি করবে, এজাহার দেবে, কমপ্লেন হবে এবং জমির মালিককে ধরে নিয়ে যাবে। এর ফলে গ্রামে গ্রামে সুদূরপ্রসারী ফল কি হবে, সেটা দেখতে হবে প্রকৃত যারা ভাগচাষী তাদের আপনি প্রটেকশন দিন, আমরাও চাই ভাগচাষী উচ্ছেদ বন্ধ করুন। কিন্তু আপনারা সোসাল জাস্টিসের কথা বলেন, এই বিল পাস হয়ে গেলে সোসাল জাস্টিস ডিনাইড হবে After passing of this Amendment Bill social justice will be denied because আপনি নিশ্চয়ই মনে প্রাণে বুঝতে পারবেন সাধারণ মানুষের মনোভাব, যারা ৫ বিঘা জমির মালিক, যারা হাই ইলডিং ভ্যারাইটি চাষ করে, তারা এর পরে আর চাষ করবে না। আপনারা গ্রো মোর ফুড

এর দিকে লক্ষ্য রাখছেন। আজকে যদি এগুলি চিন্তা করেন তাহলে নিশ্চয়ই আপনারা ভাববেন যে এর পর চাষীদের আর সে বিষয়ে উৎসাহ থাকবে কিনা। আজকে আপনারা নিজেরাই বলছেন যে, লোকের মনে আতঙ্ক দেখা দিয়েছে, জমি বিক্রি করে দিচ্ছে। তারা আজকে চেষ্টা করছে খাসে কি করে জমি কেড়ে নেয়। কিন্তু মাননীয় চেয়ারম্যান, স্যার, আপনি জানেন যে পশ্চিমবাংলার বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর, সুন্দরবন যেখানে যান সেখানেই এরা চাষীদের উপকারের কথা বলে এসেছেন, চাষীদের ২/১ বিঘা জমি দেবার লোভ দেখিয়েছেন কিন্তু আজকে তাদের মামলার মধ্যে ঠেলে দিচ্ছেন,তাদের সর্বনাশের মুখে ঠেলে দিচ্ছেন, অর্থনৈতিক ক্ষতিকর দিকে এগিয়ে দিচ্ছেন। আপনারা কি জানেন আজকে ট্রাইব্যুনালে এবং কোর্টে কত কেস চলছে? প্রথম যুক্তফ্রন্টের সময় থেকে দেশের প্রতিটি অঞ্চলে যত চাষী ছিল তাদের ১০/১৫টি মামলায় জুড়ে দিয়ে ভুল আইনের মাধ্যমে তাদের বাধ্য করেছেন জমি ছেড়ে দিয়ে চলে যেতে। আজকে যে অবস্থা হচ্ছে তাতে সাধারণ মানুষ, যাদের ৪/৫/১০/১৫/২০ বিঘা জমি আছে তারা চাষ করবে, না চাষ বাস থেকে তাদের মন আসতে দূরে সরে যাবে, সেটা আপনারা ভেবে দেখবেন। আপনারা একদিকে চান গ্রিন রিভলিউসন, চাষের উন্নতি হোক, আবার অপর দিকে আজকে যে এই বিলটা ইন্টোডিউস করলেন, এতে লোকে আপনাদের কি বলবে? একজন রাইটার্স বিল্ডিংস এর পিওন, তার হয়ত গ্রামে ৪ বিঘা ৫ বিঘা জমি আছে, সে কলকাতায় থাকে এবং চাষের সময়, ধান কাটবার সময় কিছু দিন ছুটি নিয়ে গ্রামে যায়। কিন্তু আজকে এই বিল পাস হয়ে যাবার পর আপনি তাকে সেই সুযোগ দিচ্ছেন কি? স্কুল শিক্ষক, ডাক্তার যে কোনও সাধারণ লোককেই আপনি জমি থেকে বঞ্চিত করছেন এই আইনের মাধ্যমে। আপনি ফ্যামিলি ডেফিনেশন যেটা দিয়েছেন সেটা সংবিধান পরিপন্থী তো নিশ্চয়ই এবং এটা আপনি নিশ্চয়ই লক্ষ্য রাখছেন যে, সমবিধান সমস্তভাবে এটা কার্যকর হতে পারে না। আপনার আইন কার্যকর হতে পারে না। আপনি নিজেই মনে প্রাণে বুঝতে পারছেন যে এটা হয়ত কার্যকর হতে পারে না। তবুও যেহেতু এটা আপনি এনেছেন সেহেতু এটা পাস করাতে চাইবেন। আপনার কাছে আমার অনুরোধ আপনি এটা পাস না করিয়ে উইথড্র করে পাবলিক সার্কুলেশনে দিন, জনমত নিন। আপনি প্রতিটি শহরে, গ্রামে গঞ্জে সব জায়গায় ছড়িয়ে দিন। আমি অনুরোধ করব, আজকে এটা তুলে নিয়ে এবিষয়ে সাধারণের মতামত নিন এবং জেনে নিন এতে ভাল হবে কিনা। যদি দেখেন এতে ভাল হবে, তাহলে নিশ্চয়ই পরবর্তীকালে আপনি এটা আনবেন। স্বভাবতই আপনার অফিসাররা আপনাকে বলেছেন এটা করলে ভাল হবে ল্যান্ড রিফর্মস সম্বন্ধে আপনার অভিজ্ঞতা আছে এটা আমরা জানি। কিন্তু আপনি কি চিন্তা করেছেন এর ফলে ল্যান্ড টু দি ডিলার্স হবে কিনা সেটা পরিষ্কার করে বলুন। লাঙ্গল যার জমি তার আর কেউ জমি পাবে না সেটা আপনারা বলতে পারছেন না, কারণ আপনারা জানেন গ্রামের মধ্যে মধ্যবিত্ত লোকের সংখ্যা সবচেয়ে বেশি, যারা আপনাদের ভোট দেয় তাদের আপনি চটাতে চাচ্ছেন না। এই জন্যই সস্তায় কিস্তি মাত করবার জন্য চাষীদের হাত [illegible] দের রক্ষা করবার নাম করে বর্গা উচ্ছেদ বন্ধ করে দিচ্ছেন। আইনের

ব্যাখ্যাগুলি যা দিয়েছেন সে সম্বন্ধে ২১এ দেখুন A person lawfully cultivating any land belogging to another. What do you mean by lawful cultivation. আমি একজন লোক, চাষ করি আমি গিয়ে বললাম This is my lawful আপনারা সোস্যাল জাস্টিসের কথা বললেন কিন্তু আপনার অ্যামেন্ডেড বিলের প্রথম থেকে শেষ পর্যন্ত সেই সোস্যাল জাস্টিস ডিনাই করা হয়েছে। সেইজন্য বলব আপনারা এটা তুলে নিন, কারণ এটা সংবিধানের পরিপন্থি এবং এর দ্বারা সাধারণ মানুষের আর্থিক অফলতি ঘটাবে। তাই বলব এই বিলের দ্বারা আপনি এটা কালা কানুন তৈরি করছেন এবং যারা জমির উপর নির্ভরশীল তাদের মামলা বৃদ্ধি করাচ্ছেন, চাষের কোনও উপকার করতে পারবেন না এবং দেশের মধ্যে একটা বিশৃঙ্খলার সৃষ্টি করাবেন। এই কথা বলে এই বিল উইথড্র করবার জন্য এবং পাবলিক সার্কুলেশনে দেবার জন্য আমি যে মোশন দিয়েছি সেটা আমি মুভ করছি।

[5-20 – 5-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবাংলার ভূমি সংস্কার সংক্রান্ত এ পর্যন্ত যতগুলি আইন প্রণয়ন করা হয়েছে তা একমাত্র কংগ্রেস সরকারই করেছেন—আর কেউ করেননি। উপর্যুপরি প্রথম ও দ্বিতীয় যুক্তফ্রন্টের সময় আমাদের সর্বসম্মত একটা রেজলিউশন ছিল তথাপি এরা অনেক অপকর্মের সুযোগে বর্গাদারদের স্বার্থে কোনও লিখিত আইন করেননি এটাই ইতিহাস। মন্ত্রী মহাশয় আজকে বিলের উদ্দেশ্যে ও বর্ণনায় যে হেতুবাদ ব্যক্ত করেছেন তাতে বিল উল্টে গেছে শিব গড়তে বাঁদর গড়েছেন। আপনি কৃষকদের সঙ্গে যুক্ত রাজনীতি করেছেন একথা আমি বিশ্বাস করিনা, কিন্তু আপনি যে আইন এনেছেন এই আইন যেদিন আদালতে চ্যালেঞ্জ হবে সেদিন আপনি কিছুতেই একে রক্ষা করতে পারবেন না। কারণ এর চেয়ে অপেক্ষাকৃত লঘু ব্যবস্থা আমরা দেখেছি আলট্রা ভায়োলেট হয়ে গেছে। আপনারা ইলেকশন ম্যানুফেসটোতে বলেছেন ৪২তম সংবিধান সংশোধন করবেন সেখানে আর্টিকল ৩৮এ ছিল অর্থাৎ ২২৬ ধারা সংশোধনের ফলে ল্যান্ড লেজিসলেশন সম্বন্ধে কোর্টে যাবার এক্তিয়ার ছিল না আপনারা বলেছেন যে এটা বাতিল করতে হবে। অথবা লক্ষ্মী সেন মহাশয় বেসরকারি প্রস্তাব উত্থাপন করে বলেছেন ৪২তম সংবিধান সংশোধন বাতিল করতে হবে। এর ফলে আপনারা বলতে চাচ্ছেন আমরা তাদের স্বার্থ রক্ষা করতে যাচ্ছিলাম কিন্তু কোর্ট বাধা দিলে কি করব? সুতরাং একদিকে নন অফিসিয়্যাল রেজলিউশন অন্য দিকে ইলেকশন ম্যানুফেসটো এবং ৪২তম সংশোধন রদ করবার কথা তাতে এই আইন কোর্টে টিকতে পারে না। আমি আমার ফিশারি অ্যাক্টের অভিজ্ঞতা থেকে বলছি এই সম্বন্ধে অ্যাক্ট পাস হওয়ার পর আমরা এর বৈধতার স্বীকৃতি পেলাম না। ৪২ তম সংশোধন যদি রদ হয় ভূমি সংস্কারের মতোন প্রগতিশীল ব্যবস্থাগুলি কোর্টের সাবেক ধারা মতে টিকতে পারবে না। সুতরাং কৃষক আন্দোলনের নেতা হিসাবে মানুষকে ভাঁওতা দেবেন না এবং পরস্পর বিরোধী জিনিস এনে এটা অিয়ন্ট ভাঁওতা সৃষ্টি করবেন না। আমাদের প্রত্যেকরই ঘোষণা বর্গাদারের স্বার্থ রক্ষা এবং খাজনার পরিমাণ কম করা উচিত। বিরোধীদলের নেতা যে যুক্তিগুলি

দিয়েছেন তাতে তাঁর সঙ্গে আমার অন্য বিষয়ে ভয়ঙ্কর বিরোধ থাকলেও এক্ষেত্রে অনেকটা তাঁর সঙ্গে আমরা একমত। এর দ্বারা আপনারা বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে পারবেন না। কারণ যদি অবৈধ বলে ঘোষণা হয় তাহলে এই আইনে কিছু হবে না। আপনি এই দপ্তরের ভারপ্রাপ্ত হয়ে এই সাহস কেন দেখালেন না কেন ছদ্মবেশী হিসাবে আইন করলেন যে কারুর নামে কোনও জমি থাকবে না? 'এ' যদি একটা হায়ার্ড লেবার হয়, সে যদি জমি চাষ করে পরবর্তীকালে যদি দাবি করে আমি হায়ার্ড লেবার নই এবং যদি প্রমাণ করে আমি বর্গাদার সেখানে আপনাদের কি ইন্স্ট্রুমেন্ট আছে এইগুলি বন্ধ করার? তাহলে আপনারা কি বীরেন রায়ের মতো লোক নিয়ে অত্যাচারী গণকমিটি তৈরি করবেন? আর যদি তাই হয় তাহলে ডিসিসন কে দেবে? এই অ্যাকসেপটেড প্রিন্সিপল অফ ল এটা দোষারোপের কথা নয়—সত্যের কথা। আজকে এটা তর্কের কথা নয়, এটা স্বার্থের কথা নিয়ে এসেছেন। বিরোধটা আপনাদের সঙ্গে তথ্যগত বিরোধ নয়, কিন্তু এখানে মানুষের সঙ্গে মানুয়ের বিরোধ সৃষ্টি করতে চলেছেন। এই বিরোধের মীমাংসা কোথায়? মীমাংসা কারা করবে? কি অথরিটি আপনার আছে? আজকে আপনি এই বিল প্রত্যাহার করে নিন। আপনার যে মেশিনারি অ্যাপারেটাস আছে সেই অ্যাপারেটাস দিয়ে এ পর্যন্ত ৫০ পারসেন্টের বেশি রিসিভড অ্যাপলিকেশন ডিসপোজ আপ করতে পারেননি। আপনার আর এক দিনের উত্তর থেকে এবং আমার অভিজ্ঞতা থেকে বলছি আজকের দিনে এই যে বিরোধ আছে এই বিরোধ মীমাংসা করার কি মেশিনারি আছে বলুন, কারা ডিসাইড করবে, হু উইল ডিসাইড? বিরোধ উপস্থিত হলে কারা ডিসাইড করবে সে কথা নেই। স্টেট মেশিনারি যেটা আছে, অলরেডি পাসড্ লেজিসলেশন যেগুলি অ্যাক্টে পরিণত হয়েছে সেই আইনগুলি গরিব মানুষের ভূমি বড় লোকের ঘরে কিংবা অন্য লোকের ঘরে চলে যাচ্ছে সেগুলির কোবালা ফেরৎ মীমাংসা হচ্ছে না। আজকে বর্গাদার কি হায়ারড লেবার তাদের বিষয় মীমাংসা করার অ্যাপারেটাস আপনার কাছে নেই। সেদিক থেকে আপনি দেশে অরাজকতার প্রশ্রয় দেবেন আপনার যতই সদিচ্ছা থাকুক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি দেখেছেন যে আইনটা যেভাবে উনি প্রস্তাব করেছেন তাতে মাননীয় বিরোধী দলের নেতা ঠিকই বলেছেন। এতে যেদিকে যেতে চাইছেন, যাদের স্বার্থ রক্ষা করতে চাইছেন সেটা হবে না। আপনাদের সঙ্গে এই বিষয়ে আমাদের যতই বিরোধ থাকুক আদর্শগত কিন্তু এদের স্বার্থ রক্ষাতে আমাদের বিরোধ নেই। ১৯৬৭ সালে রেজলিউশন আমি মুভ করেছি। আজকে আমরা ছাড়া ল্যান্ড রিফর্মস অ্যাক্ট আর কোনও দল পশ্চিমবঙ্গে প্রবর্তন করেছেন কিনা সেকথাও আপনারা বলবেন। কিন্তু তা সত্ত্বেও আজকে আসলটাই যদি না থাকে তাহলে আপনার এই শুভ প্রচেষ্টা ব্যর্থ হতে বাধ্য। সুতরাং আপনি ডেফিনিশনে কেন একথা ঢোকালেন, লোকালিটির প্রশ্ন কেন আনলেন। লোকালিটির প্রশ্ন এনে এটা কোল্ড স্টোরেজে চলে যেতে পারে। একবার লেজিসলেশনের সময় আমি এখানে বলেছিলাম আইনে মীমাংসা করা যায় না, গভর্নমেন্ট ইচ্ছা করলে মীমাংসা করতে পারেন না। আমি দেখেছি ১৯৫৬ সালে যে আইন হয়েছিল সেই আইন আজও সুপ্রীম কোর্টে চ্যালেঞ্জ হয়ে আছে। আমরা ফিসারি দপ্তর পরিচালনা করে দেখেছি যারা চ্যালেঞ্জ করেছে তার মীমাংসা হয়নি। সুতরাং

আপনি এতবড় একটা প্রগতিশীল ব্যবস্থা নিতে চাইছেন যার সঙ্গে নীতিগত বিরোধ আমাদের নেই, খাজনা মুকুব করতে চাইছেন এর সঙ্গে পৃথক বিল না থাকার ফলে গোটা আইনটা যদি চ্যালেঞ্জ হয় তাহলে যাদের বেনিফিট আপনি দিতে চাইছেন, যে র‍্যাশনালাইজেশন ইন ল্যান্ড ট্যাক্সেশন স্ট্রাকচার আনতে চাইছেন ভূমি রাজস্ব তুলে দিয়ে আজকে সেই ব্যবস্থা বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সেইজন্য আমরা মনে করি দুটো জিনিস এক সঙ্গে হবে না। একদিকে ৪২তম সংবিধান সংশোধন রদ করবেন—আমরা এজন্য বলেছিলাম ৪২তম সংবিধান সংশোধন সবটা রদ করার বিষয় নয়, যে বিষয়গুলি গ্রহণ করা যায়, যে বিষয়গুলি প্রগতিশীল সমাজ ব্যবস্থা সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থা প্রবর্তনের সহায়ক সেগুলিকে আপনারা গ্রহণ করুন, আর বাকিটা যেগুলি আমাদের বিভিন্ন মতের এবং আদর্শের বিরোধী আপনারা বলেন, ফ্রিডম অফ লিবার্টি এগুলি নেই সেগুলিকে বাতিল করার প্রস্তাব করুন। আপনারা লক স্টক ব্যারেল অফ ৪২ তম অ্যামেন্ডমেন্ট বাতিল করতে চাইছেন। অন্যদিকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বহুবার বহু সমীক্ষা, বহু কমিটি বসেছে, ল্যান্ড থেকে আনসার্টেনটি দূর করতে না পারলে প্রসপারিটি আসে না। আমরা পিছিয়ে পড়েছি। কারণ, ল্যান্ডে আনসার্টেনটি আর যেখানে দূর হোক পশ্চিমবঙ্গে আমরা দূর করতে পারিনি। আপনারা একটা কমপ্রিহেনসিভ লেজিসলেশন আনতে চাইছেন, সেই নীতি আপনারা ঘোষণা করুন যে আনসার্টেনটি ফ্রম ল্যান্ড চলে যাবে। তা না হলে ল্যান্ডের উৎকর্ষ, প্রোডাকশন বৃদ্ধি হবে না মেকানাইজেশন অ্যান্ড মডার্নাইজেশন অফ এগ্রিকালচার হতে পারে না। আপনি যে আইন এনেছেন তাতে মানুষের মনে আনসার্টেনটি প্রিভেল করবে। আনসার্টেনটি যদি প্রিভেল করে তাহলে মডার্নাইজেশন, মেকানাইজেশন কিংবা ইরিগেশন কিংবা পার্সোনাল এফর্ট হবে না, ল্যান্ড উৎকর্ষ হবে না, উৎপাদন বৃদ্ধি হবে না। বাংলা একে দরিদ্র, এই ব্যবস্থার ফলে উৎপাদন শুধু ব্যহত হবে না, ল্যান্ডকে অধিকতর মানুষ অবহেলা করতে শুরু করবে। কারণ আমরা দেখেছি যাদের হাতে পয়সা আছে তারা সুদে টাকা খাটায়, মর্টগেজে টাকা দেয়, ল্যান্ডে টাকা খাটায় না, ল্যান্ডে মডার্ন ইনপুটস দেয় না। ল্যান্ডে ইনপুটস যদি কমে যায় তাহলে প্রোডাকশন ব্যহত হবে, পশ্চিমবঙ্গের দৈন্যতা বাড়বে। সেজন্য আপনি যে বক্তব্য রেখেছেন তার সঙ্গে বিরোধ না থাকলেও এই আইনের যে বয়ান, এই আইনের যে নীট ফল, এই আইনের যে সম্ভাব্য বিচার তার সঙ্গে ভয়ঙ্কর বিরোধ আমরা ঘোষণা করছি। এই আইনের ব্যাপারে আপনি জনসাধারণ, বিভিন্ন সংস্থা, বিভিন্ন আইন সংস্থা, বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা করুন এই দাবি আমরা করছি। আমরা যতই ক্ষুদ্র হই আপনি আমাদের সঙ্গে বসে আলোচনা করুন এবং কিভাবে এটা সুসঙ্গত কমপ্রিহেনসিভ লেজিসলেশন আনা যায় তার ব্যবস্থা করুন। পশ্চিমবঙ্গ ভারতের একটা অঙ্গ রাজ্য, এখানে কমপিটিশন আছে উইথ আদার স্টেটস্, এখানে আমাদের প্রসপারিটি জনিত ইনকনফরমিটি উইথ দি স্পিরিট অফ দি কনস্টিটিউশন কি করে আমরা সমাজ ব্যবস্থা ভাল করতে পারি এরজন্য আপনাকে অনুরোধ জানাই যে আপনি এই আইন প্রত্যাহার করুন। আমি যে সার্কুলেশন মোশন দিয়েছি সেটা আমি মুভ করছি এবং বলছি ৩০শে সেপ্টেম্বর ১৯৭৭ সাল পর্যন্ত জনমত সংগ্রহের জন্য এই আইন

প্রত্যাহার করে নেবেন।

[5-30 – 5-40 p.m.]

**শ্রী সাহাবুদ্দীন মন্ডল:** মাননীয় সভাপতি মহাশয়, বর্গাদারদের সম্বন্ধে মন্ত্রী মহাশয় যে বিল উৎপাদন করেছেন তাকে আমি সমর্থন করছি। আমি যে একে সমর্থন করছি তার কারণ হচ্ছে আমরা লক্ষ্য করেছি যুগ যুগ ধরে এই বর্গাচাষীরা একটা অসহায় অবস্থার মধ্যে দিয়ে চলেছে। আমরা লক্ষ্য করেছি তাদের জমির উপর কোনও অধিকার ছিল না। অতীতে তারা তাদের অধিকার রক্ষা করার জন্য আন্দোলন করেছে, সংগ্রাম করেছে। তেভাগা দাবি স্বীকার করা হয়েছে বটে, কিন্তু আমরা যারা গ্রামাঞ্চলে বাস করি আমরা দেখি বেশিরভাগ অঞ্চলেই বর্গাচাষীরা সেই সুযোগ গ্রহণ করতে পারেনি। তারা অসহায়ের মতো জমির চাষ করে এবং তাদের কাছ থেকে অর্ধেক ফসল আদায় করে নেওয়া হয় এবং রসিদ দেয়না। শুধু তাই নয়, তাদের যে প্রতিবছর উচ্ছেদ করা হয় সেটাও আমরা জানি। তারা তাদের নিজেদের অধিকারের প্রশ্ন তোলে কিন্তু তারা কৃতকার্য হতে পারছে না। কাজেই মন্ত্রী মহাশয় তাদের কথা চিন্তা করে তাদের যাতে জমি থেকে উচ্ছেদ করতে না পারে তারজন্য যে ব্যবস্থা নিয়ে এসেছেন এবং বিশেষ করে শাস্তির প্রশ্ন এবং জরিমানার প্রশ্ন যা নিয়ে এসেছেন তাতে বর্গাচাষীদের সাহায্য করা হবে বলে আমি মনে করি। বর্গাচাষীরা যাতে জমি থেকে উচ্ছেদ না হয় তার জন্য অতীতে আইন যেগুলি পাস করা হয়েছিল সেগুলি সেইভাবে রাখলে হবে না। তারা যাতে জমি থেকে উচ্ছেদ না হয় তার ব্যবস্থা করতে হবে। আমি মনে করি শুধু আইন পাস করলেই তাদের করা যাবে না। বর্গাচাষীদের স্বার্থ রক্ষা করবার জন্য ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল:** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন তাতে আমি অনুভব করি তিনি বর্গাদারদের জন্য অত্যন্ত উদ্বিগ্ন এবং বর্গাদারদের স্বার্থ যাতে ভালভাবে রক্ষা করা যায় সেইজন্য এই বিল এনেছেন। আমরা যে কোনও বিল বা আইন আনিনা কেন প্রথমেই আমাদের দুটি জিনিস লক্ষ্য করতে হবে এবং তার মধ্যে একটা হচ্ছে এটা পরে আইনত গ্রাহ্য হবে কিনা, কোনও জটিলতা দেখা দেবে কিনা এবং দ্বিতীয় হচ্ছে বর্গাদারদের স্বার্থরক্ষার জন্য যে প্রচেষ্টা করা হচ্ছে সেই প্রচেষ্টার দ্বারা কোনও সমশ্রেণীর স্বার্থহানী হবে কিনা, এই দুটি জিনিস চিন্তা করে আমরা যদি বিল আনতে পারি তাহলে আমাদের সেই আইন সর্বাঙ্গীন সুন্দর হবে এবং যে শ্রেণীর স্বার্থ রক্ষা করবার জন্য আমরা বেশি চিন্তিত তাদের সেই স্বার্থ রক্ষা করবার ক্ষেত্রে আমরা সক্ষম হব। দু নম্বর ধারায় পার্সনাল কালটিভেশনের কথা বলা হয়েছে এবং ওঁরা অ্যামেন্ডমেন্ট এনেছেন। পার্সনাল কালটিভেশন যদি এই হয় Personal cultivation shall not include cultivation by servants or labourers or wages payable in cash or in kind not being as share of the produce or both.

তাহলে আগে এই পার্সনাল কালটিভেশন সম্পর্কে ওঁরা যে ডেফিনেশন দিয়েছেন সে সম্পর্কে গোলযোগ উঠবে এবং কাশীবাবু বলেছেন শেষ পর্যন্ত যদি আইন আদালত পর্যন্ত গড়ায় তাহলে বর্গাদার ক্ষতিগ্রস্ত হবে। কাজেই যাতে কোনওরকম কন্ট্রাডিকশন না থাকে সেই ব্যবস্থা করা উচিত অর্থাৎ পার্সোনাল কালটিভেশনের যে ডেফিনেশন রয়েছে সেটা ঠিক করে নেওয়া উচিত। যেটা তিন ধারায় করতে যাচ্ছেন সেটাতে আপনাদের কন্ট্রাডিকশন হয়ে যাচ্ছে এবং তাতে আমাদের বর্গাদাররা ক্ষতিগ্রস্ত যাতে না হয়, আইন আদালতে হয়রানি যাতে না হয় সে সম্পর্কে আমাদের চিন্তা করতে হবে। দ্বিতীয়ত এটা খুব ভাল হয়েছে যেখানে ইনফ্রিঞ্জমেন্টের কথা রয়েছে, পানিশমেন্টের কথা বলেছেন সে সম্পর্কে কারো দ্বিমত থাকবে না। আরেকটা কথা হচ্ছে আপনি যে এক্সজেমশনালিটিটা বাড়িয়ে দিয়েছেন সে সম্পর্কে কেউ কিছু বলেননি—এটা আমরা পূর্ণ সমর্থন করছি। দ্বিতীয়ত আপনারা যে বলেছেন .........Provided that such person of member of his family resides for the greater part of the year in the locality where the land is situated and the principal source of his income is produce from such land. এখানে যদি এটাও থাকত অয় দি......principle source of income is produce from such land. তাহলে আমরা বুঝতে পারতাম। কিন্তু দুটো জিনিস করতে হবে, তাকে লোকালিটিতে থাকতে হবে কিম্বা তার ফ্যামিলিকে থাকতে হবে এবং তার সঙ্গে তার সংসারের মেজর ইনকামটা কিন্তু তাকে এই ল্যান্ড থেকে নিতে হবে এটা থাকলে হত। এখানে দুটো কনডিশন তাকে দিতে হচ্ছে। আমরা জানি হাজার হাজার মানুষ আছে যারা ডেইলী প্যাসেঞ্জারি করে, ফ্যামিলি তাদের দেশে থাকে, ৬/৭ বিঘা জমি আছে তাদের এই সবগুলি আইনের প্রয়োগ করলে সুফল পাওয়া যাবে আমি সে সম্পর্কে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলি এবং আরও কতকগুলি ধারা আছে যেগুলি অবিলম্বে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপীল আপনি দিয়েছেন এ. ডি. এম. এর হাতে—যাদের ল্যান্ড সেটলমেন্ট সম্বন্ধে কোনও জ্ঞান নেই। এখনি আমরা দেখছি বছরের পর বছর আপীলগুলি পড়ে রয়েছে। আপনারা কেন এগুলি জার্জ সাহেবদের ঘরে কিম্বা অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজের ঘরে করেননি—এর জন্য এ. ডি. এম.রা বলেন যে তারা মারা যাচ্ছে। আমি বলতে চাই আপীলের জ্ঞান যে সব লোকের নেই তাদের হাতে দিয়েছেন ল্যান্ড প্রবলেম সল্‌ভ করবার জন্য। তারপর সেকশন ৮এ আপনারা প্রিজামশন এর ব্যাপারে অ্যাডজয়েনিং ল্যান্ড যার সে কিনবে দুই হাজার টাকায় যে প্রিজামট্ করতে আসবে তাকে ৫ হাজার টাকা জমা দিতে হবে। সেখানে কেন আপনি অ্যাকচুয়াল মার্কেট প্রাইস সেটা জমা দিয়ে তারপর যদি বিচারে ঠিক হয় তারপরে বাকিটা জমা দিবে। আমি জানি এই জন্য ৮/১০টা কেসও গত ৩/৪ বছরের মধ্যে হয়নি। অতএব সেজন্য এইসব ধারাগুলি যেগুলিতে পাশের যে চাষী সে কিনতে পারছেনা। অতএব আপীলের ক্ষেত্রে এবং প্রিজামশনের ক্ষেত্রে যেগুলি সাধারণ কৃষক শ্রেণীর এবং বর্গাদাররা কষ্ট ভোগ করছে সেগুলি অবিলম্বে সংশোধন করা প্রয়োজন। অতএব সেজন্য আমি মনে করি এই আইনের যেগুলি অসঙ্গতি আছে, যেগুলিব দ্বারা সত্যি আমরা

সুবিধা করতে গিয়ে তাদের অসুবিধা করছি সেগুলি মন্ত্রী মহাশয় চিন্তা করে আইন আনলে ভাল হয়।

সেগুলি চিন্তা করছি যদি আইন করতে পারেন তাহলে ভাল, বর্গাদারদের স্বার্থ রক্ষা করা অবিলম্বে প্রয়োজন। কেননা তারা আজকে যেভাবে প্রতারিত হচ্ছে, একটা জিনিস আমি এখানে বলে রাখছি। আজকে এই যে ওনার্সটা তারা দিয়েছেন যে বর্গাদার যদি বর্গাদার বলে দরখাস্ত করে তাহলেই সেখানে বর্গাদার বলে গণ্য হচ্ছে, এই প্রিজামশনটা তার ফেভারে যাবে। তাকে প্রমাণ করতে হবে যে সে বর্গাদার নয়। তাতে হচ্ছে কি? এনকোয়ারী বলে যে কথা ছিল যে জে এল আর ও রা স্পটে গিয়ে এনকোয়ারী করত সেই এনকোয়ারী আর হবে না। কারণ প্রিজামশন হয়ে গেলে অপর পক্ষকে প্রমাণ করতে হবে। স্পটে গিয়ে যে এনকোয়ারী করতে হবে সেই এনকোয়ারীর ভারটা জে. এল আর ও'র আর রইল না। কিন্তু আজকাল যে এনকোয়ারী হচ্ছে তাতে জে. এল. আর. ও আর নিজে যায় না, আমিন যায় তারপর বড়জোর সি. আই. যায় এবং সেখানে গিয়ে যথেষ্ট টাকা খায়। এই রকম এনকোয়ারী হচ্ছে আমরা জানি। যারা টাকা দিতে পারে তাদেরই হয়। তা সত্ত্বেও জে. আর. ও'র মতোন অফিসার যদি যান, এনকোয়ারী করেন তাহলেও একটা কথা কিন্তু এই যে প্রস্তাবটা এটা আনার জন্য এটা আর হবে না কারণ প্রিজামশন হয়ে যাবে। অতএব আমাদের এখানে দেখা উচিত যারা সাধারণত ৫/৬ বিঘা জমির মালিক সেই সব জায়গায় বর্গাদার সম্পর্কে যদি কোনও অভিযোগ ওঠে তাহলে জে এল আর ও সাহেব সেখানে গিয়ে এনকোয়ারী করার যে পদ্ধতি ছিল সেই পদ্ধতিটা রাখা উচিত এবং তার দ্বারা অর্থাৎ এই আইনের দ্বারা সেটা কিন্তু বানচাল হয়ে যাচ্ছে। অতএব আমি অনুরোধ করব এই সম্পর্কে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় চিন্তা করে এই আইন যদি করতে পারেন তাহলে এটা সর্বাঙ্গসুন্দর আইন হবে এবং আরও কতকগুলি ধারা যোগ করে একটা সাধারণভাবে আইন আনতে পারেন তাহলে যে মনে হয় বর্গাদারদের আরও সুযোগ-সুবিধা দিতে পারবেন। এইগুলি আমার মনে লেগেছে, এটা আমি বললাম, এগুলি আপনি একটু চিন্তা করে দেখবেন। এই বলে আমি এই বিলটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

শ্রী নিখিলানন্দ শর: মাননীয় সভাপতি মহাশয়, আজকে আমাদের সামনে ভূমি রাজস্ব-মন্ত্রী মহাশয়ের যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন—ল্যান্ড রিফরমস অ্যামেন্ডবিল, সেই বিলকে পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। আজকে হাউসে প্রথম আলোচনার সময় বিল উত্থাপনের ক্ষেত্রে যে বিরোধিতা ওদের আমরা করতে দেখেছি তাতে আমার ধারণা হচ্ছে যে, মৌচাকে ঢিল পড়েছে। এতদিন ধরে, যুগ যুগ ধরে আমাদের দেশে যে সমাজ ব্যবস্থা সেই ব্যবস্থায় গরিব সম্প্রদায় ভাগচাষী এবং গরিব চাষী তাদের উপরে বড় বড় চাষী এবং জোতদার শ্রেণীর আর্থিক প্রভাব খাটিয়ে এতদিন ধরে তাদের শোষণ করেছে। ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয় এই বিল উত্থাপনের সময় তা নিজে খুব ভালভাবে বিশ্লেষণ করে দেখিয়েছেন যে একটা বিলের

গুরুত্ব কতখানি এবং তিনি বলেছেন যে, ভবিষ্যতে কমপ্রিহেনসিভ লেজিসলেশন আনার চেষ্টা করবেন। কিন্তু শুরুতেই এই বিলের বিরোধিতা যে চরম আকারে আসবে সে বিষয়ে আমি আশঙ্কা করেছিলাম। কারণ, গত ৫/৬ বছর ধরে কংগ্রেস রাজত্বে আমরা এটাই দেখেছি—যদিও জয়নাল সাহেব এবং সত্যবাবু খুব বড় বড় কথা বলে গিয়েছেন, ল্যান্ড রিফর্মসের জন্য গর্ববোধ করতে পারে কংগ্রেস বা তাদের সরকার, কিন্তু আমরা দেখেছি কাগজে কলমে কিছু অধিকার তাদের জন্য করা থাকলেও কি ভাবে গরিব শ্রেণীর উপর তারা হামলা চালিয়েছে। আমরা দেখেছি, ঐ চৈতন্যপুরের রায়েদের—খুনে জোতদার যারা, যারা ৬/৭ হাজার বিঘা জমির মালিক তাদের প্রতিটি জমি থেকে কি ভাবে বর্গাদারদের উচ্ছেদ করা হয়েছে, কিভাবে জে. এল. আর. ও এবং তাদের অফিসগুলি ঐ জোতদার এবং কংগ্রেস দলের কাছারি বাড়িতে পরিণত হয়েছিল, কি ভাবে পুলিশকে এই জমিদার জোতদাররা তাদের লাঠিয়াল হিসাবে ব্যবহার করেছিল।

আমরা দেখেছি কিভাবে পুলিশকে ওই জমিদার জোতদারদের লাঠিয়াল এবং ভাড়াটে গুন্ডা হিসেবে ব্যবহার করা হয়েছে। আমরা দেখেছি হাইকোর্টের রায় বর্গাদারদের যেভাবে যাওয়া সত্ত্বেও তাদের ফসল থেকে বঞ্চিত করা হয়েছে। যে বিল আনা হয়েছে তাতে কিছুটা বাদ দেবার ব্যবস্থা করা হচ্ছে। একথা বলা হয়েছে এর দ্বারা একটা অিয়ট জিনিসের অবসান ঘটানো যাবে না, সাময়িকভাবে কিছুটা প্রতিবিধান করা যাবে, একটা বাঁধন দেওয়া যাবে। আমাদের ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় যে নীতিতে বিশ্বাসী তাতে তিনি আত্মপ্রসাদ অনুভব করতে পারবেন না কারণ বর্তমান কাঠামোতে আমূল ভূমি সংস্কার করা দুঃসাধ্য। তবে এই ব্যাপারে আমা[illegible]র এগিয়ে যেতে হবে। এতদিন ধরে যেটা চলে আসছিল তাতে প্রোডাকশন সাফার করত। ভাগচাষীর কাছে যদি এই নিশ্চয়তা না থাকে যে সে পরের বছর চাষ করতে পারবে তাহলে কি সে সেইজমির উৎকর্ষতা বাড়াবে? সন্তানকে যেমন লালনপালন করতে হয় ঠিক তেমনি জমির উৎকর্ষতা বাড়াবার জন্য এটা না চাষ করতে হয়। আজ কার জমিতে এই যে অ্যামোনিয়া, ইউরিয়া ইত্যাদি সার দেবার ব্যবস্থা হয়েছে তাতে জমির উৎকর্ষতা কমেছে এবং তার ফলে গোটা দেশের উৎপাদন ব্যবস্থা ব্যাহত হয়েছে। এঁরা অফিসের কর্মচারী, পিয়নদের জন্য কাঁদছেন কারণ এতে নাকি তাদের ক্ষতি হবে। একজন অফিস পিওন নিজে চাষ করে যে ফসল পাবে তার চেয়ে যদি তার বর্গাদারের নিশ্চয়তা থাকে তাহলে তাব কিছুমাত্র ক্ষতি হবে না একথা মন্ত্রী মহাশয় বলেছেন এবং সেই [illegible] সমর্থন করছি। আমি একটা জিনিস লক্ষ্য [illegible] অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত গাফিলতি ছিল সেই গাফিলতিগুলিও ধরা হয়েছে। জয়নাল আবেদিন বলেছেন কংগ্রেস ভূমি-সংস্কার করেছে। তাঁরা এটা করেছেন কাগজে কলমে এবং মুখে বড় বড় কথা বললেও উল্টো কাজ করেছেন। পার্সনাল কালটিভেশন যেটা নিয়ে আইনের তর্ক হচ্ছে তাতে এটা পরিষ্কার আজকে ৩০/৪০ বছর ধরে যে ভাগচাষী রয়েছে তাকে যদি বিন্দুমাত্র সুযোগ দেওয়া হয় তাহলে গ্রামীণ অর্থনীতি ভাল হবে এবং তার ফলে গোটা পশ্চিমবাংলার চেহারা পাল্টে যাবে। আমরা জানি আর্বানাইজেশন, রুর‍্যাল ইকনমিক

ডেভেলপমেন্ট একটার সঙ্গে আর একটা যুক্ত। কাজেই একে আমি সমর্থন করছি অ্যামেন্ডমেন্ট মোশন যেগুলি আনা হয়েছে তার প্রত্যেকটার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য:** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাতে দেখছি তিনি ভীমরুলের চাকে খোঁচা মেরেছেন। আমি দেখছি ভাগচাষীদের স্বার্থ রক্ষা করবার জন্য একটা অিয়াট হৈ চৈ পড়ে গেছে। আমি মনে করি এখানে একটা মৌলিক অধিকারের প্রশ্ন রয়েছে। একটি লোক যিনি চাষ করবেন তাঁর ফ্যামিলির একজন লোক তো সেই লোক তো সেই লোকালিটিতে থাকবেন। এখানে রয়েছে, Provided that such person or member of his family resides for the greater part of the year in the locality where the land is situated. তার স্ত্রী থাকলে হবে, ছেলে থাকলে হবে। আসল কথা হচ্ছে কলকাতায় থেকে লাটের জমি রেখে সেই পারসনাল কালটিভেশন হবে না। একটা শহরে থেকে পাঁড়াগায়ে জমি রেখে নিজের চাষের কথা বলা চলবে না। আপনারা আপত্তি তুলছেন এই কারণে যে লাটের জমি আছে কলকাতায় থাকবেন সেখানে থাকতে পারবেন না, সেইজন্য মোশন দিয়েছেন যে কালটিভেশন থাকলে যথেষ্ট হবে। এখানে বক্তব্যটা কি আছে? আপনি থাকবেন না অথচ জমির মালিক হবেন, তা হবে না। আর একটা জিনিস দেখা যাচ্ছে যে পারসনাল কালটিভেশন কথাটা এখানে থাকতে আরও আতঙ্কিত হয়ে উঠেছেন। যেখানে ১৯ ধারায় চাষীকে ছাড়িয়ে দিল, ১৭ ধারায় একটা বর্গাচাষীকে তারা ছাড়িয়ে জমি থেকে পারসনালি চাষ করবে বলে এবং ছাড়িয়ে দেওয়ার পরে দেখা গেল ভদ্রলোক মুণিষ দিয়ে চাষ করাচ্ছেন, প্রথমে এখানে একটা অ্যামেন্ডমেন্ট করা হয়েছে যে পারসনাল কালটিভেশন বলে জমি ছাড়িয়ে নেবেন, তখন চাকর-বাকর দিয়ে চাষ করলে সেটা পারসনাল কালটিভেশন হবে না। এটা তো ঠিক কথাই বলা আছে। একথাটায় আপনাদের আপত্তির কি আছে? সব সময় দেখি বর্গাদারদের কথা উঠলেই বলা হয়, একজন গরিব বিধবা বা মায়ের একটা নাবালক ছেলে, না হয় প্রাথমিক শিক্ষক এই কথা বলা হয়। ভূমি রাজস্ব মন্ত্রী বলবেন এইসব লোকের হাতে মোট কত পরিমাণ জমি আছে। মোট জমির শতকরা ১০ ভাগ জমি এদের হাতে আছে। কিন্তু প্রশ্নটা এই বর্গাচাষ আইন করলেই বলা হয় জমি থাকলে প্রাথমিক শিক্ষকের জমি, না হয় নাবালক ছেলেদের হাতে। কিন্তু জমি কই? মেজর জমি তো আপনারা ভোগ করছেন লাটে। বিভিন্ন জায়গায় ভোগ করছেন যারা কলকাতায় থাকবেন ওকালতি করেন। এখানে আমার একটা বক্তব্য। মন্ত্রী মহাশয় আপনি লোকালিটি বলছেন, এই লোকালিটিকে একটু ক্ল্যারিফাই করতে হবে। আজ মেজর যে আয় এটা চাষীর আয়টা যেন বেশি—এটা ঠিক করা কঠিন। একটা লোকের এক সঙ্গে জমি আবার একটা হাসকিং মিল আছে—কোনটায় আয় বেশি সেটা ঠিক করা কঠিন। একজন প্রাথমিক শিক্ষকের ১০ বিঘা জমি আছে, তার মাইনে বেশি না ১০ বিঘা জমির আয়টা

বেশি। এখানে এইটা একটু ভেগ থেকে যাচ্ছে আইনের জায়গায়। সেটা আপনি পরবর্তীকালে সংশোধন করে দেবেন। আপনি জমি ভাগে দেবেন ভাগ নেবেন রসিদ দিতে হবে সোজা হিসাব। বাড়ির খাজনা দেন, রসিদ নেন। সেখানে যদি আপত্তি না থাকে এখানে আপত্তি কেন? রেন্ট দেন, রসিদ নেন। যে ভাগ দেবেন খাজনার রসিদ দেবেন। নিশ্চয় অফেনসিভ নেই। আপনি যে বিধান করেছেন আমরা সেটা পরিপূর্ণভাবে সমর্থন করি। আর একটা মামলা করতে যেয়ে দেখেছি বর্গাচাষী ধরা-ধরি লোকজন নিয়ে এল পয়সা খরচ করে ভাড়া করে নিয়ে আসার পর তার যখন বিচারের সময় এল, বলা হল, আজ আর হল না বাবা, ডেট এর পরের দিন পড়ল। এইটা মালিক তার খরচ বহন করবে এবং মালিক প্রমাণ করবে যে বর্গাদার তার নয়। এটা প্রমাণ করার দায়িত্ব মালিকের। এইটা আইনের মধ্যে যথাযথভাবে সংশোধন করা দরকার। বর্গাদার চাষ করার পরে মালিক যদি বলে বর্গাদার নয় তাকেই এটা প্রমাণ করতে হবে সে বর্গাদার কিনা। আপনি যথাযথ আইনটা এই জায়গায় সংশোধন করেছেন। এখন দেখি ব্যাপারটা কি দাঁড়াচ্ছে? খোঁজ নিয়ে শুধু বর্গাদারের কি আয়, জমির কত খাজনা, সেটা মাপ করা। এই হচ্ছে। আর বেশি কিছু নেই এর মধ্যে। আমি চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে বলব আরও একটু আশা করেছিলাম। আইনের ব্যাপারে সেই আশা আমাদের পরিপূর্ণ হয়নি। বর্গাচাষের ব্যাপারে জে, এল, আর, ও বর্গা অফিসার হয়। তার কাছে গেলে তাকে পাওয়া খুব কঠিন। ১৫ দিন তার ট্যুর, ১৫ দিন তার নানা কাজ। এর ফলে ভাগচাষের মামলা কোনওদিন ওঠে, কোনওদিন ওঠেনা। কোনও কোনও জায়গায় ভাগচাষের মামলা দু'বছর পর্যন্ত চলে গিয়েছে। এখন আপনাকে এমন একটা ব্যবস্থা করতে হবে যে জে.এল.আর.ও. ছাড়া অন্য লোকের হাতে কোন অফিসারের হাতে বিচারের দায়িত্ব দিতে হবে। দ্বিতীয়ত আর একটা জিনিস দেখেছি লেবার ট্রাইবুন্যাল-এ যারা লেবার ট্রাইবুন্যাল করেন কোর্টে দাঁড়িয়ে সওয়াল করতে পারেন, হাইকোর্টেও যেতে পারেন। আমাদের এখানে কৃষকদের ক্ষেত্রে ভাগচাষ অফিসারদের কাছে চাষীদের পক্ষে বক্তব্য রাখতে পারি, কিন্তু যখন এস ডি ওর কোর্টে চলে গেল আমরা বক্তব্য রাখতে পারি না, চাষীকে উকিল রাখতে হয়, কেস চলে যায় হাইকোর্টে। একজন বর্গাদারকে ফেরার করার পক্ষে এটা যথেষ্ট। কিন্তু আমরা দেখেছি ভাগচাষ মামলা যদি হাইকোর্টে যায় সেই মামলায় আমাদের হাইকোর্টে হারাতে পারে না। বহু কেস আমাদের হাইকোর্টে গিয়েছে আমরা দেখেছি। কিন্তু হাইকোর্টের খরচা একটা বর্গাচাষীর পক্ষে মেটানো কঠিন। সেইজন্য এমন একটা আইন করুন যাতে ভাগচাষের বিচার করতে একটা ট্রাইব্যুনাল গঠন করুন। সেই ট্রাইব্যুনালে যে বিচার শেষ হবে, তার পরে আর বিচার হবে না। এবং এখানে ভাগচাষীর পক্ষে তার প্রতিনিধি তার বক্তব্য রাখবেন আর একটা কথা বলে দিই। জয়নাল সাহেব বলছিলেন বর্গাদারদের তারা নাকি উত্তরাধিকার সূত্রে দিয়েছেন। এটা আমার মনে হচ্ছে ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট-এর শাসন আমলে উত্তরাধিকার স্বত্ব দেওয়া হয়েছিল। ৭৫ ভাগ অংশ যুক্ত ফ্রন্ট-এর আমলেও নয়, কংগ্রেস আমলেও নয়, রাজ্যপালের আমলে বোধ হয় দেওয়া হয়েছিল। আপনারা বর্গাদারদের জন্য কাঁদতেন, মজুরদের জন্য কাদতেন? কিন্তু যুক্তফ্রন্ট সরকার বর্গাদারদের উত্তরাধিকার সূত্র

দিয়েছিলেন। আমি পারিপূর্ণ এই বিলকে সমর্থন করছি এবং আমি মনে করি কোন লোকের মালিকানাস্বত্বের ক্ষতি হবে না, অয়ং বর্গাদারদের বাঁচার পথে একটা সুব্যবস্থা হবে বলে মনে করি। এই কথা বলে বিলটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 p.m.]

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, এই যে বিলটি মন্ত্রী এনেছেন আমি তার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি এবং দৃঢ়ভাবে সমর্থন করছি এবং তাঁকে অনুরোধ করব কিছুতেই আপনি এই বিল প্রত্যাহার করবেন না। কে কোথায় কখন বসে—আমি এই হাউসে কখন সরকারি দলে বসেছি, কখন আবার বিরোধীদলে বসেছি। কিন্তু বাস্তবে দীর্ঘদিন ধরে সারা জীবন ধরে যাদের নিয়ে আন্দোলন করেছি, তাদের দাবি, তাদের অধিকারের কথা বুঝি। কিন্তু কখন এখানে বসতে পারি, কখনও ওখানে বসতে পারি, বসি, এটার পরিবর্তন হয়না। কিন্তু এই পরিবর্তনগুলি তিনি যে এনেছেন যেগুলি আনবার জন্য আমরা দীর্ঘদিন ধরে আন্দোলন করছি এবং দাবি করেছি আজকে সেটা তিনি যে এনেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। তবে আমি এই কথা বলব যারা বিরোধিতা করছেন তারা সকলে এইভাবে বিরোধিতা করছেন না, সেটা লক্ষ্য করবার বিষয়, কেউ কেউ বাস্তবিক এই আইনের কয়েকটি ধারা সম্বন্ধে সন্দেহ প্রকাশ করছেন। অর্থটা কি দাঁড়াবে সেটা বোঝবার জন্য আমি তাদের সঙ্গে অনেক আলোচনা করেছি এবং তাদের বাস্তবিকই কয়েকটি ভুল ধারণা আছে যার জন্য তারা বিরোধিতা করছেন। তো তার মধ্যে একটি বড় ভুল ধারণা হচ্ছে যেখানে প্রভিসো দেওয়া হয়েছে সেল্ফ কালটিভেশন ব্যাখ্যায় জায়াগায় যেখানে প্রভিসো দেওয়া হয়েছে সেটাতে তারা মনে করছেন যে জমি ইতিমধ্যে কেউ একজন নিজ চাষে রেখেছে তার কাছ থেকে সেই জমিটা চলে যেতে পারে আইনত এই পরিবর্তন দ্বারা আমি মনে করছি এটা সম্পূর্ণ ভ্রান্ত কথা। কারণ মন্ত্রী মহাশয় চ্যালেঞ্জ দিয়েছেন, সেই চ্যালেঞ্জ কেউ একজন অ্যাকসেপ্ট করুন। এই ভূমি-সংস্কার আইনের ভিতরে আর কোনও জায়গায় বর্গাদার উচ্ছেদ করবার ছাড়া, সেল্ফ কালটিভেশন আছে? যদি এই শব্দ না থাকে তার যে ব্যাখ্যা সেই ব্যাখ্যা প্রয়োগ হবে কোথায়? তার ব্যাখ্যা প্রয়োগ হবে একমাত্র সেই জায়গায় যেখানে এই শব্দ আছে, "ভাগচাষীকে উচ্ছেদ করে জমি নিজ চাষে আনবার যে জায়গায় নিজ চাষের কথা রয়েছে সেই জায়গায় সংজ্ঞাটা আসবে। আমি বড় আইনজ্ঞ না হলেও কান্ডজ্ঞান দিয়ে এটা বুঝি যে একে বাড়িয়ে কখনও এই জায়গায় নিয়ে যাওয়া যাবে না, যে না ইতিমধ্যেই সেল্ফ কালটিভেট করছে তার জায়গায় তাকে তাড়িয়ে দেব, এ কখনও হয় না। It can hit only that clause which deals with eviction of bargadars on the ground of self cultivation. সেল্ফ কাল্টিভেট করতে চাই, এই জন্য বর্গাদার উচ্ছেদ করা হোক একমাত্র সেই ক্ষেত্রে এটা হিট করবে, অন্য কোনও ক্ষেত্রে হেট করবে না। সুতরাং যারা সিনসিয়ারলি বলছেন বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে চাই, কিন্তু আপনি যেটা লিখেছেন এটা বর্গাদারদের বাহিরে চলে যাচ্ছে, আমি তাদের বলব এটা বর্গাদারদের বাহিরে চলে যাচ্ছে না। আর একটি জায়গায় সন্দেহ

উঠেছে ওনার্সের জায়গায়—ওনার্স পড়ল কার উপর? মালিকের উপর। তোমাকে প্রমাণ করতে হবে বর্গাদার নয়, যেহেতু লফুলি কথা লেখা আছে আইনত সে চাষ করছে, আইনত একজন চাকর চাষ করতে পারে, আমি চাকর লাগিয়েছি আইনত চাষ করছে, কিম্বা আমি মজুর লাগিয়েছি আইনত সে চাষ করছে, কিম্বা লেসি আছে আইনত সে চাষ করছে, লাইসেন্সি আছে আইনত সে চাষ করছে আমি বলছি এই সমগ্র ধারাটা একসঙ্গে দেখতে হবে যে আইনত চাষ করছে মানে জঅয় দখল করে চাষ করছে, না গায়ের জোরে চাষ করছে, না আইনত চাষ করছে। দ্বিতীয় কথা হল, সে বর্গাদার কি বর্গাদার নয় এখন যদি আমি অফশ্য বর্গাদার নয় বলতে চাই তাহলে বর্গাদার নয় প্রমাণ করতে হবে। সে যদি না দাবি করে বর্গাদার নয় তাহলে তাকে প্রমাণ করতে হচ্ছে না সে বর্গাদার নয়। আমার চাকর যদি দাবি না করে যে আমি এই জমির বর্গাদার তাহলে আমাকে প্রমাণ করতে হচ্ছে না যে সে বর্গাদার। কেমন করে একথাটা উঠছে? ওনলি হোয়েন হি ক্লেম দ্যাট হি ইজ এ বর্গাদার? তাহলে আপনার দরকার হয়ে পড়ছে প্রমাণ করবার জন্য যে সে বর্গাদার নয়। কিন্তু এটা কাকে প্রটেকশন দেবার জন্য হচ্ছে? যে চাকর বা মজুর মিথ্যা করে বলবে যে আমি বর্গাদার, সেজন্য নয়। এখানে বর্গাদারকে কি ভাবে প্রটেকশন দেওয়া হচ্ছে। বর্গাদাররা বেশীরভাগ ক্ষেত্রেই রসিদ পায়না, বেশীরভাগ বর্গাদারদেরই রেকর্ডে নাম নেই, সেই বর্গাদার গেল বর্গা কোর্টে সেখানে গিয়ে সে বললে, হুজুর আমাকে ধানের ভাগ দিচ্ছে না, কিম্বা আমি ধানের ভাগ দিতে চাচ্ছি, নিচ্ছে না, কিম্বা জঅয়দস্তি আমাকে জমি থেকে হাটিয়ে দিচ্ছে বা বে-আইনিভাবে আমাকে উচ্ছেদ করছে। এই কথা বলে সে কোর্টে গেল, এবারে তাকে প্রমাণ করতে হচ্ছে যে সে বর্গাদার কিনা? সে যদি বর্গাদার বলে প্রমাণিত হয় ওনলি.......These he can enjoy rights enjoyed by the bargadars. আইনে যে সব অধিকার বর্গাদারকে দেওয়া আছে সেই অধিকারগুলি সে ভোগ করতে পারে যদি সে বর্গাদার বলে প্রমাণিত হয়। এবারে ওনার্সটা পড়ল তার ঘাড়ে। তুমি প্রমাণ কর যে, তুমি বর্গাদার। কিন্তু আমি যে ওনার শুধু বলব, হুজুর ও আমার বর্গাদার নয়, ব্যাস ফুরিয়ে গেল। এবারে তুমি প্রমাণ কর যে তুমি বর্গাদার। আমার না আছে রসিদ না আছে রেকর্ড, এখন আমাকে প্রমাণ করতে হবে যে আমি বর্গাদার। আর আপনি বলে দিয়েই খালাস যে ও আমার বর্গাদার নয়। আমার জিজ্ঞাস্য, আপনি কেন প্রমাণ করবেন না যে, ও আমার বর্গাদার নয়? আপনি অনেক বেশি পাওয়ারফুল লোক, আপনার সোস্যাল পজিশন আছে, আপনি গ্রামের একজন জমির মালিক, আপনার অনেক বেশি টাকা পয়সা আছে, উকিল আছে, মোক্তার আছে, সব কিছু আছে কাজেই আপনি কেন প্রমাণ করবেন না যে, সে আমার বর্গাদার নয়? এই প্রসঙ্গে স্যার, আমি আরও কয়েকটি কথা বলতে চাই। এখানে দেখছি একটা শব্দ নিয়ে খুব গন্ডগোল হচ্ছে—লোক্যালিটি কোনও লোক্যালিটিতে রিসাইড করে। এই লোক্যালিটির ব্যাখ্যা নিয়ে গন্ডগোল। আমি যদি দূরে থাকি আমি আবার বলছি, এ শুধু বর্গাদার উচ্ছেদের ক্ষেত্রে প্রয়োজ্য—আমার যেখানে বাড়ী তার থেকে ২০।২৫ মাইল দূরে আমার একটা জমি আছে, কিম্বা অন্য জেলাতে আমার একটা জমি আছে, সেখানে হিট

করছে কি কবে? একমাত্র তা করছে যদি আপনি চান সেখানে সেই জমি বা বর্গায় চাষ হচ্ছে সেখানে আপনি বললেন ওকে উচ্ছেদ করে আমি সেল্ফ কালটিভেশন করব। তো মহাশয়, আপনি তা করবেন কি করে? আপনার বাড়ি এখানে আর আপনি সেল্ফ কালটিভেশন করবেন জলপাইগুলি জেলাতে? আসলে আপনি মজুর দিয়ে চাষ করাবেন। তাহলে আপনি সেল্ফ কালটিভেশনের ব্যাখ্যায় আপত্তি করুন তাহলে বুঝতে পারি, কিন্তু তা আপনি করছেন না। সেখানে সেই জায়গাতে যদি আপত্তি না করেন তাহলে এটাতে আপত্তি করেন কি করে? সুতরাং আপত্তির যে কারণগুলি উঠেছে সেগুলি যথাযথ বলে আমার মোটেই মনে হচ্ছে না। তবে হ্যাঁ জয়নাল আবেদিন সাহেব যে আপত্তি করেছেন সেটা খুব যুক্তিসঙ্গত। তিনি বলেছেন যে, জমি থেকে আনসার্টেনটি দূর করতে হবে নইলে জমির উন্নতি হবে না, মডার্নাইজেশন হবে না, মেকানাইজেশন হবে না, ইত্যাদি ইত্যাদি। সুতরাং জয়নাল আবেদিন সাহেব ঠিকই ধরেছেন যে, ভাগচাষীদের উচ্ছেদ করে তাদের যত রকমের প্রটেকশন আছে সব কেড়ে নাও, তা না হলে মডার্নাইজেশন হবে না। মেকানাইজেশন হবে না, জমির উন্নতি হবে না। অর্থাৎ গ্রামের ক্যাপিটালিস্ট কালটিভেশন পুঁজিবাদী চাষ—ঐ যেমন পাঞ্জাব করেছে, হরিয়ানা করেছে—আমি আজকে এখানে চ্যালেঞ্জ দিয়ে বলছি, হরিয়ানা, পাঞ্জাব কি করেছে আমরা জানি কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে কি হয়েছে সেটা জয়নাল সাহেবরা একটু জানুন। জয়নাল সাহেব জানেন যে, তার জেলার ভাগচাষীরা ইংরাজ আমল থেকে কত লড়াই করেছে। সেই সময় এবং তার পরেও এই লড়াই করতে গিয়ে কতজন ভাগচাষী প্রাণ দিয়েছে সেটা তার জানা দরকার। আমি এখানে আজকে চ্যালেঞ্জ দিয়ে বলে যাচ্ছি যে, কোনও আইন নেই বা কারুর সাধ্য নেই যে, আমাদের পশ্চিমবাংলার বর্গাদারকে তার ন্যায়সঙ্গত অধিকার থেকে বঞ্চিত করে। কেউ তার হয়ে আইন করে দেয়নি। কোনও আইন বিশারদ তার হয়ে আইন করে দেয়নি। কোনও মোক্তার, কোনও উকিল বা কোনও জজ তার হয়ে আইন করে দেয়নি, তারা লড়াই করে আইন আদায় করেছে। আমি আপনাদের স্মরণ করিয়ে দেব যে, ১৯৪৬ সালের আন্দোলনের পর, ১৯৪৮ সালের আন্দোলনের পর অসংখ্য লোকের মৃত্যুর পর কংগ্রেস গভর্নমেন্ট আইন করলেন সর্বপ্রথম বর্গাদারকে প্রোটেকশন দেবার জন্য। ১৯৪৯ সালের অর্ডিন্যান্স, ১৯৫০ সালের আইন, ১৯৫১ সালের অর্ডিন্যান্স ১৯৫২ সালের আইন। বলুন আমাকে দীর্ঘদিন লড়াই করে বর্গাদাররা যে আইন করেছি সেটা কি ছিল? ১৯৫২ সালের আইন খুলে দেখুন, সেখানে সেল্ফ কালটিভেশনের ডেফিনেশনে ছিল যে, নিজে অথবা নিজের পরিবারের লোকদের দিয়ে চাষ করাতে হবে। মজুর দিয়ে চাষ করা, চাকর দিয়ে চাষ করা, এটাতো নিচাষ। এটা এল কোথা থেকে? ১৯৫৫ সালের আমাদের যে ভূমি সংস্কার আইন, সেখান থেকে আমদানি করা হয়েছে, জোতদারের চাপে কংগ্রেস সরকার কৃষক আন্দোলনের যে আইন করেছিলেন, সেই আইনে তার ন্যায় বিচার চেয়েছিল, সেই ন্যায় বিচার তাদের কেড়ে নেওয়া হল। তারপর থেকে দীর্ঘদিন ধরে তারা আন্দোলন করেছে, আবার এই রাইট আমাদের ফিরিয়ে দেওয়া হোক। বিনয়বাবু কিছু নতুন অধিকার দেননি। সে অধিকার ভাগচাষীরা অর্জন করেছিলেন, ১৯৫২ সালের আইন সেটা লেখা ছিল। সেই জিনিস বিনয়বাবু

আজকে তাদের ফিরিয়ে দিয়েছেন। তাদের অর্জিত অধিকার সেটা তাদের কাছ থেকে অপসারণ করে নেওয়া হয়েছিল, সেটাই তাদের কাছে আবার ফিরিয়ে দিয়েছেন। তিনি ন্যায্য কাজ করেছেন এবং তিনি যদি মডার্নাইজেশন করতে চান ঢের জমি থেকে চাষীকে উচ্ছেদ করা হয়েছে, ঢেরজমি রয়েছে সেগুলি মডার্নাইজ করুন না কেন। আমি বলছি তাতে মবিলিটির কোনও অসুবিধা হবে না। কিন্তু মবিলিটি বলতে যদি মনে করেন যে ভাগচাষী উচ্ছেদ করে গ্রামে ক্যাপিটালিস্ট ডেভেলপমেন্ট অফ এগরিকালচার করে দেন তাতে অসুবিধা হতে পারে। যে জমি ইতিমধ্যে সেল্ফ কালটিভেশন-এর মধ্যে আছে, ক্যাপিটালিস্ট ডেভেলপমেন্ট এর মধ্যে আছে, সেটা যথেষ্ট। করুন না মডার্নাইজ করুন, mechanise করুন, উন্নয়ন করুন আরও অন্যান্য ছোট চাষী আছে, মাঝারী চাষী আছে অসংখ্যা যারা বেশীর ভাগ উৎপাদন করে তাদের জন্য সাহায্য করুন, তাদের সমবায় করে বিভিন্নভাবে সহযোগিতা করুন, সরকার সাহায্য করুন, গরিব ভাগচাষী তারাও যে উদ্বৃত্ত জমি পাচ্ছে তাদের সাহায্য করুন, তাদের সমবায় করে, জমি উন্নয়ন করে, কৃষির উন্নয়ন করার জন্য ক্যাপিটালিস্ট ডেভেলপমেন্ট এর রাস্তাতো খোলা আছে। ঢের জমি তাদের হাতে আছে। আবার নতুন করে বর্গাদার উচ্ছেদ করার রাস্তা খুলে দিয়ে কেন করব। আমি মনে করি বিরোধীদের মধ্যে অনেকে এটা চাননা। যারা বর্গাদার উচ্ছেদের কথা ভাবছেন না, তাদের কথা আলাদা। কিন্তু যাদের মনে সন্দেহ হচ্ছে, তারা ভাবছে সে জমি ইতিমধ্যে মানুষের হাতে আছে সেল্ফ কালটিভেশন এ সেটা লিস্ট হয় কিনা? আমি বলছি সেটা লিস্ট হয় না। আর একটা কথা আমি বলতে চাই। এখানে constitution-এর কথা উঠেছে এবং পরস্পর বিরোধী একটা কথা উঠেছে। আপনারা কনস্টিটিউশনের অ্যামেন্ডমেন্ট সেটা তাকে নাকচ করতে যাচ্ছেন আবার আপনারা এটা আনছেন। কিন্তু কনস্টিটিউশন-এর 9th Schedule কি অ্যামেন্ড হয়েছে? হয়নি। কিম্বা এঁরা যে প্রস্তাব এনেছেন তাতে আগামীকাল 9th Schedule উড়িয়ে দিতে চান। আমি জানিনা কেউ যদি 9th Schedule কে উড়িয়ে দিতে চান, আমি বিশ্বনাথ মুখার্জি দাঁতে দাঁত দিয়ে আপোজ করব। 9th Schedule-এর মধ্যে অন্যায়ভাবে আইন ঢোকানো হয়েছে। প্রেসকে জব্দ করার আইন, প্রেস কে গগ করার আইন 9th Schedule ঢোকানো হয়েছে। 9th Schedule কখন হয়েছে? এটার ইতিহাস কি? আমরা ভুলে যাচ্ছি যে দীর্ঘদিন আন্দোলন করে এটা হয়েছিল। এই সমস্ত ভূমিসংস্কার আইন, সামাজিক সংস্কার আইন তাকে আদালত থেকে আটকে দেওয়া হয়েছে বিভিন্ন অজুহাতে। তাই প্রটেকশন দেবার জন্য ভূমি-সংস্কারকে প্রটেকশন দেবার জন্য, প্রজাদের প্রটেকশন দেবার জন্য ভাগচাষীদের প্রটেকশন দেবার জন্য, গরিব মানুষকে প্রটেকশন দেবার জন্য এই 9th Schedule হয়েছিল। এই 9th Schedule-এর এই অপব্যবহার যদি করে থাকে কংগ্রেস সরকার, সেই অপব্যবহারের প্রতিকার করা দরকার। তার ভিতরে যেসব আইনকে ঢোকানো হয়েছে গায়ের জোরে সেটা মোটেই সামাজিক সংস্কারের আইন নয়, সেগুলি গরিবকে রক্ষা করার আইন নয়, সেগুলি যদি বাদ দেওয়া হয় ভাল। কিন্তু 9th Schedule-এর অপরাধ কোথায়? 9th Schedule-এ কি আজ হয়েছে? 9th Schedule এনেছিলেন ইন্দিরা গান্ধীর বাপ। 9th Schedule কি ইন্দিরা গান্ধী করেছে?

9th Schedule এসেছিল বহু আন্দোলন, বহু লড়াইয়ের ফলে। 9th Schedule-এর protection অবশ্যই বিনয়বাবু নেবেন যদি প্রয়োজন হয়। সাধারণ মানুষ, গরিব মানুষ, আমাদের দেশের সবেচেয়ে অত্যাচারিত, নিপীড়িত যে সমস্ত মানুষ, সেই মানুষকে রক্ষা করবার জন্য যদি 9th Schedule-এর আশ্রয় নিতে হয় নিশ্চয়ই নেওয়া হবে। সুতরাং যারা বিরোধিতা করছেন তাদের কথা বলছি না, কারণ তারা চান না বর্গাদার প্রটেকশন হোক। অনেকে বর্গাদার প্রটেকশন হোক এটা চান, কিন্তু তারা হয়ত ভুল বুঝেছেন। আবার অনেকে আছেন যারা মুখে এক কথা বলেন, কিন্তু অন্তরে অন্তরে চান না বর্গাদার প্রটেকশন হোক। সব পার্টিতেই আছে, যারা মুখে বলে আমরা নিরামিশাষী, কিন্তু ডিম, মুরগি, মাছ, মাংস সব কিছু লোপাট করে দিচ্ছে। অনেকে আছেন যারা মুখে বলেন আমরা গরিবের পক্ষে বর্গাদার প্রোটেক্ট হোক এটা আমরা চাই। কিন্তু অন্তরে অন্তরে সেটা চাননা। যে কোনও ছুঁতো খুঁজে তারা বিরোধিতা করেন। কাজেই আজকে আইনে যদি সেই ছুঁতোগুলি বিনয়বাবু বন্ধ করতে পারেন ভাল কথা। তবে আমি একটা অনুরোধ করব, আইন তো অনেক হয়েছে, অনেক ভাল ভাল আইন হয়েছে, কটা implemented হয়েছে? আমি আবার বলব, আপনি অবিলম্বে সময় নষ্ট না করে implement করবার machinary তৈরি করুন। একদিকে এই সরকারি যন্ত্র, আর একদিকে আমাদের জন-সাধারণ, বর্গাদার ও অন্যান্য কৃষক, তাদের সক্রিয় সহযোগিতা বিভিন্ন প্রতিনিধি নিয়ে, কৃষক এবং ক্ষেত মজুর প্রতিষ্ঠানের প্রতিনিধি নিয়ে কমিটি করুন, তাদের হাতে ক্ষমতা দিন, এই আইনগুলো প্রয়োগ করার ব্যাপারে তারাও কিছু করতে পারে, আপনাকে দিয়ে এই আইন প্রয়োগ করবার ব্যবস্থা করতে পারে, এই যদি statutory power দেন খুব ভাল, যদি না দেন তাহলে কিছুটা power advisory capacity হলেও অবিলম্বে এই ধরণের কমিটি করুন এবং তাদের উপর ভার দিন এই আইন প্রয়োগ করবার জন্য। এই বলে যে সব বন্ধু বিরোধিতা করেছেন তাদের কেউ কেউ বিরোধিতা করেছেন অন্তরের সঙ্গে আমি জানি, তাদের কিছু বলবার নেই, যাঁরা আশঙ্কা করে বিরোধিতা করছেন তাদের আমি অনুরোধ করব আপনাদের বিরোধিতা প্রত্যাহার করুন এবং বিনয়বাবুকে বলব আপনি দৃঢ় থাকুন, নিশ্চয়ই আপনারা মেজরিটি আছেন ঘরের মধ্যে, এবং আমি আপনাকে বলছি ঘরের বাইরেও আপনাদের মেজরিটি আছে, এই আইন সেখানেও পাস হবে।

[6-10 – 6-20 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই সভায় ভূমি-সংস্কার বিল সংশোধন করবার জন্য যে প্রস্তাব এসেছে সেই সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। এই [illegible] আন্তরিকভাবে চাই যে একটা ভাল ভূমি সংস্কার আইনের [illegible] গোলমাল, গোলযোগ দেখা দিয়েছে তার অবসান হউক [illegible] উৎপাদন বাড়ুক এবং কৃষি উন্নতি হোক। [illegible] চাই না। এই কথাটা [illegible] অধিকার

রক্ষা করার জন্য আন্দোলন হয়ে আসছে। কি রাজ্য সরকার, কি কেন্দ্রীয় সরকার সকলেই ভূমি-সংস্কারের ক্ষেত্রে এই ব্যবস্থাকে অগ্রাধিকার দিয়ে কাজ করার জন্য নির্দেশ দিচ্ছেন। কিন্তু এই বিলটা আজকে যেভাবে হাউসের সামনে আনা হয়েছে, আমাদের মনে genuine কতকগুলি প্রশ্ন ছিল এবং আমাদের মনের যে প্রশ্নগুলো ছিল সরকার পক্ষের কোনও কোনও সদস্য তাঁদের বক্তব্যের মাধ্যমে সেইগুলো কিন্তু বলে গেছেন। অর্থাৎ আমাদের যে genuine provision সেটা তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে বেরিয়ে গেছে। এই যে ভূমি সংক্রান্ত আইন land reforms act এখানে আমি যতদূর বুঝেছি cultivation দুটি পদ্ধতিতে হয়, একটা হচ্ছে personal cultivation আর একটা হচ্ছে বর্গা cultivation আইনের যে উদ্দেশ্যের কথা বলা হয়েছে বর্গা cultivation যাতে উচ্ছেদ না হয় তাকে প্রটেকশন দেবেন কিন্তু যারা already personal cultivation এর মধ্যে রয়েছে, তাকে কোনও হিট করতে চাই না, এটা যদি উদ্দেশ্য হয় তাহলে আমি মনে করছি যে আইনের ১৭ ধারায় যে explanation personal cultivation সম্পর্কে সংযোজিত করা হয়েছে, সেটা করলে বোধ হয় সেই পারপাস সার্ভ করল। ২ এর ৮এ এই প্রভিসনটা যোগ করার কোনও দরকার ছিল না। ২ এর ৮এ যে explanation personal cultivation সম্পর্কে দেওয়া হয়েছে, তার application টা সমগ্র অ্যাক্ট এর প্রত্যেকটি জায়গায় হতে পারে। কিন্তু একটা স্পেসিফিক ক্লজে একটা স্পেসিফিক কথা বললে তার ব্যাখ্যাটা কেবল মাত্র সেখানেই সীমাবদ্ধ থাকবে, সমগ্র ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এর ক্ষেত্রে তার কোনও প্রয়োগ ঘটবে না। কিন্তু যেহেতু ২(৮) প্রভাইসো যেটা করা হয়েছে, সে ক্ষেত্রে আমাদের জেনুইন সন্দেহ দেখা দিচ্ছে এবং সেখানে মাননীয় সত্যবাবু বললেন যে, একজন কলকাতায় থাকবে আর সে সেখানে সেই জমিতে অন্য লোককে দিয়ে চাষ করাবে, এটা হতে পারে না। তার মানে কি হচ্ছে, না এই অ্যাপ্রিহেনশন হচ্ছে—তার মানে ছোট জমির মালিকদেরও সেই অধিকার চলে যাচ্ছে। এটা সরকার পক্ষের সদস্য সত্যবাবু অলরেডি বলেছেন। সুতরাং এই জেনুয়িন মিসগিভিংসটা আমাদের মধ্যে দেখা দিয়েছে। আমরা মনে করছি ২(৮)-এর সংযোজনের কোনও প্রয়োজন ছিল না। আবার ২(৮) সংযোজনকে যদি ৫নং ধারার সঙ্গে যোগ করি তাহলে কো-রিলেশন খুঁজে পাওয়া যাচ্ছে। তাহলে এই ২(৮)-এর এই প্রভাইসো যোগ করার প্রয়োজন রয়েছে। ৫নং ধারায় কি রয়েছে সেখানে রয়েছে যে, a person lawfully cultivatigating any land belonging to another person shall be presumed to be a bargadar.

মাননীয় বিশ্বনাথবাবু বলেছেন 'লফুল কালটিভেশনের কথা'—লফুল কালটিভেশন বলতে, আমার সার্ভেন্টকে দিয়ে করাতে পারি, লেবারকে দিয়ে করাতে পারি এবং সেখানে যে কোনও সময় দাবি করতে পারে যে, আমি বর্গাদার। তাহলে সে ক্ষেত্রে কি হবে? এই রকম ক্ষেত্রে তাদের অধিকারকে যদি আমাদের সমর্থন করতে হয় বর্গাদার হিসাবে তাহলে এই ধারাটা সেখানে প্রযুক্ত হবে। ২(৮)-এর প্রভাইসো কিন্তু সেখানে অ্যাপলিকেশন হয়ে যাচ্ছে। তা না হলে আমরা যদি মনে করি যারা সিলিং-এর ভিতরে নিজেদের জমি রেখেছে, সেখানে

পার্সোনাল কালটিভেশনের যে ডেফিনেশন দেওয়া হচ্ছে সেটার সঙ্গে এই প্রভাইসোটা যোগ করার কোনও প্রয়োজন ছিল না। সুতরাং এই প্রভাইসোর সঙ্গে আমার মনে হয় ৫ নং ধারায় একটা অ্যাপলিকেশন হবে এবং সেই অ্যাপলিকেশন এর ফলে ছোট ছোট চাষীদের ক্ষেত্রে—শুধু আমাদের বড়দের কথা ভাবলেই চলবে না এই ক্ষেত্রে এই রকম সমস্যা দেখা দেবে। আর একটা জিনিস হচ্ছে, রিসাইডস for the greater parts of the year in the locality এটা কেবলমাত্র বিত্তশালী লোকেদের ক্ষেত্রেই যে প্রযোজ্য বা তারাই কেবল বাইরে থাকে, তা নয় আজকের দিনে যারা দরিদ্র মানুষ গ্রেটার পার্ট অফ দি ইয়ার বাইরে থাকে—আমাদের এ ব্যাপারে অভিজ্ঞতা আছে, অনেক সাধারণ পরিবারের মানুষ, যাদের চাষের জমির পরিমাণ কম, তারা জীবিকার জন্য স্ত্রী পুত্র ইত্যাদি নিয়ে বছরের বেশীরভাগ সময় বাইরে থাকে, সি. এম. ডি. এ-র কাজ করে, বা আজকে বহু উপজাতির মানুষ রাস্তা তৈরির কাজ করে—বা সরকারি কর্মচারী, যারা ট্রান্সফারেবল জব্ করেন, যদিও হোয়াইট কলার পিপলের কথা এখানে ছেড়েই দিলাম, আপনারা বলছেন সাধারণ মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখে এই আইন আনা হচ্ছে কিন্তু যে সব সাধারণ মানুষ যারা নিজেদের লোকালিটির বাইরে দিন মজুরি করেন, অথচ ১ বিঘা বা ২ বিঘা জমি যাদের আছে, তারা বছরের পর বছর বাড়ী যেতে পারে না, ফলে গ্রেটার পার্ট অফ্ দি ইয়ার তারা রিসাইড করল না এবং প্রিন্সিপল সোর্স অফ্ ইনকাম ল্যান্ড হল না, ডেইলি লেবার হল তাদের প্রিন্সিপল সোর্স অফ ইনকাম, তাহলে সেই ক্ষেত্রে সেই ল্যান্ডটা সে কিন্তু ডিটেন্ট করতে পারছে না। এইরকম প্রবেলেম ভবিষ্যতে দেখা দেবে বলে আমার মনে হচ্ছে। এটা কেবলমাত্র

[6-20 – 6-30 p.m.]

বৃহৎ জমির মালিকদের ক্ষেত্রে করবার চেষ্টা করছেন, তাই নয়। এক্ষেত্রে ক্ষুদ্র চাষীদের বা সাধারণ মানুষের ইন্টারেস্ট এফেক্ট করবে বলে আমার মনে হয়। সুতরাং ২(৮)-এর প্রভাইসো যোগ করা হয়েছে, সেটা কিন্তু পার্সোনাল কালটিভেশনে এফেক্ট করবার জন্য করা হচ্ছে, বর্গাদারদের প্রটেকশনের জন্য নয়। সেই জন্য আমি মনে করি ২(৮) প্রভাইসো—এটা অ্যাক্টের অবজেক্টস অ্যান্ড রিজনস-এ যা বলা হয়েছে যে, টু প্রটেক্ট দি বর্গাদারস, এটা বিয়ন্ড দি পারভিউ অফ্ দি অবজেক্টস অ্যান্ড রিজন্স অফ্ দি অ্যাক্ট এই ২(৮) প্রভাইসোটা বলে আমি মনে করি। এর মধ্যে আর একটা সেকসন ফোরে বলা আছে যে, if the works terminates or causes to be terminated. অথবা বলা হচ্ছে, or attempts to terminate অর্থাৎ কেউ যদি জমি থেকে কাউকে উচ্ছেদ করার চেষ্টা করে তাহলে তাকেও [illegible] প্রভিসনের মধ্যে আনা হচ্ছে। নিশ্চয়ই এটা সঙ্গত। কিন্তু আমার মনে হয় এই ধারা যেভাবে রয়েছে তাতে টারমিনেটস অফ কজেস টু বি টারমিনেটেড, এটাই যথেষ্ট। আর অ্যাটেমপ্টস টু টারমিনেট-এর কোনও ডকুমেন্টারী প্রমাণ কিন্তু কিছুই থাকবে না। এখন অ্যাটেমপ্টস টু টারমিনেট—এটার কোনও ডকুমেন্টারী প্রমাণ থাকবে না, এটার ফ্যাকচুয়ালি

কোনও প্রমাণ থাকবে না। এগুলি কতগুলি হাইপথেসিস মানে কতগুলি ইমাজিনেশনের উপর ভিত্তি করে কতগুলি মামলা মোকর্দ্দমা এসে হাজির হয়ে যায়। এগুলি কেন্দ্র করেই গ্রামাঞ্চলে পারস্পরিক অিবাদ বিশ্ববাদ এসে হাজির হয়। এগুলি সুযোগ গ্রহণ করে একে অপরের বিরুদ্ধে কেসের চেষ্টা করতে পারে। এটা মন্ত্রী মহাশয় একটু বিচার করে দেখবেন। সেই জন্য অ্যাটেম্পটস টু টারমিনেট, এটার কোনও প্রয়োজন আছে বলে মনে হয় না। অন্যদিকে আজকে আমি জানি না—এটা ঠিক বর্গাদার কিছু কিছু উচ্ছেদ হচ্ছে—বর্গাদার উচ্ছেদ হচ্ছে কিসের জন্য, আইনে ক্রুটির জন্য বর্গাদার উচ্ছেদ হচ্ছে, না বর্তমান আইনকে প্রয়োগের ক্ষেত্রে কিছু কিছু অনীহার জন্য? আমি মনে করি যে বর্তমান আইন এবং অ্যাডমিনিস্ট্রেটিভ যে সমস্ত অর্ডারস রয়েছে জে. এল. আর. ও.-রা এস. এল. আর. ও.-রা, কিম্বা একজিকিউটিভ অফিসাররা যদি সেই আইনগুলিকে ঠিকমতো প্রয়োগ করতেন তাহলে এই অবস্থা হত না। কিন্তু সেখানে এমন কথা বলা হচ্ছে যে, যে বর্গাদার রেকর্ডেড নয়, আনরেকর্ডেড তাকেও যদি অয়খাস্ত করা হয় এবং রেভিনিউ অফিসার যদি তদন্ত করে স্যাটিসফায়েড হন এবং যদি হি কালটিভেটস দি ল্যান্ড অফ্ অ্যানাদার পারসন তাহলেও তাকে আজকে বর্গায় রেকর্ড ভুক্ত করতে পারবেন,। সুতরাং এত বড় কথা যেখানে রয়েছে সেখানেও বর্গাদাররা এভিক্শন হয়ে যাচ্ছে। এটা আইনের ক্রুটি নয়, ইট ইজ্ দি উইল অফ্ দি অ্যাডমিনিস্ট্রেশন নট টু প্রটেক্ট দি বর্গাদারস। এই আইন ব্যর্থ হয়ে যাচ্ছে বলেই আমার মনে হয়। সুতরাং আমি এই বিল-এর বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে উদ্দেশ্য নিয়ে বিল আনতে চাইছেন বর্গাদারদের প্রকৃত স্বার্থ রক্ষা করার জন্য, তার সঙ্গে আমার কোনও দ্বিমত নেই এবং সেদিক থেকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই বিলটা এই হাউসে না এনে আগামী সেসনে আরও ভালভাবে এটা নিয়ে পরস্পরের মধ্যে আলাপ-আলোচনা করে নতুন করে এই বিলটা আনা হোক এবং এই বিলটা বর্তমানে প্রত্যাহার করে নিন। আমাদের সাথে পরামর্শ করে জনমত বা হাউসের সাথে আলোচনা করে পরবর্তী সেসনে সংশোধনী বিল আনুন। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনীন্দ্রনাথ জানা** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয় যে কৃষি সংস্কারের সংশোধনী বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। এখানে বিরোধীদলের বিভিন্ন সদস্যরা বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য যে বিল আনা হয়েছে তার বিরোধিতা করছেন। আমি গ্রামে কৃষকদের নিয়ে কৃষক সমিতি করে থাকি। দীর্ঘ ৬ বৎসর ধরে কৃষকদের সুখ-সুবিধা দেওয়ার নাম করে তাদের কিভাবে হয়রানি করা হয়েছে তা হাইকোর্ট কিম্বা বিভিন্ন কোর্টে দেখলে দেখা যাবে যে বিভিন্ন উপায়ে হয়রানি করার জন্য বিভিন্ন কেস উপস্থিত করা হয়েছে। গ্রামের দিকে যারা ছোট ছোট জমির মালিক তাদের ভয় পাওয়ার কোনও কারণ নেই, কেননা ক্ষেত-মজুররা এই আইনের ফলে বর্গাদার হিসাবে উপস্থিত হবে এই আসা করতে পারছি না। এখন যেভাবে আইনটা আছে যারা আইনত বর্গাদার তাদের রক্ষা করার জন্য বিগত সরকার যেভাবে চেষ্টা করেছিলেন তার অনেক নমুনা

আমার কাছে আছে। আমার জাঙ্গীপাড়া এলাকায় দেখেছি কংগ্রেসি তরফ থেকে বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য তারা জে. এল. আর. ও-র অফিসের সামনে মিছিল করে গেছেন এবং গিয়ে জে. এল. আর. ও-র সাথে যুক্তি করে বর্গাদারদের রেকর্ড তারা কাটিয়ে দিয়েছেন এবং বর্গাদারদের উচ্ছেদ করেছেন। আজকে বামফ্রন্ট সরকার যে আইন রচনা করতে যাচ্ছেন তাতে যারা জমি ভাগে চাষ করে এবং ছোট ছোট চাষী তারা উপকৃত হবেন, এটা আমি আশা রাখি। আমি মনে করি যারা বড় বড় ব্যবসা করেন এবং বেশি জমির মালিক যারা নিজেরা চাষ করার নাম করে জে. এল. আর. ও-র সাথে যুক্তি করে বর্গাদার উচ্ছেদ করেন এবং সেখানে জমি থেকে উৎপন্ন ধান বেশি দামে বিক্রি করে দিয়ে আসেন তারা অসুবিধায় পড়বেন। এবং তারা যখন লেভি করে তখন তারা জে. এল. আর. ও সঙ্গে যুক্ত করে বর্গা রেকর্ড কাটান এবং বি. ডি. ও অফিস গিয়ে বলেন আমার জমিতে বর্গা আছে লেভি কম নিন। এরকম স্বার্থান্বেষী লোক আমাদের এই বিধানসভায় আছেন। তাই মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন এর দ্বারা ছোট ছোট যারা জমির মালিক তাদের ভয় পাবার কারণ নেই, এবং যারা বর্গাদার তাদের স্বার্থে আমরা যেভাবে আন্দোলন করে এসেছি তাতে আমরা মনে করি এই বিলের দ্বারা যে আন্দোলনের স্তর আরও উন্নত হবে এবং গরিব চাষীদের স্বার্থ রক্ষা করা যাবে। এই বলে আমি শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানউজ্জামান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে আমি এমেন্ডমেন্ট প্রস্তাব দিয়েছি যে এই বিলকে জন সমর্থনের জন্য পাঠানো হোক। কিন্তু সরকার পক্ষ থেকে বলা হল মৌচাকে ঢিল পড়েছে, কিন্তু আমি বলছি আমি মৌমাছি নই, আমি বর্গাদার পরিবারের ছেলে। আমি দেখাতে পারি আমার ফেমিলির লোকেরা এখনও বর্গাচাষ করে। আমি যেটুকুন আইনের দিক থেকে উপলব্ধি করেছি তাতে মনে হয়েছে আপনার শুভেচ্ছা থাকলেও আইনে কিছু কিছু loophole আছে যার জন্য বর্গাদারদের স্বার্থরক্ষা করা পক্ষপাতিত্ব হলেও এই loophole এর জন্য হাইকোর্ট-এ ২২৬ হয়ে যাবে, যদি Night Schedule ঢোকানো না যায়। অর্থাৎ এই Act Challanged হলে unconstitutional হয়ে যাবে। আমি বড় জোতদারদের পক্ষে নই। কিন্তু যেখানে বলা হয়েছে Provided that person or members of his family resides for the greater part of the area. সেখানে কোনও ব্যাখ্যা দেওয়া নেই। এখানে এই অ্যাসেম্বলির যারা ক্লাস ফোর স্টাফ যার মেদিনীপুরে ৪ বিঘা জমি আছে এবং সে ৭ মাস এখানে থাকে তাহলে তার অবস্থা কি হবে? যে greater part বলে গন্য হবে যে কলকাতায় কেরানির চাকরি করে সোমবার আসে আর শনিবার চলে যায় তার অবস্থা কি হবে? সেখানে যদি বলা হত Or as in dwelling house তাহলে হতো। তারপর এখানে যেটা বলা হয়েছে provided that such person or member of his family resides for the greater part of the year এর সঙ্গে যদি জুড়ে দেওয়া হত or as in dwelling house তাহলে complicacy কমে যেত। মুসলিম আইনে মুসলমানরা বাপের সম্পত্তির অধিকারী হয়। একজন মেয়ের বিয়ে হয়েছে ৫-৭ মাইল দূরে সে সেখানে এই আইনের দ্বারা বঞ্চিত হবে কিনা? আর

একটা জিনিস যেখানে বলেছেন or principle source of income as produced from such land গ্রামে একজনের মুদিখানার দোকান ও জমি আছে তাহলে কোনটি principal source of income বলে গণ্য হবে? এখানে তার কোনও ক্লিয়ার ব্যাখ্যা নেই। ২য় প্রশ্ন সেক্সন ৩ সম্পর্কে বলা হয়েছে Labourers on wages payable সেখানে Section 2, Sub section 4 সেটা অমিট করেননি। সেখানে এক রকম ব্যাখা থেকে যাচ্ছে এবং সেকশন ১৭ অনুয়ারী আর এক ব্যাখ্যা থেকে যাচ্ছে, এইভাবে আইনে যদি contra-dictory ব্যাখ্যা থেকে যায় এবং যদি কোর্টে চ্যালেঞ্জ হয় তাহলে সেটা বাতিল হয়ে যাবে।

কোন জমি সিঙ্গল হ্যান্ডে চাষ করা সম্ভব নয়। কাজেই যদি ১০ বিঘা জমি থাকে তাহলে সে লেবার হায়ার করেই চাষ করে। কিন্তু সেখানে সেকশন ৪ সাব সেকশন (২) তে বলা হয়েছে আফটার দি words "terminates or causes to be terminating" the words of attempts to terminate shall be inserted.

সেখানে আমার মনে হয় যদি 'একসেপ্ট বাই ল'ফুল মিন্স্ কথাটা থাকা উচিত। যদি বর্গাদার উচ্ছেদ করার জন্য জে, এল, আর, ও অফিসে দরখাস্ত করি তাহলে আমি এই আইনের পারভিউর মধ্যে এসে যাব। একসেপ্ট বাই ল ফুল মিন্স্ কথাটা থাকলে ক্লিয়ার হতো। সেকশন ২তে বলা হয়েছে এনি পারসন এবং সেখানে 'উইদাউট এনি ল ফুল রিজিন্স্' কথাটা থাকা উচিত। তা না হলে নিজেদের যেখানে শুভেচ্ছা আছে সেখানে দাবি করলে কিম্বা রিস্ট না দিলে তাহলে আইনত দন্ডনীয় হতে পারে। সেকশন ৫-এ যেটা আছে তাতে অতীতে সাধারণত এগুলো হয়নি বলে আমরা দেখেছি। ১৯৬৯ সালে শরিকে শরিকে সংঘর্ষ হয়েছিল। সি পি এম ভারসেস আর, এস, পি আবার সি পি এম ভারসেস ফরোয়ার্ড ব্লক। আমাদের ভিলেজ পলেটিক্স থেকে বলতে পারি সাধারণ মানুষ এর জন্য ভিকটিমাইজড হতে পারে।

**শ্রী মহম্মদ দাউদ খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সে বিলকে সমর্থন করতে গিয়ে প্রথমেই তাদের কথা বলব যারা দীর্ঘদিন ধরে লাঞ্ছিত ও বঞ্চিত হয়ে আমাদের কৃষক সভার মধ্য দিয়ে তেভাগা আন্দোলন শুরু করেছিল এবং তার জন্য যারা বহু শহিদ হয়েছিল তাদেরই প্রথম নমস্কার করি। আমি নির্বাচিত হবার আগে কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। জানি প্রাক্তন রাজস্ব মন্ত্রী বিমলচন্দ্র সিংহ পরিবারের ক্যানিং থানার বাঁশলি অঞ্চলে ১২০০ বিঘা জমি তাদেরই নায়েব আনন্দ মুখার্জি স্বনামে বেনামে রেখেছিলেন ও দীর্ঘদিন ধরে দখল করে আসছেন। ১৯৭২ সালে যে সাজানো বিধানসভা হয়েছিল তাতে প্রাক্তন ওয়ার্ড-এর মন্ত্রী গোবিন্দ নস্করের নেতৃত্বে ১৯৭৭ সাল পর্যন্ত সেখানে সমস্ত ভাগচাষীকে উচ্ছেদ করা হয়েছে। আজকে এতদিন পরে এমন একটা আইন এসেছে যার জন্য আমরা গর্ববোধ করি এবং সেই সঙ্গে সঙ্গে মাননীয় ভূমি মন্ত্রীকে আমার আন্তরিক অভিনন্দন জানাই। তবে বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য এর থেকে অনেক বেশি ভাল আইন আসবে, আসা উচিত, কিন্তু যেটুকু এসেছে এটা অত্যন্ত জঘণ্য

হলেও সামান্যতম কিছু সাহায্য করবে। আমরা জানি আইন দিয়ে বর্গাদারদের স্বার্থ রক্ষা করা যায় না, মৌলিক সমস্যার সমাধান করা যায় না। মৌলিক সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে লক্ষ লক্ষ বিঘা জমি যারা বেনামে লুকিয়ে রেখেছে সেই জমি চোরদের কাছ থেকে ছিনিয়ে নিয়ে ভূমিহীনদের মধ্যে বিলি করতে হবে। আজকে বর্গাদাররা অভিনব কায়দায় পুলিশের দ্বারা বঞ্চিত হচ্ছে। আজকে এই আইন অনেকখানি তাদের সাহায্য করবে, বর্গাদারদের স্বার্থ রক্ষা করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গ্রাম থেকে এসেছি, আপনারা অনেকেই শুনে থাকবেন গ্রামে কোনও গৃহকর্তা সংসার না করলে তাকে বলা হয় বাহাত্তরে নেমে গেছে, তাই এই বাহাত্তরে কংগ্রেস আসার পর ৭২ থেকে ৭৬ পর্যন্ত পুলিশের সাহায্যে বর্গাদারদের জোতদাররা জমি থেকে উচ্ছেদ করেছে। সেজন্য তাদের স্বার্থ রক্ষার জন্য মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী আজকে যে আইন এনেছেন তারজন্য তাঁকে অভিনন্দন জানাই। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি বসছি।

**শ্রী ত্রিলোচন মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বিল আজকে বিধান সভায় উপস্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু'চারটি কথা বলব। এই বিলে বর্গাদারদের পক্ষে রক্ষা কবচ রাখা হয়েছে, তার মধ্যে একটা হচ্ছে এই যে জমির মালিককে প্রমাণ করতে হবে যে সে ভাগচাষী কিনা। দ্বিতীয় আর একটা প্রশ্ন হচ্ছে ধানের রসিদ মালিককে দিতে হবে, তা না হলে তাকে দন্ডিত হতে হবে। মালিকের যে স্থলে জমি রয়েছে সেখানে তাকে বসবাস করতে হবে। এই রকম তিনটে রক্ষা কবচ বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য রয়েছে। কিন্তু এই বিলে বর্গাদারদের স্বার্থ কি রক্ষিত হবে? ইতিপূর্বে জোতদাররা বর্গাদারদের জমি থেকে যেভাবে উচ্ছেদ করেছে সেটা আলোচনা করা যায় তাহলে দেখতে পাব শুধু এইভাবে আইন দ্বারা বর্গাদারদের স্বার্থ সম্পূর্ণভাবে রক্ষা করা নাও যেতে পারে। ইতিপূর্বে দেখা গেছে একজন বর্গাদারের বিরুদ্ধে আর একজন লোককে বর্গাদার সাজিয়ে বিভিন্ন কেস আরোপ করেছে। বিভিন্ন কেসে জড়িত হয়ে ভাগচাষী জমি থেকে উচ্ছেদ হয়েছে। এর থেকে কংগ্রেস আমলে ভাল আইন ছিল—চাষী জমির উপর দাঁড়িয়ে বলবে এই জমি চাষ করলে অমনি তার নামে জমি রেকর্ড হবে, তাও দেখা গেছে। সুতরাং বর্গাদারদের স্বার্থ রক্ষিত হয়নি। তাহলে কিভাবে রক্ষিত হবে এটা ভাবার বিষয়। যেটুকু আমাদের এই আইন আছে সেটুকুকে সংগ্রহ করে নিয়ে বর্গাদার ভূমিহীন কৃষক, প্রান্তিক চাষীদের সংগঠনকে বাড়িয়ে তুলে তাদের সব রকম সাহায্য করে তাদের নিজেদের দাবিতে প্রতিষ্ঠিত করতে হবে, এগিয়ে যেতে হবে, এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-50 p.m.]

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিল সম্বন্ধে আমার বক্তব্য রাখছি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী আমাদের

সামনে যে বিল আজকে এনেছেন এবং যে বক্তব্য রাখলেন তা আমি মন দিয়ে শুনেছি এবং আমাদের জনতা পার্টির তরফ থেকে মাননীয় প্রবোধ সিংহ মহাশয় এবং কাশীকান্ত মৈত্র মহাশয় যে বক্তব্য রেখেছেন তাও শুনলাম। আমরা অনেকেই যারা নির্বাচিত হয়ে এসেছি প্রায়ই আমরা কৃষকের বাড়ির ছেলে। আমরা কৃষি সম্পর্কে জানি এবং বর্গাদার সম্বন্ধে আমাদের কিছু অভিজ্ঞতা আছে বলে মনে করি। বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য আজকে যে কথা বলা হয়েছে বা যে বিল আনা হয়েছে, সেকথা ইতিপূর্বে এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছি যে বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে এত কষ্ট করতে হবে না। একটা কথা যে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফরমস্ অ্যাক্টের সেকসন ১৯(বি) যেটার প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে ইতিপূর্বে বিশেষভাবে বলেছি যে বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে হলে ১৯(বি) শুধু যথেষ্ট নয়, আরও সুকঠিন সেকশনের কথা চিন্তা করতে হবে। কিন্তু বর্তমানে যে বিল আমাদের সামনে উপস্থাপিত করেছেন, তাতে সমস্ত জিনিসটা ঘুরিয়ে প্যাঁচিয়ে এ রকম ধরনের আছে। পরিষ্কার বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে চাই, এভাবে নাই। বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে হলে, সেই রকম আইন প্রণয়ন করে আরও সুকঠিনভাবে সেটাকে প্রয়োগ দরকার। সেকসন ১৯(বি) ছাড়া অন্য কোনও সেকসনের কথা ভাবা উচিত ছিল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়েছিলাম, তিনি সেই সময় শুনেছিলেন, কিন্তু এই বিলের মধ্যে যে স্বার্থ রক্ষার জন্য যে ব্যবস্থা করা দরকার, সেই ব্যবস্থা হয়নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই, এই যে বার্ডেন অফ প্রুফ কথাটা রয়েছে, যদি কেউ এসে বলে আমি এই ভদ্রলোকের জমি চাষ করছি, তাহলে সে সেই ভদ্রলোকের জমি চাষ করছে বলে দাবি করবে এবং তাকেই প্রমাণ করতে হবে, সে চাষী কি চাষী নয়। এখানে পরিষ্কারভাবে বলা হল না এই বার্ডেন অফ প্রুফ কার উপর লাই করবে। এখানে যে বিল এসেছে তাতে জমির মালিক, ওনারকেই প্রমাণের জন্য দায়ী থাকতে হবে। whether that person who is demanding to be cultivator is himself the mand or not.

আমি এভিডেন্স অ্যাক্টের একটা জিনিস আমি পড়ে শোনাচ্ছি। এখানে পরিষ্কার বলা আছে, মোটামুটি সাবস্টেনশিয়েলী এভিডেন্স অ্যাক্ট অনুসারে বলা যায় বার্ডেন অফ প্রুভ যে দাবি করছে, তারই সেই দায়িত্ব নিতে হবে এবং সেই দায়িত্ব বোধ এগিয়ে আসতে হবে প্রমাণ করার জন্য, কিন্তু কোন জায়গায়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, সেই বিলে একথা নাই।

**Mr. Deputy Speaker :** Hon'ble members, the time for the item of business now under discussion will expire at 6-46 p.m. It seems that the transaction of the item of business will not be completed within the scheduled time. Therefore, under rule 290 of the Rules of the Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assem-

bly, I propose to extend the time by one hour. I think the House agree to it.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যে টাইম বাড়াচ্ছেন তাতে বিরোধীপক্ষের যেন সময় থাকে। তিন ঘন্টা শেডুল্ড টাইম, সেটা বাড়ান, তাতে আপত্তি নাই কিন্তু তা থেকে আমাদের শেয়ার দিন।

**Mr. Deputy Speaker :** I think the House agrees to the extension of time. **(voice yes, yes)**

**Mr. Deputy Speaker :** The time is extended by one hour.

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিল যেটা উত্থাপিত হয়েছে সেই বিল সম্বন্ধে যে কথা বলা হয়েছে এবং যে কথা অবজেক্ট-এ বলা হয়েছে সেই কথা এখানে আমার মতে ট্রানস্লেটেড হয়নি এই বিলটির মাধ্যমে। এখানে সেকশন ৮ ল্যান্ডরিফর্ম অ্যাক্টে যা আছে তাতে personal cultivation means cultivation by a person of his own land on his own account by his own labour or by labour of any of his family member or by servants or labourers on wages payable in cash or in kind not being as share of his produce or both.

অর্থাৎ কিনা তিনি নিজে ব্যবহার করতে, পারসোনাল কালটিভেশন তিনি করতে পারেন বা ফ্যামিলি মেম্বার করতে পারে বা তার কর্মচারী করতে পারে বা লেবার হায়ার করতে পারেন চাষ করবার জন্য, তাহলে তাকে পারসোনাল লেবার বলা হবে। কিন্তু এই যে পারসোনাল লেবার আপনি যদি দেখেন যে ক্লজ ২ অবধি বিল তাতে লেখা হয়েছে in section 2 of the West Bengal Land Reforms Act 1955, to clause 8 the following proviso shall be added—provided that such person or member of his family resides for the greater part of the year in the locality where the land is situated and the principal source of his income is produced from such land. অর্থাৎ পারসোনাল কালটিভেশন বলতে যদিও তিনি তার কর্মচারী বা ভৃত্যকে দিয়ে চাষ করাতে পারেন তা সত্বেও উনি যদি তা থাকেন অথবা প্রিন্সিপল সোর্স অফ ইনকাম তার না হয় তাহলে পরে তিনি পারসোনাল কালটিভেশনের ডেফিনেশনের মধ্যে আসছেন না। অতএব পাসসোনাল কালটিভেশন ডেফিনেশন চেঞ্জ করা দরকার। একটা লোকের যদি ৮ একর জমি থাকে তার চারটে জায়গাতে বা চারটি মৌজাতে দুই একর দুই একর করে জমি থাকে সমস্ত জায়গায় দুই একর করে থাকে তাহলে পরে তিনি আসছেন না, কারণ সব জায়গাই তার সমান। সব জায়গায় যদি সমান হয় তাহলে প্রিন্সিপল সোর্স এর ইনকাম যদি এগ্রিকালচারাল সোর্স অফ ইনকাম হয় তাহলে পরে তার প্রিন্সিপাল সোর্স অফ ইনকাম বলে কিছু রহিল না। তার যদি পরিবার একটা জায়গায় থাকে

অর্থাৎ কিনা একটা গ্রামে থাকে আপনারা জানেন গ্রামের মধ্যে চাষ হয় না, গ্রামের বাইরে চাষ হয়, ঘন বসতি যেখানে সেখানে চাষ হয় না, গ্রামের বাইরে চাষ হয় সেখানে লোকালিটির কোনও ডেফিনেশন দেওয়া হয়নি। তার পরিবার থাকে গ্রামের মধ্যে, দু-চার মাইল দূরে বা পাশের মৌজাতে চাষ হয় সে জমি তার পারসোনাল কালটিভেশনের মধ্যে পরে না, তার মৌজার মধ্যে এল না তার কারণ তার ফ্যামিলি সেই লোকালিটি ডেফিনেশনের মধ্যে পরে না। এবং লোকালিটি কিভাবে রিফাইন করা হবে তাও এখানে বলা নাই। অর্থাৎ সেটা যা খুশি তাই করবেন। হয়তো বলবেন রুলস-এ করব, কিন্তু তিনি হয়তো জানেন না আইনের ব্যতিরেকে রুলস তৈরি হয় না, এটাই সাধারণ নিয়ম। আইনের বাইরে রুলস হয় না, আইনের মধ্যেই হয়। দ্বিতীয় প্রশ্ন হল, যখন সেকসন ১৭তে তখন আবার পারসোনাল কালটিভেশন-চেঞ্জ করে personal cultivation shall not include cultivation by servants or labourers on wages payable in cash or in kind not being as share of the produce or both section 2.

[6-50 – 7-00 p.m.]

সেখানে সেকশন টু-তে তিনি যদি ভৃত্য বা লেবার দিয়ে কাজ করান তাহলে পার্সোনাল কালটিভেশন হবে কিন্তু যেই সেকসন ১৭এ-তে এলেন সঙ্গে সঙ্গে সেটা উল্টে গেল। সেখানে লেবার দিয়ে বহু জায়গা আছে যেটা হচ্ছে ২ বিঘা, তিন বিঘা, চার বিঘা করে জমি, যা বিলি হয়েছে আছে তার পাশে যে অ্যাগ্রো সার্ভিস সেন্টার তৈরি হল তারা তার সাহায্য পাবে। যাদের দু-তিন বিঘা জমি আছে কিন্তু গরু বা হাল নেই সেখানে অ্যাগ্রো সার্ভিস সেন্টারের লোকেরা গিয়ে তাদের সাহায্য করবে এবং তাদের কাজকর্ম করে দেবে। তারা সেখানে ল' ফুলি কাজ করবে। এখানে সেকসন ৫-এ অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে ২১(১) তাতে এ পারসন ল' ফুলি কালটিভেটিং এনি ল্যান্ড, সেখানে অ্যাগ্রো সার্ভিস সেন্টার তারা ও সেখানে ল' ফুল কালটিভেটিং ল্যান্ড অফ স্মল ফারমার, যারা গরু পুষতে পারে না, হাল নেই তাকেও আজকে বর্গাদারের মধ্যে নিয়ে আসা হচ্ছে এই আইন অনুসারে। সুতরাং আইনটা যদি পরিষ্কার পরিচ্ছন্নভাবে না হয় তাহলে সেই আইনের কোনও অর্থ হবে না এবং এত কনফিউসন থাকবে যে তাতে কোনও লাভ হবে না। দ্বিতীয়ত ঃ টার্মিনেটস অফ্ পজেস টু টার্মিনেট এবং অ্যাড করছে অফ্ অ্যাটেম্পটস টু টার্মিনেটস, কেউ যদি কোর্টে যায় অ্যান্ড অ্যাটেম্পট টু টার্মিনেট এই নিয়ে তাহলে তিনি কোর্টে গিয়ে দেখবেন এবং এই টার্মিনেটের একটা ডেফিনেশনও সেখানে থাকবে—কিন্তু এখানে অ্যাটেম্পট টু টার্মিনেট এর কোনও ডেফিনেশন দেওয়া হল না। এটা ক্রিমিনাল অ্যাক্ট বা সিভিল অ্যাক্ট এর কোনও ডেফিনেশন দেওয়া হল না। আর একটা অদ্ভুত জিনিস দেখতে পাচ্ছি সেটা হচ্ছে যে, এই সেকশন ৫-এ আছে a person lawfully cultivating any land belonging to another person shall be presumed to be a bargader in respect of such land. এখানে ৩ বিঘা কি ৪ বিঘা জমির মালিক সেখানে যদি এই হয় তাহলে তারা ব্যাঙ্কের কাছ থেকে

কোনও সাহায্য নিতে পারবে না; কারণ এখানে অ্যাগ্রো সার্ভিস সেন্টার তাদের ল ফুলি সাহায্য করছে এবং সেখানে তাকে বর্গাদার বলা হচ্ছে। তারা কোনও মামলা করতে আসবে না। তার মানে তাকে প্রতি বছর প্রমাণ করতে হবে যে সে এই ৩।৪ বিঘা জমির মালিক। তার কারণ হল এখানে **ইউসুফ্রাকচুয়ারি মর্টগেজ** সেটা পারমিটেড আন্ডার দিস ল, কিন্তু তা বদলান নি। ১৫ বছরের কম হলে মর্টগেজ অ্যালাও বলা হবে ইন প্রিন্সিপল্ ইস্যু ফ্রাকচুয়ারি মর্টগেজ ফর এ পিরিয়ড নট একসিডিং ১৫ ইয়ারস, সেখানে তিনি চেষ্টা করলে টাকাটা পেতে পারেন, কিন্তু এখন আর তা পাবেন না। তাহলে এই আইনটা কার জন্য? আজকে একটা লোক যার ৪ বিঘা জমি আছে সে একটা অিয়ান্ট বড় লোক নয়, বিশ্বনাথবাবু যতই বলতে চেষ্টা করুন।

আমি গ্রামে গিয়েছি বহুবার, আমি দেখেছি এবং সেনসাস পড়ে দেখবেন কিভাবে জমি কম আছে। বেশীর ভাগ মানুষের জমি ৪ একরের নিচে, নইলে খাজনা ছাড় হত না আইনের কথা বাদ দিন, কোর্টে দেড় লাখ দুলাখ একর জমি আটকে আছে। একথা স্বীকৃত যে বেশীরভাগ জমি চার একর ইরিগেটেড এবং ৬ একর নন-ইরিগেটেড যাদের জমি, তাদের যদি কেউ সাহায্য করতে চায়, তাহলে সঙ্গে সঙ্গে বর্গাদার হয়ে যাবে। ৭০ ভাগ মানুষ আমাদের দেশের অশিক্ষিত, সে যাবে চাষ করবে ল-ফুলি এবং যেই চাষ করবে সে ডিম্‌ড টু বি বর্গাদার এবং বলবে আমি তিনের চার ভাগ নেব। আর একটা জিনিস, একজন বর্গাদার থেকে মালিক কম অধিকারী। আমি চাকর দিয়ে চাষ করাবো, আমার চাকর ভৃত্য চাষ করলে কি শ্রমজীবী চাষ করলে সেকসন ৮ যেটা চেঞ্জ করা হল সেকসন ২-তে, সেটা কিন্তু পার্সোনাল কাল্‌টিভেশন-এর কাজ হল না। ২১(এ)-তে সেই ভৃত্য বা কর্মী যে মুহূর্তে ল' ফুলি গেল চাষ করতে, সেই মুহূর্তে সে ডিম্‌ড টু বি বর্গাদার। ৪ বিঘা ৬ বিঘা বা ১০ বিঘার মালিকদের কেউ যাবে না নিজে চাষ করতে এবং একা চাষ করা........................ (নয়েজ)...............সম্ভব নয়। ব্যাঙ্ক থেকে এরা টাকা পাবে না ব্যাঙ্ক থেকে টাকা নিতে গেলে কো-অপারিটিভ করতে হয়, ফার্মারস্ সোসাইটি, অ্যাগ্রো সার্ভিস সোসাইটি, এর মালিক কিন্তু আলাদা, এরা সংস্থা এবং সেই সংস্থা চাষ করতে যদি আরম্ভ করে, সাহায্য করতে যায় তাহলে তারা উইল বি ডিম্‌ড টু বি বর্গাদার।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** সবাই বর্গাদার হয়ে যাবে?

**শ্রী ভোলানাথ সেনঃ** আপনি তো জমি নিয়ে মামলা করেন, এত কথা বলছেন কেন, কথা হল আইন করুন, উদ্দেশ্য খারাপ নয়, আমি একথা বলছি যে উদ্দেশ্য খারাপ নয়, যদি শান্তি আনতে চান, এই কাঠামোয় যদি করতে পারেন, তাহলে নিশ্চয়ই সেটা চাইব। কিন্তু এমন আইন করবেন না যে আইনের বিশৃঙ্খলা আসতে পারে, বা অর্থনীতিকে বিশৃঙ্খল করে দিতে পারে। অমি অনুরোধ করতে চাই যে এটাকে সিলেক্ট কমিটিতে পাঠান আর একটা না হয় কনসিডার করুন, এতে দেড় দুমাস যদি লাগে তাতে কোনও ক্ষতি হবে না,

এমন একটা জিনিস করুন যা সত্যসত্যই করতে চাইছেন, সেটা যাতে হয়, বিশৃঙ্খলা সৃষ্টি করবেন না, এতে কোনও উন্নতি হবে না, গ্রামবাংলার উন্নতি হবে না আমি এই আশা করেই বিরোধিতা করছি, উদ্দেশ্যের জন্য বিরোধিতা করছি না।

**শ্রী মনীন্দ্রনাথ বর্মা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী আজকে এই সভায় যে বিল এনেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করি। আমরা জানি যে যুগ যুগ ধরে বর্গাদার, আঁধিয়ার এবং ছোট ছোট কৃষকরা কিভাবে বঞ্চিত হচ্ছে এবং আমরা জানি কংগ্রেস বন্ধুরা আজকে যারা সুন্দর সুন্দর কথার আড়ালে গরিঅেয় বন্ধু সেজে, বর্গাদারদের বনধু সেজে চোখের জল ফেলছেন এবং মাননীয় একজন সদস্য বলেছেন ভূমি রাজস্বের ব্যাপারে তারা গর্ব বোধ করতে পারবেন। আমরা এটাও জানি আইন তৈরি করেছেন তারা এবং লঙঘন করেছেন তারাই। বিশেষ করে আমরা দেখতে পাই যারা এম, এল, এ হয়ে এসেছেন এখানে তারা ভাল ভাল কথা বলেন, কিন্তু গ্রামে যারা থাকেন তারা জানেন এদের চেহারা। এরা এখানে গরিঅেয় বন্ধু সাজেন, ভদ্রলোক সাজেন। কিন্তু গ্রামে গেলে এদের চেহারা বোঝা যায়। যদিও আমরা জানি বর্গাদারদের পক্ষে এটা সব আইন নয়, আরও ভাল ভাল আইন করতে হবে। আমাদের দেখতে হবে এই অফস্থায় আমরা কি করতে পারি। আমাদের মন্ত্রী মহাশয় সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করা যায় তা করার চেষ্টা করেছেন। এতে সবটুকু প্রয়োজন মেটাতে না পারলে কিছুটা মেটাতে পারবে। অতএব আজকে যারা এই প্রস্তাঅেয় বিরোধিতা করছেন আমি তাঁদের অনুরোধ করব আপনারা যদি সত্যই গরিঅেয় দরদী হন, বর্গাদারদের দরদী হন, তাহলে এর বিরোধিতা করার কি আছে? এতে তো সবাই ভালো ভালো কথা বলছেন তাহলে মনে হয় বর্গাদারদের ভাল সবাই চান। তাহলে বর্গাদারদের কার্যত বিরোধিতা করছেন কেন? মুখে এক কথা বলছেন, আর কাজে আর এক করছেন। যদি সত্যই দরদী হন তাহলে সবাই মিলে একটা ভাল আইন করতে পারা যাবে। আমরা আসলে জানি আপনারা বর্গাদারদের যাতে আরও গরিব করা যায় তাই করবেন। আমাদের মন্ত্রী যে বিল এনেছেন এটা যুক্তিযুক্ত এবং একে সমর্থন করি। যে সব অ্যামেন্ডমেন্ট এসেছে তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[7-00 – 7-10 p.m.]

**শ্রী মহা বাচ্চা মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি-রাজস্ব মন্ত্রী এই যে বর্গাদার রক্ষার আইনটা এনেছেন আমি সেই বিলটাকে সমর্থন করি। আমি একজন কৃষক। সমর্থন করতে গিয়ে তাই অভিজ্ঞতা থেকে দুএকটা কথা বলতে চাই। আমি দেখতে পাই দেশের মহব্বতে পড়ে আর্তের স্বার্থে আমরা কৃষক আন্দোলন করি। ইংরাজ সময় থেকে দেখা গেছে কয়েকটি জোতদারের ৫০।৬০ টি খামার হয়েছে। তারপর আইন হল। আসতে আসতে খামার উঠে গেল। দেশ স্বাধীন হল। দেশ স্বাধীনতার পরে আমরা কি দেখতে পেলাম? এই কৃষক আন্দোলন করার ফলে কংগ্রেস আইন করল জমিদারী প্রথা উচ্ছেদ হল, এই জমিগুলি

কৃষকদের ভাগ করে দিল, উৎপাদন বাঁড়বে, শিল্প বাড়বে বলে। কৃষকের হাতে জমি যদি না থাকে তাহলে খাদ্য সমস্যার সমাধান কি করে হবে? তারা ভালভাবে কৃষিকাজ করতে পারবে না। তাই আমাদের অভিজ্ঞতায় দেখলাম ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে যত আধিয়ার ছিল সব উচ্ছেদ হয়ে গেল। তার ফলে এমন একটা চাপ সৃষ্টি হল বাংলাদেশে যার জন্য সব সময় রিলিফ, টি. আর স্কীমের ব্যবস্থা করতে হয়। এই বর্গাদাররা কতগুলি জিনিস উৎপাদন করতে পারে, অথচ সেগুলি উৎপাদনের কাজে লাগানো যায় না। এই কৃষকরা দেশকে বাঁচিয়ে তোলে। আজকে বেকার সমস্যা দেশের সামনে একটা মস্ত বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। গ্রামের মধ্যে আজকে হাজার হাজার লক্ষ লক্ষ শিক্ষিত বেকার যুবক আই. এ., বি. এ. পাশ করে বসে আছে, তাদের সমস্যার সমাধান হচ্ছে না। বেকার ক্রমশ বেড়েই যাচ্ছে। বাজার সব ধ্বংস হয়ে যাবে। আজকে নতুন বাজার সৃষ্টি করতে গেলে আধিয়ার, বর্গাদারদের রক্ষা করতেই হবে। এই কথা বলে আমি বিলটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি এখানে এনেছেন সে সম্বন্ধে আমরা পাবলিক ওপিনিয়ন নেওয়ার জন্য বলেছি। এই কারণে বলেছি যে বর্গাদারদের সম্পূর্ণ স্বার্থ রক্ষিত হচ্ছে না। কয়েকটি ভাল ভাল অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে আমরা সমর্থন করি। আমরা যারা বামপন্থী আন্দোলন করি বর্গাদারদের সম্পূর্ণ স্বার্থ রক্ষা করার জন্য একটা কমপ্রিহেনসিভ বিল আনার কথা বলেছি—এই আইনকে একেবারে ঢেলে সাজানো দরকার, এই কথা আমরা বার বার বলেছি।

তাই এর মধ্যে এই বিলটা যাতে পুরোপুরিভাবে করা যায় সে ব্যবস্থা হবার দরকার ছিল। এরমধ্যে যে সমস্ত ধারাগুলি বর্গাদারদের রক্ষা করার জন্য নিয়ে আসা হয়েছে আমরা সেগুলি সমর্থন করছি। আমরা বর্গাদারদের জন্য লড়াই করি, তাদের অসুবিধার কথা আমরা জানি। কৃষি মজুর কবুলতি করে নিয়ে বর্গাদারদের রাইটটা মালিকরা যে বানচাল করার চেষ্টা করছে সেটার প্রটেকসনের ব্যবস্থা এরমধ্যে নেই। তা ছাড়া যে সমস্ত বর্গাদার উচ্ছেদ হয়ে গিয়েছে তাদের রক্ষা করার জন্যই এরমধ্যে ব্যবস্থা নেই। আমি এই বিলটি সম্পর্কে বলব যে সমস্ত রাজনৈতিক দলের কৃষক সংগঠনের প্রতিনিধিদের নিয়ে যাতে এই বিলটি পুনরায় দেখে ভাল করে করা যায় তারজন্যও গণ আন্দোলনের মারফৎ এই আইনকে কার্যকর করার ব্যবস্থা করা দরকার। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীতে আমরা দেখেছি, তিন একর পর্যন্ত জমির খাজনা মকুব করে দেওয়া হয়েছিল। এখন মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে, সেচ এলাকায় ১২ বিঘা এবং অসেচ এলাকায় ১৮ বিঘা জমির খাজনা রেহাই করে দেওয়া হবে। অতীতে এটার জন্য সাল দেওয়া ছিল ১৩৭৬ সাল কিন্তু এবারে এই আইনটা কার্যকর করার জন্য ১৩৮৫ সাল করা হয়েছে। এখানে যারা ছোট ছোট জমির মালিক তাদের জমির পরিমাণ কমে যায়—একটা পরিবারের ছেলেদের মধ্যে জমি ভাগ বন্টন হয়ে জমি কমে যায়—তারাও এই খাজনা মকুঅেয় সুযোগ যাতে পেতে পারে তার ব্যবস্থা থাকা দরকার।

তারপর ঐ সেচ এবং অসেচ এলাকায় এই যে বকেয়া খাজনার এখন যে আইনটা ৮৫ সাল থেকে চালু করার কথা হল তার আগের যে বকেয়া খাজনাটা—১৮ বিঘা এবং ১২ বিঘা, তাঁর খাজনা যাতে মকুব হয়ে যায় তার ব্যবস্থা থাকা দরকার।

[7-10 – 7-20 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে মাননীয় সদস্যারা যে সমস্ত বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। আমি একটা কথা বলেছিলাম তার উত্তর কিন্তু কোনও মাননীয় সদস্য মহাশয়ের কাছ থেকেই পেলাম না। এখানে যে পয়েন্টটার উপর সবচেয়ে বেশি বিতর্ক হচ্ছে দেখলাম সেটা হচ্ছে, পারসোনাল কালটিভেশন-এর ব্যাপার এটা একমাত্র রিজামসনের ক্ষেত্রে—অলরেডি যে জমি বর্গাদার চাষ করছে সেটা যখন রিজামসন করতে হবে সেই ক্ষেত্রে ছাড়া অন্য কোনও জায়গায় এই পারসোনাল কালটিভেশন শব্দটা ব্যবহার করা হয়েছে এটা দেবার জন্য আমি বলেছিলাম। এখানে অনেক লব্ধপ্রতিষ্ঠ ব্যবহারজীবী আছেন কেউ কিন্তু সেটা দেখাননি, এড়িয়ে গিয়েছেন। আমি আবার আপনাদের বলছি, আপনারা অহেতুক ধুম্রজাল সৃষ্টি করবেন না। আপনারা দেখান অন্য কোনও জায়গাতে এটার ব্যবহার আছে কিনা। যারা বর্গাদারদের পক্ষ হয়ে কেস করেছেন তারা জানেন যে, সেখানে কি কি কারণে বর্গাদারদের ডিফেন্ড করতে অসুবিধা হয়। আজকে সেইজন্য আমরা আমাদের অভিজ্ঞতা থেকে বা ব্যবহারিক দিক থেকে এই আইন এনেছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলব। অনেক সময় দেখা যায় যে, অনেক লব্ধ প্রতিষ্ঠ ব্যবহারজীবী আছেন যিনি হয়ত কোম্পানি ল'এর ব্যাপারে খুব অভিজ্ঞ বা কনস্টিটিউশনের ব্যাপারে খুব অভিজ্ঞ কিন্তু তিনি ল্যান্ডের ল সম্বন্ধে না জেনেই সে সম্বন্ধে বক্তৃতা দিলেন। এখানে মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় যা বললেন তা শুনে আমি তাজ্জব বনে গেলাম। এখানে কাশীকান্তবাবু আছেন, তাঁকে আমি বলব, ইউসুফ্রাকচুয়ারী মর্টগেজ আদৌ আছে? উনি যেটা বললেন তার উপরের হেডিং-টা দেখেননি। হেডিংটা হচ্ছে, রেস্ট্রিকশন অন অ্যালিনেশন অফ ল্যান্ড অফ শিডিউল্ড ট্রাইবস। সেটা ভুলে গিয়ে তিনি চট করে পড়ে গেলেন যে এটা হচ্ছে মর্টগেজ, ইউসু ফ্রাকচুয়ারী। খামোকা একটা ধুম্রজাল সৃষ্টি করলেন। অথচ এটা আইনত অসিদ্ধ। কাজেই শুধু শুধু এই রকম একটা ধুম্রজাল সৃষ্টি করে লাভ কি? আমি খুব ভাল ভাবে লক্ষ্য করেছি। খুব ভাল ভাবে লক্ষ্য করেও বিবেচনা করে সযত্নে দেখেছি। আমি বারে বারে বলেছি এ জন্য যে অনেক মাননীয় সদস্য প্রোভোক করার চেষ্টা করেছেন। যদি সাহস থাকে বলে দিন যে লাঙ্গল যার জমি তার, বলেদিন যে একমাত্র টিলার ছাড়া কিছু হবে না। ওনারতো বয়স হয়েছে, এই রকম প্রোরোচিত হবার মতো বয়স নেই। এখানকার কম্পলিকেশন জানি। এই কম্পলিকেশন জানি বলে যেকথা এক সময় আমি বলেছি যেকথা ফ্লাউড কমিশন বলে গিয়েছেন বর্গাদারদের টেনেন্সি রাইট দেবার জন্য, যেকথা কংগ্রেসের পিটিশন কমিটি রেকমেন্ড করে গেছেন টেনেন্সি রাইট দেবার জন্য। আমাদের সমস্ত কিছু লক্ষ্য আছে বলে আমরা এদের অহেতুক বিপদের মধ্যে ফেলতে পারি না। আজই সমাজ ব্যবস্থা আমাদের অনেক ধীরেসুস্থে

নানাভাবে বিবেচনা করে করতে হবে। সে জন্য সেই সব দিকে লক্ষ্য রেখে আমরা এটা করছি। এখানে অনেক মাননীয় সদস্য কমপ্রিহেনসীভ বিল আনার কথা বলেছেন। এই একটা এনে যা ভুগতে হচ্ছে তাতে যদি সমস্ত কমপ্রিহেনসীভ বিল একযোগে আনা যেত, আনতেও অনেক বেশি সময় সাপেক্ষ এবং তার বিশেষ বিশেষ অংশ নিয়ে এত খুটিয়ে বিচার করা যেত না। সেজন্য আমাদের দুটি বিষয়ের উপর নিবদ্ধ থাকতে হয়েছে। একটা হচ্ছে বহুদিন বিলম্বিত হয়ে গেছে এবং এই বর্গাদাররা কোনও সময় হয়ত বর্গাদার থাকবে না। সেজন্য যেটা এনেছি যেটা অনেক বিলম্বিত হয়ে গেছে, যার সম্পর্কে আর ওয়েট করা যায় না, সে জন্য তাদের রক্ষার ব্যাপারে যাতে কিছু করা যায় সেটা করা হয়েছে। আর খাজনার বিষয় যেটা সে সম্পর্কে আরও সুস্থ ব্যবস্থা নেওয়া যাবে, আপাতত খাজনার চাপটা খানিকটা যাতে কমে—এই দুটো দিক নির্দিষ্টভাবে আমাদের দেখতে হবে। এ ছাড়া কোনও কোনও মাননীয় সদস্য বলেছেন ল্যান্ড টু দি টিলার, এরা বলেছেন ল' ইয়ার, তারা দায়ী। মাননীয় কাশীকান্তবাবু জানেন যে বেঙ্গল টেনেন্সি অ্যাক্টে বলা হত ল' ইয়ার্স প্যারাডাইজ। সব সময় মামলামোকদ্দমা নানা খুঁটি-নাটি থাকে, সে জন্য হয়ত চিন্তা করতে হবে এবং নিশ্চয়ই আমি তখন আপনাদের সঙ্গে পরামর্শ করব। লেবার ট্রাইব্যুনালের মতো ল্যান্ডের ব্যাপারগুলিতে দ্রুত নিষ্পত্তি করার জন্য হাইকোর্ট, জজ কোর্ট, মুন্‌সেফ কোর্ট থেকে নিয়ে এসে বিভিন্ন লেভেলে ল্যান্ড ট্রাইব্যুনালের মাধ্যমে দ্রুত নিষ্পত্তি করা যায় কিনা, অফশ্য তাতে আবার অনেক চিন্তা-ভাবনা করার আছে। সে জন্য আমি আমার প্রথম পারম্ভিক ভাষণে বলেছিলাম যে এটা একটা কমপ্রিহেনসিভ বিল নয়, বহু দিক আছে বহু ব্যাপার আছে, সেই সমস্ত দিকগুলি খুটিয়ে আমি দেখছি। কিন্তু যেগুলি সম্পর্কে একেবারে অপেক্ষা করা যায় না অপেক্ষা করলে মহা অপরাধ হবে। সেজন্য আর অপেক্ষা করা যায়নি। মাননীয় সদস্যদের কাছে আমি আবেদন রেখেছিলাম, তারা যদি কনক্রিট সাজেশন দেন আর এটা ইমপ্রুভ করার জন্য তাহলে সেটা নিশ্চয়ই চিন্তা করা যায়, ভাবা যায়। কিন্তু আজকে আরও ভাল করার জন্য, আরও সর্বাঙ্গীন সুন্দর করে আনার নাম করে এটাকে যদি কঅফ দেওয়া হয় তাহলে সেটা ঠিক হবে না সে জন্য যদি কিছু ত্রুটি-বিচ্যুতি থাকেও তাহলে সেই ত্রুটি-বিচ্যুতি নিয়ে চেষ্টা হোক, পরে সংশোধন করা যাবে। আপনারাতো দেখতে পারছেন যে সংবিধানকে বারবার অ্যামেন্ড করতে হচ্ছে। এটা একটা মৌলিক বিধান। কাজেই একটা কল্যাণ কামনার জন্য আইন আনা হয়েছে, সেই আইনের যদি ১ বছর, ২ বছর, ৩ বছরের অভিজ্ঞতায় দেখা যায় যে তার কোনও কোনও জায়গায় আরও কিছু ইমপ্রুভমেন্ট করা দরকার আছে, সেটা করা যাবে তার জন্য কোনও অসুবিধা হবে না। সেজন্য আমি আপনাদের কাছ আবার আবেদন করছি, আপনারা যখন অন্তত পক্ষে মুখে স্বীকার করেছেন যে বর্গাদারের স্বার্থ রক্ষা করা দরকার, এবং স্বার্থ রক্ষার ক্ষেত্রে আমি আবার বলছি যে ছোট, মাঝারী এদের কোনও রকম ক্ষতি না করে রিটেনশন অফ ল্যান্ড অ্যান্ড রিজামসন অফ ল্যান্ড কারণ রিটেনশন অফ ল্যান্ড অ্যান্ড রিজামসন অফ ল্যান্ড এটা সম্পূর্ণ পৃথক বিষয়। সেইজন্য এখানে শুধু রিজামসন অফ ল্যান্ড ফর দি পারপাস অফ কাল্‌টিভেশন, সেটাকে রেস্ট্রিক্ট করার চেষ্টা করা হচ্ছে। ঐ এক, দুই তিন করে যা আনা হয়েছে, সেই জন্য।

কেউ বলেনি অন্য জায়গায় হবে। ধরুন এখানে বলছি যে ডেফিনেশনের দরুন হয়তো একজন, সে যদি সেই চাষটা করে, সেটা টেকনিক্যাসি পার্সনাল কাল্টিভেশন হবে কিনা হবে সেটা একটা কথা, কিন্তু সেই ল্যান্ডকে সে রিটেন করতে পারবে এবং সে চাষ করতে পারবে। সেদিক থেকে কোনও অসুবিধা নেই। ওনলি এর অ্যাপ্লিকেশনটা হচ্ছে, এই ক্ষেত্রে বর্গাদার যেখানে চাষ করছে, ল্যান্ড অলরেডি ইন কাল্টিভেশন, সেটা যখন আপনি পার্সনাল কাল্টিভেশনে রিজিউম করতে যাবেন, এটা সেই জন্য। সেই জন্য আপনাদের অহেতুক কোনও ভাঅযার কারণ নেই। সেই জন্য আমি এই কথা বলব, সমস্ত যে সার্কুলেশনের প্রস্তাব ছিল, তার বিরোধিতা করছি এবং এই বিরোধিতাকে আপনারা খারাপ ভাবে নেবেন না এবং সমস্ত অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য যেটা ছিল, আইন যেটা করতে চাইছেন, সেটা সম্বন্ধে বিরোধিতার কিছু নেই। কথা হচ্ছে, যেটা লেখা হয়েছে কাগজে কলমে, আপনি নিজে বললেন পরে চেঞ্জ করা যেতে পারে। ইন দি মিন টাইম এই কনফিউশন রেখে লাভটা কি হচ্ছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি ব্যাপারটা টুইস্ট করবেন না। আমি বলেছি, আমি বর্তমানে সমস্ত দিক ডিটারমাইন করে করেছি, এটাই বলেছি। কিন্তু আমি যেটা বলেছিলাম—কন্সটিটিউশনের কথা পর্যন্ত তুললাম—আমি বলেছিলাম যতই দেখে, যতই চিন্তা করে, যতই অভিজ্ঞ ব্যক্তি নিয়ে করুন, তা হলেও প্রয়োজনে তার সংশোধন হতে পারে। কোনও কালে, কোনওদিন এমন হবে না, এমন ভাবে করবেন—বেদের মতো অনন্তকাল ধরে থাকবে, এত প্রজন্ম কারোর আছে বলে আমি মনে করি না।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন, আমরা কিন্তু আমাদের দলের তরফ থেকে ওঁকে বা ইউ. এল. এফ. সরকারকে রেভলিউশনের দিকে পা বাড়ান, একবারও বলিনি, সাজেস্ট তো করিইনি এবং তা বলতেও চাই না। উনি যেমন বললেন, আমাদের কাছে কংক্রিট একটা প্রস্তাব চেয়েছিলেন, আমরাও কিন্তু ওর কাছে কংক্রিটলি একটা কথা বলবার চেষ্টা করেছি যে এই রকম একটা বিল, যেখানে এত রকম সম্ভাবনা রয়েছে, সবাইকে নিয়ে আলোচনা করে করুন। কারণ এর উদ্দেশ্যের সঙ্গে আমরা সকলেই একমত। সেই জন্য আমরা উনাকে আবার বলছি এটা আপনি সার্কুলেশনের জন্য দেবেন কি না জানতে চাই এবং হয় এটা সিলেক্ট কমিটিতে পাঠান অথবা পাবলিক ওপিনিয়ন এলিসিট করবার জন্য বিলটাকে সার্কুলেট করুন। তা যদি না হয় তাহলে আমাদের পক্ষে এই বিলের দফাওয়ারী আলোচনায় অংশ গ্রহণ করা সম্ভব হবে না। আমাদের হাউস পরিত্যাগ করে চলে যেতে হবে।

[7-20 – 7-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বলেছি আমরা আপনার

কাছে আবেদন রেখেছি যে এর উদ্দেশ্যের সঙ্গে আমাদের কোনও বিরোধ নেই, আপনি যে উদ্দেশ্যে এখানে ব্যক্ত করেছেন, কিন্তু যে ভাবে আপনি এটা এনেছেন আজকে উদ্দেশ্য ব্যহত হচ্ছে। আমি মনে করি এটাতে এই পারপাস সার্ভ হবে না। এবং আপনি আমাদের এই আবেদন গ্রহণ করেননি। আমাদের প্রস্তাব গ্রহণ করেননি বলে আমরা এই বিলে অংশ গ্রহণ করতে পারলাম না বলে, প্রতিবাদে বেরিয়ে যাচ্ছি। কারণ আপনাদের ক্রটালিটি সহ্য করতে পারি কিন্তু হিপক্রাসি সহ্য করতে পারব না।

[At this stage the Members belonging to Congress and Janata Party walked out of the Chamber].

**Mr. Deputy Speaker :** Honourable Members, the order in which programme of business for the 30th September, 1977 is scheduled to be taken up in pursuance of the Bulletin Part II, dated September 27, 1977 (Sl.No.141) is partially modified in the following manner :-

The 1st item to be taken up is the motion under Rule 185 of Shri Nalini Kanta Guha on the subject of setting up a fresh Commission of Enquiry for probe into the disappearance of Netaji from Taihoku Airport. This will be followed by the motion under Rule 185 of Shri Satya Ranjan Bapuli on the subject of rise in price of essential commodities. In all other respects the programme of business including allocation of hours remain unchanged.

**The West Bengal Land Reforms (Amendment) Bill, 1977.**

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and lost.

The motion of Shri Benoy Krishna Choudhury that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1977, be taken into consideration was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Mr. Deputy Speaker :** There are amendments but the movers are not present and they are not moving the amendments.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

**Mr. Deputy Speaker :** There are amendments but the movers are not present. Besides, the amendments are out of order because they have the effect of a negative vote.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 4

**Mr. Deputy Speaker :** There are amendments but the movers are not present and they are not moving the amendments.

The quiestion that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 5

**Mr. Deputy Speaker :** There are amendments but the movers are not present and they are not moving the amendments.

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 6

**Mr. Deputy Speaker :** There is an amendment but the movers are not present and he is not moving the amendment.

The question that clause 6 do stand part of the Bill was then put and agreed to.

[7-30 - 7-40 p.m.]

### Clause 7 and Preamble

The question that Clause 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Choudhury :** Sir, I beg to move that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1977, as settled in the

Assembly, be passed.

The motion was then put and agreed to.

## PESONAL EXPLANATION

**শ্রী প্রভাসচন্দ্র রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে এসে জানতে পারলাম যে আমার অনুপস্থিতিতে কংগ্রেস দলের নেতা জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে আমি গত ২৬ তারিখে আমার বাজেট বক্তৃতার সময় ফরাক্কা ব্যারাজের জল সম্পর্কে যে আলোচনা করি সেই আলোচনা প্রসঙ্গে আমি নাকি মিথ্যা ভাষণ দিয়েছি এবং তিনি সেই ব্যাপারে চ্যালেঞ্জ করেছেন এবং তিনি আরও বলেছেন, আমি বলেছিলাম যে ১৯৭৫ সালে ইন্দিরা গান্ধীর টাইমে বাংলাদেশের সঙ্গে ভারত সরকার এক গোপন চুক্তি করেছিলেন যে গোপন চুক্তির মারফত ভারত সরকার ১১ হাজার থেকে ১৬ হাজার কিউসেক্ জল এই ফিডার ক্যানেল দিয়ে নেবার ব্যবস্থা করেছিলেন কলকাতা পোর্ট এবং হলদিয়া পোর্টকে বাঁচাবার জন্য। হ্যাঁ এই উক্তি আমি করেছিলাম এ কথা ঠিক। এখানে আমি বলতে চাই যে উক্তি আমি করেছিলাম তার প্রতিটি অক্ষরই সত্য। সেই ইন্দিরা গান্ধীর সময়ে বাংলাদেশের সঙ্গে যে গোপন চুক্তি হয়েছিল তা আপনাদের কাছে আমি পড়ে শোনাচ্ছি। আমি সম্পূর্ণ দায়িত্ব নিয়ে এই কথা আপনার মাধ্যমে এই বিধানসভার সদস্যদের কাছে, এবং সারা পশ্চিমবাংলার মানুষের কাছে তথা সারা ভারতবর্ষের মানুষের কাছে তুলে ধরতে চাই।

Joint India-Bangladesh Press Release—not to be published not to be broadcast not to be telecast dated 18th April, 1975.

Dacca/New Delhi, April, 18,1975.

The delegation from India led by His Excellency Shri Jagjiban Ram, Minister for Agriculture and Irrigation and the delegation from Bangladesh led by his Excellency. Mr. Abdur Rab Sernebbet, Minister for Flood Control, Water Resources and Power met in Dacca from the 16th April to 18th April, 1975. The talks were held in a cordial atomosphere and were characterised by mutual understanding that exists between two friendly countries. The Indian side pointed out that while discussions regarding allocation of fair weather flows of the Ganga during the lean months in terms of the Prime Minister's declaration of May, 1974 are continuing, it is essential to run the feeder canal of Farakka Barrage during the current lean period.

It is agreed that this operation may be carried out with varying discharges in Ten days periods during the months April and May 1975 as shown below ensuring the continuance of the remaining flows for Bangladesh.

আমরা কি পাচ্ছি সেটাও এখানে বলা হয়েছে। অর্থাৎ কি কি মাসের জন্য কি পাব সেটা দেখুন,

| Month | 10-day period | withdrawal |
|---|---|---|
| April 1975 | 21st to 30th | 11,000 cusecs |
| May " | 1st to 10th | 12,000 cusecs |
| | 11th to 20th | 15,000 cusecs |
| | 21st to 31st | 16,000 cusecs |

Joint teams consisting of experts of two Governments shall observe at the appropriate places in both the countries the effécts of the agreed withdrawals at Farakka in Bangladesh and on the Hooghly river for the benefit of Calcutta port. A joint team will also be stationed at Farakka to record the discharges into the feeder canal and the remaining flows for Bangladesh. The teams will submit their reports to both the Governments for consideration.

এতে অন বিহাফ অফ ইন্ডিয়া গভর্নমেন্ট, সি. সি. প্যাটেল, অ্যাডিশনাল সেক্রেটারি, বর্তমানে যিনি ইরিগেশন সেক্রেটারি—সই করেছেন। ইনি এখন মিঃ বার্নালা ইরিগেশন মিনিস্টারের সেক্রেটারি হয়েছেন। এঁর কীর্তিকলাপ সম্বন্ধে পরে দরকার হলে একদিন বলব এটা কোন সালের কথা বুঝতেই পারছেন, ১৯৭৫ সালের এপ্রিল মাসের বাংলাদেশের তরফ থেকে সই করেছেন এস. জেড. খান, সেক্রেটারি। সুতরাং ১৯৭৫ সালে ইন্দিরা গান্ধীর সময়, কংগ্রেসি রাজত্বের সময় গোপনে এই চুক্তি করা হয়েছে। সিক্রেট ট্রিটি বলে ওপরে হেডিং দিয়ে লেখা আছে।

[7-40 – 7-43 p.m.]

এবারে তাঁরা আরেকটা কথা বললেন। সিদ্ধার্থবাবু তিনি নাকি আগে চল্লিশ হাজার কিউসেক জলের দাবি করেছিলেন। আমি বলছিলাম, কি এটা তিনি করলেন ২৫শে এপ্রিল ১৯৭৭ সালে যখন তাঁরা সরকার থেকে চলে যাচ্ছে, তার দু-তিন দিন আগে। তিনি কেন্দ্রীয় সরকারের কাছে বর্তমান যিনি প্রধানমন্ত্রী শ্রী মোরারজী দেশাই তাঁর বিরুদ্ধে অভিযোগ করে তিনি লিখলেন যে কলকাতার জন্য আপনি চল্লিশ হাজার কিউসেকের কম জল দিচ্ছেন এটা খবরের কাগজে দেখেছি। আমি এর প্রতিবাদ করছি আপনি কলকাতার সর্বনাশ করছেন, আপনি বাংলাদেশকে ধ্বংস করবেন এবং ভারতকে ধ্বংস করতে চলেছেন। এই কথা বলে মোরারজী দেশাইকে তিনি চিঠি লিখলেন ২৫শে এপ্রিল, ১৯৭৭ সালে। তার আগে কিন্তু তিনি কোনও চিঠি লেখেননি। তিনি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সরকারে ছিলেন এই মাঝখানের পাঁচ বৎসরের কোনও সময়েই তিনি কেন্দ্রীয় সরকারকে চিঠি লেখেননি। তিনি

বলেননি যে ফিডার ক্যানেল দিয়ে চল্লিশ হাজার কিউসেক জল আমরা পাব। আমি গত দিনেও আপনাদের বলেছিলাম যে বিশ্বনাথবাবু যখন যুক্তফ্রন্টের মন্ত্রী ছিলেন তখন তিনি তিনবার চিঠি দিয়েছিলেন এবং চিঠি দিয়েছিলেন যুক্তফ্রন্টের মন্ত্রী হিসাবে এবং তিনি যুক্তফ্রন্টের মুখ্যমন্ত্রী অজয় মুখার্জিকেও লিখেছিলেন, কিন্তু তার জবাব কিছু কেন্দ্রীয় সরকার থেকে আসেনি। এমন কি মুখ্যমন্ত্রী হিসাবে অজয়কুমার মুখোপাধ্যায়ও যে চিঠি দিয়েছিলেন প্রধানমন্ত্রীকে, তাঁরও জবাব দেননি। আমি সেই সিদ্ধার্থবাবুর চিঠির কথাই বলছি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি:** সিদ্ধার্থ রায়ের সময় একটি বেসরকারি প্রস্তাব এনেছিলেন মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখার্জি। গভর্নমেন্ট সেটাকে অ্যামেন্ড করেছিলেন ঐ চল্লিশ হাজার কিউসেক-এর কথাটা তুলে দিয়ে।

**শ্রী প্রভাসচন্দ্র রায়:** তারিখটা হচ্ছে ২৬শে এপ্রিল, ১৯৭৭। সিদ্ধার্থবাবু লিখেছেন শ্রী মোরারজী দেশাইকে ডিয়ার প্রাইম মিনিস্টার এই বলে চিঠিটা করেছেন, তিনি অভিযোগ করেছেন মোরারজী দেশাইয়ের বিরুদ্ধে যে এখন আপনি ৪০ হাজার কিউসেক জল না দিলে বাংলা দেশের পোর্ট ধ্বংস হয়ে যাবে।

মাননীয় সদস্য বিশ্বনাথ মুখার্জি যে কথা বললেন এ কথা যেন রেকর্ডেড হয়। শ্রীমতী গীতা মুখার্জি যে প্রস্তাব তুলেছিলেন সরকার পক্ষ থেকে অ্যামেন্ডমেন্ট দিয়ে সেই ৪০ হাজার কিউসেক জল কথাটা বাদ দিয়ে দেওয়া হয়।

**ডেপুটি স্পিকার:** যা কিছুই বলছেন সব রেকর্ড হচ্ছে।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি:** সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই হাউসে একটি বে-সরকারি প্রস্তাব দিয়েছিলেন কমিউনিস্ট পার্টির মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখোপাধ্যায়। তিনি তাঁর প্রস্তাবে এনেছিলেন যে ৪০ হাজার কিউসেক জল দেওয়া হোক। আমরা অনুরোধ করেছিলাম যে সর্ববাদী সম্মতিক্রমে এটা গ্রহণ করা হোক, কিন্তু সরকার পক্ষ থেকে একটা অ্যামেন্ডমেন্ট এনে ৪০ হাজার কিউসেক কথাটা উঠিয়ে দেওয়া হয়।

## The West Bengal Alienation of Land (Regulation) (Amendment) Bill, 1977

**Mr. Deputy Speaker:** Now, the West Bengal Alienation of Land (Regulation) (Amendment) Bill, 1977. The Hon'ble Minister in charge of Land Utilisation, Land Reforms and Land Revenue Department, may now move his motion.

**Shri Benoy Krishna Chowdhury:** Mr. Deputy Speaker, Sir, I beg leave of the House to withdraw the West Bengal Alienation of Land (Regulation) (Amendment) Bill, 1977, on the ground that the Bill is to be replaced subsequently by another Bill which substantially alters

the provisions contained therein.

**Mr. Deputy Speaker :** I think, the House agree to it and there is none to oppose. So, the Bill, by leave of the House stands withdrawn.

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Alienation of Land (Regulation) (Amendment), Bill, 1977, be withdrawn by the leave of the House, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.43 p.m. till 1 p.m. on Friday, the 30th September, 1977 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 30th September, 1977 at 1.00 p.m.

## PRESENT

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams.) in the Chair, 18 Ministers, 3 Ministers of State and 188 Members.

[1-00 — 1-10 p.m.]

**শ্রী বিশ্বনাথ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার বিশেষ অনুমতি নিয়ে আমি একটা প্রসঙ্গ শুধু উত্থাপন করে রেখে দিতে চাই। কাগজে দেখলাম যে ভারত সরকার খাদ্য জোন তুলে দিচ্ছেন এবং প্রকিওরমেন্ট চালের ক্ষেত্রে কোনও নির্দিষ্ট টারগেট থাকছে না। আমাদের পশ্চিমবঙ্গ একটা ডেফিসিট রাজ্য এবং পূর্ব ভারতের মন্ত্রীরা এবং সমস্ত গভর্নমেন্ট আপত্তি করেছিলেন ফুড জোন তুলে দেওয়ার, তা সত্ত্বেও যে তুলে দিচ্ছেন এতে আমাদের পশ্চিমবঙ্গে আশঙ্কার সৃষ্টি হয়েছে। আশা করি পশ্চিমবঙ্গ সরকার জনমত সংগঠনের চেষ্টা করবেন যাতে এটা পূর্ব ভারতে না হয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** To-day I have received notice of an adjournment motion given by Shri Rajani Kanta Doloi on the subject of the agreement concluded on the 29th September, 1977 between the Government of India and Bangladesh on the distribution of Ganga Waters.

The agreement referred to in the adjournment motion was one between the Government of India and a foreign country and the State Government has no primary responsibility in the matter.

I, therefore, withheld my consent to the adjournment motion.

The member, is however, allowed to read the text of the motion as amended by me.

**Shri Rajani Kanta Doloi :** Serious discontentment in West Bengal due to sell out of our rights on the Farakka. The agreement reperted to have been signed in New Delhi on Thursday the 29th September, 1977, appears to have been made under the influence and pressure of

the Sino American Axis and his very such detrimental to the interest of Calcutta and Haldia ports. The interest of West Bengal has been sacrificed and ignored. The agreement is bound to jeopardise navigability of Calcutta and Haldia ports and serious effect the economy of West Bengal.

It was as far back as in May, 1976 the at Maulana Abdul Hamid Bhasani and his fellowers in Bangladesh had threatened to demolish the Farakka Barrage. The threat of Moulana Bhasani to unleash nob fury and violence by carrying out his threatened march to demolish the Farakka Barrage by violating the international borders was crushed. It ended in a fiasce because of the firm and determined stand taken in this matter by the then State and Central Governments.

Bangladesh which had failed to extract any concession from the previous Government has succeeded in pressurising the present Government to take a suicidal step.

The people of West Bengal should not remain silent, mute and dumb spectator to all this unfair agreements.

**Mr. Deputy Speaker :** I have to-day received another notice of an adjournment motion given by Shri A.K.M.Hassanuzzaman on the subject of agreement signed between Government of India and Bangla Desh on the 29th September, 1977 on the distribution of Ganga Water. As the subject matter of this adjournment motion is the same as that of the previous adjournment motion disposed of notice of this second adjournment motion is barred under Rule 61 of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

**ডাঃ অম্বরীশ মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার কাছে একটি স্বাধিকার ভঙ্গের প্রশ্ন তুলতে চাই। আজকে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে যে আমাদের বিধানসভা বেলা তিনটা পর্যন্ত মুলতুবি থাকবে। আনন্দবাজার পত্রিকার সম্পাদক এবং মুদ্রকের বিরুদ্ধে এই স্বাধিকার ভঙ্গের প্রস্তাব আমি রাখতে চাই। তাঁরা লিখেছেন আজ বেলা তিনটা পর্যন্ত বিধানসভা মুলতুবি রয়েছে। এটা শুধু অসত্য তথ্য নয়, তাঁরা উদ্দেশ্য প্রণোদিত হয়ে, এই তথ্য পরিবেশন করেছেন বলে আমি মনে করি। কারণ 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly অনুসারে আপনি বলেছিলেন যে হাউস আজকে একটায় বসবে, এবং প্রোগ্রাম অফ বিজনেসে আমরা দেখছি Motion under rule 185 by the hon'ble member

Shri Satya Ranjan Bapuli, সত্য বাপুলি মহাশয়কে আপনি অনুগ্রহ করে দু ঘন্টা সময় ধার্য করেছিলেন, আজকে জুম্মাবার, এখানে জুম্মা নিয়ে অনেক কথাবার্তা হয়েছে, কাজেই এটা উদ্দেশ্য প্রণোদিতভাবে লেখা হয়েছে, কালকে যাঁরা হাউসে ছিলেন না, তাঁদেরকে বিভ্রান্ত করবার জন্য এবং কালকে যাঁরা এখানে উপস্থিত ছিলেন, তাঁদের মধ্যেও খানিকটা ভুল বোঝাবুঝি সৃষ্টি করবার জন্য এটা করা হয়েছে বলে আমি মনে করি। আমি মনে করি এ দ্বারা বিধানসভার অধিকার ভঙ্গ হয়েছে এবং স্বাধিকার ভঙ্গ হয়েছে এতে বিধানসভার মর্যাদা নষ্ট হয়েছে এবং আপনারও মর্যাদা নষ্ট হয়েছে। তাই আমি মনে করি এই পত্রিকার মুদ্রক, প্রকাশক এবং স্টাফ রিপোর্টারের বিরুদ্ধে আপনি আইনানুগ ব্যবস্থা অবলম্বন করে, বিধানসভার মর্যাদা রক্ষা করবেন।

## RULING FROM CHAIR

**মিঃ ডেপুটি স্পিকার :** অনারেবল মেম্বার, যে প্রিভিলেজ মোশন এখানে রেইজ করেছেন, আমিও দেখেছি আনন্দবাজারে লেখা হয়েছে যে আজকে তিনটায় অধিবেশন বসবে, আমার মনে হচ্ছে, ওঁদের কোনও ব্যাড ইন্টেনশন বা আল্টেরিয়ার মোটিভ এর মধ্যে ছিল না, আমি মনে করি এটা প্রিন্টিং মিসটেক হতে পারে, আমার ধারণা এর মধ্যে কোনও ব্যাড ইন্টেনশন বা আল্টেরিয়ার মোটিভ নাই, সেজন্য আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে এটা নিয়ে আর ফারদার প্রসিড করবেন না, হয়ত এটা ক্ল্যারিকেল মিসটেক বা প্রিন্টিং মিসটেক হতে পারে, তবে ভবিষ্যতে এই রকম ভুল হওয়া বাঞ্ছনীয় নয়। এর মধ্যে কোনও ব্যাড মোটিভ নাই বলেই আমি মনে করি।

**শ্রী বিমলকান্তি বসু :** স্যার, আমি একটা প্রিভিলেজ মোশন দিয়েছিলাম, সেটার কোনও উত্তর পেলাম না।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি আপনার প্রিভিলেজ মোশনটা পাইনি, আমি খোঁজ নিয়ে আপনাকে জানাব।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, আমি খবর পেলাম যে কংসাবতী প্রোজেক্টের ফিডার ক্যানেল দিয়ে জল সাপ্লাই করা বন্ধ হয়ে গিয়েছে। ফলে ঐখানকার কয়েক হাজার একর জমিতে জল পাচ্ছে না। বারবার অফিসারদের বলেও কোনও সুরাহা হচ্ছে না। আমি এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ সমস্ত এলাকাতে কংসাবতী প্রোজেক্টের ফিডার ক্যানেল দিয়ে জল দেওয়া হোক। না হলে অনেক জমির ফসল নষ্ট হয়ে যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর আলোচনা হতে চলেছে ফারাক্কার এগ্রিমেন্ট সম্বন্ধে যার একটু ইঙ্গিত কাগজে দিয়েছে। এই বিধানসভায়ও এটা আলোচনা হতে পারে। আমরা আশা করব যে আমাদের মুখ্যমন্ত্রী এই ফারাক্কা ওয়াটার শেয়ারিং এগ্রিমেন্ট সম্বন্ধে এখানে কিছু আলোকপাত করবেন

এবং এই সম্বন্ধে আমাদের ওয়াকিবহাল করবেন। এটা অতি গুরুত্বপূর্ণ বিষয় এবং আশা করব যে এই বিষয় আলোচনা করবার আমাদের সুযোগ দেবেন যাতে আমরা আমাদের নিজেদের বক্তব্য রাখতে পারি। এই ব্যাপারে আমাদের কোর্স অফ অ্যাকশন কি হবে তার ইঙ্গিত পেলে আমরা আমাদের বক্তব্য রাখতে পারি। এছাড়া নেকস্ট কোর্স অফ অ্যাকশন বাই দি গভর্নমেন্ট অ্যান্ড পিপিল অফ ওয়েস্ট বেঙ্গল অ্যাজ এ হোল, অল পার্টি ডেলিগেশন নিয়ে আমরা কোনও আন্দোলন করতে পারি কিনা।

## Motion Under Rule 185

**শ্রী নলিনীকান্ত গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আমি এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখছি। ৩২ বৎসর পূর্বে, "ফরমোসার তাইহোকু বিমান বন্দর হইতে নেতাজী সুভাষচন্দ্রের রহস্যজনক অন্তর্ধানে সমগ্র দেশবাসীর মনে এক সদা জাগ্রত উদ্বেগ রহিয়াছে। এই রহস্য উদ্ঘাটনের নিমিত্ত কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত শাহনওয়াজ কমিশন কিংবা পরবর্তী কালে নিযুক্ত খোসলা কমিশনের তদন্ত রিপোর্ট জনমানসের নিকট প্রত্যয়যোগ্য তথা উদ্ঘাটনে সক্ষম হয়নি। ফলে সমগ্র দেশবাসীর মনে জাতীয় সংগ্রামের ইতিহাসের এই গুরুত্বপূর্ণ অধ্যায় সম্পর্কে সংশয় আজও নিরসনের অপেক্ষা রাখে। এই সংশয় সম্প্রতি লোকসভার অধিবেশনকালীন আলোচনাতেও উচ্চারিত হইয়াছে।

তাই পশ্চিমবঙ্গ বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করিতেছে যে, জনমানসের প্রত্যয়যোগ্য একটি প্রকৃত তথ্যনিষ্ঠ পরিপূর্ণ তদন্তের দ্বারা নেতাজীর উক্ত অন্তর্ধানের রহস্য উদ্ঘাটনের জাতীয় কর্তব্য পালনের নিমিত্ত অবিলম্বে কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হউক"। ৩২ বৎসর পূর্বে তাইহোকু বিমান বন্দর থেকে নেতাজী সুভাষচন্দ্র যে অন্তর্ধান হয়েছিলেন তাকে ঘিরে এই প্রস্তাব এসেছে। বারবার আমরা দেখেছি নেতাজীর মৃত্যু সম্বন্ধে আমাদের দেশে বিভিন্ন সময়ে কথাবার্তা উঠলেও একথা পরিষ্কার হয়নি। এই নিয়ে দু'বার কমিশন হয়েছে, নেহেরুর সময় একটা শাহনওয়াজ কমিশন এবং আর একটা ইন্দিরা গান্ধীর সময় খোসলা কমিশন। এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছিল ১৯৪৫ সালের ১৮ই আগস্ট, বেলা ২.৪৫ মিনিটে কিন্তু জাপানী সংবাদপত্র থেকে আমরা দেখতে পাচ্ছি যে এই ঘটনা ঘটেছিল ২৩শে আগস্ট। এর পর যে সমস্ত ঘটনা ঘটেছিল তাতে আমরা দেখতে পাচ্ছি যে ভারত সরকারের পক্ষ থেকেও এই ঘটনাকে পরিপূর্ণভাবে বিশ্বাস করেননি। তখনকার বড়লাট লর্ড ওয়াভেল এবং আর্ল মাউনব্যাটেনও বিশ্বাস করেন নাই। তাঁরা ইস্টার্ন কম্যাণ্ডকে ইনকুয়ারী করার জন্য নির্দেশ দিয়েছিলেন। সুতরাং ১৮ই আগষ্ট সংবাদপত্রে যেটা বেরোল, তাঁরা মনে করেছেন এটা একটা সাধারণ ঘটনা এবং এই সাধারণ ঘটনার পেছনে সুভাষচন্দ্রের অন্তর্ধানরূপ ঘটনাকে নিয়ে লিখেছেন যে সুভাষচন্দ্রকে নিয়ে তারা মহা বিপদে পড়েছিলেন। ১৯৫৬ সালে শাহনাওয়াজ খান কমিশন তিনজনকে নিয়ে একটি কমিশন হয়েছিল এবং এঁদের অন্যতম ছিলেন সুরেশচন্দ্র বসু। তিনি কিন্তু শাহনাওয়াজ খানের সঙ্গে একমত হতে পারেননি। সেই যে রিপোর্ট সেটা

কোনও দলিল ভিত্তিক কিছু নির্ভর করে না, সেই রিপোর্ট হয়েছিল হুকুম মাফিক হবিবুর রহমানের এবং ডাক্তারদের সাক্ষ্য নির্ভর করে। আমরা দেখেছি হবিবুর রহমান ছিলেন নেতাজীর বিশ্বস্ত কর্মী, তার সাথে যে পরিকল্পনা ঠিক করে শপথ গ্রহণ করেছিলেন তাতে কোনও বিচ্যুতি হয়নি তাঁর কথামতো যে পরিকল্পনা মাফিক সাক্ষ্য দিয়েছেন, সেটা নির্ভরযোগ্য নয়। সেই কমিশনে এবং খোসলা কমিশনের কাছে যে সাক্ষী তিনি দিয়েছেন, তাতে পার্থক্য আছে। সুতরাং আমরা সেটা স্বীকার করতে পারিনা যে সাক্ষ্যের মধ্যে কোনও সত্যতা আছে। দ্বিতীয়ত আমরা দেখেছি ডাক্তারের যে সাক্ষী সে সম্বন্ধে কমিশন কোনও কথা রাখেননি এবং তারা যে সার্টিফিকেট দিয়েছিল তাতে ডাক্তারের কোনও দস্তখত আছে কিনা সেটাও দেখার প্রয়োজন মনে করেননি। আর যে সার্টিফিকেট দেওয়া হয়েছিল সেটা সুভাষচন্দ্রের নামে নয়, সেটা একজন জাপানী ভদ্রলোকের নামে। তারপর ১৮ই আগস্ট ১৯৪৫ সালে এই ঘটনা ঘটল, অক্টোবর মাসে লণ্ডনে সেখানকার ক্যাবিনেট এই নিয়ে আলোচনা করেছে এবং আটলীর সভাপতিত্বে আলোচনা হয়েছিল—কিভাবে সুভাষচন্দ্রের বিচার করা হবে, তাঁরা তাঁকে সিভিলিয়ানদের মধ্যে প্রথম সারির লোক হিসাবে ধরে নিয়েছিলেন। তাঁকে কি মৃত্যুদণ্ড দেওয়া হবে না নির্বাসন দেওয়া হবে, এই সব নিয়ে তাঁরা আলোচনা করেছিলেন। সুতরাং শাহনাওয়াজ খান কমিশন যে রায় দিয়েছিলেন তার সঙ্গে এটা সঙ্গতিপূর্ণ নয়। ১৮ বছর পরে যে খোসলা কমিশন বসল, তাতে যে বিচার পদ্ধতি এবং ইনকুয়ারী সেটাও প্রায় একই ধরনের। খোসলা কমিশন রিপোর্টে অনেকটা একই ধরনের কথা বলেছে। শাহনাওয়াজ কমিশন যে দৃষ্টিতে সুভাষচন্দ্র সম্বন্ধে বলেছেন, তাহা অন্য দৃষ্টিতে দেখতে হবে। তাছাড়া খোসলা কমিশন-এর বিচারের এক্তিয়ারের বাইরে অনেক কথা তাঁরা বলেছেন। সুভাষচন্দ্র সম্বন্ধে বলেছেন জাপানীরা তাঁকে সমপর্যায়ভুক্তভাবে দেখতেননা, অন্যভাবে দেখতেন।

[1-20 — 1-30 p.m.]

তাঁকে দিয়ে তাদের কাজ করিয়ে নেওয়ার চেষ্টা করেছিল। সুতরাং জাপানীরা কিভাবে নেতাজীকে দেখেছিল খোসলা কমিশনের এক্তিয়ারের মধ্যে এটা বলার কিছু ছিল না, তবু একথা বলেছেন। শুধু এই কথা নয়, একথাও বলেছেন, নেহেরু তাঁর মৃত্যু সম্বন্ধে কোনও রকম স্টেটমেন্ট দেননি। কিন্তু একথা ঠিক নয়। ১৯৫২ সালে নেহেরু কামাথের উত্তরে যেকথা বলেছিলেন সেকথা সকলের স্মরণে আছে। তাতে তাঁর বক্তব্যে অক্টোবর মাসে এটলী যেকথা লিখেছেন নেতাজীর মৃত্যু সম্বন্ধে সেটা সুনিশ্চিত ছিল না এবং নেতাজীর মৃত্যু হয় নি একথা মনে রেখেই কি পদ্ধতিতে বিচার হবে সেই কথাই তারা বারবার বলেছেন। আজকে সারা দুনিয়ায় লোক জানে নেতাজী ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামকে কিভাবে এগিয়ে নিয়ে গিয়েছেন। তিনি দ্বিতীয় মহাযুদ্ধের শেষের দিকে একথা বুঝতে পেরেছিলেন জার্মান এবং জাপান হেরে যাবে এবং আজ হোক, কাল হোক তাদের আত্মসমর্পণ করতে হবে এবং সেদিকে দিয়ে তাঁর রণকৌশল কি হবে তার পরিকল্পনা তিনি করছিলেন এবং তা কার্যকর করার জন্য সকল সহকর্মীকে নিয়ে একটা মিটিং করেছিলেন এবং তাতে সমস্ত পরিকল্পনার

কথা না বললেও, ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামকে এগিয়ে নিতে হবে একথা বলেছিলেন। তারই ফলস্বরূপ ১২ই আগষ্ট থেকে একের পর এক কাজ শুরু হয় এবং সেই রণনীতি সামনে রেখেই চলার চেষ্টা করেছিলেন। আমরা দেখতে পাই সেই রণনীতি অনুসারে ১২ই আগস্টের আগে মিঃ সহায়কে পঠিয়ে দেন এবং সেখানে রাশিয়া-চিনের কমিউনিস্টপার্টি এবং হো-চি-মিনের সাথে যোগসূত্র স্থাপনের জন্য পরামর্শ দিয়েছিলেন এবং তার প্ল্যান সুচিন্তিতভাবে গঠিত হয়েছিল এবং তাকে কার্যে রূপায়ণের জন্য সহকর্মীদের মিলিতভাবে নির্দেশ দিয়েছিলেন। শুধু তাই নয়, ১৭ই আগস্ট সকাল বেলা ভাস্করণকে তিনি যে চিঠি লিখেছিলেন তাতে পরিষ্কার করে বলা হয়েছে, তিনি একটা অনির্দিষ্ট যাত্রা পথে চলেছেন এবং তাতে কোনও দুর্ঘটনা হতে পারে এবং তারজন্য কোনও চিন্তার কারণ নেই এবং যে দুর্ঘটনা ঘটেছিল সেটা নিয়ম মাফিক এবং প্ল্যান মাফিক—সে সম্বন্ধে সন্দেহ নেই। আজকে এই দ্বিতীয়বার কমিশন হয়েছে। তাতে একই রিপোর্ট দেখেছি। তাতে সাধারণ মানুষের আকাঙ্খা মেটেনি। নেতাজীর নিরুদ্দেশ যাত্রার ব্যাপারে এই সম্পর্কে কোনও তথ্য পাওয়া যায়নি। মানুষ তাই সত্য উদ্ঘাটন চায়। দুটো কমিশন হয়েছে, তার সত্য উদ্ঘাটনে সাহায্য করতে পারেনি। তাই কয়েকদিন আগে পার্লামেন্টে এই নিয়ে নূতনভাবে আলোচনা হয়েছে এবং সেখানে এটা পরিষ্কার হয়েছে যে দুটো কমিশন হওয়া সত্ত্বেও, তাদের রায় সত্ত্বেও কিন্তু মানুষের মনে অনুসন্ধিৎসা বেড়েছে, কমেনি এবং আজকে কমিশন বসাবার জন্য এদিকে ওদিকে দাবি উঠেছে এবং তারই ফলস্বরূপ পার্লামেন্টে আমরা আলোচনা দেখতে পাই। জনতা পার্টি এই ব্যাপারে উৎসাহ নিয়ে এই কাজে এগিয়েছেন। শ্রী সমর গুহ এই ব্যাপারে পার্লামেন্টে যে বক্তব্য রেখেছিলেন তার উত্তরে স্বরাষ্ট্র মন্ত্রী বলেছিলেন এ বিষয়ে ঠিকমতো পরীক্ষা করা হয়নি আমি এ বিষয়ে ক্যাবিনেটে আলোচনা করে নির্দেশ দেব। এই রকম অবস্থায় জিনিসটি রয়েছে। এইকথা চিন্তা করে আজকে আমাদের সেই রকম কার্যপদ্ধতি গ্রহণ করা উচিত বলে আমি মনে করি। সেই বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাঁর যে লড়াই তিনি চালিয়েছিলেন ১৯৪৫ সালে জাপান ও জার্মানী হেরে যাবার সঙ্গে সঙ্গে সেটা বন্ধ হয়ে যেতে পারে না এই জিনিস আমাদের মনে হওয়া উচিত। নূতন পর্যায়ে আমাদের এটা তদন্ত করে দেখতে হবে। যে ঘটনা ঘটেছিল তার ফলস্বরূপ কি হল এইটা উদ্ঘাটন করার জন্য আমি কেন্দ্রীয় সরকারের কাছে এই হাউসের মাধ্যমে আবার নূতন করে তদন্ত করে পরে সেই এনকোয়ারীর মাধ্যমে প্রকৃত তথ্য উদ্ঘাটন করে জনসাধারণের যে আশা আকাঙ্খা সেটাকে যাতে পরিপূর্ণ রূপ দেওয়া যায় সেখানে সমস্যার সৃষ্টি হয়েছে সেই সমস্যাকে সমাধান করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি। আপনাদের কাছে এই কথা বলছি যে ব্রিটিশ সরকারের অর্ডার মাফিক যেভাবে নেহেরু করেছিলেন; তা আমরা জানি। তিনি নেতাজীর মৃত্যুর প্রমাণ সম্বন্ধে কোনও দিন কিছুই বলেননি। আমি এই কথা বলতে চাই যে প্রধান মন্ত্রী ইন্দিরা গান্ধীর স্টেটমেন্ট অনুসারে যে খোসলা কমিশন হয়েছিল তাতে জনসাধারণ এটা বিশ্বাস করে যে ঐ কমিশন নেহেরুর বক্তব্যেরই পরিপূর্ণ রূপ দেবার চেষ্টা করেছে। এবং ইন্দিরা গান্ধীর অর্ডারেই সেই রায় হয়েছে। আমরা দেখতে পাই যে ঐ কমিশনের যেটা এক্তিয়ারভুক্ত নয় এক্তিয়ারের

বাহিরেও তারা অনেক কথা বলেছিলেন। আমার শেষ কথা হচ্ছে আপনারা আসুন ঐ যে মহান নেতা যিনি তাঁর সারা জীবন ভারতের স্বাধীনতার জন্য ব্রিটিশ সাম্রাজ্যবাদের সম্মুখীন হয়েছিল সেই সংগ্রামী সম্বন্ধে কি হল তার একটি পরিপূর্ণ তদন্ত ভারত সরকারের কাছে দাবি করি। এবং বলব যে কমিশনে থাকবে তাঁরা যাহারা একটা নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে এনকোয়ারীর একটা পরিপূর্ণ রূপ দিয়ে সমস্ত কিছু সামনে রুখে এগিয়ে যাবে। এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী নলিনীকান্ত গুহ মহাশয় যে প্রস্তাব এখানে এনেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার কিছু বক্তব্য নিবেদন করছি। এই প্রস্তাবে এই কথা বলা হয়েছে যে, যে দুটি কমিটি এবং কমিশন হয়েছে তাদের যে রিপোর্ট তা জনমানসের নিকট সত্য উদ্ঘাটন করতে সক্ষম হয় নি। ফলে সমগ্র দেশবাসীর মনে জাতীয় সংগ্রামের ইতিহাসের এই গুরুত্বপূর্ণ অধ্যায় সম্পর্কে সংশয় আজও পর্যন্ত নিরসনের অপেক্ষা রাখে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে জাতীয় সংগ্রামের ইতিহাসের এই গুরুত্বপূর্ণ অধ্যায় এই বিষয়ে সংশয় আমাদের কাছে ততখানি গুরুত্বপূর্ণ নয়, যতখানি স্বয়ং নেতাজীকে কেন্দ্র করে। কারণ সংগ্রামের এই পর্যায়ে একটা দীর্ঘ ছেদ আমাদের স্বীকার করে নিতে হবে। কিন্তু এই যে তদন্ত সেই তদন্তের আসল বিষয় বস্তুতে আমাদের আশঙ্কা ও উদ্বেগ থাকে আমাদের প্রিয় নেতাজীকে কেন্দ্র করে। আমাদের দেশের সর্ব শ্রেণীর মানুষের উদ্বেগ ও উৎকণ্ঠা হচ্ছে ঐ যে ১৯৪৫ সালের ১৮ই আগস্টের পর নেতাজীর আর কোনও হদিশ পাওয়া গেল না।

[1-30 — 1-40 p.m.]

তার সম্বন্ধে একটা পরিপূর্ণ তদন্ত হোক। আমি স্বয়ং নেতাজী সম্বন্ধে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। এই কথা কারোর অজানা নেই যে নেতাজীর ভাবমূর্তি উজ্জ্বলরূপে আজও সমস্ত দেশবাসীর মনে বর্তমান। ভারতের মধ্যে থেকে নেতাজীর অপূর্ব কার্যকলাপ, তারপর ভারতের মাটি থেকে অন্তর্ধান হয়ে যাওয়া দুর্গম গিরিপথ, হিমশীতল নদী অতিক্রম করে, বন প্রান্তর পার হয়ে গিয়ে শেষ পর্যন্ত ছদ্মবেশে ছদ্মনামে জার্মানীতে গিয়ে উপস্থিত হওয়া এবং সেখানে আজাদ হিন্দ বাহিনী সংগঠন করা, সেখানে ভারতের মুক্তির জন্য জার্মানী এবং ইটালী কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করা—তারপরে জর্মানীতে সংগ্রামের প্রাথমিক প্রস্তুতিপর্ব—তারপরে আবার শত্রু সম্মুখীন দুর্গম পথ অতিক্রমের সমস্ত ঝুঁকি কাঁধে নিয়ে সমুদ্র গর্ভ দিয়ে পূর্ব এশিয়ায় উঠে পূর্ব এশিয়ার রনাঙ্গনে আবির্ভূত হওয়া, ভারতের বাহিরে ভারতের প্রথম স্বাধীন সরকারের প্রতিষ্ঠা করা এবং সেই সরকারের অধীনে একটি সংগ্রামী সৈন্যবাহিনী, "আজাদ হিন্দ বাহিনী" সংগঠিত করে বিশ্বের প্রবল শক্তি জোটের বিরুদ্ধে সংগ্রাম পরিচালনা করা এ সবের এক গৌরবময় ইতিহাস দেশবাসীর মনে গভীর রেখাপাত করে রেখেছে। কিন্তু এই সব কার্যকলাপের বহু পূর্বেই কবিগুরু রবীন্দ্রনাথ উপযুক্ত মর্যাদায়, বোধ হয় তাঁর ঋষি দৃষ্টি নিয়ে নেতাজীর প্রকৃত মূল্যায়ন করতে সক্ষম হয়েছিলেন।

তিনি এই সব ঘটনাবলীর বহু পূর্বেই তাঁকে দেশ নায়কের পদে বরণ করে নিয়ে বলেছিলেন, "বাঙালি কবি আমি, বাংলাদেশের হয়ে তোমাকে দেশ নায়কের পদে বরণ করি। গীতায় বলেন সুকৃতের রক্ষাকর্তা বারংবার আবির্ভূত হন। দুর্গতির জালে রাষ্ট্র যখন জড়িত হয়, তখনই পীড়িত দেশের অন্তঃপ্রেরণায় আবির্ভূত হন দেশের অধিনায়ক।" দেশের কবি ঋষির মনে নেতাজী সুভাষচন্দ্র একটি বিশিষ্ট রূপ নিয়ে প্রতিভাত হয়েছিলেন। আর আমরা যারা রাজনীতির ছাত্র হিসাবে রাজনীতি ক্ষেত্রে সাধারণ মানুষের সামান্য শক্তি নিয়ে তাঁর পাশে পাশে চলবার চেষ্টা করেছি, তাঁকে আমরা একটি বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়েই দেখেছি। আমরা রাজনীতির ছাত্র হিসাবে তাঁর ধ্যান ধারণা, তাঁর রাষ্ট্র চিন্তা গভীরভাবে অনুস্মরণ করে যা দেখেছি তা সেই কবিগুরুর কথা অনুসারে বলতে হয় আমাদের দেশের যে আর্তি, সেই আর্তি থেকে মুক্তির জন্য দেশের আকুল অন্তঃপ্রেরণীয় বোধ হয় এই দেশ নেতার আবির্ভাব ঘটেছিল। এই প্রসঙ্গে অল্প একটু অন্য কথার আলোচনায় যেতে হবে। নেতাজী সুভাষচন্দ্রের আবির্ভাব আকস্মিকভাবে ঘটেনি এই দেশ নায়ককে আমি শুধু রাজনৈতিক নেতা বলেই মনে করি না, আমি মনে করি উনবিংশ শতাব্দীর মধ্য ভাগে ভারতবর্ষে যে নব-জাগরণের সূচনা হয়েছিল, যে নব-জাগরণের ফলে দেশে একটা অপূর্ব প্রানোন্মাদনা দেখা গিয়েছিল; সাহিত্যে, বিজ্ঞানে, দর্শনে শিল্পকলায়, সঙ্গীতে, নৃত্যে জাতীয় জীবনের সর্বক্ষেত্রে যে প্রাণপ্রাচুর্যে সারা ভারতবর্ষ ভরে উঠেছিল, তারই পরম পরিণতি হিসাবে নেতাজী সুভাষচন্দ্রকে আমরা গ্রহণ করেছিলাম। আমরা সুভাষচন্দ্রকে গ্রহণ করি স্বামী বিবেকান্দের মানস-পুত্র হিসাবে স্বামীজীর বিশাল কর্ম সাধনা তাঁর জীবিত কালে পরিপূর্ণ হয়নি। তাঁর অসম্পূর্ণ কাজ সম্পূর্ণ করার জন্য নেতাজী সুভাষচন্দ্রের আবির্ভাব ঘটেছিল বলে আমরা আমি মনে করি। নেতাজীর জন্য যে তদন্তের দাবি আমরা করি সেই তদন্তের দাবি করি জাতীয় সংগ্রামের অধ্যায়ের মাঝখানে কতখানি ছেদ পড়ে গেল তার জন্য ততটা ভেবে নয় আমাদের চিন্তা ও উদ্বেগ আমাদের দেশবাসীর কাছে সুভাষচন্দ্রের বিশেষ রাষ্ট্র চিন্তার জন্য সুভাষচন্দ্র ভারতের নবজাগরণে ভারত পথের পথিক। সেদিকে দৃষ্টি প্রসারিত করে আমরা দেখব যে এই নবযুগে অতীত ভারতকে পুনরুজ্জীবিত করে নূতন পথে পা বাড়িয়ে চলবার চেষ্টা ভারত করেছে—রবীন্দ্রনাথ সম্বন্ধে এই প্রসঙ্গে বলা যায়, তিনি উপনিষদকে ভারতীয় জীবন ধারার সঙ্গে মিলিয়ে নূতন পথ রচনা করে দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছেন এবং অতীতের ধ্যান ধারণা চিন্তা ও যুগের মানস ভাবনা চিন্তাকে একত্রিত করে গ্রথিত করবার পথ নির্দেশ দিয়েছেন। অত্যন্ত সহজে আপনাকে একটি কথা বলতে পারি, যুগে যুগে ভারত তার পুরানো হারিয়ে যাওয়া পথ অনুসন্ধান করতে সক্ষম হয়ে সেই পথে চলবার চেষ্টা করেছে এবং সেই পথ তার অগ্রগতির পথ এবং সেই পথেই সে এগিয়ে চলেছে। সুভাষচন্দ্র ভারতের সেই পথেরই পথিক হিসাবে বারবার এই কথা বলেছেন, ভারতের সেই পুরাতন ভুলে যাওয়া পথকে আবিষ্কার করে সেই পথেই আমাদের এগিয়ে যেতে হবে এবং সেই পথেই আসবে দেশের সামগ্রিক কল্যাণ, সামগ্রিক পূর্ণ মুক্তি, যা শুধু রাজনৈতিক এবং অর্থনৈতিক মুক্তি নয়, একটি সার্বিক মুক্তি। ১৯৪৪ সালে টোকিও বক্তৃতা দেওয়ায় সময় এই প্রসঙ্গে তিনি বলেছিলেন,

সুপ্রাচীন ভারতবর্ষের সত্যতা আজও বেঁচে আছে। দু চার হাজার বছর আগে আমাদের পূর্ব-পুরুষেরা যে জীবন-দর্শন ও চিন্তা-ভাবনার অধিকারী ছিলেন, মূলত আজও আমরা একই চিন্তা, অনুভূতি ও জীবনাদর্শের অধিকারী। আরও বলেছেন সেই সুপ্রাচীন কাল থেকে আজ পর্যন্ত সাংস্কৃতিক জীবন-দর্শণের যোগসূত্র বর্তমান। আরও বলেছেন তিনি ভারতবর্ষকে উপলব্ধি করতে হলে এই মূল সত্যকে উপলব্ধি করতে হবে যে অতীতের সেই ভারতবর্ষের মৃত্যু ঘটে নি। অতীতের সেই ভারতবর্ষ বর্তমান কালের মধ্যে রয়েছে এবং ভবিষ্যত কালের মধ্যেও থাকবে। নেতাজী সুভাষচন্দ্রের রাজনৈতিক কার্যকলাপের ইতিহাস আলোচনা করতে গেলে তাকে দু ভাগে ভাগ করতে হবে। প্রথম পর্য্যায়ে সাম্রাজ্যবাদ বিরোধী সংগ্রাম এবং পরবর্তী পর্যায়ে সুস্পষ্টভাবে তিনি একথা বারবার বলে গিয়েছেন, সাম্রাজ্যবাদী শক্তির হাত থেকে ভারতবর্ষ যখন মুক্তিলাভ করবে তারপর আসবে আমাদের দেশের পুনর্গঠন, যে পুনর্গঠন হবে সমাজতান্ত্রিক পথে এবং সেই সমাজতান্ত্রিক পথে পুনর্গঠনের ক্ষেত্রে তিনি এই কথা বারবার বলেছেন এই সমাজতান্ত্রিক পুনর্গঠনের চিন্তা আমাদের মার্ক্সীয় চিন্তাধারা থেকে আসবে না, আসবে স্বামী বিবেকানন্দের প্রেমধর্ম ও সেবা ধর্ম থেকে স্বামী বিবেকানন্দের যে মানব প্রেম এবং জীবসেবার ধ্যান-ধারণা তা থেকে উৎসারিত নেতাজী সুভাষচন্দ্রের সমাজতান্ত্রিক ভাবনা। যদি আমরা নেতাজী সুভাষচন্দ্রের জীবন দর্শন আলোচনা করি তাহলে আমরা সুস্পষ্টভাবে লক্ষ্য করব যে প্রেম ধর্মকেই সর্বধর্মের সার বলে তিনি গ্রহণ করেছিলেন এবং তৎকালে, এই নব জাগরণের পরবর্তী যুগে, ভারতবর্ষের জাতীয় জীবনে এই প্রেমধর্ম একটা বিশেষ রূপ পরিগ্রহ করেছিল। সেদিকে, উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি দৃষ্টি দেন তাহলে দেখবেন ভারতবর্ষের ধর্মের মধ্যে একটা অপূর্ব সমন্বয় ঘটেছিল। এই মহামানবের সাগর তীরে নানা দেশ থেকে নানা জাতি এসেছিল এবং একটা মহাভারতীয় জাতিতে পরিণত হয়েছিল। ধর্মভেদ তারা ভুলে গিয়ে জাতীয়তাবোধে উদ্বুদ্ধ একটা জাতিতে পরিণত হয়েছিল যে জাতির মধ্যে ধর্মীয় মতগত পার্থক্য সত্ত্বেও একটা ক্ষেত্রে তাদের মিল ছিল—তারা ভারতীয় এবং এই ধর্মীয় যে পার্থক্য উর্দ্ধে একটা মানব ধর্মের প্রতিষ্ঠা হয়েছিল ভারতে। সে ধর্ম মানুষকে দেবতার আসনে বসিয়ে জীব সেবার মধ্য দিয়ে, মানব সেবার মধ্য দিয়ে দেশের সামগ্রিক কল্যাণ চিন্তা করেছিলেন। সেইজন্য আমরা বলছিলাম নেতাজী সুভাষচন্দ্র ছিলেন ভারত পথের পথিক, নেতাজী সুভাষচন্দ্রের আকস্মিক অন্তর্ধান সেইজন্যই আমাদের মধ্যে গভীর উদ্বেগের সৃষ্টি করে। তিনি ভারতবর্ষের সমাজতন্ত্র প্রতিষ্ঠা করবার কথা বলেছিলেন। সেই টোকিও বক্তৃতাতেই তিনি সুস্পষ্টভাবে উল্লেখ করেছেন বারবার, যে ভারতের মাটিতে শ্রেণী সংঘর্ষের প্রয়োজন হবে না। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের মধ্য দিয়ে ভারত এমন একটি উচ্চ নৈতিক মানের জাতিতে পরিণত হবে সেখানে ভাইয়ে ভাইয়ে সংঘর্ষে লিপ্ত হওয়ার প্রয়োজন হবে না। সেই নৈতিক মানে উন্নত জাতি তাদের প্রেম ধর্মের তাদের সেবা ধর্মের দ্বারা দেশের সর্বাঙ্গীন কল্যাণ সাধনে সমর্থ হবে। পূর্ব এশিয়ায় আজাদ হিন্দ বাহিনীর যে সংগ্রাম চলছিল, সেই সংগ্রামকালে নেতাজীর তৎকালীন জীবনের অধ্যায়গুলি যুদ্ধকালীন যে সংবাদ নিয়ন্ত্রণ তারই মধ্যে আমাদের প্রায় অজ্ঞাত থেকে গিয়েছিল। নেতাজীর এই কাল পর্বের কাহিনী

আমাদের কাছে পৌছেছে পরবর্তীকালে, যখন এই যুদ্ধের পর্যায় শেষ হয়ে গিয়েছে। আমরা তৎকালে নেতাজীর অপূর্ব কার্যকলাপ, অতিমানবিক ক্রিয়াকান্ড এই যে মহান যুদ্ধ তার পরিচয় আমরা দেশের সাধারণ মানুষ সঠিকভাবে সংগ্রহ করতে পারিনি। আমরা দেশের মধ্যে। দেশের বাইরে আজাদ হিন্দ বাহিনী, তারা কি কর্মকান্ড চালাচ্ছে, কি জীবনপণ সংগ্রাম চালাচ্ছে, কিভাবে তারই প্রেরণায় তাঁর সেই আজাদ হিন্দ বাহিনী শুধু মনের জোরে, দেশপ্রেমের জোরে স্বাধীনতার পতাকাকে ভারতের সীমাভূমিতে প্রতিষ্ঠা করেছিল সে খবর আমাদের কাছে পৌছায়নি। ১৯৪৫ সালের ২৩শে আগস্ট জাপানী নিউজ এজেন্সীর একটা সংবাদ বেরল ১৮ই আগস্ট তাইহুক বিমান দুর্ঘটনায় নেতাজীর মৃত্যু হয়েছে।

[1-40 — 1-50 p.m.]

আমরা চমকিত হলাম। হঠাৎ বিনা মেঘে বজ্রাঘাতের মতো আমাদের কাছে এই সংবাদটা এসে পৌছেছিল। আমরা বিশ্বাস এবং অবিশ্বাসের সংশয় দোলায় আন্দোলিত হয়েছিলাম। আমি বিশেষ করে এই কথা ভেবে ছিলাম যে, নেতাজী সুভাষচন্দ্র বোসের পরিকল্পিত জাতীয় সংস্কৃতির ভিত্তিতে জাতির নব রূপায়নের পথ, নব জাগরণের মধ্য দিয়ে জাতি যে পথে এগিয়ে চলেছে, জাতি সেই পথেই তার পরম পরিণতি লাভ করবে নেতাজীর নেতৃত্বে, তার পূর্বে নেতাজী সুভাষচন্দ্রের এই ভাবে জীবনের পরিসমাপ্তি, তাতো সম্ভব হতে পারেনা। জাতীয় জীবনের যুগ সাধনার লব্ধ ফল নেতাজীর পরিসমাপ্তি, তাতো সম্ভব হতে পারেনা। আমাদের মনে সেদিন থেকেই সংশয় দেখা দিয়েছে। নেতাজী এবং তাঁর আজাদী বাহিনীর কার্যকলাপ যতই আমার কাছে প্রকাশিত হয়েছে ততই নেতাজী সম্পর্কে তাঁর কৃতিত্ব ও রাষ্ট্রচিন্তা সম্পর্কে আমাদের নূতন নূতন জ্ঞান লাভ হয়েছে এবং তাঁকে পরিপূর্ণ ভাবে আমরা বুঝবার চেষ্টা করেছি। তাই আজকে প্রয়োজন আছে নেতাজীর অন্তর্ধান সম্পর্কিত তথ্য সন্ধানের জন্য একটা তদন্ত কমিশন প্রতিষ্ঠিত হোক—যেখানে নিরপেক্ষ তদন্ত হবে, যেখানে বাইরে থেকে চাপিয়ে দেওয়া হবেনা নির্দেশ, যে এই ভাবে তদন্তের রায় দিতে হবে। কারণ যে দুটো কমিটি বা কমিশন ইতিপূর্বে হয়েছে, সেই দুটো কমিশন আগে থেকে নির্দেশ দেওয়ার জন্য সেই নির্দেশ মতো কাজ করতে বাধ্য হয়েছিল, এ ছাড়া তাদের কোনও উপায় ছিলনা। কারণ একদিকে দেশের জনমানসে, দেশের মানুষের মধ্যে, দেশের বাইরে নেতাজী যেমন তাঁর গৌরবোজ্জল মূর্তি নিয়ে প্রতিষ্ঠিত থেকেছেন, অন্যদিকে আমরা দেখেছি নেতাজী সুভাষচন্দ্র হচ্ছেন ইংরেজের আতঙ্ক, নেতাজী সুভাষচন্দ্রকে একমাত্র ১লা নম্বর শত্রু বলে মনে করতেন ইংরেজ সরকার। আর সেই সঙ্গে সঙ্গে দেশের স্বার্থলোভী ক্ষমতালোভীগোষ্ঠী নেতাজী সুভাষচন্দ্রকে জনমানসে ছোট করে রেখে তাঁকে দূরে রাখতে চেয়েছে। নেতাজী সুভাষচন্দ্রের অন্তর্ধানের পর তাঁর সম্বন্ধে তথ্যানুসন্ধান যাতে না ঘটে সেই বিষয়ে বারবার সতর্কতা অবলম্বন করেছে। এটার জন্য আমাদের কোনও সন্দেহ নেই, সুস্পষ্ট ভাবে এ কথা বলতে হয় যে নেহেরু পরিবার এবং তাঁর প্রধান পণ্ডিত নেহেরুজী এই বিষয়ে প্রধান উদ্যোগী হয়েছিলেন। কাজেই দেশবাসীর কাছ থেকে যখন জোর দাবি এল, ২/১টি তদন্ত কমিশনের

প্রয়োজন হল। মিঃ এইচ. বি. কমমাথ মহাশয় একটা প্রশ্ন করেছিলেন লোকসভায় এর সেই প্রশ্নের উত্তরে জওহরলাল নেহেরু বলেছিলেন যে তাই হোকু বিমান দুর্ঘটনায় নেতাজীর জীবন অবসান ঘটেছে। এটাই হল তাঁর অফিসিয়াল রিপোর্ট, ভারতবর্ষের প্রধান মন্ত্রী হিসাবে এই বক্তব্য তিনি রেখেছিলেন এবং এটা থেকে তিনি কদাপি এক পাও নড়তে রাজি হননি। কারণ নেতাজীর আবির্ভাব যদি ভারতবর্ষের মাটিতে হয়, নেতাজী জীবিত এটা যদি প্রমাণিত হয় তাহলে যে রাজশক্তি তাঁর হাতে আছে, তার প্রধান মন্ত্রীর গদী, সেদিন থেকে টলতে আরম্ভ করবে। কাজেই সাহনওয়াজ খানকে প্রীতির রসে বশিভূত করে শাহনওয়াজ কমিটি গঠিত হল। তিন জনের কমিটি। শাহনওয়াজ খানকে নিয়ে সুরেশচন্দ্র বসু, নেতাজীর ভ্রাতা এবং এস. এন. মৈত্র. আই. এ. এস. যিনি আন্দামান নিকোবরের প্রাক্তন কমিশনার ছিলেন এদের তিন জনকে নিয়ে কমিটি তৈরি হল। এই কমিটি ইনকোয়ারী করার পর যে রিপোর্ট দিল সেই রিপোর্ট সম্পর্কে আমরা নিঃসংশয় হলাম না। সুরেশচন্দ্র বসুর যে ডিস-অ্যান্ট্রি রিপোর্ট, সেই রিপোর্টের মধ্যে তদন্ত সম্পর্কে যে ঘটনাগুলি এসেছে যেগুলি তিনি বিচার-বিশ্লেষণ করেছেন, তার থেকে আমাদের কাছে পরিষ্কার হয়ে গেল যে সত্যের উপর নির্ভর করে নিরপেক্ষ একটা তদন্ত হয়নি এবং তদন্তের মেজরিটি রিপোর্টের স্বাভাবিক ফল হল জওহরলাল নেহেরুর অফিসিয়াল রিপোর্টের বক্তব্য যে নেতাজী সুভাষচন্দ্র বোসের মৃত্যু হয়েছে তাইহোকু বিমান দুর্ঘটনায়। সেটাকেই সমর্থন করে দুইজন তাদের রিপোর্ট দিতে বাধ্য হলেন। সেই সময় সুরেশবাবুকে নানা রকমভাবে প্রলুব্ধ করার চেষ্টা হয়েছে, তাঁর উপর নানা প্রভাব বিস্তারের চেষ্টা করা হয়েছে কিন্তু তাঁকে টলানো যায়নি। সত্য উদ্ঘাটনের ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য এবং গৌরবময় ভূমিকা তিনি রেখেছেন। জওহরলাল নেহেরুর এই ছিল অনমনীয় মনোভাব, সত্য উদ্ঘাটিত হল না। নেহেরু সরকারের অবসান ঘটল পরে ইন্দিরা গান্ধীর মধ্যে আমরা প্রথম পর্যায়ে একটা প্রগতির বহিরাবরণ দেখলাম। আমরা তাতে আশান্বিত হলাম। তাঁর কাছে আবেদন-নিবেদন জানানো হল, দাবি জানানো হল এবং ১৯৭০ সালের ১১ই জুলাই তারিখে খোসলা কমিশন, ওয়ান ম্যান কমিশন নিযুক্ত হল এবং সেই খোসলা কমিশনেও ঐ আগে থেকে গোপন নির্দেশ দেওয়া হয় যে, তাকে বলতে হবে একই কথা অর্থাৎ আগে থেকে অফিসিয়াল রিপোর্ট সমর্থনের যে নির্দেশ দেওয়া আছে, তাই তাঁকে করতে হবে। তথ্য এবং যুক্তি তার কাছে যাই আসুক না কেন তার বাইরে যাবার উপায় নেই। টার্মস অফ রেফারেন্স সাহনাওয়াজ কমিটিকে দেওয়া হয়েছিল, কি অবস্থায় নেতাজী সুভাষচন্দ্রের ব্যাংকক থেকে ১৫ই আগস্ট অন্তর্ধান ঘটেছিল এবং তার পরবর্তীকালে তাইহোকু বিমান দুর্ঘটনা সেই দুর্ঘটনা সম্পর্কে পরিপূর্ণ তথ্যাদি সংগ্রহ করা এবং খোসলা কমিশনের কাছে যে টার্মস অফ রেফারেন্স দেওয়া হয়েছিল যে কি পরিস্থিতিতে নেতাজী সুভাষচন্দ্রের অন্তর্ধান ঘটেছিল এবং তার পরবর্তীকালে; যে ঘটনা ঘটেছে সে সম্বন্ধে পরিপূর্ণ তথ্যাদি অনুসন্ধান। খোসলা কমিশন সম্পর্কে একটা কথা বলতে হয়, ওয়ান ম্যানস কমিশন খোসলা কমিশন, খোসলাজীর পত্নী পন্ডিত জওহরলাল নেহেরুর কন্যা শ্রীমতী ইন্দিরার বান্ধবী তাঁকে নেওয়া হল — এই কমিশনে নিয়োগ করা হল এবং খোসলা কমিশনে নেতাজীর অন্তর্ধানের

তদন্তের সঙ্গে সঙ্গে প্রায় একই সময়ে আরও দুটি কমিশন তাঁর হাতে এসে পৌঁছল এনকোয়ারির ব্যাপারে, বোর্ডিং হাউস এবং সিনেমা সংক্রান্ত কতকগুলো ব্যাপারে তদন্তের ভার তাঁর উপর অর্পিত হল। ফলে বিরাট অঙ্কের টাকা প্রাপ্তির সুযোগ তাঁর কাছে দেখা দিল। তিনি জাপানে গেলেন, এবং আমরা জানি প্রকৃত তথ্য উদ্ঘাটনের জন্য যাঁরা চেষ্টা করেছেন তাঁদের মধ্যে শ্রী অমর চক্রবর্তী মহাশয়, যখন জাপান যাবেন ঠিক হল তাঁকে পাশপোর্ট দেওয়া হল না, হাইকোর্টের বিশেষ অনুমতি নিয়ে তাঁকে জাপানে যেতে হল। নেতাজী সম্পর্কে যে অফিসিয়াল রেকর্ডস আছে, সেই সমস্ত রেকর্ডস চাওয়া হল, সেই সমস্ত অফিসিয়াল রেকর্ডস সরবরাহ করা হল না খোসলাজী সেখানে গেলেন এবং সেখানে তথ্যাদি সংগ্রহ করলেন, হাফ হার্টেড অ্যাকশন নেওয়া হল এবং আসল কথা হচ্ছে এই, যেখানে আগে সিদ্ধান্ত নির্ণিত হয়ে গেছে, তার বাইরে যেখানে কিছু করবার নেই, সেই নির্দেশনামা মতো যখন সিদ্ধান্ত দিতে হবে, তখন আর তদন্তের মধ্যে বিশেষ যাবার দরকার হয় না। তবে তদন্ত একটা করেছেন, প্রায় ২২৪ জনের স্বাক্ষর গ্রহণ করেছেন, সেই স্বাক্ষের মধ্যে প্রচুর অসঙ্গতি রয়েছে। যে অসঙ্গতি উপেক্ষা করে তিনি সিদ্ধান্ত জানিয়েছেন, সেই পূর্ব ঘোষিত সিদ্ধান্ত, তাইহোকু বিমান দুর্ঘটনায় নেতাজী সুভাষচন্দ্রের মৃত্যু ঘটেছে। এটা বিস্ময়কর ঠেকে, যে সমস্ত তথ্যগুলো কমিশনের কাছে পৌঁছেছে, তিনি যা পেয়েছেন, সেইগুলো থেকে তিনি কি করে এই সিদ্ধান্তে আসতে পারেন; আসতে কখনই পারেন না। আমি খুব বেশি কিছু বলতে চাই না তথ্য প্রমাণাদি থেকে দেখা যাবে নেতাজী সুভাষচন্দ্রের তাইহোকু বিমান দুর্ঘটনায় মৃত্যু ঘটেনি, এমন কি তাইহোকু দুর্ঘটনা ঘটেনি, তার বহু প্রমাণ আছে। পরবর্তীকালে সত্যনারায়ণ সিংহ, একজন প্রাক্তন এম.পি. তিনি জাপানে গিয়েছিলেন এবং ফিরে এসে এখানে বলেছেন এবং আনন্দবাজার পত্রিকায় ধারাবাহিক ভাবে লিখে গেছেন যে এই তথ্য প্রমাণিত হয়েছে যে প্লেন ক্রাশ অর্থাৎ যে প্লেন ক্রাশ-এ নেতাজীর মৃত্যু ঘটেছিল বলে রটনা সেই প্লেন ক্রাশ আদৌ ঘটেনি এবং যে কথার ইঙ্গিত কিছু কিছু করেছেন, মাননীয় নলিনীবাবু যে ব্রিটিশ কেবিনেটে আলোচনা হয়েছে ১৯৪৫ সালে, ১৯৪৫ সালের অক্টোবর মাসে। সে সময় নেতাজীর যে মৃত্যু হয়েছে, সেটা স্বীকৃত হয়নি ব্রিটিশ কেবিনেটে। ২৫শে অক্টোবর ১৯৪৫ সালে ১০নং ডাউনিং স্ট্রীটে কেবিনেটের মিটিং হয়েছিল এই সিদ্ধান্ত নির্ধারণ করবার জন্য যে কি করে সিভিলিয়ান রেনিগেড এবং মিলিটারী রেনিগেডদের বিচার করা হবে এবং তাদের প্রতি কি ব্যবহার করা হবে। ভারতীয় রেনিগেডদের, ভারতীয় দেশদ্রোহীদের কিভাবে বিচার করা হবে এবং কোথায় তাদের বিচার করা হবে। কতখানি দয়া বা দাক্ষিণ্য তাদের প্রতি দেখানো হবে, সেই বিষয়ে আলোচনা করতে গিয়ে এই সিদ্ধান্তে তাঁরা এসেছেন যে সুভাষচন্দ্র was a civilion renegades. ট্রান্সফার অফ পাওয়ার — ১৯৪২ থেকে ১৯৪৭ এর যে অফিসিয়াল রেকর্ডস লন্ডন থেকে প্রকাশিত হয়েছে, তাতে এই তথ্য আছে। ১৮ই আগস্ট ১৯৪৫ তারিখে নেতাজী সুভাষচন্দ্র বসুর তথাকথিত মৃত্যু ঘটেছে বলে ঘোষিত হল, তার অনেক পরে ২৫শে অক্টোবর ১৯৪৫ তারিখে ব্রিটিশ কেবিনেট স্বীকার করে নিচ্ছেন না যে তাঁর দুর্ঘটনায় মৃত্যু ঘটেছে এবং সেইজন্য নেতাজী সুভাষচন্দ্র বোসকে একজন সিভিলিয়ান দেশদ্রোহী হিসাবে বিচার করতে

হবে। এই সিদ্ধান্ত নেওয়া হচ্ছে। কেবিনেটে আরও কিছু কিছু সিদ্ধান্ত, কিছু কিছু আলোচনা, এবং মন্তব্য উল্লেখ করছি।

[1-50 — 2-00 p.m.]

মন্তব্যগুলি অত্যন্ত বিস্ময়কর। একটি মন্তব্য উদ্ধৃত করি — "In the enclosure of a letter from Sri Trancis Mudie is Mr. Evan Jenkins — both occupying high offices in the Govt. of India at that time — dated 23rd August, 1945, Mudie deals six possible alternatives is deal with Subhas Chandra Bose, his sixth allernative being spelt ask as etc." তাইহোকু বিমান দুর্ঘটনায় সুভাষচন্দ্রের মৃত্যু হয়েছে ১৫ই আগস্ট তারিখে আর সেই ১৯৪৫ সালের ২৫শে অক্টোবর তারিখে ছটা পসিবল অলটারনেটিভের কথা ভাবা হচ্ছে সুভাষচন্দ্রকে নিয়ে কি করা হবে, সে বিষয়ে আলোচনা করতে গিয়ে। Six possible alternative his sixth possible alternative being spelt out as leave him where he is and do not ask for his surrender. ঐ অফিসিয়াল রিপোর্টের ৪৭ পৃষ্ঠায়, ১৩৯, ১৪০, ১৮৬, ২৬২, ২৬৩, ২৬৯, ৩৭২, ৩৭৫, ৩৮৮ থেকে ৩৮৯ পৃষ্ঠায় এই সম্বন্ধে অনেক আলোচনা আছে। এবং ১৪৪ পৃষ্ঠায় আছে, In many ways the easiest course would be to leave him where he is and not to ask for his release. ব্রিটিশ গভর্নমেন্টের কি ধারণা ছিল? নেতাজী সুভাষচন্দ্রকে কোথায় আটকানো ছিল যে তাঁকে রিলিজ করা যেতে পারে বা তাঁর সারেন্ডারের প্রশ্ন উঠতে পারে? এই সমস্ত তথ্য থেকে আমাদের কাছে সংশয়াতীত মনে হয় যে, নেতাজীর তদন্ত পরিপূর্ণভাবে হয়নি। অতি সম্প্রতিকালে আমাদের কলকাতার স্থানীয় বিশিষ্ট নাগরিকবৃন্দ, ডঃ আর.সি. মজুমদার, শ্রী প্রফুল্লচন্দ্র সেন, ডঃ সুশীলকুমার মুখার্জি ভাইস চ্যান্সেলর কলকাতা ইউনিভার্সিটি, সমর গুহ নেতাজীর একজন একান্ত অনুরাগী এম.পি. প্রভৃতি একটি পূর্ণাঙ্গ তদন্তের জন্য আবেদন করেছেন। সমরবাবু বার বার নেতাজীর প্রসঙ্গ উত্থাপন করেছেন, একটা পরিপূর্ণ তদন্ত দাবি করেছেন। যে তদন্তগুলি হয়েছে, সেগুলি সার্থক হয়নি, সফল হয়নি, কাজেই আমরা সংশয়াতীত নই। কাজেই তদন্ত রিপোর্ট যেগুলি এসেছে সেগুলি অসত্য বলে ঘোষণা করবার আমাদের অবকাশ আছে। আশ্চর্যের ব্যাপার যে খোসলা কমিশনে নেতাজীর মৃত্যু হয়েছে বলা হচ্ছে, সেখানে তদন্ত করতে গিয়ে একজন ডাক্তারের, চিকিৎসকের সাক্ষ্য নেওয়া হয়েছে এবং সেই চিকিৎসকই যে নেতাজীর চিকিৎসা করেছিলেন সেটাকে প্রমাণ করবার কোনও চেষ্টা করা হয়নি। সেই প্রমাণ আদৌ হয়নি। দেখা যাচ্ছে নেতাজী সুভাষচন্দ্রের ফটো কোথাও নেই। নেতাজীর মৃত্যু হয়েছে, অথচ তাঁর মৃতদেহ সনাক্ত করাবার ব্যবস্থা করা হয়নি। তাইহোকু বিমান ঘাটি থেকে ২.৩০ মিনিটে যে বিমান উড়ে গিয়েছিল সেই বিমানের ফ্লাইট ডকুমেন্ট কিছু নেই, কোন প্যাসেঞ্জার এলেন না সাক্ষ্য দিতে যে, নেতাজীর সঙ্গে তিনি ছিলেন, তিনি দেখেছেন নেতাজীকে আহত হতে। অ্যাক্সিডেন্ট যে ঘটেছে, সেই অ্যাক্সিডেন্টের সম্বন্ধে কোনও তদন্ত হয়নি। হসপিটালের কোনও রেকর্ড পাওয়া যায়নি। পেসেন্ট সুভাষচন্দ্রের মাথার কাছে যে একটা হিসট্রিসিট রাখার কথা, সেটা নেই।

*হসপিটাল বেড-এর বেড হেড টিকিট পাওয়া যায়নি। ক্রিমেশনের জন্য কোনও পারমিট ছিল না, ক্রিমেশনের সার্টিফিকেট ছিল না।* নেতাজী সুভাষচন্দ্র বসুর যে মৃত্যু ঘটেছে তার জন্য কোনও অফিসিয়াল অ্যানাউসমেন্ট হয়নি। অথচ শেষ পর্যন্ত সিদ্ধান্ত হল, যে নেতাজী সুভাষচন্দ্রর তাইহোকু বিমান বন্দরের বিমান দুর্ঘটনায় মৃত্যু হয়েছে। সুরেশচন্দ্র বসুর ডিসেনট্রেন্ট রিপোর্টে এই মৃত্যু মিথ্যা প্রমাণিত হয়েছে। খোলসা কমিশনে অনেকে সাক্ষ্য দিয়েছেন, শ্রী অমর চক্রবর্তী মহাশয় সেখানে গিয়েছিলেন, তিনি চিকিৎসককে জিজ্ঞাসা করেছিলেন যে, সুভাষচন্দ্র বসু পুড়েছিলেন, কেমন পুড়েছিলেন, চিকিৎসকের উক্তি তিনি পুড়েছিলেন থার্ড ডিগ্রিতে এবং চিকিৎসকের কথা হচ্ছে তাঁর হৃদয়, হার্ট পুড়ে গিয়েছিল। অমরবাবু প্রশ্ন করেছিলেন হৃদয় যদি পুড়ে গিয়ে থাকে থার্ড ডিগ্রি বার্ণিং যদি হয় তাহলে কতক্ষণ রোগী বাঁচতে পারে? ডাক্তার বলেছিল ইমিডিয়েট ডেথ হবে। কিন্তু তিনি বেঁচে ছিলেন কতক্ষণ? ২.৩০ মিনিটে এরোপ্লেন ছেড়েছিল, কিন্তু রাত্রি ৯টার সময় তাঁর মৃত্যু হয়েছে। এই রকম অসম্ভব তথ্য প্রকাশিত হয়েছে তথ্যাদি আমি কিছু কিছু আপনার সামনে রেখেছি। ডেপুটি স্পিকার মহাশয় আমরা একটা নিরপেক্ষ তদন্ত চাই, যা কমান্ড পারফরমেন্স হবে না, যেখানে এমন কোনও প্রভাব থাকবে না যাতে নেতাজীকে ছোট করার চেষ্টা হয়। নলিনীবাবু একথা পরিষ্কার বলেছেন যে, খোসলা কমিশন তার যে টার্মস অ্যান্ড রেফারেন্স, তার বাইরে গিয়ে নেতাজীর সম্বন্ধে অসম্মানজনক উক্তি করেছেন। এগুলি নেতাজীর ও সমগ্র জাতির পক্ষে অসম্মানজনক বলে মনে করি। তা আজকে নতুন করে নিরপেক্ষ তদন্তের ব্যবস্থা করা হোক, নেতাজীর হোয়্যার অ্যাবাউটস, অন্তর্ধানের পরে তিনি কোথায় ছিলেন, কি মিশনের জন্য কোথায় গিয়েছিলেন সে সম্বন্ধে নিরপেক্ষ তদন্ত হওয়া চাই। তাই এই সভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা হোক যে এ সম্পর্কে একটা পরিপূর্ণ নিরপেক্ষ তদন্ত হোক এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় নলিনীকান্ত গুহ মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করি। সমাজ, জীবন, কাল, দেশ অতিক্রম করে সর্বত্র জনজীবনে যখন সঙ্কট দেখা দেয় তখন মানুষ প্রত্যাশা করে এক মূর্ত্ত মহামানবের দিকে তাকিয়ে থাকে। নেতাজী শুধু রাজনীতিবিদ কিংবা প্রবল ব্রিটিশের প্রতিদ্বন্দ্বী নন, পরাধীন ভারতবর্ষের আশা আকাঙ্খার মূর্ত্ত প্রতীক। সেইজন্যই বাঙালি হিসেবে গর্ব অনুভব করি। ভারতবর্ষে যে কজন বাঙালি নেতৃত্ব দিতে পেরেছেন বোধ করি নেতাজী সর্বশ্রেষ্ঠ ও সর্বজন শ্রদ্ধেয় ব্যক্তি ছিলেন। কংগ্রেসের মহাত্মা গান্ধীর ইচ্ছা ও মনোনয়ন কে পরাভূত করে একাধিকবার নিজের সক্রিয়তা তিনি প্রতিষ্ঠা করেছিলেন অবশ্য মহাত্মা গান্ধীকে তিনি কোনও দিনই ছোট করেননি, তিনি দেখিয়েছিলেন তাঁহার দেশপ্রেম যে কোনও জিনিসের চেয়ে বড় ছিল। আমরা যখন মেডিক্যাল কলেজে পড়তাম তখন ডাঃ পঞ্চানন চ্যাটার্জি, সার্জেন নেতাজীর সম্পর্কে অনেক গল্প বলতেন কারণ তিনি তাঁর খুব ঘনিষ্ঠ ছিলেন। কিছুদিন আগে পর্যন্ত এটাই প্রচার ছিল নেতাজী জীবিত আছেন এবং শৈলমারীর সাধু সম্বন্ধে বহু প্রচার ও অপপ্রচার হয়েছিল কিন্তু নেতাজীর সম্বন্ধে জনমানসের মনে একটা জ্বলন্ত প্রশ্ন হয়ে আছে

তা নিরসন হওয়া প্রয়োজন। ভারতবর্ষে আজ যে সঙ্কট দেখা দিয়েছে এর নিরসনের জন্য মহামানবের অবির্ভাব প্রয়োজন। এই দিক থেকে নেতাজী সম্বন্ধে সত্যনিষ্ঠ তদন্তের প্রয়োজন আছে বলে মনে করি। অনেকে মনে করেন ভারতবর্ষের বিনা রক্তপাতেই স্বাধীনতা হয়েছে, অনেকে বলেন মিশ্রিত সংগ্রাম—অর্থাৎ রক্তাক্ত বিপ্লবের পথ এবং নন-কোঅপরেশনের পথে ভারত স্বাধীন হয়েছে। কিন্তু আমরা দেখেছি ব্রিটিশরা যখন ভারতবাসীকে ভীরু বলে পরিগণিত করে রেখেছিল তখন নেতাজী তরবারি হাতে দাঁড়িয়ে ছিলেন এবং প্রমাণ করে দিয়েছিলেন যে দরকার হলে ভারতবাসী ব্রিটিশ সিংহকেও নাড়িয়ে দিতে পারে। সেই দিক থেকে স্বাধীনতার ইতিহাসে নেতাজীর অবদানকে মানব জাতি শ্রদ্ধার সঙ্গে স্মরণ করবে।

[2-00 — 2-10 p.m.]

যে কথা বললেন প্রভাবতী কমিশন রিপোর্ট দিয়েছেন সে বিতর্কে যেতে চাই না। কিন্তু আমার কথা হচ্ছে যাদের কাছে এ সম্বন্ধে ক্লু আছে তারা যদি এগিয়ে এসে তদন্তের কাজে সাহায্য করেন তাহলে গোটা জাতি এক পথ নির্দেশ পাবে বলে আমি মনে করি। আমরা অতীতে দেখেছি শুধু ব্রিটিশ কিংম্বা তার প্রতিদ্বন্দ্বী নয় রাজনৈতিক মতবাদে তখন যারা মার্ক্সীয় ছিলেন তারা নেতাজীকে বিভিন্ন ভাবে নিন্দিত ও ধিকৃত করবার চেষ্টা করেছিলেন। এবং সেই সময়ের কিছু কিছু কার্টুন আমরা দেখেছি। কিছু বাঙালি সে জিনিস প্রত্যাখ্যান করেছে। আমরা দেখেছি যে রাজনীতিতে সবই সম্ভব। রাজনীতিতে নেতাজীকে উদ্বুদ্ধ এবং তাঁর আদর্শ রূপ দানের দায়িত্ব যারা গ্রহণ করেছেন, আমরা দেখেছি তারা সেই মতবাদকে বিসর্জন দিয়ে এক প্রতিবন্ধি হিংস্র মতবাদের সঙ্গে সহমত করেছেন। এইজন্য বলছি রাজনীতিতে সবই সম্ভব হচ্ছে। নেতাজীর বিরাট অবদান শুধু ভারতবর্ষ এর স্বাধীনতার আন্দোলনে নেই নয়, আমরা দেখেছি পরাধীন মানুষ যেখানেই আছে তাদেরই নেতাজী পথ দেখিয়েছেন। কিন্তু আমরা দেখেছি একটা আনহোলি আঁতাত রাজনীতিতে বোধ হয় সম্ভব। (শ্রী বীরেন্দ্র নারায়ন রায়—জ্ঞান দিতে হবে না।) আমি জানি না বীরেন বাবু গাত্রদাহ্য কম হল। তিনি বোধ হয় নেতাজীকে নিশ্চিহ্ন করার পক্ষে ছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীণ সদস্য নলিনী বাবু এবং তাঁর দলবল বিচার করবেন আজকে এই তথ্য এবং এই এনকোয়ারী স্থাপনের জন্য আর কি কার্যকর ব্যবস্থা করা যাবে, আর কারা কারা তাঁদের এই প্রস্তাবে কার্যকর সহায়তা করতে পারে সেই বিচার তাঁদের করতে হবে। আমার কয়েকটি কথার মধ্যে হাউসের চেহারা যে রূপ নিল তাতে সন্দেহ হয় যাঁদের কাছে আবেদন করেছেন তাঁরা নিষ্ঠার সঙ্গে আন্তরিকতার সঙ্গে এই হাউসের এই প্রস্তাব কার্যকর এবং বাস্তবায়নে চেষ্টা করবেন তো? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আনন্দ বাজারে প্রথম পাতায় বোল্ড লাইনে নেতাজী সম্বন্ধে সামান্য সামারি দিয়েছে, তার উৎস বোধ করি তদন্তের দাবি যা আজকে উপস্থাপিত হয়েছে তার অনুকূলে আরও বাস্তব নিষ্ঠ তথ্য পাওয়ার সম্ভাবনাকে উজ্জ্বল করার জন্য আজকের আনন্দবাজার সবাই নিশ্চয়ই দেখেছেন। একটা ডিসপ্যারিটি, যে ঘটনা ঘটে গেছে তার সঙ্গে একটা বিরাট তফাৎ তৎকালীন যাঁরা আমাদের সম্রাট এবং সম্রাটের যাঁরা প্রতিনিধি ছিলেন তাঁদের

কার্যকলাপের মধ্যে এবং বক্তব্যের মধ্যে। আমরা মনে করি আমরা যদি নিষ্ঠার সঙ্গে চেষ্টা করি তাহলে এই জাতীয় আরও নির্ভরযোগ্য তথ্য পাওয়া সম্ভব যদি এই জাতীয় আহ্বান করা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজনীতিতে এও সম্ভবপর, এই কমিশন করার কি সুযোগ হবে আপনার? কংগ্রেসের চরিত্র হনন নিয়ে কমিশন বসছে, কিন্তু আজকে নেতাজী সম্বন্ধে কমিশন করার কি সুযোগ হবে? কিন্তু কথা হচ্ছে প্রায়োরিটি, অগ্রাধিকার নিয়ে। আজকে নেতাজীর এই তদন্ত নিয়ে পার্লামেন্টে যে ইঙ্গিত আছে, পার্লামেন্টে সম্প্রতিকালে আলোচনা হয়েছে, এটা ভারতবর্ষের ব্যাপার, একই গুরুত্ব এর উপর প্রদান করা হচ্ছে না। সমস্ত রাজ্য থেকে একই প্রকার গুরুত্ব এবং দাবি উত্থাপিত হচ্ছে না। সেজন্য আমি আমাদের সহকর্মী বন্ধুদের বলব যে এই দাবি যেন সর্বজনীন হয়, সর্ব রাজ্য থেকে সমস্ত লেজিসলেচার থেকে কেন্দ্র থেকে সবাই সমান ঔসুক্য আগ্রহ নিয়ে নিষ্ঠা আন্তরিকতা নিয়ে এই দাবি যেন সোচ্চার করেন। তদন্ত কমিশনের যে দাবি হাউস আজকে গ্রহণ করতে চলেছে আমরা আশা করব বিনা বাধায় বিনা শর্তে এই দাবি গৃহীত হবে। আমরা আশা করব একটা অনির্দিষ্টকাল অপেক্ষা না করে কমিশনকে কার্যকর করার বিষয়ে যে দাবি এই সভায় করা হয়েছে সেই দাবিকে কেন্দ্রীয় সরকার গ্রহণ করবেন এবং কার্যকর ব্যবস্থা অবলম্বন করবেন। এই কথা রেখে প্রস্তাবকে আর একবার সমর্থন করে এবং আজকে বলার কিছুটা যে সুযোগ আমাকে দিয়েছেন এজন্য মাননীয় বন্ধুদের ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধান সভার সদস্য নলিনীকান্ত গুহ মহাশয় নেতাজীর অন্তর্ধান বিষয়ে নতুন করে তদন্ত কমিশন করার জন্য ভারত সরকারের কাছে প্রস্তাব করে বিধান সভার পক্ষ থেকে যে প্রস্তাব রেখেছেন তার প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। ইতিপূর্বে দু'দুটো তদন্ত কমিশন হয়েছিল, কিন্তু দেখা যাচ্ছে সেই তদন্ত কমিশনের যে কার্যকলাপ এবং তার যে বিশ্লেষণ বা তার যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত সম্পর্কে এখনও বিভিন্ন মহলে বিশেষ করে নেতাজীর ঘনিষ্ঠ হিসাবে যাঁরা ছিলেন এমন অনেক এই দেশে নেতৃস্থানীয় ব্যক্তিদের মধ্যে সন্দেহ রয়ে গেছে। তাই দেশবাসী এই সম্পর্কে যে উদ্বেগ এবং সন্দেহ সেটা নিরসনের জন্য আমি মনে করি এই তদন্ত কমিশনের যে দাবি—এর প্রতি ভারত সরকার যথাযথ মর্যাদা দিয়ে তদন্ত করবেন। নেতাজীর জীবনী সম্বন্ধে, নেতাজী আমাদের দেশে কি ছিলেন একথা বলতে গেলে তাঁর কথা নিশ্চয়ই আজকে আলোচনার বস্তু নয় তবে সে কথা না বললে চলেনা। কারণ আমাদের দেশে যে জাতীয় মুক্তি সংগ্রাম সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে সেই মুক্তি সংগ্রামে ভারতবর্ষের যে কয়জন উজ্জ্বলতম জোতিস্ক তাদের ভিতর তিনি ছিলেন অন্যতম। এবং তিনি যেভাবে এই সংগ্র্রামে অংশ গ্রহণ করে বিভিন্ন স্তরে দেশবাসীকে নেতৃত্ব দেবার চেষ্টা করেছিলেন তা শুধু ভারতবর্ষের সীমা অতিক্রম করেনি আন্তর্জাতিক ক্ষেত্রেও একটা আলোড়ন সৃষ্টি করেছিল। আমরা জানি যে আমাদের দেশে জাতীয় মুক্তি

সংগ্রামে প্রথম মুক্তি সংগ্রামে যারা নেতা হিসাবে অবতীর্ণ হন, আমাদের দেশের শ্রমিক এবং মেহনতি মানুষের সংগ্রাম যখন এতখানি রাজনীতির উন্নত স্তরে ছিলনা তখন স্বাভাবিক ভাবে সেই আন্দোলনের নেতৃত্ব ছিল বুর্জোয়া নেতৃত্ব এবং সেই বুর্জোয়া নেতৃত্বের বৈশিষ্ট ছিল সব সময় একটা আপোষ নীতি ধারা—জনসাধারণের সাহায্যকে ব্যবহার করব কিন্তু সঙ্গে সঙ্গে সাম্রাজ্যবাদীর সঙ্গে দর কষাকষি করে আপোষ রফা করা। এই ধারাটা আমরা তখন দেখেছি এবং সঙ্গে সঙ্গে আমরা দেখেছি জাতীয় মুক্তি আন্দোলনের ক্ষেত্রে যত বেশি জনসাধারণের আবির্ভাব হয়েছে, শোষিত মেহনতি মানুষ সেই সংগ্রামে এসেছে এবং তখন নেতৃবর্গ সেই মেহনতি মানুষের নেতৃত্বে যারা এসেছেন তাদের মুক্তি সংগ্রামে দিনের দিন এগিয়ে এসেছে—তাদের অন্য একটা ধারা ছিল—আপোষের বিরুদ্ধে, যে আপোষ চলবে না সাম্রাজ্যবাদীর সঙ্গে এবং তাদের সঙ্গে সব সম্পর্ক ছিন্ন করে পূর্ণমুক্তি চাই সেই দাবি উঠেছিল। সেই সময় আমরা জাতীয় আন্দোলনে দুটি ধারা দেখি তাহলে দেখব দুই ধারার নাম একটা দক্ষিণ পন্থী আরেকটা বামপন্থী। সেই বামপন্থী সংগ্রামের নেতৃত্বে ছিলেন নেতাজী সুভাষচন্দ্র বোস। ১৯৩০ সালে যে আইন অমান্য আন্দোলন, যেটা গোল টেবিল বৈঠকের ভিতর দিয়ে হল—যখন একটা বিপর্যয়ের সম্মুখীন তখন দেশবাসীর চাপের ফলে ব্রিটিশ সরকার এর কাছ থেকে দুই রকম প্রস্তাব এল—কিছুটা রাজ্যে রাজ্যে স্বায়ত্ত শাসন মূলক অধিকার, কেন্দ্রে সেই ফেডারেল শাসন যন্ত্র চালাবার কৌশল—সেই সময় আমরা দেখেছি একদিকে সেই ফেডারেল শাসন ব্যবস্থাকে মেনে নেবার ঝোক—আর যখন যুদ্ধ এগিয়ে আসছে সংগ্রামের অবস্থা পরিবর্তন হচ্ছে—যে সময় সাম্রাজ্যবাদকে গুরুতর আক্রমণ করা যায়, আঘাত করা যায়—যে পরিস্থিতি এসেছিল, সেই সময় সেই সংগ্রামী আওয়াজকে তুলে ধরবার জন্য নেতাজী এগিয়ে এসেছিলেন। এবং আমরা জানি সেই ঘটনাবলি আমাদের মনে আছে—হরিপুরা কংগ্রেসের ঘটনা, যখন এই দক্ষিণপন্থীদের প্রার্থীকে পরাজিত করে সুভাষচন্দ্র দ্বিতীয়বার কংগ্রেস ১৯৩৯ সালে ত্রিপুরা অধিবেশনের সময় তিনি সভাপতি নির্বাচিত হয়েছিলেন। সেই সময় কংগ্রেসের মধ্যে সেই দক্ষিণপন্থীরা তখন বোধ হয় খুব বেশি সতর্ক ছিলেন না, সজাগ ছিলেন না কিন্তু জনসাধারণের যে মনোভাব তাদের প্রতিভূ হিসাবে তাদের পরাস্ত করে নেতাজী সেখানে নির্বাচিত হয়েছিলেন। এবং নির্বাচিত হয়ে তিনি সুযোগ গ্রহণ করবার চেষ্টা করেছিলেন জাতীয় মুক্তি সংগ্রামকে একটা সামগ্রিক রূপ দেবার জন্য। কিন্তু সেদিন আমরা কি দেখলাম যে দক্ষিণপন্থী নেতৃত্ব সক্রিয় হলেন এবং তিনি গণতান্ত্রিক ভাবে নির্বাচিত হয়েছিলেন জাতীয় কংগ্রেসের সভাপতি হিসাবে, কিন্তু দেখলাম তাকে নিষ্ক্রিয় করে দেবার জন্য তাঁর প্রচেষ্টাকে ব্যর্থ করে দেবার জন্য সেখানে কংগ্রেসের এ. আই. সি. সি. অধিবেশনে একটা প্রস্তাব নেওয়া হল। এবং একটা প্রস্তাব নেওয়া হল যে মহাত্মা গান্ধীর অনুমতি ছাড়া নেতাজী কোনও ওয়ার্কিং কমিটি করতে পারবেন না। এবং শেষ পর্যন্ত তাঁকে নিরুপায় হয়ে সভাপতির পদ পরিত্যাগ করতে হয়েছিল। আজকে আমাদের পাশে এখানে কংগ্রেস পার্টির বন্ধু বললেন, নেতাজী সম্বন্ধে খুব তাঁর ভক্তি, তাঁর শ্রদ্ধা তিনি জ্ঞাপন করলেন কিন্তু তাঁদের রাজনৈতিক ইতিহাস একটু পর্যালোচনা করে দেখবেন তাঁরা কি করেছিলেন। শেষ পর্যন্ত

নেতাজীকে তাঁরা তাঁদের প্রতিষ্ঠান থেকে বিতাড়িত করেছিলেন, তাঁকে বহিস্কার করেছিলেন, সেকথা বোধ হয় তাঁদের মনে পড়বেনা। শেষ পর্যন্ত যখন একটা যুদ্ধ ঘোষিত হল, ভারতবর্ষে একটা নূতন পরিস্থিতির সৃষ্টি হল, তখন আমরা দেখেছি যে সেই যুদ্ধের পরিস্থিতির মধ্যে দিয়ে, ঐ সাম্রাজ্যবাদীর সমস্ত কলা কৌশলকে ব্যর্থ করে দিয়ে নেতাজী এই দেশ থেকে চলে গেলেন। তিনি চলে গিয়েছিলেন দুটি সাম্রাজ্যবাদী শক্তির মধ্যে যে সংঘর্ষ সেই সংঘর্ষের সুযোগ নিয়ে হয়তো দেশের স্বাধীনতা সংগ্রামকে সফল করবার জন্য। যদিও ঘটনাক্রমে আমরা মনে করি কমিউনিস্টরা মনে করেন সেই যুদ্ধের দুটি পর্যায় ছিল—একটা পর্যায় যেটা সাম্রাজ্যবাদী যুদ্ধের স্তর, সেই স্তরে সাম্রাজ্যবাদী যুদ্ধে লেলিনের যে শ্লোগান ইমপিরিয়াল ওয়ার ইজ এ সিভিল ওয়ার, সেই কৌশলেরই একদিকে অভ্যন্তরীণ মুক্তি সংগ্রামের কৌশল, অপর পক্ষে আমাদের যে স্থায়ী সাম্রাজ্যবাদ তার বিরুদ্ধে আক্রমণের সুবিধা করবার জন্য তাদের যে অনুগত সৈন্য বাহিনী তাদের বিদ্রোহ করত। যেহেতু দেখতে পাচ্ছেন যে বোনেদী, পুরাণো সাম্রাজ্যবাদ ধাপে ধাপে পশ্চাত অপসারণ করছে তখন সেখানে যাদের ছিল ভাড়াটে সৈন্য বাহিনী তাদের মুক্ত করবার জন্য তিনি চেষ্টা করেছেন, তিনি আই. এন. এ. গঠন করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশত রাজনৈতিক পরিস্থিতি আপনারা জানেন, আমরা সেই সময় রাজনৈতিকভাবে যে পরিস্থিতির বিশ্লেষণ করেছিলাম যে যুদ্ধটা একটা নূতন স্তরে রূপান্তরিত হয়ে গিয়েছে যখন সোভিয়েত রাশিয়ার উপর ফ্যাসিস্টরা আক্রমণ করেছিল ১৯৪১ সালের ২২শে জুন, যেদিন যুদ্ধ একটা নূতন ফিচার হয়ে গেল, সেইখানে একটা নূতন শক্তি যাকে বলে সমাজতান্ত্রিক শক্তি এবং সেই সমাজতান্ত্রিক শক্তির ফলেই আপনারা জানেন দ্বিতীয় বিশ্বযুদ্ধে যে হিটলারের পরাজয় ঘটেছিল, স্ট্যালিনগ্রাডের যুদ্ধে, যা সমস্ত আন্তর্জাতিক ক্ষেত্রে নূতন রূপান্তর ঘটিয়েছিল। ঐ ফ্যাসিবাদকে ধ্বংসের মধ্যে দিয়ে সামগ্রিকভাবে বিশ্ব সাম্রাজ্যবাদীকে দুর্বল করে দিয়ে আমাদের জাতীয় মুক্তির সংগ্রামের এবং সমস্ত দেশে দেশে পৃথিবীতে সাম্রাজ্যবাদীকে অত্যন্ত দুর্বল করে দিয়ে মুক্তি আন্দোলন সেখানে নূতন পরিস্থিতি সৃষ্টি করেছিল। সেখানে, সেই সময় ঠিকই নেতাজী যেহেতু দুর্ভাগ্যবশত ঐ বিপক্ষ শিবিরে ছিলেন তখন সেই যুদ্ধের বিশ্লেষণ এবং কিভাবে মুক্তি আন্দোলনকে গড়ে তুলতে হবে কমিউনিস্ট পার্টির সঙ্গে তাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গির পার্থক্য ঘটেছিল কারণ আমরা মনে করি যে যুদ্ধ একটা নূতন স্তরে গিয়ে পৌছেছিল যেটাকে নাম দিয়েছিলাম জনযুদ্ধ এবং যে যুদ্ধের ফলে আমরা যা বিশ্লেষণ করেছিলাম পরবর্তীযুগে ঐতিহাসিক ঘটনাবলি নিশ্চয়ই সেকথাটাকে প্রমাণ করেছে। আমরাও দেখেছি, সে খবর আমরা পেয়েছি, নেতাজী সেই ফ্যাসিবাদীদের মধ্যে নিজে মনে করেছিলেন যে তাদের দিয়ে তিনি ব্যবহার করবেন। সেই ফ্যাসিবাদ শক্তি স্বরূপ তিনি বুঝতে পেরেছিলেন, তাদের কৌশলও বুঝতে পেরেছিলেন এবং সেইজন্য শেষ জীবনে অর্থাৎ আমরা যে পর্যন্ত রিপোর্টটি পাই তাতে দেখতে পাচ্ছি তিনি বারবার চেষ্টা করেছেন এদের খপ্পর থেকে বেরিয়ে রাশিয়াতে যাবার জন্য। প্রথম সমাজবাদী রাষ্ট্র যে পৃথিবীর সামগ্রিক মুক্তি আন্দোলনের ক্ষেত্রে, দ্বিতীয় মহাযুদ্ধের ক্ষেত্রে হিটলারের ফ্যাসিবাদকে পরাস্ত করে দিয়ে সারা পৃথিবীতে মুক্তির পথকে সহজ করে দিয়েছিল সাধারণ শোষিত মানুষের কাছে, সেখানে যাবারই তিনি চেষ্টা

করেছিলেন এবং সেই রিপোর্ট আমরা পেয়েছি। আমি তাই আমার বক্তৃতা না বাড়িয়ে শুধু এই কথাই বলতে চাই যে নেতাজী যিনি আমাদের দেশের মুক্তি সংগ্রাম এর একটা অত্যন্ত প্রেরণার উৎস ছিলেন, আমাদের সকলের শ্রদ্ধাভাজন ছিলেন, তাঁর দেশপ্রেম, সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে সংগ্রামের নেতা হিসাবে তিনি আমাদের সকলেরই শ্রদ্ধার পাত্র ছিলেন। তাঁর দিকে দেশবাসী আজও কল্পনার আকাশে অনেক কিছু স্মরণ করে উৎসাহ ও প্রেরণা পায়। তাঁর সম্বন্ধে তদন্ত হোক এই দাবির প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভার অন্যতম প্রবীণ সদস্য এবং নেতাজীর সহকর্মী শ্রী নলিনীকান্ত গুহ নেতাজীর অন্তর্ধান রহস্য উদ্ঘাটনের জন্য যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাব সমর্থন করছি। আমি আনন্দিত যে এই প্রস্তাবের প্রতি এই সভার সকল পক্ষ সমর্থন জ্ঞাপন করেছেন, এবং আমরা এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করতে পারব। কেবল তাই নয়, সম্প্রতি লোকসভায় অধ্যাপক সমর গুহ এই প্রসঙ্গে যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি লক্ষ্য করেছি, সে প্রস্তাবের পেছনেও সংসদের সকল দলের সমর্থন পাওয়া গেছে। তাই আমি আশাও করছি এই ব্যাপারে সমগ্র জাতির একটা ঐক্যমত প্রতিষ্ঠিত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নেতাজী সুভাষচন্দ্র বসু যে কেবলমাত্র ভারতবর্ষের মুক্তি সংগ্রামের অন্যতম নেতা ছিলেন তা নয়, তিনি সমগ্র উপনিবেশবাদ অবসানের জন্য সংগ্রাম করেছেন এবং বর্তমানে ঐতিহাসিকরা বলছেন যে নেতাজী এবং আজাদ হিন্দ ফৌজের যে কার্যকলাপ তার ফলে দক্ষিণপূর্ব এশিয়ায় একের পর এক দেশের মুক্তি সংগ্রাম শক্তিশালী হয়েছে এবং সেসব দেশের স্বাধীনতা অর্জনে সহায়তা হয়েছে। কেবল ভারতের মুক্তি অর্জন নয়, স্বাধীন ভারতে যাতে সমাজতান্ত্রিক সাধারণতন্ত্র প্রতিষ্ঠিত হয়, জনগণের শাসন, মজুর কৃষকের শাসন প্রতিষ্ঠিত হয়, তার জন্য তিনি সংগ্রাম করেছেন। মাননীয় মন্ত্রী ভবানী মুখোপাধ্যায় বলেছেন দ্বিতীয় মহাযুদ্ধ কালে নেতাজী সুভাষচন্দ্র বসু জার্মানী এবং জাপানের সঙ্গে যেভাবে কাজ করেছেন, তাতে কিছু দ্বিধা, কিছু দ্বন্দ্ব ঘটার সুযোগ ছিল। নেতাজী পরিষ্কারভাবে একথা বলেছিলেন ইংরেজ শাসনের অবসানের জন্য তিনি সকলের সাহায্য নেবার চেষ্টা করেছেন। তাঁর উদ্দেশ্য ছিল সোভিয়েতে ইউনিয়নে যাওয়া, তিনি সোভিয়েত ইউনিয়নে যাবার জন্য যোগাযোগও করেছিলেন। কিন্তু তখন সোভিয়েত ইংরেজের সঙ্গে চলে গিয়েছে, তাই ইংরেজের বিরুদ্ধে যে জার্মানী তার সাহায্য গ্রহণ করার জন্য তিনি গিয়েছিলেন। কিন্তু তিনি জার্মানীতে থাকতেও ফ্যাসিবাদীর বিরুদ্ধে, হিটলারের বিরুদ্ধে লড়েছেন এবং যখন দেখেছেন যে তিনি তাদের সঙ্গে কাজ করতে পারবেন না, তখন তিনি জাপানে চলে এসেছেন এবং সেখানে এসেও তিনি সেখানকার রাজনীতিকে কখনও সমর্থন করেননি। যুদ্ধ শেষে, বিশেষ করে পটসডামে জি. ডি. আর, গণতান্ত্রিক জার্মান সরকারের যে আর্কিভস, তা থেকে যে সব তথ্য বেরিয়েছে, তাতে এটা নিশ্চিতভাবে প্রমাণিত হয়েছে জার্মানী এবং জাপানের সাহায্য গ্রহণ করেন কিন্তু নেতাজী তাদের রাজনীতি গ্রহণ করেনি এবং সমাজতান্ত্রিক সোভিয়েতের

সঙ্গেই তিনি সহমত ছিলেন এবং তাদের সঙ্গে বন্ধুত্ব রক্ষা করার জন্য চেষ্টা করেছেন, এমন কি জার্মানী থেকে চলে আসার সময়, আজাদ হিন্দ সৈনিকদের তিনি এই আদেশ দিয়ে এসেছিলেন কখনও সোভিয়েতের বিরুদ্ধে লড়াই করবেনা এবং সেই দায়িত্ব পালন করবার জন্য ভারতের মুক্তি সংগ্রামীরা শেষ দিন পর্যন্ত চেষ্টা করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নেতাজী অন্তর্ধানের রহস্য সম্পর্কে দুটি কমিশনের পরে আজ নতুন করে কমিশনের প্রস্তাব কেন? কারণ শাহনাওয়াজ কমিটি এবং খোসলা কমিটি সত্য উদ্ঘাটনের কোনও চেষ্টা করেনি। এই দুটি কমিশনেই আগের থেকে ঠিক করা ছিল তারা কি সিদ্ধান্ত করবে। ১৯৪৫ সালের ১৮ই আগস্ট তাইহোকুতে যে বিমান দুর্ঘটনা হয়েছিল তাতে নেতাজীর মৃত্যু হয়েছে এটা প্রমাণ করতে হবে এই ছিল কমিশন দুটির কাজ। সিদ্ধান্ত আগে থেকেই ঠিক করা ছিল, তারপর বলা হল, যে একটা বই লেখ। শাহনাওয়াজ কমিটিতে তিন জন সদস্য ছিলেন, শাহনাওয়াজ খান, এস. আর. মৈত্র এবং সুরেশচন্দ্র বসু। সুরেশচন্দ্র বসু ভিন্ন মত দিয়েছিলেন। নেতাজীর মৃত্যু হয়েছিল তাইহকু বিমান দুর্ঘটনায় একথা বলেছিলেন শাহনাওয়াজ খান, বলেছিলেন এস. আর. মৈত্র। শাহনাওয়াজ খান অল্প দিনের মধ্যেই কেন্দ্রীয় সরকারের মন্ত্রী হলেন আর এস. আর. মৈত্র আন্দামান নিকোবরের চীফ কমিশনার হলেন। তাঁরা পুরস্কার পেলেন। তারপরে খোসলা? ভারতবর্ষের মানুষ গ্রহণ করেনি শাহনাওয়াজ খান কমিটির রিপোর্ট, তাই তীব্র বিক্ষোভ হয়েছিল এবং সেই বিক্ষোভের চাপে ইন্দিরা সরকার শেষ পর্যন্ত আর একটি কমিশন করলেন, নির্দেশ দেওয়া ছিল খোসলা, তুমিও প্রমাণ কর নেতাজীর মৃত্যু হয়েছে। কে এই খোসলা? তার সঙ্গে ইন্দিরা গান্ধীর বন্ধুত্বের কথা শশবিন্দু বাবু বলেছেন। যখন কমিশনে কাজ করছে, খোসলা সেই সময় ইন্দিরা গান্ধীর জীবনী লিখছেন। কমিশনে নিযুক্ত হয়েছেন, তার টাকা পাচ্ছেন, অন্য কাজ করবার কথা নয়, কিন্তু সেই সময় এই ভদ্রলোক ইন্দিরা গান্ধীর জীবনী লিখছেন এই খোসলা কমিটি রিপোর্ট কি লিখেছেন? কেন এই কমিশন করা হল? খোসলা বলেছেন, নেহেরু জানতেন তাঁর মৃত্যু হয়েছে। আমি তাঁর বই থেকে পড়ছি, খোসলা লিখেছেন নেহেরু তদন্ত কমিটি করেছিলেন জনসাধারণের গণতান্ত্রিক দাবির প্রতি সম্মান দেবার জন্য, and not an admission of his disbelieve in the plane crash. তিনি জানতেন মৃত্যু হয়েছে, তাঁর কোনও অবিশ্বাস ছিল না, তবু এই সব তদন্ত কমিটি । নেহেরু যে বিশ্বাস করতেন আগে থেকেই যে নেতাজীর মৃত্যু হয়েছে বিমান দুর্ঘটনায় এবং তারই নির্দেশে শাহনওয়াজ কমিটি এই কাজ করেছে, সেটা পরিষ্কার রয়েছে খোসলার কথায়। খোসলার নানা মন্তব্য আমি এর পরে আসব। খোসলার রিপোর্টে যে দারুণ স্ববিরোধিতা রয়েছে তার একটু প্রমাণ আমি দিই। একথা বারবার বলা হয়েছে যে বিমান দুর্ঘটনার ব্যাপারটা সাজানো। এটা একটা বৃহত্তর পরিকল্পনার অংশ। ইঙ্গ-মার্কিন চোখকে ধুলো দেওয়ার জন্য এটা একটা সাজানো ব্যাপার এবং খোসলা তাঁর রিপোর্টে বলছেন, If there was a plan like then it is a very strong argument against the findings of the Saha Nawaz Committee.

অর্থাৎ যদি এই রকম কোনও পরিকল্পনা থেকে থাকতো যে ইঙ্গ-মার্কিন চোখকে ধুলো দেওয়ার জন্য এটা করা হয়েছে, তাহলে শাহনওয়াজ কমিটির যে সিদ্ধান্ত সেটা মানা যায় না। এই কথা খোসলা বলেছিলেন; খোসলার রিপোর্টে আছে যে এই রকম পরিকল্পনার কথা বিশিষ্ট সব ব্যক্তিরা বলেছেন যাদের সাক্ষ্য অবিশ্বাস করা যায় না। কাজেই খোসলার সামনে যে তথ্য উপস্থিত হয়েছে, সেই তথ্য বলে এক রকম কথা আর খোসলা সম্পূর্ণ বিপরীত সিদ্ধান্ত করেছেন যে, হ্যাঁ, ১৯৪৫ সালের ১৮ই আগস্ট, তাইহোকু বিমান দুর্ঘটনায় তাঁর মৃত্যু হয়েছে। যে দুর্ঘটনার কথা বলা হচ্ছে, এই দুর্ঘটনা কি আদৌ ঘটেছে? তথ্যের মধ্যে আমি যাব না, সময় কম। দুর্ঘটনা ঘটেনি। তাইহোকু থেকে সেইদিন কোনও প্লেন ওড়েনি। কোনও রকম দুর্ঘটনা ঘটেনি। এমন কোনও তথ্য পেশ করা হয়নি, কোনও সাক্ষ্য প্রমাণ নেই যে কোনও সহযাত্রী দেখেছেন যে সুভাষচন্দ্র আহত হয়েছেন একমাত্র হবিবুর রহমান বাদে। হবিবুর রহমানের ব্যাপারটা একটা মাস্টার প্ল্যানের অংশ যেটা বলা হচ্ছে এই রকম করা হবে। ১৭ই আগস্ট তারিখে তথাকথিত বিমান দুর্ঘটনার আগের দিন, স্থানীয় অফিসারদের সঙ্গে বসে নেতাজী যখন সব পরিকল্পনা করেছিলেন একজন মাত্র ভারতীয় সেখানে তখন উপস্থিত ছিলেন—তিনি কর্ণেল হবিবুর রহমান। তিনি পরিকল্পনার অংশ। তিনি বলতে পারতেন না অন্য কথা। আর কেউ এসে বলেনি একথা। আর কেউ তো বলেননি যে দেখেছি নেতাজীকে দুর্ঘটনায় পড়তে দগ্ধ হতে, মরে যেতে। বিশিষ্ট সমস্ত জাপানীরা তারা সবাই বলেছেন তাদের কোনও রকম ব্যক্তিগত অভিজ্ঞতা নেই, জানা নেই যে নেতাজীর এইভাবে মৃত্যু হতে পারে। এই সব বিশিষ্ট জাপানী অফিসার কারা? জেনারেল ফুজিয়ারা, মিঃ তাদাসী অ্যানডো, লেফটেন্যান্ট কর্ণেল তাদাও সাকাই, মিঃ নেগিসি, মিঃ হাটিয়া, লেফটেন্যান্ট কর্ণেল টাকামিয়া, কর্ণেল নানোগাকি, মিঃ ওয়াট্যানাবি, মেজর তাকাহাসি, লেফটেন্যান্ট জেনারেল ইসোদা, লেফটেন্যান্ট কর্ণেল শিবুয়া—এরাই এই জাপানী অফিসার, এরাই প্রধান সামরিক কর্মকতা, তারা সাক্ষ্যে বলেছেন, তাদের কোন পারসোনাল নলেজ নেই যে এই দুর্ঘটনায় নেতাজীর মৃত্যু হয়েছে। মৃতদেহের কোনও ফটো নেই। একজন ডাক্তার—ডাক্তার টি, ইউসি—অদ্ভুত ব্যাপার,—তিনি এক একবার এক এক রকম বিবৃতি দিয়েছেন। অ্যাংলো-আমেরিকান এজেন্সীর কাছে এক রকম বিবৃতি দিয়েছেন, শাহনওয়াজ কমিটির কাছে এক রকম বিবৃতি দিয়েছেন, খোসলা কমিটির কাছে আর এক রকম বিবৃতি দিয়েছেন। তিনটে বিবৃতি তিনরকম, কোনও মিল নেই কোথাও। প্রতিম সিং বলছেন,—তাইওয়ানে তিনি সাক্ষী দিচ্ছেন, তাইহোকুর মেয়র তাঁকে বলেছেন যে ১৮ই আগস্ট তারিখে কোনও রকম বিমান দুর্ঘটনা হয়নি। আশ্চর্য্যর কথা, নেতাজী আজাদ হিন্দ সরকারের প্রধান, হেড অফ দি স্টেটের সম্মান তাঁর, তাঁর মৃত্যু হল অথচ কোনও রকম সামরিক সম্মান দেওয়া হল না, কোনও ফুলের মালা দেওয়া হল না, কোনও সংবাদ বেরল না। কদিন পরে মিঃ এস. এ. আয়ার, আজাদ হিন্দ সরকারের পাবলিসিটি মিনিস্টার, বিবৃতি দিলেন, সেই বিবৃতিও পার্ট অফ দি প্ল্যান। সুতরাং এই জিনিস কখনও বিশ্বাস করা যায় না। আশ্চর্য্য মৃত্যুর কোনও সার্টিফিকেট নেই। শেষ পর্যন্ত যে ডেথ সার্টিফিকেট পেশ করা হয়েছে তাতে কি রয়েছে? অদ্ভুত কথা রয়েছে। তাতে রয়েছে, সুভাষচন্দ্র

নামে কারও কোনও মৃত্যু ঘটেনি, যার নাম বলা হচ্ছে, তার নাম হচ্ছে, একজন জাপানী ইতিহরা ওকুরা। এ. কে. দার. ফারস্ট সেক্রেটারী, এমব্যাসি অফ ইণ্ডিয়া, টোকিও তাকে চিঠি লিখছেন, হিসজি হ্যাটোরি, চীফ অফ ফোরথ সেকশন, এশিয়ার অ্যাফেয়ারস বুরো, মিনস্ট্রি অফ ফরেন অ্যাফেয়ারস। তিনি বলছেন যে মনে হচ্ছে অবস্থা দেখে এই ইতিহরা ওকুরা এরই মৃত্যু ঘটেছে।

[2-30 — 2-40 p.m.]

ত্রিচিনো ও পুমার মৃত্যু ঘটেছে হার্ট অ্যাটাক হয়ে। আর সুভাষচন্দ্র বসু অগ্নিদগ্ধ হয়ে মারা গেলেন। নাম অন্য রোগ অন্য—ঐ ব্যক্তির মৃত্যুর সার্টিফিকেট নেতাজীর মৃত্যু সার্টফিকেট হিসাবে চালাবার চেষ্টা হয়েছিল। সুতরাং প্রথম কথা হচ্ছে এই যে ১৮ই আগস্ট তারিখে বিমান দুর্ঘটনা আদৌ ঘটেনি অথচ দুর্ঘটনায় নেতাজীর মৃত্যু হয়েছে বলে শাহনাওয়াজ কমিটি এবং খোসলা কমিটি রিপোর্ট দিয়েছে। কিন্তু এই ধরনের কোনও ঘটনা ঘটেনি। কেন এই ধরনের একটা বিমান দুর্ঘটনার পরিকল্পনার প্রয়োজন হল তার কারণ অত্যন্ত স্পষ্ট। জাপান আত্মসমর্পণ করেছে এবং জাপান আত্মসমর্পন বলে কথা নয়, নেতাজী সুভাষচন্দ্র আগে থেকে এটা বুঝতে পেরেছিলেন যে এই যুদ্ধে জার্মানী এবং জাপানের পক্ষে জয় লাভ করা সম্ভব হবে না। এবং ১৯৪২ সালে অ্যাডমিরাল ক্যানারাসের কাছে তিনি বলেছিলেন যে তোমরা যুদ্ধে জিততে পারবে না। শাহনাওয়াজ খান নিজেও খোসলা কমিটির কাছে এই কথা বলেছিলেন যে আজাদ হিন্দ সরকারের ক্যাবিনেট সভায় নেতাজী সুভাষচন্দ্র বলেছিলেন এই যুদ্ধে জার্মানী জাপান জিততে পারবে না। তাই আগে থেকে তিনি পরিকল্পনা করেছিলেন যে এদের পরাজয়ের পর ভারতবর্ষের মুক্তি সংগ্রামের জন্য তিনি কি করবেন। তিনি যোগাযোগ স্থাপন করেছিলেন। আনন্দমোহন সহায় যিনি আজাদ হিন্দ সরকারের মন্ত্রী ছিলেন এবং পরবর্তী কালে ভারতের রাষ্ট্রদূত হয়েছিলেন এখনও তিনি জীবিত আছেন তিনি এই সাক্ষ্য দিয়েছিলেন যে নেতাজী চিন ওবং ইন্দোচিনের হোচিমিনের সঙ্গে যোগাযোগ করেছিলেন এবং তাঁর যাবার পরিকল্পনা ছিল চিন, ইন্দোচিন এবং রাশিয়ায় যাতে সে সব দেশ থেকে তিনি ভারতের মুক্তি সংগ্রাম পরিচালনা করতে পারেন। জেনারেল থিবিকে যে চিঠি দিয়েছিলেন নেতাজীর প্রাইভেট সেক্রেটারী ভাস্করণ, তাতে একথা বলা হয়েছে, এই চিঠিতে তিনি লিখেছেন নেতাজী বলেছেন, যে আমি জানি এবং কে জানে হয়তো বিমান দুর্ঘটনায় মারা যাবেন তিনি রওনা হবার আগেই নেতাজী এই কথা বলছেন যে তিনি বিমান দুর্ঘটনায় মারা যাবেন। বিমান দুর্ঘটনার কোনও পরিকল্পনা না থাকলে একথা তিনি এইভাবে বলতে পারেন না। সেই সময় দক্ষিণ-পূর্ব এশিয়ার সুপ্রীম কমাণ্ডার ম্যাক আর্থারের সমান মর্যাদাসম্পন্ন জাপানের তেরুচি। এই তেরুচির পারসোনাল স্টাফ, পরিষ্কার করে এই কথা বলেছেন যে তেরুচির পক্ষ থেকে তিনি নেতাজীকে জানিয়েছেন যে জাপান সরকার তাঁর যাবার জন্য সব রকম ব্যবস্থা করবেন। জাপান সরকারের পক্ষ থেকে সমস্ত ব্যবস্থা করা হবে আর সমস্ত ব্যবস্থা করাও হয়েছিল। ১৯৪৫ সালের ১৮ই আগস্ট নেতাজীর মৃত্যু হল-এই হল দুটি কমিটির সিদ্ধান্ত।

কিন্তু এই রিপোর্ট কি কেউ বিশ্বাস করেছে। সে কথাও না হয় ছেড়ে দিলাম। সেই সময় মার্কিন সরকারের ব্যক্তিরাও তা বিশ্বাস করেনি। আমি এখানে একটা তথ্য পেশ করছি। শ্রী এস. মজুমদার, যিনি বাংলা সরকারের অর্থাৎ পরাধীন ভারতের বাংলা সরকারের ইনটেলিজেন্স বিভাগের একজন বিশিষ্ট অফিসার ছিলেন তাঁর সাক্ষিতে তিনি বলেছেন যে ১৯৪৫ সালে সেপ্টেম্বর মাসে অর্থাৎ তথাকথিত বিমান দুর্ঘটনার ১ মাস পরে কলকাতা থেকে দুটি গোয়েন্দা দলকে পাঠানো হয়েছিল ব্যাংককে এ বিষয়ে খোঁজ খবর করবার জন্য এবং এই গোয়েন্দা দলের একজন অফিসার শ্রী এইচ. রায় তিনি সাক্ষী দিয়ে গিয়ে বলেছেন "We were sent to arrest Netaji." ১৮ই আগস্ট নেতাজীর মৃত্যু হল আর সেপ্টেম্বর মাসে গোয়েন্দা দল এইচ. রায় ও অন্যান্যদের পাঠানো হল নির্দেশ দিয়ে অ্যারেস্ট নেতাজী। এবং কালীপদ দে গোয়েন্দা দলের একজন, তিনি পরে রিপোর্ট দিয়েছেন যে 'আমি কোনও' রকম সিদ্ধান্তে পৌঁছোতে পারিনি—কোনও প্রমাণ পাইনি যে নেতাজীর মৃত্যু হয়েছে। সেপ্টেম্বর মাসে যে গোয়েন্দা দল কলকাতা থেকে বাংলা সরকারের পক্ষ থেকে গেল, এবং তারা এই এই সিদ্ধান্তে পৌঁছল যে নেতাজীর মৃত্যু হয়নি এবং নেতাজীকে গ্রেপ্তার করবার প্রয়োজন আছে। এ থেকে কি প্রমাণ হয়? তখনকার ভারতের গভর্নর জেনারেল ওয়াভেল। তিনি কি বলছেন? তাঁর কথায় দেখছি যে ওয়াভেল, এই ঘটনা বিশ্বাস করেননি। বিমান দুর্ঘটনায় নেতাজীর মৃত্যু হয়েছে এটা তিনি বিশ্বাস করেননি। Penderel Moon সম্পাদিত 'Wavell, the Viceroy's Journal' গ্রন্থে বেরিয়েছে—তার ১৬৪ পৃষ্ঠায় আছে—ওয়াভেল বলছেন 'I wonder if the Japanese announecment of Subhas Chandra Bose death in an air crash is true. I suspect it very much it is just what would be given out it the mant to go under ground. ১৯৪৫ সালের ২৪শে আগস্ট ওয়াভেল তাঁর ডায়রিতে এই কথা লিখেছেন যে, সুভাষচন্দ্রের মৃত্যু হয়েছে এটা কেউ বিশ্বাস করে না, এটা পালিয়ে যাবার একটা ক্যামোফ্লেজ হিসাবে ব্যবহার করা হয়েছে। মাউন্টব্যাটেন, যিনি এই সময়ে ইঙ্গ-মার্কিন পক্ষের একজন মস্ত বড় সামরিক কর্তা ছিলেন, তিনি কি বিশ্বাস করেছেন? মাউন্টব্যাটেনও বিশ্বাস করেননি। মাউন্টব্যাটেনের ডায়রিতে কি রয়েছে? Mountbatten Diaries (Wo. 172 IN P.R.D), Para 3: DMI states when Bose was preparing to leave Burma with his family by plane Chinese intercepted Japanese message ordering Bose to separate from his family and remain in Burma. DMI's supposition is that though Bose's family were in the Plane that crashed, Bose was not there and he subsequently escaped into Thailand. DMI has no evidence other than the intercept but is still convinced that he is correct. এই রিপোর্ট ১৭ই অক্টোবর, ১৯৪৫ সালের মাউন্টব্যাটেন ডায়রীতে এই কথা লেখা হচ্ছে যে ডি. এম. আই. রিপোর্ট করছেন সুভাষচন্দ্রের মৃত্যু ঘটেনি। এটাই কি যথেষ্ট প্রমাণ নয়? এই তথ্য তারা কেউ বিশ্বাস করেননি। এবং সাম্প্রতিককালে যে তথ্য প্রকাশিত হয়েছে, যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ—এর আগে দুজন সদস্য নলিনী গুহ, শশবিন্দু বেরা মহাশয় উত্থাপন করেছেন, আমি তার থেকে কিছু অংশ পড়ছি,

এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ তথ্য, যে তথ্য শাহানওয়াজ কমিটি, খোসলা কমিটির রিপোর্টে কিছু ছিল না। ব্রিটিশ সরকারের হার ম্যাজেস্টিস স্টেশনারি ডিপার্টমেন্ট থেকে সরকারি ভাবে যে তথ্য প্রকাশিত হয়েছে ট্রান্সফার অব পাওয়ার—৪২-৪৭, ভলিউম ৬, তাতে কি রয়েছে? ২৩ শে আগস্ট ১৯৪৫, সেখানে একটি রিপোর্টে পরিষ্কার বলা হয়েছে, নেতাজীর মৃত্যু ঘটেনি এবং স্যার এফ. মোড. জেনকিনসকে যে চিঠি লিখেছেন, সেই চিঠিতে পরিষ্কার এই কথা বলা হয়েছে ওয়ার ক্রিমিন্যাল হিসাবে সুভাষচন্দ্রকে নিয়ে আমরা কি করব সেটা আমাদের চিন্তা করতে হবে। ১৮ই আগস্ট তারিখে সুভাষচন্দ্রের মৃত্যু হল, আর পরবর্তী ১৮ই জানুয়ারী ডিসেম্বরে স্যার, এফ. মোডি জেনকিনসকে লিখেছেন ব্রিটিশ সরকারকে বিবেচনা করতে হচ্ছে সুভাষচন্দ্রকে নিয়ে কি করা যাবে—তারা চিন্তা করছেন ওয়ার ক্রিমিন্যাল ট্রায়াল হিসাবে সুভাষচন্দ্রকে যদি ধরা হয় তাহলে ভারতবর্ষে আন্দোলন হবে, যদি ভারতের বাহিরে সুভাষচন্দ্রকে নিয়ে বিচার শুরু হয় তাহলে গোলমাল হবে। তাই শেষ পর্যন্ত তারা সিদ্ধান্ত করছেন, সুভাষচন্দ্র যেখানে রয়েছেন সেইখানেই তাঁকে রেখে দেওয়া হোক এই তথ্য ট্রান্সফার অব পাওয়ার ৪২-৪৭-এ বেরিয়েছে। আরও গুরুত্বপূর্ণ হল ২৫শে অক্টোবর, ১৯৪৫, ব্রিটিশ সরকারের ক্যাবিনেট মিটিং হচ্ছে—সেখানে কি আছে? ১৫৮ আইটেম, ক্যাবিনেট মিটিং—হচ্ছে ইণ্ডিয়া এণ্ড বার্মা কমিটি—তাতে উপস্থিত কে আছেন? সভাপতিত্ব করছেন মিঃ এটলি-ইন চেয়ার, স্যার স্ট্যাফোর্ড ক্রিপস, লর্ড পেথিক লরেন্স, মিঃ ডি. এইচ. হল, মিঃ এ. এইচ. এনডারসন, মিঃ আর্মসট্রং, মিঃ গিবসন—সেখানে এরা উপস্থিত আছেন। সেখানে আলোচনা চলছে যে যাদের ধরা হয়েছে তার মধ্যে একমাত্র সির্ভিলিয়ান বেনিগেড সুভাষচন্দ্রকে নিয়ে কি করা হবে, এই নিয়ে তারা চিন্তিত হয়ে পড়েছেন। এই সব তথ্য কি এই কথাই প্রমাণ করে না শাহানওয়াজ কমিটি, খোসলা কমিটির রিপোর্ট একেবারেই গ্রহণযোগ্য নয়? তাই আজকে নতুন করে দাবি উঠেছে নতুন সব তথ্য যখন বেরিয়েছে তখন নেতাজীর অন্তর্ধানের প্রশ্ন নতুন করে বিবেচনা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের বুঝতে হবে, কেন বারে বারে প্রমাণ করার চেষ্টা হয়েছে, তাইহোক্ বিমান দুর্ঘটনায় নেতাজীর মৃত্যু হয়েছে? নেহেরু এবং নেহেরু কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধী এই জিনিস কেন করেছেন? মানসিকতার দ্বন্দ্বে—নেহেরু এবং সুভাষচন্দ্র বোস ১৯২৮ সালে কলকাতা কংগ্রেসে একই সঙ্গে স্বাধীনতার প্রস্তাব আনলেন। কিন্তু পরবর্তী কালে দেখা গেল কি? দুজন একই সঙ্গে বামপন্থী আন্দোলনের নেতৃত্ব করতে এসে সুভাষচন্দ্র বরাবরই বামপন্থী আন্দোলনের পুরোভাগে থেকেছেন, আর জহরলাল নেহেরু আত্ম সমর্পণ করেছেন বরাবর দক্ষিণ পন্থীর কাছে। আমরা দেখেছি বরাবরই সেই ভাবেই হয়েছে। আমরা দেখেছি ১৯৪৬/৪৭ সালে জওহরলাল নেহেরু আপোষের পথে অগ্রসর হয়েছেন এবং মাউন্টব্যাটেনের সঙ্গে মিলে ভারত ভাগ করেছেন। ভারতে কমনওয়েলথী স্বাধীনতা এনেছেন। তাই জওহরলাল নেহেরু পারেননি বামপন্থী সুভাষচন্দ্রকে সহ্য করতে। তাই আজকে এই আশঙ্কার কারণ আছে, এই চিন্তা করবার কারণ আছে, যে মাউন্টব্যাটেন সিঙ্গাপুরে আজাদ হিন্দ ফৌজের স্মৃতিস্তম্ভকে ভেঙ্গে পদদলিত করেছে সেই মাউন্টব্যাটেন সুহৃদ নেহেরু নেতাজী সুভাষচন্দ্রের বিরুদ্ধে কাজ করেছেন। আজকে নেতাজী কোথায়—এই চিন্তা

যখন মানুষের মনে জাগে, এই আশঙ্কা তখন অনেকের মনে দেখা দেয়, হয়ত পরবর্তীকালে চক্রান্তকারীরা নেতাজীর বিরুদ্ধে জঘন্য কোনও ক্ষতিকর কাজ করেছেন, হয়ত বা তাঁকে হত্যা করেছে এই সব তথ্য প্রকাশ হওয়া দরকার। এই সব তথ্য যাতে কখনও প্রকাশিত না হয় তার জন্য জহরলাল নেহেরু এই কর্ম করেছেন—মাউন্টব্যাটেন সুহৃদ জহরলাল নেহেরুর কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধীও একই কাজ করেছেন। আশার কথা, আজ ভারতে নেহেরুতন্ত্র শেষ হয়েছে। কেন্দ্রে আজকে নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তাই আমরা আশা করব যে কেন্দ্রীয় সরকার নেহেরু মানসিকতার যখন পরিবর্তন হয়েছে তখন নতুন সরকার নতুন করে একটা কিছু করবেন। স্যার, আজকে নতুন নতুন সব তথ্য আসছে। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী চৌধুরী চরণ সিং বলেছেন, ব্রিটিশ সরকারের অনেক সব তথ্য যা ভারতে ছিল, যা এতকাল প্রকাশিত হয়নি— কোনও কমিশনের কাছে রাখা হয়নি, সেইসব নতুন নতুন তথ্য আজকে প্রকাশিত হচ্ছে। সেই নতুন সব তথ্য থেকে আমরা অনেক গুরুত্বপূর্ণ কথা জানতে পারি। তাই আজকে আমরা চাইছি নতুন কমিশন হোক। তবে নতুন করে সাক্ষ্য গ্রহণের দরকার নেই, নতুন করে সব জায়গাতে যাবারও দরকার নেই—ঐ দুটি কমিশনের সামনে যে সব তথ্য পেশ করা হয়েছে সেই সব তথ্য বিবেচনা করে এবং সরকারের কাছ থকে যে তথ্য এতদিন নেওয়া হয়নি সেগুলি নিয়ে বিচার বিবেচনা করা হোক। স্যার, সেই সব তথ্য থেকে প্রমাণিত হবে যে, তাইহোকু বিমান দুর্ঘটনায় নেতাজী সুভাষচন্দ্রের মৃত্যু হয়নি। তারপর চেষ্টা করা হোক জানবার যে, তারপরের ঘটনা কি ঘটেছিল—নেতাজী কোথায়—তারপর কি হয়েছে, ইত্যাদি, ইত্যাদি। যে জাতীয় কর্তব্য আমরা এতদিন পালন করতে পারিনি, আসুন, আজ সবাই মিলে এই প্রস্তাব গ্রহণ করে সারা ভারতবর্ষে জনমত সৃষ্টি করে নতুন কমিশন করে রহস্য উদঘাটন করে আমাদের সেই জাতীয় কর্তব্য পালন করি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার শ্রদ্ধেয় প্রবীণ সদস্য শ্রী নলিনীকান্ত গুহ মহাশয় নেতাজীর অন্তর্ধান রহস্য সম্পর্কে তদন্তের দাবি জানিয়ে জাতীয় কর্তব্য পালনের ক্ষেত্রে অগ্রণী হয়েছেন, সেজন্য আমি প্রথমেই তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, নেতাজী সুভাষচন্দ্রের ভূমিকা ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে ও ঔপনিবেশিকতাবাদ বিরোধী লড়াই-এ উজ্জ্বল নক্ষত্রের মতন চিরকাল দীপ্তমান থাকবে। স্যার, স্বভাবতই হাত দিয়ে যেমন সূর্য্যের আলোকে রোধ করা যায়না তেমনি সুভাষচন্দ্রের সংগ্রামশীল ভূমিকাকেও কোনও অবস্থাতে ছোট করে দেখা সম্ভব হবে না। আমি খোসলা কমিশন এবং শাহনয়াজ কমিশনের রিপোর্ট পড়েছি। স্যার, সেই রিপোর্টের মধ্যে স্ববিরোধিতা আছে, গোঁজামিল আছে এবং একটা সিদ্ধান্তে পৌঁছাতে হবে আগে থেকে এইরকম একটা ভাবনা রেখে সিদ্ধান্তে আসার যে প্রবণতা আছে সেটা যে কেউ এই দুটি কমিশনের রিপোর্ট যদি পুঙ্খানুপুঙ্খরূপে পড়েন তাহলে তিনি তা বুঝতে পারবেন। স্যার, সেই প্রসঙ্গে যাবার আগে আমি অন্য একটি কথা আগে বলে নিতে চাই। এখানে শ্রদ্ধেয় ভবানী মুখার্জি মহাশয় তাঁর বক্তব্য রাখার সময়

নেতাজীর প্রতি শ্রদ্ধা জানিয়েও যে কথাটা বলবার চেষ্টা করেছেন সেটা হচ্ছে যে, নেতাজী পরবর্তী সময়ে ফ্যাসিবাদী শিবিরে অংশ গ্রহণ করেছিলেন। স্যার, সেদিক থেকে তিনি যে বক্তব্য রাখার চেষ্টা করলেন তার আমি বিরোধিতা করছি। কারণ আমি মনে করি, ফ্যাসিবাদ এবং সাম্রাজ্যবাদ রাজনীতিগত ভাবে এবং অর্থনীতিগত ভাবে উভয়ের মধ্যে মূলত কোনও পার্থক্য নেই। ফ্যাসিবাদ হচ্ছে, Naked dictatorship of finance capital. এবং সাম্রাজ্যবাদ হচ্ছে veiled dictatorship of Finance Capital. স্যার, নেতাজী সুভাষচন্দ্র ভারতবর্ষের মুক্তির স্বপ্ন দেখতেন। পরাধীন ভারতবর্ষকে মুক্ত করে তাকে স্বাধীন করার স্বপ্ন তিনি দেখতেন। স্বভাবতই সাম্রাজ্যবাদ শিবিরের এবং ফ্যাসিবাদী শিবিরের যে দ্বন্দ্ব সেই দ্বন্দ্বের সুযোগকে কাজে লাগিয়ে ভারতবর্ষের মুক্তির সংগ্রামকে তরান্বিত করার জন্য তিনি বীরত্বব্যঞ্জক ভূমিকা গ্রহণ করেছিলেন এবং খুব স্বাভাবিকভাবেই তিনি সেই ইতিহাস নির্দেশিত পথে আপন দেশের মুক্তির লড়াইকে সংগঠিত করার যে কাজ সেই কাজে তিনি ব্রতী হয়েছিলেন। নেতাজী সঠিক পথেই চলেছিলেন। স্যার, তিনি ভারতবর্ষের অন্যতম জননেতা ছিলেন, প্রকৃত অর্থে তিনি রাষ্ট্রনায়কও ছিলেন, স্বভাবতই ইতিহাসের গতিপথকে নির্দ্ধারণ করতে তিনি ভুল করেননি। স্যার, আজকে ভারতবর্ষের লক্ষ কোটি মানুষ দলমত নির্বিশেষে নেতাজীর প্রতি শ্রদ্ধাশীল। একটা সময় তাত্বিক বিতর্কের ফলে ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক মানুষদের মধ্যে নেতাজী সম্পর্কে অবশ্য দ্বিধা সংকোচ ছিল। কিন্তু সে সব কিছুর ঊর্ধ্বে থেকে নেতাজীর যে সংগ্রামশীল জীবন সেই জীবন আজও উজ্জ্বল প্রভাতের মতো ভারতবর্ষের মানুষের সামনে প্রতিভাত হয়েছে। তাই আজকে দেখা যাচ্ছে যে সকল নেতারা নেতাজীকে ভুল বিচার করেননি, নেতাজীকে বহিষ্কার করেছেন, তারাই নেতাজীর প্রতি শ্রদ্ধাশীল হয়ে তদন্তের দাবি জানাচ্ছেন এবং দলমত নির্বিশেষে সকলে হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে, একসঙ্গে কণ্ঠ মিলিয়ে নেতাজীর পূর্ণাঙ্গ তদন্তের দাবি, যে দাবি সমস্ত ভারতবর্ষের মেহনতি জনতার, ভারতবর্ষের মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত মানুষের দাবি, সেই দাবি তাঁরা উচ্চারণ করেছেন। মনীষী গোর্কি একটা কথা বলেছেন, যে কথা বিপ্লবী মহান নেতা লেনিন বারবার উচ্চারণ করতেন থিয়োরী ইজ গ্রে, গ্রীন ইজ ইটারন্যাল অব লাইফ। সেই তথ্য হচ্ছে ধূসর, চির সবুজ হচ্ছে জীবনের বাস্তবতা। সেই বাস্তবতা হচ্ছে নেতাজীর সংগ্রামশীল জীবন যা আজকে আমাদের সামনে স্পষ্ট হয়ে আছে এবং তা আমাদের চলার পথে প্রেরণা সঞ্চার করে। সেই নেতাজী সম্পর্কে আজকে যে রহস্য থেকে গেছে, আজকে তাইহোকু বিমান বন্দরের যে দুর্ঘটনা, সেই দুর্ঘটনা সম্পর্কে মানুষের মধ্যে যে সংশয় থেকে গেছে সেই রহস্য উন্মোচনের ক্ষেত্রে অগ্রণী হতে হবে, তদন্ত কমিশন বসাতে হবে এবং এ কথা শুধু ভারতবর্ষের সাধারণ মানুষই নয়, ১৯৪৫ সালের ১৮ই আগস্ট তাইহোকু বিমান বন্দরের যে দুর্ঘটনা সেটা ভারতবর্ষের মানুষ বিশ্বাস করেনি এবং সঙ্গে সঙ্গে ভারতবর্ষের যারা রাষ্ট্রবিদ, তদানিন্তন কালে নেতা ছিলেন তারা কেউ এই ঘটনাকে বিশ্বাসযোগ্য বলে মনে করেন না। ১৯৪৫ সালে গান্ধীজী বলেছিলেন, যদি কেউ নেতাজীর চিতাভস্ম আমার কাছে নিয়ে আসে তাসত্ত্বেও বলব যে নেতাজী বেঁচে আছেন এবং পরবর্তীকালে পণ্ডিত নেহেরু ১৯৬২ সালে শরৎচন্দ্র বোসের পরিবারকে

লিখেছিলেন যে নেতাজীর মৃত্যু সংক্রান্ত যে কথা প্রচারিত আছে সে সম্পর্কে যথেষ্ট সংশয়ে: অবকাশ আছে। মৌলানা আজাদ বম্বেতে এ. আই. সি. সি-র সম্মেলনে নেতাজীর প্রতি শোব প্রস্তাব উত্থাপনে বাধা সৃষ্টি করেছিলেন। প্রতিটি ক্ষেত্রে দেখা গেছে যে শুধু নেতা নয়, নেত এবং জনগণ সকলের মনে সুস্পষ্ট সংশয় ছিল যে নেতাজীর ঐ রকম ভাবে মৃত্যু হয়নি শ্রদ্ধেয় নির্মলবাবু রিপোর্ট থেকে এক একটা করে প্রমাণ করে দিয়েছেন যে কিভাবে সে: খোসলা কমিশনের রিপোর্টের মধ্যে স্ববিরোধিতা ছিল। আমি আর তার পুনরাবৃত্তি ঘটাতে চাইনা। আমরা যদি এটা ভাল করে দেখি তাহলে দেখব যে পরস্পর বিরোধী সমস্ত যুক্তি টানা হয়েছে এবং তা থেকে কোনও সিদ্ধান্তে আসা যায়না। স্বভাবতই আজকে নেতাজীর মৃত্যু সংক্রান্ত রহস্যের তদন্ত যেমন চাই, সেই সঙ্গে সঙ্গে নেতাজীকে তাঁর ঐতিহাসিক মূল্যায়ন ঘটিয়ে তাঁর যথাযথ স্থানে প্রতিষ্ঠিত করাও আমাদের জাতীয় কর্তব্য। আমি একথা শুনেছি যে দিল্লিতে লালকেল্লার ভিতরে যে কালাধার সেই কালাধারে পূর্বতন শাসকগোষ্ঠীর দিল্লি: বাদশা শাহাজাদি ইন্দিরা গান্ধী, তাঁর নেতৃত্বে ইতিহাসকে বিকৃত করার কথা। আমরা শুনেছি কালাধারের মধ্যে জাতীয় সংগ্রামের যারা উজ্জ্বল নক্ষত্র তাঁদের স্থান ম্লান করে দেওয়া হয়েছে আমরা আশঙ্কা করছি যে নেতাজী সুভাষচন্দ্রের স্থান যথাযথ ভাবে রাখা হয়নি কারণ আমি শিক্ষক, আমি মাস্টারি করি, আমি ইতিহাসের পাতায় দেখেছি যে নেতাজী সুভাষচন্দ্রকে খু ছোট করে দেখানো হয়েছে। স্বভাবতই আজকে আমাদের আশঙ্কা আছে যে দিল্লির যে কালাধা: সেখানে জাতীয় আন্দোলনের ইতিহাসকে সঠিক ভাবে রাখা হয়নি। নেতাজীর যে ভূমিকা সে: ভূমিকা সঠিক ভাবে মূল্যায়ন ঘটেনি। তাই, আমরা দাবি জানাব দিল্লির শাসন ক্ষমতায় যার আছেন সেই কালাধারকে আজকে তুলতে হবে। মাটির বুকে যাকে রাখা হয়েছে ভারতবর্ষে: ইতিহাসকে বিকৃত করে যারা আমাদের পরবর্তীকালে উত্তরপুরুষদের কাছে নায়ক হতে চান ইতিহাসের পাতায় নিজেদের নাম যারা লিখে রাখতে চান, আজকে সেই কালাধারকে তুলতে হবে এবং সেখানে কি লেখা আছে—যারা ইতিহাসকে বিকৃত করার দায়ে অভিযুক্ত হবে তাদের সম্পর্কে বিচার করতে হবে, এই বক্তব্যটুকু আমি রাখতে চাই। আমার বক্তব্য হচ্ছে এই যে সঙ্গত দাবি উঠেছে যে নেতাজীর রহস্যকে উদ্‌ঘাটন করতে হবে এবং সঙ্গে সঙ্গে নেতাজীর যে ঐতিহাসিক ভূমিকা, ভারতবর্ষের উপনিবেশ-বাদের যে সংগ্রাম, মুক্তির যে লড়াই দাসত্বের শৃঙ্খলা ভাঙ্গার যে সংগ্রাম, সেই সংগ্রামে নেতাজীর যে বলিষ্ঠ ভূমিকা, যে উজ্জ্ব ভূমিকা তাকে পুনর্মূল্যায়ন-এর জন্য বিধানসভায় প্রস্তাব গ্রহণ করতে হবে। এই কথা বলে আপনাকে অভিনন্দন ও ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীণ সদস্য নলিনীকান্ত গুহ মহাশ: যে প্রস্তাব এনেছেন ফরমোজার তাইহোকু বিমান বন্দরে নেতাজীর অন্তর্ধান সম্পর্কে তদং

করার ব্যাপারে যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমি পুরোপুরি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। নেতাজী সম্পর্কে আমরা জানি, তিনি ভারতবর্ষকে স্বাধীন করবার জন্য যে চেষ্টা, যে সংগ্রাম করেছেন, আমাদের কাছে তা উজ্জ্বল হয়ে রয়েছে। তিনি ভারতবর্ষ থেকে চলে গেলেন বাইরে, জাপানে। জাপানীদের সাহায্য নিয়ে এবং ভারতীয় সৈনিকদের সাহায্য নিয়ে ভারতে যে ব্রিটিশ সাম্রাজ্য প্রতিষ্ঠিত হয়েছিল, তার বিরুদ্ধে সংগ্রাম করেছিলেন। ব্রিটিশ সাম্রাজ্যের সূর্য কোন সময়ের জন্য অস্তমিত হত না। সেই বিরাট দেশ ও শক্তিকে পরাভূত করার জন্য এবং ভারতবর্ষকে স্বাধীন করার জন্য তিনি যে ভূমিকা নিয়েছিলেন, সেই ভূমিকার কথা আমাদের মনে এখনও উজ্জ্বল হয়ে রয়েছে। তিনি যে মারা গেছেন তাইহোকু বিমান বন্দরে, সেই সম্পর্কে যে প্রচার রয়েছে, যা খোসলা কমিশন এবং শাহনাওয়াজ কমিটির রিপোর্টে সিদ্ধান্ত রয়েছে, সেই সিদ্ধান্ত সম্পর্কে মানুষের মনে অনেক সংশয় রয়েছে। কাজেই নূতন করে, নুতন পরিবর্তিত পরিস্থিতিতে সেই সম্পর্কে একটা তদন্ত হওয়ার দরকার আছে। পূর্বতন সরকারের আমলে যে তদন্ত কমিশন দুটো হয়েছিল, তারা যত নিষ্ঠা এবং সততার সঙ্গেই রিপোর্ট দিয়ে থাকুক না কেন, মানুষ সেইগুলো যে কোনও কারণেই হোক বিশ্বাস করতে পারেননি। কাজেই নুতন পরিবর্তিত পরিস্থিতিতে—আমাদের কেন্দ্রে এবং রাজ্যে যে নুতন সরকার গঠিত হয়েছে, তাঁরা যে ভাবমূর্তি নিয়ে এসেছেন, তাঁরা নুতন প্রচেষ্টায় নুতন ভাবে কমিশন বসিয়ে এই সম্পর্কে নুতন ধরনের একটা তদন্ত করার প্রয়োজন আছে এবং তদন্ত নিশ্চয়ই পরিপূর্ণ হবে এবং মানুষ এটা বিশ্বাস করবে। এখানে অনেকে ধারণা করেন, তাঁর মৃত্যু হয়নি। মৃত্যুর ঘটনাটা সম্পূর্ণ বানানো। পূর্ববর্তী বক্তারা এই সম্পর্কে অনেকেই বললেন এটা নাকি সুপরিকল্পিত প্ল্যান, কাজেই এই সম্পর্কে একটা তদন্ত হওয়ার প্রয়োজন আছে। এখনও যে মানুষ এটা বিশ্বাস করতে পারেনি, বিভিন্ন পত্র পত্রিকার মাধ্যমে যে সমস্ত খবর বেরোয়, সেই সম্পর্কে জনগণ অনেক সময় বিভ্রান্ত হন, তাই প্রকৃত ভাবে পরিপূর্ণ তদন্ত হয়ে এই সম্পর্কে একটা তথ্য প্রকাশ হওয়ার দরকার আছে। আজকে স্টেটসম্যান কাগজে একটা খবর বেরিয়েছে, অধ্যাপক সমর গুহ মহাশয় একটা দাবি এনেছেন তদন্ত করার জন্য এবং তিনি বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রীদের চিঠি দিয়েছেন এই সম্পর্কে প্রস্তাব আনার জন্য এবং সেই পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় সদস্য নলিনীকান্ত গুহ মহাশয় আজকে একটা প্রস্তাব বিস্তারিত ভাবে রেখেছেন। সেই প্রস্তাবকে আমরা প্রকৃত ভাবে সমর্থন করছি। এই সভায় আশা করি, কেউ ভিন্ন মত পোষণ করবেন না। নেতাজী জন্মেছিলেন ১৮৯৭ সালের ২৩শে জানুয়ারি। এখনও যদি তিনি বেঁচে থাকেন তাহলে তাঁর বয়স ৮০ কিংবা ৮০ পেরিয়েছেন মাত্র। তিনি যদি বেঁচে থাকেন, তাঁর বেঁচে থাকাটা অসম্ভব নয় এবং তাঁর সম্পর্কে যদি আমরা একটা প্রকৃত চিত্র পাই, তাহলে নিশ্চয়ই আমরা খুশি হব। তাঁকে আমরা সাদরে গ্রহণ করব। যদি চক্রান্ত করে তাঁকে হত্যা করা হয়, সেই সম্পর্কেও আমাদের জানা দরকার এবং এই জন্য কারা দায়ী, সেই সম্পর্কে আমাদের ওয়াকিবহাল হওয়া প্রয়োজন। কাজেই তদন্ত হওয়ার বিশেষ প্রয়োজন আছে বলে মনে করি এবং তদন্ত হয়ে প্রকৃত তথ্য

উদ্ঘাটিত হলে আমরা নিশ্চয়ই খুশি হব এবং আমাদের সেই সম্পর্কে যে সংশয়, সন্দেহ আছে, তা দুর হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীণ সদস্য শ্রী নলিনীকান্ত গুহ মহাশয় হাউসের সামনে নেতাজীর অন্তর্ধান রহস্য সম্পর্কে যে প্রস্তাব উত্থাপন করেছেন, তাকে সমর্থন করতে উঠে আমি আপনার সামনে কতকগুলো কথা নিবেদন করবো। প্রথমত নেতাজীর অন্তর্ধান রহস্যর বিষয়ে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সে সম্পর্কে বক্তৃতা রাখার আগে দুটি বিষয় সম্পর্কে আমি পরিষ্কার বক্তব্য এখানে রেখে যেতে চাই। প্রথমত আন্তর্জাতিক পরিস্থিতি সম্পর্কে নেতাজীর চিন্তা-ধারার কথা। দ্বিতীয়ত নেতাজী সম্পর্কে নেহেরু পরিবারের মনোভাব। এই দুটি বিষয়ে যদি আমরা সম্যকভাবে অবহিত হতে পারি তাহলে নেতাজীর মৃত্যুর ঘটনা এবং তাকে কেন্দ্র করে তদন্ত কমিটি বা কমিশন সম্বন্ধে আলোচনা আমাদের সাহায্য করবে।

প্রথমত আন্তর্জাতিক পরিস্থিতি সম্পর্কে নেতাজীর যে দৃষ্টিভঙ্গি, সে সম্পর্কে এখনও বিভিন্ন মহলে বিভিন্ন ভাবে খানিকটা ধোঁয়াটে মনোভাব বিদ্যমান আছে। নেতাজী সুভাষচন্দ্র তাঁর ''ভারতের মুক্তি সংগ্রাম'' এই গ্রন্থে অত্যন্ত স্পষ্ট ভাবে একটা কথা উল্লেখ করেছিলেন যে, উনবিংশ শতাব্দীর মার্ক্সীয় দর্শণ বিংশ শতাব্দীর সোভিয়েতের অক্টোবর বিপ্লব বিশ্ব সভ্যতার ইতিহাসকে সমৃদ্ধ করেছে। অতঃপর ভারতবর্ষের দায়িত্ব হবে সেই সভ্যতার ইতিহাসকে আরও সমৃদ্ধতর করে তোলা। একথা তিনি ''ভারতের মুক্তি সংগ্রাম'' গ্রন্থের প্রথম খণ্ডে সুস্পষ্টভাবে বলেছেন। পরবর্তীকালে আমরা দেখি তাঁর জীবনের সমস্ত অধ্যায়ে এগুলি প্রতিফলিত হয়। ১৯৪০ সালে রামগড়ে যে আপোষ বিরোধী সম্মেলন হয়েছিল, সেই আপোষ বিরোধি সম্মেলনের শেষে আমরা জানি নেতাজী একান্তে তাঁর কয়েকজন অত্যন্ত বিশ্বস্ত সহকর্মীর কাছে আলোচনা করেছিলেন এবং পরিকল্পনা রচনা করেন এবং সেখানে সেই পরিকল্পনা রচিত হয়। যুদ্ধ তখন শুরু হয়ে গিয়েছে। যে কোন ভাবে সোভিয়েত রাশিয়ার সহায়তায় ভারতবর্ষের মুক্তি সংগ্রামকে তরান্বিত করা সম্ভব। সেই উদ্দেশ্যে দিল্লির বিশিষ্ট ফরওয়ার্ড ব্লক নেতা লালা শঙ্কর লাল-কে জাপানে পাঠানো হয় জাপান থেকে সেভিয়েত দূতাবাসের সঙ্গে যোগাযোগ করার জন্য। লালা শঙ্করলাল জাপানে সোভিয়েত দূতাবাসের সঙ্গে যোগাযোগ করে দেশে যখন ফিরে এলেন তখন নেতাজী সুভাষচন্দ্র কারাগারের অন্তরালে। লালা শঙ্করলাল এসে শরৎচন্দ্র বসুকে তাঁর পরিকল্পনার কথা জানালেন, সোভিয়েত রাশিয়ার সম্মতির কথা জানালেন। শরৎচন্দ্র বসু জেলের অভ্যন্তরে নেতাজী সুভাষচন্দ্রের কাছে সেই বার্তা পৌছে দিলেন। পরিকল্পনা ঠিক এবং তার পরে কারাগার থেকে তিনি অসুস্থতার নিবন্ধনে মুক্তি নিলেন। এবং তার পর দেশের অভ্যন্তর থেকে তাঁর অন্তর্ধান ঘটল, উদ্দেশ্য ছিল সোভিয়েত রাশিয়া। সেখানে ক্ষেত্র করে ভারতের মুক্তি সংগ্রমকে পরিচালনা করা। কিন্তু কাবুল থেকে যখন সেই পথে যাবেন সেই সময় সোভিয়েত রাশিয়া থেকে বার্তা পেলেন যে পরিস্থিতি বদল হয়েছে। তখন সোভিয়েত রাশিয়া ইংরাজ এবং আমেরিকার সঙ্গে চুক্তিতে আবদ্ধ ফ্যাসিবাদের বিরুদ্ধে সংগ্রাম করার

জন্য। তাই সেই অবস্থায় সোভিয়েত রাশিয়ার পক্ষে ভারতের মুক্তি সংগ্রামকে সরাসরি ভাবে সাহায্য করা সম্ভব নয়। সেই অবস্থায় নেতাজী সুভাষচন্দ্র তাঁর পথ পরিবর্তন করে জার্মানী এবং জাপানের সহায়তায় আজাদ হিন্দ ফৌজ গড়ে তুললেন। অনেকে প্রশ্ন করেন হয়ত সেই সময় নেতাজীর মনে অনেক দ্বিধা দ্বন্দ্ব ছিল। কিন্তু অত্যন্ত সুস্পষ্ট ভাবে নেতাজী একথা বার বার বলেছেন যে, আমরা সোভিয়েত রাশিয়ার বিরুদ্ধে কখনও যুদ্ধ ঘোষণা করিনি, যুদ্ধ করতে চাই না। ফ্যাসিবাদী শক্তির সঙ্গে মিলিত হয়েছি শুধু কৌশল হিসাবে। ১৯৪৩ সালের ২১শে অক্টোবর যখন আজাদ হিন্দ সরকার প্রতিষ্ঠিত হয় তখন নেতাজী অত্যন্ত সুস্পষ্টভাবে ঘোষণা করেছিলেন যে, সোভিয়েত রাশিয়ার বিরুদ্ধে কখনো যুদ্ধ ঘোষণা করব না এবং তাকে কেন্দ্র করে হিটলারের সাথে তাঁর মত-বিরোধ দেখা দিয়েছে। তিনি শুধু মাত্র ফ্যাসিবাদী শক্তির সাহায্য বা সহায়তা গ্রহণ করেছিলেন একটা কৌশল হিসাবে, একটা হাতিয়ার হিসাবে। আমরা বিশ্ব আন্দোলনের সময়, বিভিন্ন শ্রমিক আন্দোলনের সময়, সমাজতান্ত্রিক আন্দোলনের দিকে যদি লক্ষ করি তাহলে দেখব, লেনিন-এর জীবন যদি লক্ষ্য করি যখন অক্টোবর বিপ্লব শুরু হয়, ১৯১৭ সালে অক্টোবর মাসে লেনিন তখন জার্মানিতে নির্বাসিত ছিলেন। কিন্তু ঠিক বিপ্লবের প্রাক-মুহূর্তে লেনিন সোভিয়েত সীমান্তে এসে উপনীত হলেন সাম্রাজ্যবাদী জার্মান সরকারের সহায়তায়। লেনিন কৌশল হিসাবে সেই সাহায্য নিয়েছিলেন, সোভিয়েত সীমান্তে পৌছবার জন্য।

[3-00 — 3-10 p.m.]

সেই ক্ষেত্রে এই সাহায্য নিয়েছিলেন একটা কৌশলে। অর্থাৎ একটা সমাজতান্ত্রিক আন্দোলনে নেতৃত্ব দেবার নাম করে এই সাহায্য তিনি নিয়েছিলেন। নেতাজী সুভাষচন্দ্র বোস ও সেই সমস্ত সাহায্য গ্রহণ করেছলেন একটা কৌশল হিসাবে—মূল লক্ষ্য ছিল ভারতবর্ষকে মুক্ত করা। এইভাবে তিনি ভারতবর্ষের বাইরে গিয়ে ভারতের জাতীয় সংগ্রামকে ত্বরান্বিত করার জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছিলেন এবং তার নেতৃত্ব দিয়েছিলেন। যুদ্ধের যে সময় সেই অবস্থাতে আমরা দেখছি তিনি আন্তর্জাতিক পরিস্থিতি বিশ্লেষণ করে শা-নওয়াজ কে বললেন অক্টোবর-নভেম্বর '৪৪এর যুদ্ধে অ্যাকসিস পাওয়ার হেরে যাবে এবং অ্যাঙ্গলো আমেরিকান জয়লাভ করবে। করলও তাই, শা-নওয়াজ কমিশনের সামনে একথা বলেছিলেন। কাজেই তিনি যুদ্ধের পরিণতি সম্পর্কে নিশ্চিত ছিলেন এবং সেই ভাবে তিনি পরিকল্পনা রচনা করেছিলেন এবং সেই অনুযায়ী কার্যকলাপ সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। মাঝখানে রটনা করা হল ১৯৪৫ সালের ১৮ই আগস্ট যে তিনি তাইহোকু বিমান দুর্ঘটনায় মারা গেছেন এবং সেইভাবে প্রচার করা হয়েছিল। আমি এখানে কতকগুলি কথা বলব যা প্রামাণ্য। মাত্র কয়েকমাস আগে ব্রিটিশ দেশ থেকে একটা মূল্যবান গ্রন্থ প্রকাশিত হয়েছে, তাতে দেখছি সেই সময় স্বাধীনতা আন্দোলনে যে সমস্ত সরকারি দলিল তা বার করা হয়েছে। সেখানে দেখা যাচ্ছে প্রথম কথা মৃত্যু সম্পর্কে যেকথা ঘোষণা করা হল তারপর দেখা গেল ২৬শে আগস্ট একটা জায়গায় বলা হয়েছে মিঃ আর. এম. মোদী, তিনি লিখছেন টপ সিক্রেট একটা চিঠি

মিঃ জেনকিনস, হোম ডিপার্টমেন্টে। ১৮ই আগস্ট মৃত্যু হল, ২৬শে আগস্ট দিল্লির ভাইসরয় হাউস থেকে হোম ডিপার্টমেন্ট চিঠি লিখছেন মিঃ মোদী লিখছেন আই হ্যাভ examined your suggestions that Mr. Bose betreated as "war criminal" অর্থাৎ তখন বলছেন মিঃ বোসকে ওয়ার ক্রিমিন্যাল হিসাবে ট্রিট করা যতে পারে। এই কথা মিঃ মোদী লিখেছেন। এরসঙ্গে একটা অ্যানেক্সচার আছ তাতে বলেছেন বোস সম্বন্ধে ব্যবস্থা করতে হবে এবং চিন্তা করতে হবে। বোসেস ইনফ্লুয়েন্স over the I.N.A. তাঁর যে প্রভাব তাতে এখনি যদি একটা ব্যবস্থা অবলম্বন করি তাহলে প্রতিক্রিয়া সৃষ্টি হবে। তিনি বলেছেন বাংলার রাজনীতিতে বোসের যে প্রভাব এবং সেই সম্পর্কে যে গোপন দলিলে তিনি বলছেন অল দিস is in addition to his already great prestige as an Indian Nationalist figure in his own country. To the youth of Bengal and to terrorists, in particular, he is and has long been a source of inspiration সুভাষচন্দ্রকে বাংলার যুব সম্প্রদায়ের কাছে এক প্রেরণার উৎস হিসাবে চিহ্নিত করা হয়েছে।

**ডেপুটি স্পিকার ঃ** সময় ছিল দু ঘন্টা—তিনটা বার মিনিটে সেই সময় শেষ হয়ে যাচ্ছে। আমি মনে করছি যে এই টাইমটা এক্সটেন্ড করা দরকার। সেই জন্য আধঘন্টা সময় এক্সটেণ্ড করলাম—আশা করছি হাউস এগ্রি করবে।

(ভয়েসেস — ইয়েস।)

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এই অ্যানেক্সচারের মধ্যে বলা হয়েছে যে, সুভাষচন্দ্র যদি আসেন [illegible] সম্পর্কে কয়েকটা ব্যবস্থা অবলম্বন করা যেতে পারে। সেখানে পাঁচটি বিকল্প সম্ভাবনার কথা বলা হয়েছে—তাঁকে দেশে ফিরিয়ে এনে বিচার করা যেতে পারে, বাহিরে রেখে বিচার করা যেতে পারে, বাহিরে আটক রাখা যেতে পারে, দেশের মধ্যে অন্তরীণ রাখা যেতে পারে, অথবা তিনি যেখানে আছেন সেখানেই থাকুন তাঁকে আত্মসমর্পণ করবার জন্য নির্দেশ দেবার কোন দরকার নেই। এই গোপন সার্কুলারে যে পাঁচটা সম্ভাবনার সম্বন্ধে বলেছেন তাকে বাহিরে যদি রাখা যায় তাহলে কি হতে পারে, না দেয়ার ইজ more to be said for detention or internment somewhere out of India, out of sight would be to some extend out of mind and agitation for his release might be less. Also escape to Russia would be difficult. Soviet Russia (2) অর্থাৎ যে কথাটি দিয়ে শুরু করেছিলাম তাহল সোভিয়েত রাশিয়া সম্পর্কে তাঁর যে দৃষ্টিভঙ্গি সেই কথা সাম্রাজ্যবাদী শক্তি জানত। সেইজন্য তাঁরা গোপন সার্কুলারে এই কথা বলেছেন যে যদি বাইরে ডিটেণ্ড করে রাখি তাহলে সোভিয়েট রাশিয়ায় চলে যাওয়ার সম্ভাবনা তিরোহিত হবে। এই কথা সেই গোপন সার্কুলারের মধ্যে আছে। এই বইয়ের মধ্যে দেখা যাচ্ছে বহু তথ্য যাতে ১৮ই আগস্ট তাইহোকু বিমান দুর্ঘটনা, ২৬শে আগস্ট গোপন সার্কুলার, এবং ৪৫ সালের ৩০শে আগস্ট একটা যে সার্কুলার তাতে দেখা যাচ্ছে অল ইণ্ডিয়া

ফরওয়ার্ড ব্লক সম্পর্কে কয়েকটি কথা। ভারত সরকারের যে গোপন সার্কুলার যেটা ব্রিটিশ গভর্নমেন্টের কাছে পেশ করা হয়েছে এবং তাতে একটা জায়গায় আছে কনফারমেশন is still awaited of the recent Japanese report of the death of Bose in an aeroplane accident. অর্থাৎ ৩০শে আগস্ট অল ইণ্ডিয়া ফরওয়ার্ড ব্লক সম্পর্কে একটা গোপন দলিল ভারত সরকার ইংরেজ সরকারের কাছে পাঠিয়েছিলেন। এর শেষ অংশ বলছেন জাপানীদের যে প্রচার সে সম্পর্কে কোনও সমর্থন নেই। কাজেই ১৮ই আগস্ট সম্পর্কে যে প্রচার সেই প্রচারের যে সমস্ত বিরোধি বক্তব্য সম্প্রতিকালে প্রকাশিত তা এই বইতে আছে আরও বলছি সেকেণ্ড সেপ্টেম্বর ফরটিফাইভ, স্যার যে কোলভিলী টু লর্ড পেথিক লরেন্স লিখছেন—প্রাইভেট অ্যাণ্ড সিক্রেট—ভাইসরয়েস হাউস, নিউ দিল্লি—তার রিপোর্টের মধ্যে আছে নেহেরুর মনোভাব সম্পর্কে। নেহেরু তখন পর্যন্ত মনস্থির করতে পারেননি, এবং এই সম্পর্কে চিন্তিত—বোস হ্যাজ Come in for much praise as a national hero, and the nationalist press is suggesting that under international law Bose and his followers are entitled to all the honours of war are not liable punishment অর্থাৎ এ ক্ষেত্রে পরিষ্কার ভাবে এই কথাই বলছে যে বিভিন্ন জাতীয়তাবাদী সংবাদপত্র তাঁর সম্পর্কে প্রথমটায় পঞ্চমুখ এবং তাঁর বিরুদ্ধে যেন ব্যবস্থা অবলম্বিত না হয় এই রিপোর্ট ইংরেজ দপ্তরে যাচ্ছে। অর্থাৎ দেখা যাচ্ছে সেকেণ্ড সেপ্টেম্বরে এই রিপোর্টকে তারা গুরুত্ব দিয়েছে এবং এ সম্পর্কে যে সমস্ত তথ্য বার হয়েছে তাতে তারা উদ্বেগ প্রকাশ করেছে। পরবর্তীকালে আরও দেখা যায় ২০শে অক্টোবর ১৯৪৫ সেখানকার একটা গোপন সার্কুলারে বলছেন যে ভারতবর্ষের বাইরে বা অন্তরালে রেণীগেড বা দেশদ্রোহী হিসাবে তাদের চিহ্নিত করা যায়।

[3-10 — 3-20 p.m.]

ভারত সরকার যে রিপোর্ট পেশ করেছেন সেই রিপোর্টের মধ্যে বলা হচ্ছে যে ৮৭ জনের এই রকমভাবে লিস্ট করা হয়েছে, তাদের দেশদ্রোহী হিসাবে চিহ্নিত করা যেতে পারে এবং তার মধ্যে বলা হয়েছে দি লিস্ট of suspects prepared by the Government of India Numbers 87, 12 of whom, including Subhas Bose whose death is presumed were recorded as the more serious cases. সুভাষবোস সম্পর্কে বলছেন যে ৮৭ জনের যে তালিকা তার মধ্যে তাঁর নাম তাঁর ডেথ প্রিজিউম করা যেতে পারে কিন্তু নিশ্চিত কথা তাঁরা বলছেন না। আরও বহু উদ্ধৃতি আছে, সময় স্বল্পতার জন্য আমি উদ্ধৃতি দিতে পারছি না। তবে মোটামুটিভাবে এই কথা আমি হাউসের সামনে রাখতে চাই যে ১৮ই আগস্ট ১৯৪৫ সালের যে ঘটনা সেই ঘটনার পরবর্তী যে সমস্ত অধ্যায় আজ আমাদের সামনে উন্মোচিত হচ্ছে বিশ্লেষণ করে সাম্প্রতিককালের যে সমস্ত মূল্যবান গ্রন্থের প্রকৃত তথ্য পরিবেশিত হচ্ছে তাতে দেখা যাচ্ছে ১৮ই আগস্টের পরবর্তীকালে বহুদিন পর্যন্ত নেতাজী সুভাষচন্দ্রের জীবিত অবস্থাকে তাঁরা স্বীকার করে নিয়েছেন, তাঁকে কেন্দ্র করে তাঁরা

উদ্বেগ প্রকাশ করেছেন। এখন প্রশ্ন হচ্ছে এই সমস্ত তথ্য কি কংগ্রেস সরকার জানতেন না? তা সত্ত্বেও কেন শা-নাওয়াজ কমিটি অথবা খোসলা কমিটি তৈরি করা হল? আমার বন্ধু অধ্যাপক নির্মল বসু মহাশয় বলেছেন দেশের মধ্যে তাঁদের মধ্যে প্রতিদ্বন্দ্বিতা ছিল, রাজনৈতিক দ্বন্দ্ব ছিল, কথাটা তা নয় কথাটা আরও স্পষ্ট ভাবে বলা করকার যে নেতাজী সুভাষচন্দ্র বসু সম্পর্কে নেহরু পরিবারের উন্ন্যাসিক মনোভাব ছিল, বরাবর তাঁকে তাঁরা সহ্য করতে পারতেন না। দেখা গেছে যখন প্রগতিশীল মতবাদ নেতাজী সুভাষচন্দ্র প্রকাশ করেছেন তখন নেহেরু পাশে এসে দাঁড়িয়েছেন কিন্তু যে মুহূর্তে গান্ধীজি তাঁকে পিছুটান দিয়েছেন অমনি নেহেরু সেখান থেকে সরে গেছেন। সেইজন্য বাঞ্চ অফ লেটার বইটা যদি পরা যায় পন্ডিত নেহেরু যে বইটা সংকলিত করেছেন পত্রগুচ্ছ সেখানে একটা চিঠি আছে 'যেখানে স্পষ্টভাবে নেতাজী জিজ্ঞাসা করেছেন নেহেরুকে যে তুমি কি আমি বুঝি না, তুমি দক্ষিণপন্থী অথবা তুমি বামপন্থী অথবা তুমি কি, শেষ পর্যন্ত তিনি বলেছেন আমার মনে হয় তুমি মধ্যপন্থী অর্থাৎ তুমি কখন প্রগতিশীলতার কথা বল, সমাজবাদের কথা বল অথবা কখন দেখা যায় তুমি সমস্ত কিছুতে দেহ মন সঁপে দাও, তোমাকে বুঝি না। আমার মনে হয় তুমি মধ্যপন্থী সেনট্রিস্ট, নেহেরু সম্পর্কে নেতাজীর এই মনোভাব। অথচ দেখা গেছে সব সময় নেতাজী নেহেরুকে তাঁর সমান রাজনৈতিক মর্যাদা দেবার চেষ্টা করেছেন। অপর দিকে দেখা যায় রাজনৈতিক ক্ষেত্রে বরাবর নেহেরু বিরোধিতা করে এসেছেন। নেতাজী যখন ভারতবর্ষের বাইরে চলে গেলেন, তাঁহার মর্যাদা, গৌরব যখন উচ্চ শিখরে আরূঢ় তখন তিনি সেটা নিশ্চয় সহ্য করতে পারেননি। দেশবাসীর সামনে তাঁর সেই মর্যাদা সেই ভাবমূর্তি যাতে উজ্বল না থাকে সেইজন্য তিনি চেষ্টা করেছেন, শাহনাওয়াজ কমিটি প্রতিষ্ঠিত করেছেন, খোসলা কমিশন করেছেন। শুধু শাহনাওয়াজ কমিটি বা খোসলা কমিশনের মধ্যে দিয়ে যে সমস্ত সাক্ষ্য সেখানে দেওয়া হয়েছিল রায়ে দেখা যায় তার সম্পূর্ণ বিপরীত। শুধুমাত্র সাক্ষ্যর জোরে একজন ইম্পারসিয়াল বিচারপতিকে দিয়ে বিচার করানো যায় তাহলে সম্পূর্ণ উল্টো রায় আমরা পাব, দেখা যাবে নতুন রায় আমরা পাব। সেইজন্য আমরা একথা বলছি এখন ত নূতন করে তদন্ত করার সম্ভাবনা নেই বহু দিনের ঘটনা, মানুষ মারা গেছে সাক্ষীরা মারা গেছে, একজন নিরপেক্ষ বিচারপতিকে দেওয়া হোক শুধুমাত্র সাক্ষ্যগুলিকে বিচার করার জন্য। তিনি সাক্ষ্যগুলিকে বিশ্লেষণ করুন, নতুন ভাবে সিদ্ধান্ত নেওয়ার চেষ্টা করুন তাতে দেশবাসী খুশি হবে, দেখবে যে শাহনাওয়াজ কমিটি বা খোসলা কমিশন কেমনভাবে দেশের মানুষকে বিভ্রান্ত করেছেন, কেমনভাবে শুধুমাত্র নেহেরু পরিবারকে সন্তুষ্ট রাখার জন্য একটা ভুল সিদ্ধান্ত অত্যন্ত বিপরীত সিদ্ধান্ত দেওয়ার চেষ্টা করেছেন। খোসলা কমিশন সম্পর্কে আমি বিশেষ কিছু বলছি না, কমরেড নির্মল বসু বলেছেন যে খোসলার পরিচয় আমরা জানি, তিনি যখন কমিশনের রিপোর্ট তৈরি করেছেন তখন তিনি শ্রীমতী গান্ধীর জীবনী লিখছেন। তাঁর চরিত্র আমরা জানি, আমরা দেখেছি তার আগেই ভারতবর্ষের ফিল্মের শালীনতা অশালীনতা সম্পর্কে একটা কমিশন হয়েছিল ফিল্মের এই ব্যাপারে কতখানি স্বাধীনতা থাকা উচিত তিনি বলেছিলেন তাঁর রিপোর্টে যে ফিল্মের চুম্বন পর্যন্ত আমরা অ্যালাউ করতে পারি, কিসিং ইজ

অ্যালাউড ইন দি মুভমেন্ট অতএব এইরকম একটা বিকৃত মনোভাব সম্পন্ন মানুষ এবং সমস্ত দিক থেকে যাকে আমরা মনে করতে পারি যে পারভারশনের মধ্যে আছেন সেই রকম একটা মানুষ যে এইরকম একটা রিপোর্ট তৈরি করবেন তাতে আশ্চর্য হবার কিছু নেই। আমি আমার বক্তব্য দীর্ঘ না করে শুধুমাত্র যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে বলব এই প্রস্তাবের মাধ্যমে আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করব যে খোসলা কমিশন শা-নাওয়াজ কমিটির সামনে দেওয়া সমস্ত সাক্ষ্যগুলিকে নুতনভাবে বিচার করার জন্য একজন নিরপেক্ষ বিচারপতিকে নিয়োগ করা হোক এবং সেই বিচারে যাঁরা এখন পর্যন্ত জীবিত আছেন তাঁদের নতুনভাবে যদি সাক্ষ্য নেবার প্রয়োজন হয় তাহলে তাঁদের সাক্ষ্য গ্রহণ করুন দেশবাসীকে নেতাজীর মৃত্যু রহস্য সম্পর্কে অন্তর্ধান রহস্য সম্পর্কে নতুনভাবে আলোকপাত করার উদ্যোগ গ্রহণ করা হোক। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, নেতাজী সুভাষচন্দ্র বোসের অন্তর্ধান সম্পর্কে মাননীয় সদস্য নলিনীকান্ত গুহ মহাশয় যে প্রস্তাব এখানে নিয়ে এসেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করি। নেতাজী সুভাষচন্দ্র বোস ছিলেন ভারতবর্ষের বিরল ব্যক্তিত্ব, তাঁর সম্পর্কে হিন্দু মুসলমান সবাই শ্রদ্ধা পোষণ করেন। তাঁর জীবনের বিস্তারিত আলোচনা এখানে আমি করতে চাই না। কিন্তু আমরা দেখেছি তিনি যে সেই ডাইনামিক স্টেটসম্যান যার জন্য মহাত্মা গান্ধীর সঙ্গে সংঘাত বেধেছিল, যার জন্য তিনি কংগ্রেসের সভাপতির পদে যখন জয়ী হয়েছিলেন তখন মহাত্মা গান্ধী বলেছিলেন পট্টাভী সীতারামা ইয়োর ডিফিট ইজ মাই ডিফিট। সেদিন নেতাজী সুভাষচন্দ্র বোস তিনি যে ধ্যান ধারণা পোষণ করতেন যে জাতীয়তাবাদের চিন্তাধারায় তিনি উদ্বুদ্ধ ছিলেন এবং যে ধর্ম নিরপেক্ষ ভারতকে তিনি গড়ে তুলতে চেয়েছিলেন তারজন্য সবাই তাঁরপ্রতি শ্রদ্ধা পোষণ করেন। বিশেষ করে ভারতবর্ষের মুসলমান সম্প্রদায় যারা তারা নেতাজী সুভাষচন্দ্র বোস সম্পর্কে বেশি শ্রদ্ধা পোষণ করেন — এইজন্য যে নেতাজী সুভাষচন্দ্র বোস মুসলমানদের সমস্যার সমাধান করবার জন্য চেষ্টা করেছিলেন। প্রকৃত ধর্ম নিরপেক্ষতার মধ্যে নানা ভাষা নানা মত সেটি থাকবে ইউনিটি ইন ডাইভারসিটি যেটা ধর্ম নিরপেক্ষতার মূল সুর সেই মূল সুরকে প্রকৃতপক্ষে নেতাজী সুভাষচন্দ্র বোস উপলব্ধি করেন। তিনি চেষ্টা করেছিলেন এবং অন্যান্য নেতারা যেমন ভাবে দেশকে স্বাধীন করার চেষ্টা করেছিলেন তেমনি সাথে সাথে সংখ্যালঘু মুসলমান সম্প্রদায়ের সমস্যারও সমাধান করবার চেষ্টা করেছিলেন। যেমন উদাহরণ স্বরূপ বলা যায় ক্যালকাটা কর্পোরেশনের যখন গোলমাল দেখা দিয়েছিল তখন তিনি হিন্দু মুসলমানের মিলনের অগ্রদূত হিসাবে এগিয়ে এসে তিনি ফরমুলা দিয়েছিলেন এক বছর মুসলমান মেয়র হবে এবং ডেপুটি মেয়র হিন্দু হবে আর একবছর হিন্দু মেয়র হবে আর ডেপুটি মেয়র হবে মুসলমান। সেজন্য কংগ্রেস ছেড়ে যখন ফরোয়ার্ড ব্লক প্রতিষ্ঠা করলেন তখন আমরা দেখলাম আসরাফউদ্দিন চৌধুরি সাহেবকে ফরোয়ার্ড ব্লকের জেনারেল সেক্রেটারি

করেছিলেন। সেইজন্য দেখলাম কর্ণেল হবিবুর রহমান থেকে আরম্ভ করে শাহানাওয়াজ ছিলেন তার অত্যন্ত অন্তরঙ্গ সাথী আজাদ হিন্দ ফৌজে। বন্দেমাতরম সঙ্গীতে মুসলমানদের পক্ষ থেকে আপত্তি জানালে — যদিও আপত্তি করার যুক্তি সঙ্গত কারণ ছিল, সেই জন্য তিনি আজাদ হিন্দ ফৌজের জাতীয় সঙ্গীত বেছে নিয়েছিলেন জন গণ মন সঙ্গীতের হিন্দি অনুবাদ বেছে নিয়েছিলেন "শুভ সুখ বরসা গরজে" সেইজন্য নেতাজী সুভাষচন্দ্র বোস এখনও আমাদের মধ্যে উদ্দীপনা জাগায়, তাঁর বিখ্যাত সঙ্গীত 'কদম কদম বাড়ায়ে যা'। নেতাজী সুভাষচন্দ্র বসু একমাত্র ব্যক্তি যিনি নাকি খালি পায়ে আমরা দেখেছিলাম সেই বাহাদুর শার বাজারে গিয়ে শ্রদ্ধা নিবেদন করেছিলেন। সেই নেতাজী সুভাষচন্দ্র বোস এবং তাঁর ব্যক্তিত্ব সম্পর্কে বেশি কথা বলতে চাই না। তবে এটা ঠিক নেতাজী সুভাষচন্দ্র বোস প্রকৃতপক্ষে হিন্দু মুসলমান-এর মিলনের অগ্রদূত। তিনি প্রকৃতপক্ষে স্টেটসম্যান। তিনি তাঁর আদর্শমতো নতুন করে ভারতবর্ষকে গড়ে তুলতে চেয়েছিলেন। যেখানে সিকিউলারিজিম হবে সিকিউলারিজিম ইজ এ ট্রু সেনস অফ দি টার্ম, যেখানে জাতীয়তাবাদ হবে জাতীয়তাবাদ ইজ এ ট্রু সেনস অফ দি টার্ম। সেই নেতাজী সম্পর্কে ইতিপূর্বে দুটি কমিশন হয়ে গেছে, নেতাজী সম্পর্কে যার জন্য মুসলমানরা শ্রদ্ধা পোষণ করে এমন কি সেই বিতর্কিত ব্যক্তিত্ব সম্পর্কে মহম্মদ আলি জিন্নাও বলেছেন যে কংগ্রেসের মধ্যে কোনও নেতাকে যদি বেশি শ্রদ্ধা করেন সেই নেতা হচ্ছে নেতাজী সুভাষচন্দ্র বোস। সেই নেতাজী সুভাষচন্দ্র বোসের সম্পর্কে ইতিপূর্বে দুটো কমিশন বসে গেছে, তা সত্ত্বেও জনগণের মধ্যে জিজ্ঞাসা রয়ে গেছে। নেতাজী সুভাষচন্দ্রের কমিটেড কমিশন — যেমন করে নাকি কিছু দিন আগে কমিটেড জুডিসিয়ারির প্রশ্ন উঠেছিল, তেমনি করে সেই যে কমিশন — সেই কমিটেড কমিশন — না সত্যিকারের ইন্ডিপেন্ডেন্টলি তারা মতামত ব্যক্ত করতে চেয়েছেন — সেটা আমি একটা বই থেকে তার রেফারেন্স পড়ে শোনাচ্ছি। এই বইটা লিখেছেন মেজর জেনারেল এ.সি. চ্যাটার্জি যে বই এর নাম 'ইন্ডিয়া স্ট্রাগল ফর ফ্রিডম' তিনি এই বইটা লিখেছেন স্বাধীনতার কিছু আগে এবং নেতাজীর অন্তর্ধান হওয়ার কিছুদিনের মধ্যে। মেজর জেনারেল এ.সি. চ্যাটার্জি ছিলেন ফার্স্ট জেনারেল সেক্রেটারি, ইন্ডিয়ান ইন্ডিপেন্ডেন্স লীগ। আজাদ হিন্দ ফৌজ যে গর্ভনমেন্ট করেছিলেন তিনি তার ফার্স্ট ফিন্যান্স মিনিস্টার ছিলেন গর্ভনর Designate of liberated territories and the Foreign Minister of the provisional Govt. of free India. তিনি নেতাজী সম্পর্কে বলেছেন এবং এই বইটি স্বাধীনতার আগে পাবলিশ হয়েছিল। তিনি তার অন্তর্ধান রহস্য সম্পর্কে বলেছিলেন এবং তার তথাকথিত বিমান দুর্ঘটনা সম্পর্কে বলেছেন "Next day on the 23rd, A.M.Sahay got the news that Tokyo Radio had announced that the plane carrying Netaji Subhas Bose and Col. Habibur Rahman had crushed in Taihoku in Formosa on the 18th while trying to take off from the aerodrome. The news undoubtedly stunned us but frankly speaking none of us believed it to be true." যারা তৎকালীন নেতাজীর ঘনিষ্ঠ সহকর্মী ছিলেন তারা কেউ বিশ্বাস করেন নি যে নেতাজী বিমান দুর্ঘটনায় মারা গেছেন।

আমরা সেজন্য এই প্রস্তাবকে সমর্থন করি যে নেতাজী সম্পর্কে হিন্দু মুসলমান সবাই ; পোষণ করেন এবং সেই ব্যক্তিত্ব সম্পর্কে হয়ত অনেকেই ইচ্ছা পোষণ করেন যে আ তদন্ত হউক নতুন পরিবেশে এবং নতুন পরিস্থিতিতে এবং সত্য ঘটনা উদঘাটিত হউক সেইজন্য এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 4-00 p.m.(Including Adjournment)]

**শ্রী নলিনীকান্ত গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ সভায় আমার প্রস্তাব স দলমত নির্বিশেষে যে সমর্থন করেছেন সেইজন্য আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি। নেত সুভাষচন্দ্র ভারতবর্ষ থেকে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে শুধু লড়াই করেননি তিনি ( করেছিলেন ভারতবর্ষতে থেকেই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করতে। কিন্তু সেদিন দক্ষিণ কংগ্রেস তাঁর প্রস্তাবে রাজি হয়নি যার জন্য কোনও সংগ্রামকে এগিয়ে নিয়ে যাওয়া যা তারজন্য তিনি বাধ্য হয়ে ঐ ইংরাজ শত্রু, আমেরিকান শত্রুর সঙ্গে লড়াই করতে যাও জন্য জার্মান এবং এক্সিস পাওয়ারের সঙ্গে যোগ দিতে বাধ্য হয়েছিলেন। এটা শুধু আজ নয়, এর পূর্বেও এচেষ্টা হয়েছে প্রথম বিশ্বযুদ্ধের সময় আমাদের দেশের বিপ্লবীরা ( করেছিল জার্মানীর সাহায্য নিয়ে ব্রিটিশ সাম্রাজ্যবাদকে উচ্ছেদ করতে। সুতরাং এই দেশে : সংগ্রাম করা সম্ভব হল না তখন সংগ্রামের মাধ্যম এই বিশ্বযুদ্ধের সুযোগ ভারতবর্ষকে f হবে ভারতবর্ষকে স্বাধীন করার জন্য এবং এই প্রস্তাবকে কার্যকর করার জন্য তিনি বাধ্য বিদেশে যেতে বাধ্য হয়েছিলেন এবং তাদের সাহয্য নিতে হয়েছিল। একথা ঠিক যে f তাদের সাহায্য নিয়েছিলেন কিন্তু তাদের ভারতবর্ষে এতটুকু সুযোগ সুবিধা দিতে চাননি। f আজাদ হিন্দ ফৌজ গভর্নমেন্টের হেড হিসাবে সমাজতান্ত্রিক শিবিরের সঙ্গে তার যোগসূত্র এবং সেটার প্রমাণ আছে। He declared war aganist America and British never declared war against Russia and China. জাপানের অনুরোধ সত্ত্বেও f করেননি। তাঁর আন্দোলনে শুধু যে ভারতবর্ষই উপকৃত হয়েছে তা নয়, সারা দক্ষিণ এশিয়ার উপনিবেশগুলি উৎসাহিত হয়েছে, উদ্দীপনা পেয়েছে, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ল এর মাধ্যমে আজকে তারা এগিয়ে গিয়েছে। সুতরাং আজকে দুই দুটি কমিশনের মাধ্যমে রহস্য উদঘাটিত হয়নি। কাজেই এই প্রস্তাব আপনাদের সামনে এনেছি এবং দলমত নির্বি সকলেই এটা সমর্থন করেছেন। তাঁর এইভাবে মৃত্যুর কথা মহাত্মা গান্ধীও বিশ্বাস করে ১৯৪৬ সালে মহাত্মা গান্ধী আমাদের সঙ্গে জেলে দেখা করতে যান তখন সত্যরঞ্জন ব মাধ্যমে আমরা তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে নেতাজী সুভাষচন্দ্র জীবিত আছেন কিন

মহাত্মা গান্ধী একথা পরিষ্কার করে বলেছিলেন "আমি বিশ্বাস করি, সুভাষ অ্যালাইভ"। মহাত্মা গান্ধী পর্যন্ত তাঁর মৃত্যু সংবাদ বিশ্বাস করেননি। সুতরাং আমি সে গভর্নমেন্টকে অনুরোধ করব আমরা দলমত নির্বিশেষে এখানে যে প্রস্তাব রেখেছি ইনকো কমিশন গঠন করার জন্য, সে বিষয়ে তাঁরা যেন অবিলম্বে একটা ইনকোয়ারী কমিশন

করে এই রহস্য উদ্ঘাটন করতে সাহায্য করেন, এই আবেদন রাখছি। নেতাজীর মৃত্যু রহস্য সম্বন্ধে জনসাধারণের মধ্যে বিভিন্ন দিক থেকে একটা উৎকণ্ঠা রয়েছে এবং সেটা বিভিন্ন কাজের মধ্যে তারা তা প্রকাশ করেছে। যেখানেই এই মৃত্যু রহস্য সম্বন্ধে আলোচনা হয়, মানুষ সেখানে দৌড়ে যায়। তারা কমিশনের একথা বিশ্বাস করে না, নেতাজীর পপুলারিটি এতই যে যুবকেরা মনে করে যে এই সময়ে যদি তিনি দেশে আসতেন, তাহলে দেশের অনেক উপকার হত। আমি অনুদ্ঘাটিত রহস্য মুক্ত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রাখছি যে তাঁরা যেন অবিলম্বে এই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করেন এবং পরিপূর্ণভাবে নেতাজীর মৃত্যু রহস্য উদ্ঘাটনের জন্য চেষ্টা করেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাউথ ইন্ডিয়া রবার কারখানা লক আউট হয়ে আছে, সেখানকার শ্রমিকরা বিধানসভায় এসেছে। তাদের সামনে কোনও প্রবীণ মন্ত্রী উপস্থিত হয়ে যদি কিছু বলেন তো ভাল হয়। আমি আপনার সামনে এই প্রস্তাব রাখছি।

The motion of Shri Nalini Kanta Guha that —

ফরমোসার তাইহোকু বিমান বন্দর হইতে নেতাজী সুভাষচন্দ্রের রহস্যজনক অন্তর্ধানে সমগ্র দেশবাসীর মনে এক সদা জাগ্রত উদ্বেগ রহিয়াছে। এই রহস্য উদ্ঘাটনের নিমিত্ত কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত শাহনওয়াজ কমিশন কিংবা পরবর্তী কালে নিযুক্ত খোসলা কমিশনের তদন্ত রিপোর্ট জনমানসের নিকট প্রত্যয়যোগ্য তথ্য উদ্ঘাটনে সক্ষম হয়নি। ফলে সমগ্র দেশবাসীর মনে জাতীয় সংগ্রামের ইতিহাসের এই গুরুত্বপূর্ণ অধ্যায় সম্পর্কে সংশয় আজও নিরসনের অপেক্ষা রাখে। এই সংশয় সম্প্রতি লোকসভার অধিবেশনকালীন আলোচনাতেও উচ্চারিত হইয়াছে।

তাই পশ্চিমবঙ্গ বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করিতেছে যে, জনমানসের প্রত্যয়যোগ্য একটি প্রকৃত তথ্যনিষ্ঠ পরিপূর্ণ তদন্তের দ্বারা নেতাজীর উক্ত অন্তর্ধানের রহস্য উদ্ঘাটনের জাতীয় কর্তব্য পালনের নিমিত্ত অবিলম্বে কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হউক।
was then put and agreed to unanimously.

[4-00 — 4-10 p.m.(After Adjournment)]

**শ্রী নবকুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রমিক ভাইয়েরা আইনসভার বাইরে দাঁড়িয়ে আছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ করব তাদের সঙ্গে দেখা করতে। তারা দ্রব্যমূল্যর বিরুদ্ধে প্রতিবাদ করছে। আপনি আসুন, ইজিলি বক্তব্য রাখতে পারবেন। কোনও মন্ত্রীকে সেখানে পাঠিয়ে দিন।

**Mr. Deputy Speaker :** Shri Satya Ranjan Bapuli may please move his motion.

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় :** আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**Mr. Deputy Speaker :** Let Mr. Bapuli move his motion first.

**শ্রী বিশ্বনাথ মুখোপাধ্যায় :** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে whethers he can move or not সেই বিষয়ে। আমার একটা পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশন আছে। এইটা তো সারকুলেট হয়ে গিয়েছে। আমার পয়েন্ট অফ প্রিভিলেজ ছিল। কিন্তু আপনাকে এমব্যারাস করতে চাই না বলে প্রিভিলেজ তুলছি না। পয়েন্ট অফ অর্ডারের মধ্যেই কথাটা আমি বলছি। শ্রী সত্যরঞ্জন বাপুলি যে হাই প্রাইসের উপর মোশন এনেছেন, তার আগে ১২ই সেপ্টেম্বর আমার একটা মোশন নো-ডে-ইয়েট মোশন সারকুলেট হয়েছিল হাই প্রাইসের উপরে। তার মধ্যে কতগুলো পজিটিভ প্রপোজাল ছিল এবং গভর্নমেন্টের কি করা উচিত সে সম্পর্কে কিছু অনুরোধ ছিল। শ্রী সত্যরঞ্জন বাপুলি যেটা এনেছেন সেটা ২৬শে সেপ্টেম্বর সারকুলেট হয়েছে। আমার নম্বর ছিল ১০৭, শ্রী সত্যরঞ্জন বাপুলির নম্বর হচ্ছে ১৪০। তো এই মোশন যখন রিজেকটেড হয়নি, আপনি বাতিল করে দেননি, সেখানে আমার মোশনটা না এসে কি করে শ্রী সত্যরঞ্জন বাপুলির মোশনটা এল, গভর্নমেন্ট দিক কেন বিবেচনা করলেন না, আপনিও কেন বিবেচনা করলেন না, এটা আমি অবশ্য জানি না। আপনার দৃষ্টি আকর্ষণ করা কর্তব্য ছিল, সেটা আপনি বিবেচনা করবেন। সুতরাং আমি মনে করি আমার মোশনের উপর এই মোশনের প্রেফারেন্স দেওয়াটা ঠিক নয়। দ্বিতীয়ত এই যে মোশন শ্রী সত্যরঞ্জন বাপুলি এনেছেন, এটা আমি আউট অফ অর্ডার মনে করি। কেন মনে করি, না, উনি ১৮৫ রুলে এনেছেন। ১৮৫ রুলে পরিষ্কার বলা আছে, "Save in so far as it is otherwise provided in the Constitution or in these rules no discussion of a matter of general public interest shall take place except on a motion made with the consent of the Speaker." অর্থাৎ যে সমস্ত মোশন অন্যান্য বিষয়ে আনবার সুযোগ আছে সেই মোশন আনবার জন্য ১৮৫ নয়। সেই মোশন সেই সূত্রে আসতে পারে না আসে ১৮৫ এই মোশনে। এই মোশন আনা হয়েছে কেন? এই মোশন অপারেটিভ পার্ট, কন্ট্রোলিং পার্ট হচ্ছে, আপনি দেখেছেন স্যার, নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি রোধ করতে বামপন্থী সরকার ব্যর্থ হওয়ায় এই সভা সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করছে। নিন্দাসূচক প্রস্তাব আনবার নিশ্চয় অধিকার আছে, কিন্তু নিন্দাসূচক প্রস্তাব আসতে পারে নিন্দাসূচক প্রস্তাব হিসাবেই, রুল ১৮৫ এর অধীনে নিন্দাসূচক প্রস্তাব আসতে পারে না। অনেকে বলছেন কাউলের বই দেখিয়ে পার্লামেন্টে একবার এটা অ্যাকসেপটেড হয়েছে। ১৯৬৮ সালে তৎকালীন ডেপুটি প্রাইম মিনিস্টার শ্রী মোরারজী দেশাইয়ের ছেলে তার প্রাইভেট সেক্রেটারি ছিল। শ্রী মারারজী দেশাই হাউসে একটা স্টেটমেন্ট করেছিলেন যে আমার ছেলে প্রাইভেট সেক্রেটারি হবার আগে তার ব্যবসা সম্পর্ক ত্যাগ করেছে।

[4-10 — 4-20 p.m.]

আমার ছেলে প্রাইভেট সেক্রেটারি হবার পর ব্যবসার সম্পর্ক ত্যাগ করেছে সেটাকে মিথ্যা মিসলিডিং বলে একটা প্রস্তাব আনা হয়েছিল। সেটা পারমিট করেছিলেন তখন স্পিকার কোনও নজির নয়। ব্যক্তিগতভাবে একজন মন্ত্রীর বিরুদ্ধে স্পেসিফিক চার্জ এসেছিল এবং সেই সময় স্পিকার পারমিট করেছিলেন—অথরিটি বলে রাজি নয়। আমি স্যার মে'জ পার্লামেন্টারি প্রাকটিসের ১৯ এডিশন এবং ১৭ এডিশন এই দুটিই আমার কাছে রয়েছে—তাতে পরিষ্কার বলেছে সেনসার মোশন নন অফিসিয়াল মোশন একই। নাইনটিস্থ এডিশনে পেজ ২৮৩ এবং সেভেন্টিস্থ এডিশনে ৩০৭ পাতায় আছে এক্সপ্রেসিং ল্যাক অব কনফিকেন্স। সুতরাং ভোট অব সেনসর গভর্নমেন্টের বিরুদ্ধে হোক সমগ্র গভর্নমেন্টের বিরুদ্ধে ল্যাক অব কনফিডেন্স আনতে পারেন নিশ্চয় আনতে পারেন নো কনফিডেন্স বা কোনও ননকনফিডেন্স এই যে রেজলিউশন নো-ডে-ইয়েট-নেমড মোশন ১৮৫-এর অধীনে এই মোশন আসতে পারে না। সুতরাং এখানে বলা যেতে পারে যে মিঃ কল যে ব্যক্তিগত মত দিয়েছেন আমি অথরিটি বলতে রাজি নই। একটা ক্ষেত্রে স্পিকার অ্যাকসেপ্ট করেছিলেন সেটা পৃথক ঘটনা। কিন্তু এই যে সেনসার মোশনের সুযোগ নিয়ে যে প্রস্তাব এসেছে ইন ইজ। এই মোশন ১৮৫ আনতে পারে না। এই মোশন সরাসরি আসতে পারে না। এখানে প্রসিডিওর অমাণ্য করে এইভাবে যে এসেছে প্রথমত আমার যে প্রস্তাব ছিল ১৮৫-এর মধ্যে সেটা আসতে পারতো—কিন্তু সেটা আসে নি। আমি এটা কনসিডার করার জন্য অনুরোধ করি। ইন ইজ এ সেনসর মোশন। মেজ পার্লামেন্টারি প্রাকটিস কোট করলাম—নূতন এবং পুরানো দুটোই দেখতে পারেন—দুইটিতেই একথা আছে। স্যার আপনার কাছ থেকে রুলিং চাচ্ছি। দিস মোসন ইজ আউট অব অর্ডার। আশা করি সরকার পক্ষ দুঃখ প্রকাশ করবেন। আমি ১৪ দিন আগে নোটিশ দিয়েছিলাম সেটা পাবলিশ হয়েছে সারকুলেটেড হয়েছে আমার মোশন রিজেক্ট করে এই মোশনটি ইন্ট্রোডিউস করা হয়েছে। আমি আপনার কাছে রুলিং চাচ্ছি। কারণ আমি মনে করি এটা আউট অব অর্ডার।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী গোপাল বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে রুল ১৮৫ আজকে যে আলোচনা হতে চলেছে তাতে একটি জিনিস লক্ষ্য করছি এবং পুরোপুরি অনুভব করি এই হাউসে অপোজিশনের বক্তব্য বলার যথেষ্ট সুযোগ থাকা উচিত এবং মূলত সরকার পক্ষের লোক তাদের কথা বলার অন্য জায়গা আছে। কিন্তু অপোজিশনের কথা বলার জায়গা এইটাই। কাজেই সেই কথা স্মরণ করে তাদের আপনার যে সহানুভূতি সেকথাও স্মরণ করে বলছি যে আমরা এটা অ্যাপ্রিসিয়েট করি এবং আপনার অ্যাটিচিউডটা কি তাও বুঝতে পারছি। কিন্তু তাহলেও আমি বলব এই মোশনটা এসেছে আজকে এটা রুল ১৮৫-এর আওতায় পড়ে না। তবে আপনি এটা যখন অ্যাকসেপ্ট করেছেন আলোচনা হোক আপত্তি

নেই—কেননা আপনার প্রতি আমাদের অগাধ আস্থা আছে। কিন্তু তবুও এটা একটা প্রিসিডেন্ট হয়ে থাকবে এবং এই সম্পর্কে দুটি কথা আমরা বলব না—এই কথা ভেবে আমি আপনার নজরে আনতে চাইছি যে রুল ১৮৫ তে যে স্কোপ আছে সেই স্কোপ লিমিট করা আছে। রুল ১৮৭ তে লিমিট করা আছে, it shall raise substantially one definite issue, it shall not contain arguments, inderences, ironical expressions, imputations or defamatory statements, it shall not refer to the conduct or character of persons except in their public capacity, it shall be restricted to a matter of recent occurrence. এটা এখানে আসে না। দু নং জিনিসের দিকে আপনার নজরে আনছি। it shall raise substantially one definite issue, it shall not contain arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements, এবং সেকেণ্ড হচ্ছে রিসেন্ট অকারেন্স। এখন প্রথমত হচ্ছে রিসেন্ট অকারেন্স এই জিনিস নয়। কার্য পরম্পরার জন্য খাদ্যের যে অবস্থা—এই অবস্থা আপনাদের আমল থেকেই চলে আসছে। কাজেই এটাতে রিসেন্ট অকারেন্স কিছু নেই, এটা ৩ মাসের নয়। কাজেই এর জবাবদিহি যদি করতে হয় তাহলে গত ৩০ বছরের জবাবদিহি করতে হবে। কেন না তখন থেকেই এটা চলে আসছে, এটাকে পরিবর্তন করার চেষ্টা হচ্ছে। কিন্তু এটা ওরা আনলেন কিভাবে? ইন দি নেচার যেটা তারা বললেন যে সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করছি—আর এর সাবস্টান্স কি? এর ভিতর কি আছে? এই ইনফারেন্স ইমপিউটেশন্স—এই কথা যেটা পূরণ করা আছে, সেখানে লেখা আছে—এখন প্রথমে আপনি লক্ষ্য করুন এর টেক্সটা কি—বর্তমানে পশ্চিমবাংলায় নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের বাজারে অভাব না থাকলেও তার মূল্য দিনের পর দিন সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। এটা হচ্ছে ইনফারেন্স। ডাল, তেল, মশলা, নুন, কাপড়, আলু, পেঁয়াজ ও অন্যান্য শাক সব্জী ক্রয় করা সাধারণ মানুষের অসাধ্য হয়ে দাঁড়াচ্ছে—ইনফারেন্স। এই সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমানোর দিকে বামফ্রন্ট সরকারের কোনও সক্রিয় প্রচেষ্টা এবং পরিকল্পনা আজও পর্যন্ত নেই, ইমপিউটেশন্স ইনফারেন্সেস এটা। তার ফলে মজুতদার, মুনাফাখোর, কালোবাজারির দল পশ্চিমবাংলাকে তাদের পীঠস্থান হিসাবে গ্রহণ করেছে, কমপ্লিট ইনফারেন্সেস এবং অবাধ ফাটকাবাজির ব্যবস্থায় জনজীবন বিপন্ন হয়ে পড়েছে—ইনফারেন্সেস। সরকারের এই ঔদাসীন্যে—ইনফারেন্সেস—পোস্তা বাজারে মজুত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র নষ্ট হতে বসেছে—ইনফারেন্সেস। তাতে বিত্তশালী ব্যবসায়ীদের এবং মজুতদারদের ক্ষতি হবে না, হবে সাধারণ মানুষের—ইনফারেন্সেস বামফ্রন্ট সরকার কেন্দ্রের উপর দায়িত্ব চাপিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন—ইমপিউটেশন্স—সেটা পশ্চিমবাংলার মানুষ মেনে নিতে রাজি নয়। তারপর অপারেটিভ পোরশনে কি আছে? নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের মূল্য বৃদ্ধি রোধ করতে বামফ্রন্ট সরকার ব্যর্থ হওয়ায় এই সভা সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করছে। এটা হচ্ছে ডেসক্রিপটিভ পোরশন। অপারেটিভ পোরশনের শেষের দিকে দুটি লাইনে আইদার এটা একটা সেনসার মোশন অথবা এটা একটা

নোকনফিডেন্স মোশন—সেই আকারে না এলে এটার মূল মর্মবস্তু হচ্ছে এই—অথচ এই সেনসার মোশন—নো-কনফিডেন্স মোশনের জন্য আমাদের একটা রুল আছে। সেই রুলটা হল ১৯৯—রুল ১৯৯-এ কি আছে? তাতে আছে, যদি এই রকম সেনসার মোশন আনতে হয়—নো-কনফিডেন্স মোশন আনতে পারেন, তাতে কিন্তু নিম্নতম শর্ত পূরণ করতে হবে। সেটা কি? তাতে অন্তত ৪৮ জন লোককে সেই প্রস্তাবের সমর্থনে দাঁড়াতে হবে এবং সেই ৪৮ জন যদি না থাকে তাহলে এই ধরনের নিন্দাসূচক প্রস্তাব অথবা নো-কনফিডেন্স মোশন আনা যায় না। এখন এই ৯ মন তেলও ওরা পাচ্ছেন না, আর রাধাও ওরা নাচাতে পারছেন না। সেই জন্য তারা রাধাকে অন্ধকার গলিতে নিয়ে গিয়ে নাচাবার চেষ্টা করছেন। এই চেষ্টা ভাল নয়। কাজেই আমি বলি যাদের জন্য আপনাদের বদান্যতা, উদারতা, যাদের স্বার্থ রক্ষা করার জন্য, যাদের অধিকার রক্ষা করার জন্য আপনাদের চেষ্টা, এই হাউসে তাও সম্ভব নয়। আপনি ওদের দিয়েছেন, বেশ করেছেন, এ জন্য আমি দুঃখিত নই। কিন্তু এটা নজির হয়ে থাকবে, ঠিক নয়। সেই জন্য আমি এটা পুনর্বিবেচনা করতে বলছি না, কিন্তু ভবিষ্যতে যাতে এটা নজির হয়ে না থাকে তার জন্য আমার আপত্তিটা জানিয়ে রাখলাম।

[4-20 — 4-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এই মোশনটা আমাদের পার্টির মোশন, কাজেই আমি আপনার কাছে কিছু বক্তব্য রাখছি। স্যার, ১৮৬এ আপনি নোটিশ পেয়েছেন, ১৮৫-এর মোশন, ১৮৮-তে আপনি বিচার করেছেন—আপনার পূর্ণ অধিকার আছে। আফটার ইউ কনসিডার ইট ফিট টু বি সার্কুলেটেড ইট হ্যাজ বিন সার্কুলেটেড। আজকে এই মোশন এখানে উত্থাপন করা হচ্ছে—এটা আপনি বিচার করেছেন। বিজনেস অ্যাডভাইসারী কমিটি বসেছে, তারা ডিসাইড করেছে। ইন্সপাইট অব লিমিটেশন অব ১৮৭ আপনি যখন অ্যালাউ করেছেন তখন এই স্টেজে পয়েন্ট অব অর্ডার আসে না।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** সরকারপক্ষ বদান্যতা দেখিয়েছেন সত্য বাপুলি মহাশয়ের প্রস্তাব সম্বন্ধে, আমার প্রস্তাব সম্বন্ধে দেখালেন না কেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে মোশন সম্বন্ধে বলছেন, আপনি সিনিয়ার মেম্বার এই হাউসের এবং ওয়ান অব দি এক্সপিরিয়েন্সড পার্লামেন্টেরিয়ান্স—আপনি জানেন, কোন মোশন হাউসে আসবে, কোনটার জন্য টাইম অ্যালট করা যাবে, কোন মোশনটা প্লেসড হবে এটা এনটায়ারলি ডিপেণ্ড করছে বিজনেস অ্যাডভাইসারী কমিটির উপর। ন্যাচারালি বিজনেস অ্যাডভাইসারী কমিটি যে রেজলিউসন হাউসে মুভ করার জন্য অনুমতি দিয়েছেন সেটাই এসেছে। এই বিজনেস অ্যাডভাইসারী কমিটি হচ্ছে, অল পার্টি কমিটি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** ওতে আমাদের পার্টির কোনও লোক নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাতে আমি কি আর হেল্প করতে পারি।

Honourable members, a point has been raised as to whether the motion of Shri Satya Ranjan Bapuli amounts to a motion of no-confidence so as to attract the procedural formalities as laid down in Chapter XVII of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. I have to draw the attention of the honourable members to the established parliamentary practice in this country. A no-confidence motion in the Council of Ministers is distinct from a censure motion. Whereas, a censure motion must set out the grounds or charge on which it is based and is moved for the specific purpose of censuring the Government for certain policies and sections, a motion of no-confidence need not set out any ground on which it is based. In the present motion the grounds on which the mover of the motion criticises the Government are set out elaborately. It is essentially a motion which seeks to highlight the failure of the State Government to combat the rise in prices of essential commodities. The want of confidence in the council of Ministers has not been spelt out in clear terms. Again, the elaborate grounds narrated therein make it distinct from a motion of no-confidence as envisaged in rule 199 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. So this motion has to be treated as a censure motion and as such no leave of the House is required to move it and the motion has to be governed by the rules of the motion in general.

Now I will request Shri Satya Ranjan Bapuli to move his motion.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে প্রথমে ধন্যবাদ জানাচ্ছি এবং অন্যান্য সমস্ত সদস্যকে ধন্যবাদ বিশেষ করে C.P.I. এর সদস্য, যিনি অত্যন্ত বদান্যতার পরিচয় দিয়েছেন। এটা আলোচনা হওয়া দরকার ছিল। কারণ কিছুদিন আগে মিসা আইন আলোচনা করেছি। তাতে অনেক ভাষা ছিল, সেই ভাষাকে আমরা উপেক্ষা করে আলোচনা করেছি বিনা বাধায় সকলে একমত হয়ে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমানে পশ্চিম বাংলায় নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের বাজারে অভাব না থাকলেও তার মূল্য দিনের পর দিন সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। ডাল, তেল, মশলা, নুন, কাপড়, আলু, পেঁয়াজ ও অন্যান্য শাক-শব্জী ক্রয় করা সধারণ মানুষের অসাধ্য হয়ে দাঁড়াচ্ছে। এই সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম কমানোর জন্য বামফ্রন্ট সরকারের কোনও সক্রিয় প্রচেষ্টা এবং পরিকল্পনা আজও পর্যন্ত নেই; তার ফলে মজুতদার, মুনাফাখোর, কালোবাজারির দল পশ্চিম বাংলাকে তাদের পীঠস্থান হিসাবে গ্রহণ করেছে এবং অবাধ ফাটকাবাজির ব্যবস্থায় জনজীবন বিপন্ন হয়ে পড়েছে। সরকারের এই ঔদাসিন্যে পোস্তা বাজার মজুত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র

নষ্ট হতে বসেছে। তাতে বিত্তশালী ব্যবসায়ীদের এবং মজুতদারদের ক্ষতি হবে না, হবে সাধারণ মানুষের। বামফ্রন্ট সরকার কেন্দ্রের উপর দায়িত্ব চাপিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন, সেটা পশ্চিমবঙ্গের মানুষ মেনে নিতে রাজি নয়। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্য বৃদ্ধি রোধ করতে বামফ্রন্ট সরকার ব্যর্থ হওয়ায় এই সভা সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র যে সাধারণ মানুষের ক্রয়-ক্ষমতার বাইরে চলে যাচ্ছে, কিছুদিন আগে খাদ্যমন্ত্রী তাঁর ভাষণে পরিষ্কার করে বলেছেন। খাদ্যমন্ত্রীর যারা সরকারে আছেন, তারাই স্বীকার করেছেন যে সাধারণ মানুষের নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ায় অত্যন্ত কষ্ট হচ্ছে। এটা প্রথমে আলোচনা হওয়ায় বাধা দেবার জন্য C.P.I সদস্য, বিশ্বনাথ বাবু যে প্রশ্ন তুলেছিলেন, আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয় হোক, বিধানসভায় এটা আলোচনা হোক। যারা C.P.I. এর সদস্য, তারা যদি এটাতে রাজি হন তাহলে আমার মনে হয় নিশ্চয়ই এটা হওয়া উচিত।

**Shri Biswanath Mukherjee :** Sir, you have given your ruling on my point of order. Why he is discussing this?

**Shri Satya Ranjan Bapuli :** I do not discuss it. Simply I referred some of the points

**Mr. Deputy Speaker :** Speakers ruling নিয়ে কোনও Controversy হতে পারে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষের যা অবস্থা হয়েছে তাতে আমি বিনীতভাবে সমস্ত মাননীয় সদস্যদের বলব, আমি যে প্রস্তাব এখানে এনেছি সেটা আপনারা সকলে একমত হয়ে এটা গ্রহণ করবেন। তার একটা কারণ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথম থেকেই জানি যে আমি এদের সন্তুষ্ট করতে পারব না, কারণ ব্যাপারটা এমন একটা গুরুত্বপূর্ণ যেটা আমার মনে হয় প্রত্যেকটি মাননীয় সদস্য যদি নিজেদের মধ্যে সজাগ থাকেন তাহলে এটা সমর্থন করলে ভাল হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ৩ দিন ধরে আমি এই জিনিসপত্রের দাম বিভিন্ন জেলার সংগ্রহ করেছি। আজকে সকাল ১০টার সময় আমি Writers' building এর কয়েকজন peonকে জিজ্ঞাসা করেছিলাম, এবং তাদের কাছ থেকে আমি সংগ্রহ করেছি। যারা অত্যন্ত নিম্নস্তরের লোক, যাদের বলা হয় Class IV staff, তাদের কাছে Writers' buildings এ গিয়ে জিজ্ঞাসা করেছিলাম যে কোন কোন জেলায় কি রকম দাম। আজকে তাদের কাছ থেকে যে সংবাদ পেয়েছি, এটা তাদেরই কথা, তারা বলেছে যে আজকে আমাদের মতো সাধারণ মানুষের বসবাসের কথা দুরে থাক আমাদের দৈনন্দিন জিনিসপত্র কেনা অচল হয়ে গেছে। আমি উদাহরণ দিয়ে বলতে পারি যে কালকে কলকাতায় পরিষ্কার তেল ছিল ১৩ টাকা, ১৪

টাকা। ২৪-পরগনায় ১৪ টাকা, হাওড়ায় এদিকে সুন্দরবনে ১৫ টাকা, হাওড়ায় ১৫ টাকা, হুগলিতে ১৪.৫০ পয়সা। লবন ৫০ পয়সা ২৪-পরগনায়, হাওড়াতে ৫০ থেকে ৫৫ পয়সা, আর হুগলিতে ৫২ পয়সা।

[4-30 — 4-40 p.m.]

(গোলমাল)

লঙ্কা চোদ্দ টাকা। আপনারা ঘর সংসার করেন না তো, এগুলো একটু শুনুন সুবিধা হবে, মুগ ডাল ৩.৫০ পঃ, মুসুর ডাল ৪.৮০ পঃ, ছোলার ডাল ৩.৩০ পঃ থেকে ৩.৫০ পঃ, আলু ১.৫০ থেকে ১.৬০, পিঁয়াজ ২.০০ থেকে ২.৫০ টাকা, কুমড়ো ১.২০, ঢেড়স ২ টাকা, পটোল ২.৫০ থেকে ৩ টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বিভিন্ন জেলা থেকে আমি যা সংগ্রহ করেছি তাতে দেখা যাচ্ছে যে জিনিসপত্রের দাম অত্যন্ত বাড়ছে।

(গোলমাল)

আপনারা এত গোলমাল করছেন কেন, শুনুন না, শুনলে সুবিধা হবে। আপনাদের নেতা জ্যোতি বাবু বলেছেন বিরোধী পক্ষের কথা শুনতে হবে সুতরাং আমাদের কথা শুনতে আপত্তি কি? আজকে তাই আমি পরিষ্কার ভাবে সভায় বলতে চাই সরষের তেলের দাম বাড়ছে, ডালের দাম বাড়ছে, সমস্ত জিনিসের দাম বাড়ছে। মাননীয় খাদ্য মন্ত্রী তার ভাষণ দিবার সময় স্বীকার করেছেন যে মশলার দাম আগুন হয়েছে, সাবানের দাম বেড়েছে, ওরা স্বীকার করেন মনে মনে কিন্তু যেহেতু কংগ্রেস থেকে বলা হচ্ছে তাই ভাল লাগছে না। আজকে সাধারণ লোকের কাছে এটা তো কথা—পশ্চিমবাংলায় সবজায়গায় জিনিসের দাম বেড়ে গেছে কিন্তু আপনারা এটার বিরোধিতা করছেন এই সম্বন্ধে বলতে দিচ্ছেন না। এই জিনিস সাধারণ লোকের কাছে পৌঁছুবে আমরা ফিরে গিয়ে তাদের কাছে বলব, যেখানে লোক জিনিসপত্র কিনতে পাচ্ছে না জিনিস পত্রের অভাবে তারা দুর্দশাগ্রস্ত তখন আপনারা বসেছেন এদের দুঃখ দুর্দশা নিয়ে আপনারা ঠাট্টা করছেন, ওটা আমাদের কাছে অত্যন্ত কঠিন কাজ, জিনিসপত্রের দাম আমরা কমাতে পারব না। সমস্ত সদস্যদের কাছে আমি অত্যন্ত বিনীত ভাবে বলব যে আমাদের কাছে যেটা আছে চালের দাম কমে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় সেদিন বললেন চালের দাম কমে গেছে আরও কমে যাবে আমি এখানে বলতে চাই যেখানে শতকরা ষাট ভাগ লোক কৃষিজীবী যারা ধান চাল বিক্রি করে সংসার চালায় তারা যদি চাল সস্তায় বিক্রি করে তাহলে তারা সেই পয়সা দিয়ে এই অগ্নিমূল্য তেল, ডাল, মশলা কাপড় কিনবে কি করে পশ্চিমবাংলায় জন জীবনে কি দুরবস্থা দাঁড়াচ্ছে চিন্তা করুন এইটা যদি আমি এখানে স্বীকার করতে বলি আপনারা হাসবেন ঠাট্টা করবেন, বীরেন বাবু হাসবেন তিনি এসব বুঝবেন কি করে তিনি তো রাজার ছেলে কিন্তু আমরা সাধারণ মানুষের পাশে আছি আমরা মানুষের কষ্ট জানি কোথায় গিয়ে পৌঁছুছে, আজকে পশ্চিমবঙ্গ সাধারণ লোকের

কাছে একটাই প্রশ্ন যে এই সরকার ক্ষমতায় আসার পর এই যে পোস্তা বাজারে পাঁচ হাজার বস্তা চিনি জল হয়ে গেল, পাঁচশ বস্তা গম নষ্ট হয়ে গেল—আজকে চোরা কারাবারি মুনাফাখোররা গর্ব করছে—মিসা তুলে দিলেন খুব ভাল কথা কিন্তু কেন আজ কোনও আইন মারফত একটাও মুনাফাখোরকে কালোবাজারিকে আপনারা ধরে এনে লালবাজারের লকআপে পুরে দিলেন না কেন, আমাদের সন্দেহ জাগছে, এই পর্যন্ত যে জিনিস পত্রের দাম কমাতে পারলেন না সব জিনিসেই যদি বলেন এটা এখানে পাওয়া যায় না অমুক জায়গায় পাওয়া যায় তাহলে সরকারের দায়িত্ব নিয়ে আপনারা কি দায়িত্ব এড়াতে চাইছেন। আমাদের কি কোন দায়িত্ব থাকবে না? আপনারা পশ্চিমবাংলার বিরাট দায়িত্ব নিয়েছেন, সেই দায়িত্ব পালন করবার যদি আপনাদের ক্ষমতা না থাকে তাহলে নিশ্চয়ই আপনারা আমি যে প্রস্তাব এনেছি তাকে সমর্থন করবেন। ঢেঁড়স, আলু, পটল, বেগুন এগুলি কি বাইরে থেকে আসে? এগুলি কি আপনারা কন্ট্রোল করতে পারেন না? তাই আমার অনুরোধ—বিধান সভার সমস্ত সদস্যদের কাছে আমি বিনীতভাবে বলব এই প্রস্তাবটির গুরুত্ব বিবেচনা করে আপনারা এর বিরোধিতা করবেন না। আপনারা এটা গ্রহণ করলে আমি কৃতজ্ঞ হব। আপনারা আলোচনা করুন এবং এই অবস্থাকে অকপটে স্বীকার করুন। জ্যোতিবাবু বলেছেন, সত্য কথা বলব, আমি তাঁর প্রশংসা করি, আপনারাও স্বীকার করুন, সত্য কথা বলুন।

এই প্রস্তাব বিধান সভায় গ্রহণ করবার জন্য অনুরোধ জানিয়ে যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট মোশন এসেছে সেগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are amendments on this motion. One is Dr. S. K. Oman Ali and the other is shri renupada Halder Both the amendments are in order.

**শ্রী দীনেশ মজুমদার :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় সদস্য ওমর আলী সাহেব যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন মোশনের উপর তাতে আপনি জানেন রুলস'এর ৩২১ ধারার ক্লজ ২তে আছে, "An amendment shall not be moved which has neral, the effect of a negetive vote". এটা আপনি একটু বিবেচনা করবেন অ্যাডমিট করার আগে। দ্বিতীয়ত ওমর আলী সাহেব যেটা এনেছেন সেটা সাবসটিটিউট মোশন। সুতরাং কোনও সাবসটিটিউট মোশন অ্যামেণ্ডমেন্ট হিসাবে দিতে পারা যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আমার যখন মূল প্রস্তাব তখন আমি আপনার কাছে বিনীতভাবে বলব যে চীফ হুইপ মহাশয় যেটা বললেন সেটা আপনি একটু বিবেচনা করবেন। ওমর আলী সাহেব যে মোশান এনেছেন তাতে হোল রিজলিউশনের ক্যারেক্টার চেঞ্জ হয়ে যাচ্ছে বাই দ্যাট অ্যামেণ্ডমেন্ট। সুতরাং এটা হতে পারে না। তাই আমার অনুরোধ Original resolution cannot changed under any amendment. এটা আপনি দেখবেন। স্যার, I refer you some of the painsts be cause it will help you মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আপনি কাউল-এর বই-এর পেজ ২২৯০ দেখুন, তাতে আছে যে সাবসটেনটিভ অ্যামেণ্ডমেন্ট যদি কিছু আসে সেটা নতুন আকারে আসতে পারে, অ্যামেণ্ডমেন্ট আকারে আসতে পারে না। সুতরাং এটা আপনি গ্রহণ করতে পারেন না। অ্যামেণ্ডমেন্টের মুভার একটা নতুন রিজলিউশন মুভ করতে পারেন, কেন না দিস ইজ প্রাকটিক্যাল। কিন্তু এখন এটাতে অ্যামেণ্ডমেন্ট ঐভাবে দিতে পারেন না। সুতরাং আপনার কাছে আমার অনুরোধ দিস ইজ অরিজিনাল রিজলিউশন এবং এটা রিজেকশন না করে গ্রহণ করা হোক এবং চীফ হুইপ যা বলেছেন তা আমি পূর্ণ সমর্থন করছি।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** স্যার, আমাদের অ্যামেণ্ডমেন্টের ব্যাপারে সরকার পক্ষের একটু অসুবিধা হতে পারে। সুতরাং তারা এই অ্যামেণ্ডমেন্টের বিরুদ্ধে ভোট দিতে পারেন। কিন্তু এটাকে আপনি সম্পূর্ণ আউট অফ অর্ডার করে দিতে পারেন না। মে'স পার্লামেন্টারী প্রাকটিসের যদি কোনও মূল্য থাকে তাহলে আমি রেফার করব ৩৬৭ পৃষ্ঠা, সেখানে বলা হচ্ছে স্কোপ অফ দি নোটিশ একসিড না করে এবং ৩৬৮ পৃষ্ঠায় বলেছে যে, Even an amendment to rubetitute complete alternative proposition. তারপর আবার বলেছ যে, "It is important to bear in mind that the rejection of an amendment. (even an amendment to substitute a complete alternative proposition) does not constitute a final decision upon the original motion". সুতরাং এখানে ব্র্যাকেটে উনি বলে দিয়েছেন একটা কমপ্লিট অলটারনেটিভ প্রপোজিশন হতে পারে। আমাদের হাউসের প্রসিডিং দেখলেই এইসব দেখা যাবে। কংগ্রেস থেকেও একজ্যাক্টলি এই জিনিস করেছেন। পাটের দামের ওপরে গীতা মুখার্জি একটা মোশন এনেছিলেন যাতে তিনি বলেছিলেন পশ্চিমবাংলা বিধানসভা ভারত সরকার কে অনুরোধ করিতেছে পাট জাত পণ্য বৈদেশিক বাণিজ্য অবিলম্বে রাষ্টায়ত্ব করা হোক কিন্তু কংগ্রেস নেতা টোটালি সাবস্টিটিউটেড করেছেন। তার অপারেটিভ পার্ট পাট শিল্প উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক এই কথাটা বলেছেন জয়নাল সাহেব তিনিও একজন বক্তা ছিলেন, তাঁর নাম এই লিস্টের মধ্যে দেখছি। আবার ১৯৭২ সালে আগস্ট মাসে যখন ফরাক্কার উপরে গীতা মুখার্জি মোশন এনেছিলেন ৪০ হাজার কিউসেক জল সরবরাহের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হোক, তখন কংগ্রেস থেকে তার হোল টাই সাবসটিটিউট করে তার অপারেটিভ পার্টটা উড়িয়ে দিলেন এবং বললেন প্রয়োজনীয় জলসরবরাহ করা হোক। এই রকম অনেক উদাহরণ আছে যেহেতু কথা উড়িয়ে দিয়ে সম্পূর্ণ নূতন কথা দেওয়া হয়েছে। এর আগে কোন স্পিকার আউট অফ অর্ডার ডিক্লেয়ার করেননি যা ওঁদের আমলে ওঁরা করেছেন। কিন্তু মেস পার্লামেন্টারি প্র্যাকটিসে দেখলাম সমস্ত অলটারনেটিভ যদি সাবসটিটিউটেড কিছু হয় তাহলে তা হতে পারে। আমার অ্যামেণ্ডমেন্ট সরকার পক্ষ বাধা দিচ্ছেন আমার যে অরিজিন্যাল প্রোপোজাল ছিল সেটা তাঁরা ডিসকাশ করেননি উড়িয়ে দিয়েছেন। তারপর যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন তাতেও বাধা দিচ্ছেন। আমি খুব দুঃখিত যে ওঁদের অসুবিধা হতে পারে কিন্তু আমার

অ্যামেণ্ডমেন্টকেও ওঁরা ভোটে হারিয়ে দিতে পারেন অথচ আমাদের এখানে যে প্র্যাকটিস তাতে কোনও দিনই এইরকম ভাবে আউট অফ অর্ডার করা হয়নি।

[4-40 — 4-50 p.m.]

**Mr. Deputy Speaker :** I have given my careful thought to the amendment of Dr. Omar Ali to the motion under Rule 185 of Shri Satya Ranjan Bapuli. A question has arisen as to the admissibility of the same. As to the rules of admissibility of amendment the established parliamentary practice is quite clear. An amendment should be relevant to and within the scope of the motion to which it is proposed. Again, the object of an amendment is either to modify a question before the House with a view to increasing its acceptability or to present to the House a different proposition as an alternative to the original question.

The present amendment of Dr. Omar Ali although apparently seeks to replace almost the entire text of the motion before the House, it is in substance a modification of the question before the House on the same subject matter. The contentions in the amendment traverse the same topic and provide the same context as in the original motion, namely, rise in prices of essential commodities. Again, the utlimate recommendation in the amendment is in the nature of an urge upon the State Govt. to gear up the machinery of administration to be equal to the challenge instead of an outright condemnation as outlined in the original motion. The apparent reason is to increase the acceptability of the motion to the members of the House. Therefore the amendment is in order.

I will now request Dr. Omar Ali to move his amendment.

**(Shri Biswanath Mukherjee** rose to speak)

**ডাঃ জয়নাল আবেদিন :** অ্যামেণ্ডমেন্ট উনি মুভ করতে পারেন না।

**Mr. Deputy Speaker :** The amendment is in order. I will see the attendance register whether Dr. Omar Ali has come or not.

**শ্রী রেণুপদ হালদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় মোশন এনেছেন, সেই জায়গার পর আমি এটা আমি রাখছি :—

'পুঁজিবাদি অর্থনীতির অনিবার্য নিয়মে জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তার সাথে

বর্তমান অস্বাভাবিক হারে দ্রব্যমূল্য বৃদ্ধির পিছনে যুক্ত হয়েছে অসাধু ব্যবসায়ী, মজুতদার ও কালোবাজারিদের অবাধ ফাটকাবাজি। নির্বাচনে সরকার গঠনের দ্বারা পুঁজিবাদী ব্যবস্থার উচ্ছেদ ঘটাতে না পারলে ও যে কোন রাজ্য সরকার এর পক্ষেই কালোবাজারি, মজুতদার, মুনাফাখোরদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করে জনসাধারণকে খানিকটা রিলিফ দেওয়া সম্ভব। কিন্তু এদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা গ্রহণের দ্বারা'।

এর পর আমি তাই দিতে চাই ঃ—

'এমতাবস্থায় এই সভা মনে করে যে, মূল্যবৃদ্ধি রোধ করার জন্য এবং মজুতদার, কালোবাজারি ও মুনাফাখোরদের ও এক শ্রেণীর উচ্চ পর্যায়ের আমলাদের যোগসাজসে যে চক্রটি মূল্যবৃদ্ধি ঘটিয়ে যাচ্ছে তাকে ভাঙ্গাবার জন্য পাইকারী ও খুচরা স্তরে খাদ্যদ্রব্য ও নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর ক্ষেত্রে সামগ্রিক রাষ্ট্রীয় বাণিজ্য চালু করা হোক'। এটাই আমার অ্যামেণ্ডমেন্ট।

**Mr. Deputy Speaker :** Dr. S.K. Omar Ali, the mover of the amendment is not present. So the amendment placed before the House by Dr. S. K. Omar Ali is taken as not moved.

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** আমি এক্ষণে একটা টেলিগ্রাম পেলাম। বহরমপুরের প্রক্রিয়া সংস্থার ছেলেরা সেখানকার স্থানীয় হাসপাতাল সম্বন্ধে দাবি দাওয়া নিয়ে অনেক দিন ধরে আন্দোলন করছিল। কিন্তু সরকার থেকে কোন রকম প্রতিক্রিয়া না হওয়ায় তারা হাঙ্গার স্ট্রাইক করে আছেন আজ ৪ দিন হয়ে গেল। তাদের অবস্থা খারাপ। আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে জানাতে চাই তাদের প্রতি যেন সুবিচার করা হয়।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেণুপদ বাবু যে সংশোধনী প্রস্তাব উত্থাপন করলেন এবং যেটা আমাদের কাছে দেওয়া হয়েছ আসল প্রস্তাব তার শেষের দু'লাইন বাতিল হবে এতে লেখা নেই। এটা দু'রকম হয়ে গেল যা আমাদের কাছে দেওয়া হয়েছে এবং যা তিনি পড়লেন তার মধ্যে।

**শ্রী রেণুপদ হালদার ঃ** শেষের দু'লাইন সম্পর্কে আমি কছু বলিনি।

**শ্রী কমল সরকার ঃ** আপনি বলেছেন এটা থাকুক এটা চাই না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি অ্যামেণ্ডমেন্ট মুভ করছেন কি করছেন না।

**শ্রী রেণুপদ হালদার ঃ** আমার দুটো অ্যামেণ্ডমেন্টই মুভ করছি।

**Mr. Deputy Speaker :** Amendment is one. It contains two parts. একটাই অ্যামেণ্ডমেন্ট আছে, তার দুটো পার্ট আছে। আপনি কি দুটোই মুভ করছেন?

**শ্রী রেণুপদ হালদার :** আমি দুটোই মুভ করছি।

**শ্রী দীনেশ মজুমদার :** রেণুপদ বাবুর যে অ্যামেণ্ডমেন্ট রয়েছে তাতে এটা পরিষ্কার যে সত্য বাবু যে প্রস্তাব রেখেছেন তার মধ্যে কিছু সংযোজন উনি করেছেন। সত্য বাবুর প্রস্তাবের সঙ্গে সংযোজন হয়েছে, তার থেকে কিছু বাদ নেই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় দ্রব্য মূল্য বৃদ্ধি সম্পর্কে যে প্রস্তাব এনেছেন এবং এর সঙ্গে সঙ্গে মাননীয় সদস্য রেনুপদ হালদার মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন এই দুটো প্রস্তাব সম্পর্কে আমি শুধু এটুকু বলতে চাই দ্রব্য মূল্য বৃদ্ধি সম্পর্কে আমাদের প্রত্যেকে উদ্বিগ্ন এবং জনসাধারণের সঙ্গে আমরা একসঙ্গে চাচ্ছি এই দ্রব্য মূল্য বৃদ্ধির কি করে প্রতিকার হয়। আমরা এই দ্রব্য মূল্য বৃদ্ধিকে নীতিগতভাবে সমর্থন করি না, এর একটা প্রতিকার হোক। কিন্তু এই প্রস্তাব দুটিতে কার্যকর ব্যবস্থা সম্পর্কে যে অংশটা আছে আমি এর বিরোধিতা করছি, এর সঙ্গে আমি একমত নই। এটা একটা সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব, নিন্দা প্রস্তাব। এই প্রস্তাব জনসাধারণের সামনে সরকারকে হেয় প্রতিপন্ন করবে এবং একচেটিয়া ব্যবসাদারদের হাতকে শক্তিশালী করবে। আমি সেজন্য এই প্রস্তাবকে সমর্থন করছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্রব্য মূল্য বৃদ্ধির যে তালিকা উনি দিলেন আমিও তার সঙ্গে একমত। আমি চারিদিকে খোঁজ নিয়ে দেখেছি তেলের দাম ১৪/১৫ টাকায় দাঁড়িয়েছে। সারা ভারতবর্ষে চাল ডাল তেলের দাম সম্বন্ধে নিয়ন্ত্রণ আদেশ জারি হওয়ায় কিছু কিছু জিনিসপত্রের দাম কমে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার এই যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন এই পদক্ষেপ নিয়েছিলেন পরলোকগত খাদ্য মন্ত্রী কিদোয়াই সাহেব। তাই তারজন্য আমাদের বিধানসভার পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি। আমি মনে করি চাল গম সম্বন্ধে তিনি যে ব্যবস্থা নিয়েছেন সেইভাবে যদি তেল ডাল অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসের সম্পর্কে ব্যবস্থা নেন, সারা ভারতবর্ষ যদি একই অঞ্চলে পরিণত হয়, সব জায়গায় যদি চলাচল করতে পারে তার ব্যবস্থা যদি তিনি করতে পারেন তাহলে আমরা আনন্দিত হব। আজকে গ্রামাঞ্চলের মানুষ দারিদ্র্য সীমার নিচে, তারা একটু নুন কিনতে পারছে না, তেল ডাল পেঁয়াজ এমন কি সামান্য আদা পর্যন্ত কিনতে পারছে না, আদার দাম ৬ টাকা। এইভাবে একচেটিয়া ব্যবসা চলছে, তার শেষ কোথায় এটা বুঝতে পারছি না। এই যে বেড়ে চলেছে এর মূলে উৎপাদন বৃদ্ধি হয়নি এই হচ্ছে কারও কারও ধারণা। উৎপাদন বৃদ্ধি না হলে জিনিস থাকবে না, দাম বাড়বে কেন? কালোবাজারে সব জিনিস আছে, বেশি দাম দিলেই পাওয়া যায়। এই যে নিয়ন্ত্রণ ব্যবস্থা আছে এই ব্যবস্থা থাকা সত্ত্বেও চিনির দাম কন্ট্রোলে ২.১৫, আবার তার পাশের দোকানে ৪.৫০ পয়সা। আমি দেখছি পয়সা বেশি দিলেই জিনিস পাওয়া যায় এই হচ্ছে সারা ভারতবর্ষের অবস্থা।

[5-00 — 5-10 p.m.]

কাজেই আমি মনে করি এবং যারা মনে করেন যে না উৎপাদন বাড়লে চাহিদা মেটানো

যাবে আর চাহিদাকে মেটাবার জন্য সেখানে উৎপাদন বৃদ্ধির দরকার এটা আমি মনে করি না কারণ সব জিনিসপত্র আছে একদল ব্যবসায়ী একদল চোরাকারবারি এবং একদল একচেটিয়া ব্যবসায়ী তারা কৃত্রিম অভাব সৃষ্টি করে বাজারের দাম বাড়িয়ে দেয়। সেইভাবে আজ ৩০ বছর কংগ্রেসি শাসনে যারা মজুতদার, মুনাফাখোর যারা চোরাকারবারি তারা কৃত্রিম অভাব সৃষ্টি করে সারা ভারতবর্ষে জিনিসপত্রের দাম দিনের পর দিন বাড়িয়ে যাচ্ছে। এর জন্য দায়ী কে— এর জন্য দায়ী হচ্ছে যারা আজকে চিৎকার করছেন কংগ্রেস বেঞ্চ থেকে তারাই দায়ী। কারণ তারাই একচেটিয়া পুঁজিপতিদের চোরাকারবারীদের ৩০ বছর ধরে তোষণ করে এসেছেন। তাদেরই পৃষ্ঠপোষকতার একজন ব্যবসায়ী কোটি কোটি টাকা বাড়িয়ে নিয়েছেন। কিন্তু আজ কি কারণে দাম বাড়ল যদি অনুসন্ধান করতে হয় তাহলে আজ অকপটে একথা স্বীকার করা উচিত ছিল যে তাদেরই তোষামোদের জন্য এতদিন জিনিসপত্রের দাম বেড়েছে, জনসাধারণের চরম দুরবস্থা হয়েছে আজকে এইটে কমানো দরকার কিন্তু তা না বলে এরা বামপন্থী সরকার অথবা কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না তারজন্যই জিনিসপত্রের দাম বৃদ্ধি হচ্ছে একথাই বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি দু-একটি ঘটনার কথা এখানে উল্লেখ করব যে কিভাবে ঐ কংগ্রেসিরা এইসমস্ত চোরাকারবারিদের টাকা বাড়িয়েছেন। আমি এখানে দু-একটি একচেটিয়া ব্যবসায়ীদের নাম উল্লেখ করব তাহলেই বুঝতে পারবেন যদিও আপনারা সকলেই জানেন তবুও আমি টাটা বিড়লার কথা এখানে উল্লেখ করছি। টাটার সম্পত্তির পরিমাণ ছিল ১৯৬৪ সালে ৬৪৮ কোটি টাকা তা বেড়ে ১৯৭১ সালে ১০৩৬ কোটি টাকা এবং ১৯৭৫ সালে তা বেড়ে হল ১৯৭৫ কোটি টাকা। কিভাবে ওঁরা টাকা বাড়িয়ে দিয়েছেন আর বিড়লাদের ১৯৬৪ সালে ছিল ২৯৩ কোটি টাকা, সেটা ১৯৭১ সালে বেড়ে হল ৪৮৭ কোটি টাকা আর ১৯৭৫ সালে সেই সম্পত্তির মূল্য ১০৬৫ কোটি টাকা। কাজেই এই ৩০ বছরে কিভাবে একচেটিয়া ব্যবসাদারদের কংগ্রেসিরা তাদের টাকা বাড়াতে দিয়েছে শুধুমাত্র আমি দু-একজনের নমুনা এখানে উল্লেখ করলাম তারপরে স্যার, আপনার সামনে আমি আর একটি কথা তুলে রাখতে চাই যে আমাদের এখানে খোলাবাজার ছাড়া আর একটা বাজার তার সাথে সাথে চলছে তার নাম কালোবাজার—এই কালোবাজারে ১০ হাজার কোটি টাকা মূলধন নিয়োগ করা হয়েছে। অর্থাৎ এই ১০ হাজার কোটি টাকা চোরাকারবারিরা নিয়োগ করে এবং তার মধ্যে ব্যবসা চালায় এবং তারা কংগ্রেসি সরকারের সঙ্গে চ্যালেঞ্জ করে তারা ব্যবসা করে। এই কংগ্রেসি সরকার তাদের গায়ে হাত দিতে পারেন নি, কেন পারেননি তার কারণ হচ্ছে যখনই নির্বাচন এসেছে এই সমস্ত ব্যবসায়ীদের কাছ থেকে এই সমস্ত চা, চিনি, সুতাকল মালিকদের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা কংগ্রেসিরা তাদের নির্বাচনের জন্য নিয়েছেন কাজেই কংগ্রেসিরা তাদের গায়ে হাত দিতে পারেন নি, শুধু তাই নয় এই জরুরি অবস্থার সময় হাজী মস্তান প্রভৃতি কয়েকজন চোরাকারবারিদের গ্রেপ্তার করে রাখা হয়েছিল কিন্তু আমরা শুনেছি তারা নাকি জেলে রাজপুত্ররা যেভাবে থাকে সেইভাবে তাদের রাখা হয়েছিল এটা শুধু সাধারণ মানুষের চোখে ধূলা দেবার জন্যই তাদের গ্রেপ্তার করা হয়েছিল। স্যার, ১৯৫১-৫২ সাল থেকে আরম্ভ করে ১৯৬৫ সাল পর্যন্ত

দ্রব্যমূল্য বৃদ্ধির পাইকারী হার ছিল মাত্র শতকরা ২ ভাগ কিন্তু ইন্দিরা গান্ধীর ১১ বছর রাজত্বকালের মধ্যে তা বেড়ে গিয়ে শতকরা ৯০ ভাগ বেড়েছে অর্থাৎ পাইকারী দ্রব্যমূল্য হার বৃদ্ধি হয়েছে শতকরা ৯০। অর্থাৎ মাত্র ১১ বছরে ১৯৬৬ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত জিনিসপত্রের দাম শতকরা ৯০ ভাগ বেড়ে গেল। অর্থাৎ পাইকারী দ্রব্যমূল্য বেড়েছে ৯০ পারসেন্ট এই ১১ বছরে। অর্থাৎ ১৯৬৬ সাল থেকে ১৯৭৬ সালের মধ্যে বেড়েছে ৯০ পারসেন্ট, অর্থাৎ বছরে ৮ পারসেন্ট করে বেড়ে চলে গেল। এরা কি ভাবে চোরাকারবারিদের পোষণ করেছেন, তাদের পৃষ্ঠপোষকতা কিভাবে করেছেন, একচেটিয়া ব্যবসায়ীরা কিভাবে ব্যবসা চালিয়েছেন তা এই দুটি উদাহরণ থেকেই বুঝতে পারবেন। এই পাইকারী জিনিসের মূল্য থেকে এবং দু/চারটি ব্যবসায়ীর কত টাকা মূলধন বেড়েছে তা দেখলেই বুঝতে পারবেন। আজকে ওরা বলুন যে যদিও আজকে এই সমস্যা চলেছে কিন্তু তা কংগ্রেসিরা কন্ট্রোল করতে পারেনি। রাজ্য ও কেন্দ্রে যদিও কংগ্রেস শাসনের অবসান ঘটেছে, তার পরেও একটা বিরাট ষড়যন্ত্র চলেছে এই সরকারকে কেন্দ্রে এবং বিভিন্ন অঙ্গ রাজ্যগুলিতে হেয় প্রতিপন্ন করবার জন্য। আপনি নিশ্চয় শুনেছেন রেপসিড আনবার জন্য বহু লাইসেন্স দেওয়া হয়েছিল, তারা বিদেশ থেকে লাইসেন্স তো নিয়েছিলেন বটেই কিন্তু তা সবই বাতিল করে দিয়েছেন। তাদের মনে আছে এখানে আরও কৃত্রিম অভাব সৃষ্টি করে জনসাধারণকে বিভ্রান্ত করা এবং সঙ্গে সঙ্গে সরকারকে হেয় প্রতিপন্ন করা — এই বিরাট একটা ষড়যন্ত্র চালাচ্ছে। শুধু তাই নয়, আপনি দেখবেন, প্রতিটি জিনিসে আজকে তারা ঐক্যবদ্ধ ভাবে এই সরকারকে হেয় করবার চেষ্টা করছেন। কাজেই আজকে আমাদের করতে হবে কি, এই ৩০ বছরের অপশাসনে যে সমস্যার সৃষ্টি হয়েছে একে যদি আমরা দৃঢ় পদক্ষেপে সমাধান করতে না পারি তাহলে জনসাধারণের অশেষ দুর্গতি হবে। সেইজন্য আমি মনে করি বর্তমানে বাজারের যে অবস্থা হয়েছে তাকে যদি আমাদের নিয়ন্ত্রণে আনতে হয়, যেমন আইনের প্রয়োগ করতে হবে সঙ্গে সঙ্গে জনমতকেও গড়ে তুলতে হবে। আমরা জানি, এর আগেও আমরা এ কাজ করেছি, আপনার হয়ত মনে আছে সেই দমদম দাওয়াই, অনেক কিছু করা হয়েছিল, আমি জানি এসেনসিয়াল কমডিটিস অ্যাক্ট এখনও আছে, এই অ্যাক্টে আমরা দেখেছি অনেক বড় বড় মারোয়াড়ীদের তাদের কোমরে দড়ি বেঁধে নিয়ে যাওয়া হয়েছিল, কিন্তু এই সরকার কেন তা প্রয়োগ করছেন না? এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্টে ৫ ধারায় যে ব্যবস্থা আছে — কেন্দ্রীয় সরকার তিন ধারা প্রয়োগ করেন কিন্তু ৫ ধারাটা রাজ্য সরকারের দায়িত্বে দেওয়া হয়েছে। কেন আপনারা এটা প্রয়োগ করছেন না? আমি জানি যে তাতেই এই সমস্যার সমাধান হবে না, আমাদের জনমত গড়ে তুলতে হবে এবং তারজন্য আমাদের ঐক্যবদ্ধ প্রচেষ্টা করতে হবে। আমরা এখন এখানে নীরব সাজতে পারি না। কয়েকদিন আগে এখানে অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন, তারা আমাদের চেয়েও শক্তিশালী এবং তখন কংগ্রেস বেঞ্চে হৈ চৈ পড়ে গিয়েছিল — কিন্তু কথাটা অত্যন্ত সত্য। এখানে আমরা দেখতে পাচ্ছি যে, তাদের খোলা বাজার এবং কালোবাজার এই দুইটি বাজার মিলিয়ে তারা সাম্রাজ্য চালাচ্ছে। তাদের শুধু এখানেই ক্ষমতা নেই, বিদেশেও ক্ষমতা আছে। কাজেই আমাদের দরকার হচ্ছে, যে ভাবে

*হোক উৎপাদন বাড়াতে হবে এবং উৎপাদন বাড়িয়ে তেল এবং অন্যান্য জিনিসে যাতে স্বাবলম্বী হতে পারি তার চেষ্টা করতে হবে। সঙ্গে সঙ্গে কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করে এবং* আমাদের এখানে যে সমস্ত দ্রব্য সামগ্রী আছে তার যাতে সুষ্ঠু বন্টন ব্যবস্থা হয় রেশনের দোকানের মাধ্যমে তার চেষ্টা করতে হবে। আমি আজকে গভর্নমেন্টকে সতর্ক করে দিতে চাই যে রেশনের দোকানগুলিতে কন্ট্রোল ব্যবস্থা দুর্নীতিপূর্ণ। এদের দুর্নীতিমুক্ত করতে হবে এবং রেশনের দোকানগুলিকে ঢেলে সাজাতে হবে এবং তাহলেই এখানে এই সমস্যার সমাধান হতে পারে। সেইজন্য আমার নিবেদন হচ্ছে, সরকারকে আমি অনুরোধ করছি, অবিলম্বে তারা যেন একটি সুষ্ঠু ব্যবস্থা নেন যাতে আমরা ন্যায়সঙ্গত ভাবে ন্যায্য মূল্যে জনসাধারণকে জিনিস দিতে পারি। যদি তারজন্য ভরতুকি দিতে হয় তাহলে তারও ব্যবস্থা করতে হবে।

আমি একটা কথা বলব, এই কয়েকদিনের মধ্যে যাদের হাজার টাকা পর্যন্ত মাইনে, তাদের ১০০ টাকা করে দেওয়া হয়েছে। তিন লক্ষ সরকারি কর্মচারি, তাদের জন্য যেখানে ৩ কোটি টাকা খরচ করতে পারেন, খরচের ব্যবস্থা করতে পারেন, সেখানে ৫ কোটি লোকের জন্য কিছু টাকা কেন ভরতুকি দেওয়া যায় না? নিশ্চয়ই দিতে হবে। যখন খাজনা মকুব করতে পারেন এবং তারজন্য ভরতুকির দায়িত্ব নিতে পারেন, আমি মনে করি, সারা বাংলাদেশের লোক আজকে যেখানে বিপর্যস্ত, তাদের বাঁচাবার জন্য, ন্যায্যমূল্যে নিত্যপ্রয়োজনীয় জিনিস দেওয়ার জন্য ভরতুকি দিতে হবে। প্রয়োজন হলে দেনাগ্রস্ত হতে হবে, আজকে জনসাধারণকে বাঁচাবার জন্য নিশ্চয়ই ভরতুকির ব্যবস্থা করবেন এবং জনসাধারণ যাতে বিভিন্ন প্রয়োজনীয় জিনিস পেতে পারে তার ব্যবস্থা করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং পুনরায় এই যে প্রস্তাব এসেছে দ্রব্যমূল্য সংক্রান্ত ব্যাপারটা নৈতিক কারণে সমর্থন জানাচ্ছি। কিন্তু প্রস্তাবের অপর যে অংশ, কোথাও কেন্দ্রীয় সরকার এবং কোথাও রাজ্য সরকার সম্বন্ধে যেটা বলা হয়েছে, আমি তার বিরোধিতা করছি।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসি দলের পক্ষ থেকে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি দ্রব্যমূল্য বৃদ্ধি প্রতিরোধ সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন এবং এখানে যেটা আলোচনার জন্য রেখেছেন, এবং আপনি অনুমতি দিয়েছেন স্পেসিফায়েড ভাবে, সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, এবং ধন্যবাদ জানিয়ে এই প্রস্তাব সমর্থন করে এবং তার উপর যে দুটি যে সংশোধনী এসেছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। কিছুক্ষণ আগে জনতা দলের পক্ষ থেকে কিছু কিছু কড়া কড়া বক্তব্য একজন সদস্য রেখেছেন এবং লাস্ট যিনি বললেন, তিনি তো প্রস্তাবের কোনওটিই গ্রহণ করলেন না। আমি কয়েকটি মূল্যবান তথ্য আপনার সামনে তুলে ধরছি। বর্তমানে যে সরকার পশ্চিমবাংলায় রয়েছে এবং কেন্দ্রে যে সরকার রয়েছে, তাঁরা মিলিত হয়ে গত বিদায়ী লোকসভার নির্বাচনে একই সুরে চললেও, এখানে গত বিধাসভার নির্বাচনের সময় কিন্তু বামপন্থী দল এবং জনতা দল এক সঙ্গে হতে পারেনি, তারজন্য কিছু কিছু বিভ্রান্তি আমরা নানা জায়গায় দেখছি, আমি তার একটা দৃষ্টান্ত আপনার সামনে তুলে ধরছি। কিছুদিন আগে আনন্দবাজারে বরুণ সেনগুপ্ত

মহাশয় একটা সম্পাদকীয় লিখেছিলেন, তাতে লিখেছেন, কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্যাটেল সাহেব বলেছেন যে পাইকারী বাজারে জিনিসপত্রের দর ২৬শে মার্চ থেকে ২০শে আগস্ট পর্যন্ত মাত্র শতকরা ৩.৫০ পয়সা বেড়েছে। অন্য দিকে বরুণ সেনগুপ্ত মহাশয় নিজে বিভিন্ন জায়গা থেকে রিপোর্ট নিয়ে যা লিখেছেন তার সঙ্গে মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মিল নাই, বিশেষ করে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র গত পাঁচ মাসে শতকরা ২০ ভাগ বেড়ে গেছে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী যেখানে বলছেন শতকরা সাড়ে তিন পারসেন্ট বেড়েছে, সেখানে বরুণ সেনগুপ্ত মহাশয় বলছেন এবং সেটা বিভিন্ন জায়গার ইদানিং দরের খোঁজ নিয়ে বলছেন শতকরা ২০ পারসেন্ট বেড়ে গেছে। আর ওঁরা গত ৩০ বছরের যে কংগ্রেসি শাসনকে অপশাসন বলেন, সেই সময়ে জিনিসপত্রের দাম কত বেড়েছিল, সে সম্বন্ধে ওঁদের প্রমোদবাবু কি বলেছিলেন, সেটা যুগান্তর থেকে তুলে ধরছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** কোন বাবু?

**শ্রী নবকুমার রায় :** প্রমোদবাবু, তিনি বলেছেন এখানে যখন ফেব্রুয়ারি মাসে নির্বাচনের আগে রাষ্ট্রপতির শাসন ছিল, তখন দ্রব্যমূল্য ১২ পারসেন্ট বেড়ে গেছিল, এবং এই বেড়ে গেছিল বলে তিনি বলেছিলেন দ্রব্যমূল্য জনসাধারণের পক্ষে তাদের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে তাই পশ্চিমবাংলার অবস্থা ভয়াবহ হয়েছে। এটা যুগান্তরে বেরিয়েছে, আমি সেটা নোট করেছি। কিন্তু আজকে একটা জিনিস দেখতে পাচ্ছি, যেখানে রাষ্ট্রপতির শাসনকালে এই পশ্চিমবাংলায় ১২ পারসেন্ট এই এসেনসিয়াল কমোডিটিসের দাম যে বেড়ে গিয়েছিল তাতে তিনি হতাশ হয়েছেন, সেখানে আজকে কিন্তু ২১ পারসেন্ট যে বেড়েছে আজকে সরকারের পক্ষেই রয়েছেন। আজকে জনসাধারণকে প্রতিশ্রুতি দিয়ে এখানে এসেও তারা নিশ্চুপ হয়ে বসে আছেন। নিজেদের অপদার্থতা ঘোচাবার চেষ্টা করছেন না। আমরা একটা জিনিস লক্ষ্য করছি যে আপনারা কেন্দ্রীয় সরকারের উপর দোষ দিয়ে নিজেদের দোষ ঢাকবার চেষ্টা করছেন। কিন্তু আমি বলব পশ্চিমবাংলার জনসাধারণের পক্ষে যে জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা তো কার্যকর করেননি, বরং আমি বলব ১২ পারসেন্ট যখন ছিল, তখন আপনাদের জেনারেল সেক্রেটারি যে বক্তব্য রেখেছিলেন, সেটা যখন ২১ পারসেন্ট গিয়ে দাঁড়িয়েছে তখন আপনাদের গদিতে থাকার কোনও অধিকার নেই। আপনাদের এই মুহূর্তে পদত্যাগ করা উচিত। এই প্রস্তাব সমর্থন করে এবং অ্যামেন্ডমেন্টগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ, বন্দেমাতরম।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী কমল সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কংগ্রেস পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে এবং এস.ইউ.সি.-র পক্ষ থেকে রেণুপদবাবু যে সংশোধনী এনেছেন — দুটোরই

ঘোরতর বিরোধিতা আমি করছি এবং আশা করব এখানকার সদস্যরা সকলে একমত হয়ে এই প্রস্তাব এবং সংশোধনীর বিরোধিতা করবেন। তাঁরা যেকথা এখানে বলেছেন দিবালোকের মতো স্পষ্ট হয়ে গিয়েছে, তাঁরা বর্তমান সরকারের পতন ঘটাবার জন্য উত্তেজনা সৃষ্টি করতে চাইছেন। সময় পরিপক্ক হওয়ার অনেক আগেই শুধু বাগ্মীতার দ্বারাই তা করতে চাইছেন। এত তাড়াতাড়ি উতলা না হলেই পারতেন। বামপন্থী সরকারি গঠনের পর তিন মাস সময় এখনও যায়নি। প্রস্তাবকারীদের বিরুদ্ধে জনগণের মনে ক্ষোভ এবং বিক্ষোভ এখনও জমা হয়ে রয়েছে। এখনও পর্যন্ত কংগ্রেসের আক্রমণে আহত মানুষের সেই দগদগে ঘা শুকোয়নি। এখনও পর্যন্ত মানুষ তাদের শাসনের জ্বালা ভুলতে পারেননি। মুশকিল এই যে, একথা কংগ্রেসি বন্ধুরা জানেন না। তাই তাঁরা এত উতলা হয়ে এত কথা এত তাড়াতাড়ি এখানে এসে বলছেন। আমি বলি একটু বিগত দিনগুলোর মধ্যে ফিরে যাই। ফিরে যাই সেই ১৯৬৬ সালে যখন আমরা দেখেছিলাম বারাসাত-বাদুড়িয়াতে নুরুল ও আনন্দ হাইত একটুখানি কেরোসিন তেল, একটুখানি খাদ্যের জন্য কাঁদছিলেন, তখন কংগ্রেস সরকারের হুকুমে পুলিশ তাঁদের উপর গুলি চালিয়েছিল, হত্যা করেছিল। খাদ্য আন্দোলন ব্যাপক রূপ নিয়েছিল, কংগ্রেসি বন্ধুরা একটু পিছন দিকে ফিরে দেখুন, সেদিন আপনাদের ভূমিকাটা আপনারা স্পষ্ট দেখতে পাবেন। সেদিন কি ভূমিকা নিয়েছিলেন? সেই ভূমিকা নিয়েছিলেন বলে জনগণ থেকে আলাদা সরে এসেছেন। জনগণ আপনাদের সঙ্গে নেই। এখন যতই আপনারা বলুন না কেন, এখন যতই খাদ্যের সম্পর্কে হা-হুতাশ করুন না কেন, সেটা আপনাদের আসল বক্তব্য নয়। এই অধিবেশনে আমাদের অর্থমন্ত্রী যে বক্তব্য রেখেছেন, তার থেকে আপনাদের প্রস্তাবের ভাষা জোরালো নয়। অর্থমন্ত্রী উদ্বেগ প্রকাশ করেছেন। এই সরকার আজকে ভারতবর্ষে যা খাদ্যের মহামারী অবস্থা রয়েছে তার প্রতি দিগ-নির্ণয় করেছেন এবং বলেছেন কেন্দ্র এবং রাজ্য আমরা একত্রে মিলে এই সমস্যার সমাধান করতে চাই। আজ কেন্দ্রে আমাদের বন্ধু সরকার রয়েছেন। তাদের সামনে যে সমস্ত সমস্যা রয়েছে, সেই সমস্যাই আজ পশ্চিমবাংলায় রয়েছে। এই কথাই তাদের বক্তব্যের মধ্য দিয়ে এসেছে। আমি আর একদিকের প্রতি এই বিধানসভার দৃষ্টি আকর্ষণ করব। তা হচ্ছে বিগত বৎসরগুলিতে খাদ্যমূল্যের ভয়াবহ বৃদ্ধির পরিমাপ। অর্থাৎ মূল্যমান সূচক সংখ্যার দিকে যদি তাকান তাহলে দেখতে পাবেন তখনকার মূল্যমানের অবস্থা কি ছিল। ১৯৩৯ সালে অর্থাৎ দ্বিতীয় বিশ্ব যুদ্ধ যে বছর লাগলো সেই যুদ্ধের পরবর্তী বছরগুলিতে জিনিসের দাম দারুণভাবে বেড়ে যেতে লাগলো। ১৯৩৯ সালকে যদি একশো সূচক সংখ্যা ধরা হয় তাহলে ১৯৪৮ সাল অর্থাৎ স্বাধীনতার পরবর্তী সালে আমরা সেটা বেড়ে দেখলাম যে ৪৬২ পরেই সূচক সংখ্যা হয়েছে। আমরা ১৯৬৫ সালে দেখলাম ৮৭৯ কংগ্রেসি শাসকেরা তিরিশ বছর পরেই, ১৯৬৬ সালে ৯১৬ এবং ১৯৬৭ সালে তা বেড়ে ১২০৯ পরেই হয়েছে। এইখানে মূল্যমানকে নিয়ে এসেছেন। তবু আপনারা এই রকম জোর করে চেঁচাচ্ছেন কেন। এখনও তিন মাস হয়নি। হিসাবে কতখানি মূল্য বেড়েছে, মূল্যমান কতখানি বেড়েছে? আপনারা যা করে গেছেন সেইখানেই মূল্যমান-এর স্তর রয়ে গিয়েছে। এই সরকার প্রতিজ্ঞাবদ্ধ। জনগণের সুবিধার জন্য কতকগুলি জিনিসপত্রের দাম

এক জায়গায় রাখতে কতকগুলি জিনিস কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় রেশন শপের মাধ্যমে জনগণের কাছে পৌছে দিয়ে জিনিসের দাম নামিয়ে আনতে পারা যায় কিনা তার চেষ্টা রাজ্য সরকার করছে। তখন দেখবেন আপনাদের চিৎকার শৃগালের চিৎকারের মতো হবে। এখনও আপনারা বোঝেননি যে কি আপনারা হারিয়েছেন তা আপনারা জানেন না। আপনারা জনগণকে হারিয়েছেন, আপনারা জানেন না আজ ভারতবর্ষের জনগণ ইন্দিরা গান্ধীর পিছনে যেমন নেই তেমনি আপনাদের পিছনেও নেই। আজকের কংগ্রেস সেই কংগ্রেস নয় যারা দেশের স্বাধীনতার জন্য কিছু লড়াই করেছিলেন। সেদিন যে সুভাষচন্দ্র স্বাধীনতার জন্য লড়তে চেয়েছিলেন তাঁকে আপনারা কংগ্রেস থেকে বিতাড়িত করেছেন। এই প্রসঙ্গে আমি আরও দু একটা কথা বলতে চাই ১৯৩৯ সালের মূল্য মানের সূচী ও মুল্যস্তর সম্পর্কে আমি বলেছি। আজ যে জিনিসের দাম বেড়েছে একথা আমাদের চেয়ে বেশি জানে কে? যাদের স্বার্থে আমরা এখানে এসেছি সেই শ্রমিক শ্রেণী আজ যে অবস্থার মধ্যে আছে তা আমরা জানি। তাঁদের মধ্যে আমরা বাস করি, তাঁদের কাছে আমাদের প্রতি দিন প্রতি নিয়ত যেতে হয়, তাঁদেরই নিয়ে আমরা এগিয়ে চলেছি, তাঁদের প্রতিদিনের কান্না আমরা শুনতে পাই। কংগ্রেস নেতাদের মত গ্রাণ্ড হোটেল ইত্যাদিতে ঘুরে আমরা বেড়াই না। আপনাদের কংগ্রেস আমলে যেভাবে গাড়ি বাড়ি চড়েছেন সেই রকমভাবেই সেই টাকাতে আজও চলছেন। আপনারা তো গরিবদের সঙ্গে থাকেন না, তাদের অবস্থা কি করে বুঝবেন। আমরা তাদের নিয়ে সংগঠন করি। দুদিন আগে কৃষক সংগঠন পক্ষ থেকে ৬০ হাজার ক্ষেতমজুর ও কৃষক এখানে এসেছিলেন। তিরিশ বছর রাজত্ব করার পর আপনারা সব কলকারখানা বন্ধ করে চলে গেছেন। শ্রমিকরা বোনাস পায় নি, কারখানা বন্ধ হয়ে পড়ে আছে, সর্বনিম্ন ৮.৩৩ বোনাস তাঁদের আপনারা দিতে পারেননি বরং প্রাপ্য টাকা কেড়ে নিয়েছেন। কিন্তু বামপন্থী সরকার তা দেবার চেষ্টা করছে, বেকারদের কিভাবে কাজ দিতে পারে—যদি কাজ না দিতে পারে তাহলে কিভাবে তাদের কিছু রিলিফ দিতে পারে সেটাও তাঁরা চিন্তা করে দেখছেন। আমাদের দেশের সামনে সামগ্রিকভাবে সমস্যার জগদ্দল পাথর রেখে গেছেন কংগ্রেসের অপশাসন। আর বড় লোকদের কংগ্রেস তোষণ করেছেন। আমি জোর করে বলতে পারি কোন অবস্থাতেই তাদের স্বার্থ আর আপনারা কংগ্রেসি বন্ধুরা যতই চেষ্টা করুন রক্ষা করতে পারবেন না। যতই চেষ্টা করুন জনগণ কংগ্রেসকে আর গদিতে বসাবে না। কয়েকটি রাজ্যে নির্বাচন হতে চলেছে আপনারা দেখবেন কি প্রতিচ্ছবি বেরোয় সেখানে। দেখবেন কি মারাত্মক অবস্থা হয় সেখানে—দেখবেন সেখানে এই বিভক্ত কংগ্রেসের কি হাল হয়। ইন্দিরা গান্ধী অনেক রকম চেষ্টা করছে। অনেক কিছুর আশ্রয় নেবার চেষ্টা করছে কিন্তু কোনও ফল হবে না। আপনারা ভাল করে বুঝুন এবং নিজেদের সংশোধন করবার চেষ্টা করুন। এখনও সময় আছে, এখনও কংগ্রেস থেকে বেরিয়ে জনতা পার্টি বা অন্য কোনও পার্টিতে যোগ দিন। তাহলে অন্তত ব্যক্তিগত অস্তিত্ব বজায় থাকতে পারে। আপনারা মূল্য বৃদ্ধির প্রতিরোধ সম্বন্ধে যে প্রস্তাব দিয়েছেন তার উদ্দেশ্য সরকারকে হেয় করা। আপনারা বলছেন খাদ্যশস্য কেরসিন, তেল ডাল, চাল মশলা, কাপড় এই সমস্তগুলি জনগণের কাছে পৌছাতে হবে সেটা তো

ভাল কথা। কিন্তু সে কাজ এতদিন হয়নি কেন? কংগ্রেস স্পিকারের কাছে আবেদন করেছিল, আমাদের একটা প্রস্তাব তুলতে দিন। কিন্তু সেই প্রস্তাব যে অনাস্থা প্রস্তাব হবে একথা তারা বলেননি। তাঁরা অনাস্থা প্রস্তাব কোনও দিনই আনতে পারবেন না, কারণ তাঁদের পুরো ২০ জন সদস্যও যদি উপস্থিত থাকে তাহলেও সেটা গ্রাহ্য হবে না। তাই তাঁরা সেই প্রস্তাব অন্যভাবে এনেছেন। কিন্তু এইভাবেই যদি ভোট হয় তাহলে এই প্রস্তাবের পক্ষে ৭/৮ জন কি ১০ জন সদস্য থাকবে কিনা সন্দেহ। আপনাদের এই প্রস্তাব বাতিল হবে।

[5-20 — 5-30 p.m.]

কংগ্রেসি সদস্যদের হাত পা নাড়া বাইরের জনগণ দেখতে পায় না, ঠিক। কিন্তু আপনাদের এখানে সারকাসের ক্লাউনের ভূমিকা বাইরের জনগণ খুব ভুল ভাবেই জানে। দেশের সামনে যে গুরুতর অবস্থা সৃষ্টি হয়েছে, তার সমাধানে সাহায্য না করে যদি এই রকম প্রস্তাব নিয়ে আসেন এবং সমস্যার সমাধানের কথা না বলে যদি শুধু সরকারের পদত্যাগ এখুনি করা উচিত বলে চেঁচান তাহলে আপনারাই জনগণ থেকে আরও বিচ্ছিন্ন হবেন। আর এস. ইউ. সি.র সদস্য রেণুপদবাবুকে বলছি, আপনারা তো লেনিনকে মানেন, আপনারা তো লেনিনের শপথ নিয়েছেন, আপনারা কি করে বেমালুম কংগ্রেসের সঙ্গে যুক্ত হয়ে গিয়ে অনাস্থা প্রস্তাবের সঙ্গে দুটি লাইন যোগ করে সংশোধনী প্রস্তাব আনলেন? কেন আনলেন আপনারা বিবেচনা করবেন, দেশের জনগণ বিবেচনা করবেন। এই রকম অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা বলছি আমাদের সামনে দুটি জিনিস রয়েছে। এক হচ্ছে আশু সমাধান, আর দ্বিতীয় হল স্থায়ী সমাধানের প্রশ্ন। এই দুটি ব্যাপারে আমাদের সরকার খুবই সচেতন আছেন। আমাদের মুখ্যমন্ত্রী বারবার দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের সঙ্গে আলোচনা করছেন যাতে করে সারা দেশে একটা দাম বেঁধে দেওয়া যায়, যে দামে রেশন শপের মাধ্যমে তেল, কাপড় কিনতে পারে—যেমন যুদ্ধের সময় হয়েছিল। যুদ্ধের সময় অনেকগুলি জিনিস-এর দাম বেঁধে দেওয়া হয়েছিল। শ্রমিকরা কারখানার মধ্যে কিনতে পারতেন, কৃষকরা বিভিন্ন রেশন শপের মাধ্যমে কিনতে পারতেন। এখন সেই সমস্ত জিনিসগুলির দাম বেঁধে দিতে হবে। সেই ব্যবস্থা এখন করতে হবে। স্থায়ী সমাধানের ক্ষেত্রে বললাম—জিনিসগুলি সব একত্রিত করে কি করে সেটা জনগণের কাছে পৌঁছানো যায় তার স্থায়ী ব্যবস্থা করতে হলে ব্যবসাদারদের কাছে কেন্দ্রীয় সরকার যে আবেদন করছেন—আমি মনে করি সেই আবেদনে কোনও ফল হবে না। ওরা আবেদন জানে না, চোরাকারবারিরা শুধু জানে কি করে অন্যায় উপায়ে টাকা তৈরি করতে পারে, টাকা কামাতে পারে। সেই অন্যায় টাকা রোজগারের পথ যখন একবার তারা পেয়েছে সেই পথে তারা যাবেই। কাজেই এমন আইন করা উচিত যার দ্বারা, যারা চোরাকারবার করছে, এই সমস্ত জিনিস নিয়ে যারা অন্যায়ভাবে ভারতবর্ষের জনগণের জীবনকে অসহ্য করে তুলছে, যারা মানুষের মৃত্যু ফাঁদ পেতেছে, তাদের বিচার করা যায় সঙ্গে সঙ্গে এবং তারপরে বিচার করেই তাদের সব চেয়ে কঠিন শাস্তি দিতে হবে। সেই ভয় যদি চোরাকারবারি, ব্যবসায়ীদের মনের মধ্যে ঢুকে যায়, এই সমস্ত ব্যবসায়ীরা যদি বোঝে যে

ভারতবর্ষ এবং পশ্চিমবাংলায় যদি আমরা অন্যায় করি তাহলে থাকতে পারব না, আমাদের শাস্তি হবে—তখনই সম্ভব এই প্রস্তাবের স্থায়ী সমাধান করা। এই কটি কথা বলে কংগ্রেস সদস্যদের প্রস্তাব এবং এই প্রস্তাবের যে সংশোধনী এসেছে তার ঘোরতর বিরোধিতা করছি এবং তাকে বিপুল ভোটে পরাজিত করে দেশের জনগণের কাছে এই সমস্যার সামনে আমরা দাঁড়াতে চাইছি।

**শ্রী নীহারকুমার বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় এই সভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং আর একজন মাননীয় সদস্য রেণুপদ হালদার যে সংশোধনী এনেছেন, আমি এই প্রস্তাব এবং সংশোধনীর ঘোরতর বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণ যে প্রস্তাবটি সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং এটা বামপন্থী সরকারের ভাবমূর্তিকে বিনষ্ট করবার একটা অপপ্রয়াস। বিষয়টি অত্যন্ত জটিল এবং এই ধরনের একটি প্রস্তাব এই সভার সামনে উপস্থাপিত করে ওরা খুব সস্তায় বাজিমাত করবার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের উপর কিছু বলতে গেলে স্বাভাবিক কারণে কিছু সময় লাগবে এবং এর প্রারম্ভিক কিছু ভূমিকার প্রয়োজন আছে।

একথা আমরা জানি যে, পুঁজিবাদী অর্থনীতিতে দ্রব্যমূল্যবৃদ্ধি একটি বাস্তব ঘটনা। আবার আমাদের দেশে পৃথিবীর অপরাপর পুঁজিবাদী দেশের তুলনায় দ্রব্যমূল্যবৃদ্ধির হার সর্বাধিক। অপর পক্ষে আমরা দেখি একটা সমাজতান্ত্রিক দেশে দ্রব্যমূল্যবৃদ্ধির কোনও প্রশ্নই নেই। গত ৩০ বছরের একটা হিসাব নিকাশ যদি আমরা নিই তাহলে আমরা দেখব যে প্রতিটি সমাজতান্ত্রিক দেশে দ্রব্যমূল্যবৃদ্ধি হয়নি, উপরন্তু হ্রাস পেয়েছে। আমাদের দেশে সাধারণত আমরা দেখি গত ষাটের দশক থেকে এই দ্রব্যমূল্যবৃদ্ধি গতি ঊর্ধ্বমুখী হয়েছে। ১৯৬৬ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত এই ৬/৭ বছরের গড় একটা হিসাব-নিকাশ যদি আমরা নিই তাহলে আমরা দেখব যে, টাটা, বিড়লা, শ্রীরাম, জে. কে. গ্রুপ ইত্যাদি গোষ্ঠীর সম্পদের পরিমাণ শতকরা ২৫ ভাগ বৃদ্ধি পেয়েছে। অপর দিকে পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের আপামর জনসাধারণের দুঃখ দুর্দশার সীমা এমন একটা পর্যায়ে গিয়ে পৌঁছেছে যে বেঁচে থাকাটাই তাদের কাছে একটা অসম্ভব ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। স্যার, আমাদের দেশে এই সমস্ত শিল্পপতিরাই হচ্ছে মূল ভোগ্য পণ্যের উৎপাদক। এর থেকেই একটা সদুত্তর আমরা পাই যে কি করে আমাদের দেশে দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে। একথা আমরা বিশ্বাস করি যে, একটা পুঁজিশাসিত সমাজে, একটা পুঁজিতান্ত্রিক কাঠামোর মধ্যে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় না। তবুও একথা সত্য যে, কিছু কিছু পরিকল্পনা করে এবং সেই পরিকল্পনার সঠিক রূপায়নের মধ্যে দিয়ে আমরা দ্রব্যমূল্য বৃদ্ধিকে শ্লথ করতে পারি—তাকে খানিকটা নিয়ন্ত্রণ করতে পারি এবং তার মধ্যে দিয়ে আমরা সাধারণ মানুষকে কিছুটা রিলিফ দিতে পারি। স্যার, এই প্রস্তাবে মূলত দুটি অভিযোগ করা হয়েছে—একটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকার দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার জন্য কোনও ব্যবস্থা অবলম্বন করছেন না এবং আর একটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকার

এই মূল্যবৃদ্ধির সমস্ত দায়দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন। স্যার, এই প্রস্তাব এসেছে সেই কংগ্রেসের পক্ষ থেকে যে কংগ্রেস গত ৩০ বছর ধরে আমাদের দেশে একচেটিয়া পুঁজি, বিদেশী পুঁজিকে শোষণ করবার অবাধ স্বাধীনতা দিয়েছে এবং শোষণ করবার মৌরসীপাট্টা দিয়েছে। এর ফলে আমরা দেখেছি বছরের পর বছর নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্য বৃদ্ধি হয়েছে। স্যার, অন্যভাবে বলা যায় যে, যে কংগ্রেস মূলত আমাদের দেশে পুঁজিতান্ত্রিক কাঠামো সৃষ্টি করার জন্য দায়ী এবং যাদের জন্য আজকে আমাদের দেশে এই দ্রব্যমূল্যবৃদ্ধি হয়েছে সেই কংগ্রেসই এই প্রস্তাব আমাদের সামনে এনেছে। কংগ্রেস বলছে, পশ্চিমবঙ্গ সরকারের মূল্য বৃদ্ধি রোধ করার জন্য কোন পরিকল্পনা নেই। ৩০ বছর ধরে ওরা কি পরিকল্পনা করেছেন সেটা আমরা সকলেই জানি। ৩০ বছর ধরে জিনিসপত্রের দাম বাড়তে বাড়তে আজকে এমন আকাশচুম্বী অবস্থায় এসে পৌঁছেছে যে আমরা দেখছি পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ মানুষের একখানা কাপড় কেনবার ক্ষমতাও নেই।

[5-30 — 5-40 p.m.]

গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনে যে চাল দেওয়া হয় তা তারা তুলতে পারে না। ৩০ বছর লাগাতার একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে যারা কাজ করে গেছেন, আজকে যারা দেশের অবস্থাকে এখানে নিয়ে এসে ফেলেছেন, তারাই আজকে এই রকম একটা প্রস্তাব এই হাউসে নিয়ে এসেছেন, এই অবস্থার জন্য যারা নিজেরাই মূলত দায়ী। তবে এই যে তিন মাস আমরা ক্ষমতায় এসেছি, ২৫শে জুন থেকে যদি একটা হিসাব আমরা নিই, তাহলে আমরা দেখতে পাব যে দ্রব্য মূল্য বৃদ্ধি ঐ বছর ৮.৩ শতাংশ বেড়েছে গোড়া থেকে। তখন এমার্জেন্সি ছিল, দেশে নাকি দ্রব্যমূল্য বৃদ্ধি কমেছে, দেশ তখন এগিয়ে চলেছে, ট্রাম বাসের গায়ে বহু লেখা দেখেছি। সেই বছর আমরা দেখি এই জুন মাস পর্যন্ত মূল্য বৃদ্ধির পরিমাণ হচ্ছে ৮.৩ শতাংশ এই অবস্থায় আমরা ক্ষমতায় এসেছি। তিন মাস আমাদের আয়ুষ্কাল, এবং এই তিন মাসেই উনারা দাবি করছেন, আমরা নাকি কোনও কার্যকর ব্যবস্থা নিইনি। যে কথা কমল বাবু বলেছেন—ওঁরা এটা কল্পনা করতেও পারেন না, আমরা যারা এখানে বামপন্থী সরকার গঠন করেছি, আমরা সাধারণ মানুষের সহায়তায় এখানে এসেছি, আমরা ক্ষেতে খামারে, কলে কারখানায় সমস্ত আন্দোলনের মাধ্যমে এখানে এসে পৌঁছেছি। সুতরাং দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত যে অসুবিধা, তা যে জনসাধারণ, সাধারণ মানুষ ভোগ করছে, তা আমাদের বুকে যতটা লাগে, ঐ কংগ্রেসের নেতাদের বুকে ততটা লাগে না। সুতরাং এই তিন মাস আমাদের এই বামফ্রন্ট সরকার নিশ্চেষ্ট নেই, আমরা এই ব্যাপারে গভীর ভাবে চিন্তা করছি। আপনারা জানেন যে গত ৩০ বছরে যে কথা আমরা বলেছি, কি শিল্প ক্ষেত্রে, কি কৃষি ক্ষেত্রে, কি উৎপাদনের ক্ষেত্রে, সব ক্ষেত্রেই কংগ্রেস একটা অরাজকতা সৃষ্টি করেছিল। চাহিদার লক্ষ্যকে সামনে রেখে যদি উৎপাদন না করা যায়, সেই উৎপাদনে অরাজকতা আসে, সামাজিক কাজে তার প্রয়োগ করা যায় না। শিল্প ক্ষেত্রের কথা আমরা জানি, কৃষি ক্ষেত্রে যেটা আমরা দেখছি

গ্রামাঞ্চলে ঐ মহাজন, জোতদার, বড়লোকরা জমি নিয়ে কুক্ষিগত করে চাষবাস করছে, তাদের খেয়াল খুশিমতো। সুতরাং আমাদের চাহিদা, তার তুলনায় সমস্ত ভোগ্য পণ্য আমাদের এখানে উৎপাদন কম হয়, স্বাভাবিক ভাবে আমাদের অপরাপর রাজ্যের দিকে চেয়ে থাকতে হয়, তার ফলে ঐ মহাজন এবং জোতদার শ্রেণী, যারা সমস্ত কেনাবেচা নিয়ন্ত্রণ করে, তারা কোনও কোনও সময়ে চাহিদাকে বাড়িয়ে দিয়ে আমদানি করে এই ভাবে নিয়ন্ত্রণ করে বাজারে দর বাড়িয়ে দেয়। আমাদের সরকার চিন্তা করেছেন—যেমন ধরুন, সরিষার তেল, যেটার অভাব আমাদের প্রচুর রয়েছে, সকলেই দেখছেন দিনের পর দিন কিভাবে তার দাম বেড়ে চলেছে। আপনারা জানেন, বামফ্রন্ট সরকার গভীর ভাবে এটা নিয়ে চিন্তা করছেন। আমাদের দেশে সরিষার চাষ বাড়াবার জন্য কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং কার্যকর ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। তার সঙ্গে সঙ্গতি রেখে পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগ আগামী রবি মরশুমে সরিষা এবং ডালের চাষ তিন ভাগ বাড়াবেন, এই ভাবে আমাদের সরকার চাষবাস উন্নয়ন করবেন। এটা একটা পরিকল্পনা। যেটাকে ৩০ বছর ধরে কংগ্রেস সরকার নিতে পারেননি। তারপরে যে প্রশ্ন এসেছে এবং সঙ্গে একথাও আমি বলে যাই যে, আমাদের সরকার এটা গভীর ভাবে চিন্তা করছেন যে নিম্ন আয়ের যে সমস্ত ব্যক্তি তাদের ভোগ্য পণ্য খরিদ করার ক্ষেত্রে কোনও ভরতুকী তারা দিতে পারেন কিনা, এবং ভরতুকী দেবার ক্ষেত্রে তারা চিন্তা করছেন। আমি আশা করছি যে এই ধরণের ভরতুকীর ব্যবস্থা সরকার করতে পারবেন। দ্বিতীয় কথা বলা হয়েছে যে কেন্দ্রীয় সরকারের উপর দায়-দায়িত্ব চাপিয়ে দিয়ে পশ্চিমবঙ্গ সরকার তাদের দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন। আমি বলি না। না, এই কারণে বলছি কেন্দ্রীয় সরকারের দায়-দায়িত্ব রয়েছে। আমাদের যে সাংবিধানিক কাঠামো তাতে একটা অঙ্গ রাজ্যের ক্ষমতা যে সীমাবদ্ধ সেকথা আমাদের সকলেই জানেন। এই সীমাবদ্ধতার মধ্যে আজকে যদি আমাদের নিত্য প্রয়োজনীয় দ্রব্যকে, তার বিলি ব্যবস্থাকে নিয়ন্ত্রিত করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারের সহযোগিতা ছাড়া এটা করা সম্ভব নয়। তাই যেকথা আমি বলতে চাই সেটা হচ্ছে, সমস্ত রকম পাইকারী ব্যবসাকে রাষ্ট্রীয়করণ করতে হবে এবং বিলি ব্যবস্থা সরকারকে নিতে হবে এবং সেটাকে সম্প্রসারিত করতে হবে। এর মধ্য দিয়ে আমরা দ্রব্যমূল্য বৃদ্ধিকে রোধ করতে পারব, তাকে সীমিত করতে পারব এবং যতখানি সীমিত করতে পারব ততখানি সাধারণ মানুষকে Relief দিতে পারব। এই কথা বলে এবং সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং রেণুপদ হালদার মহাশয়ের যে সংশোধনী উভয়কেই বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি এবং আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পক্ষ থেকে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে এবং সেই প্রস্তাবের যে সংশোধনী এসেছে, আমি সম্পূর্ণ ভাবে তার বিরোধিতা করতে উঠেছি। কংগ্রেসের তরফ থেকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে সেই প্রস্তাব নিতান্তই অর্থহীন, পুরোটা হচ্ছে Confusion কোন clause এর কি effect এবং কি effect কোন clause এ থাকে এসব কাণ্ডজ্ঞান না থাকলে, হিজিবিজি একটা কাগজে লেখা যায় বটে,

কিন্তু সেটা অর্থবাহক হয়না এবং এটা খুব খোলাখুলি বলা দরকার যে এত অযোগ্যতার সঙ্গে এত অপদার্থতার সঙ্গে ৩০ বছর রাজত্ব চালিয়ে তারা বড় ক্লান্ত এবং পরিশ্রান্ত। তারা এখন একটু বিশ্রাম নিন না কেন? এত তাড়াহুড়া করছেন কেন? একটু বিশ্রাম নিন, ভাল করে দুধ, ঘি খান। তারপরে জোর করে নিয়ে ৫ বছর বাদে আবার লড়াইয়ের জন্য ময়দানে নেমে যাবেন। এত কায়দা কানুন, কৌশল করে যেখানে আপনাদের এই হাল হয়েছে যে আজকে এখানে একটা অনাস্থা সূচক প্রস্তাব আনার ক্ষমতা পর্যন্ত হারিয়ে ফেলেছেন। আজকে সর্বভারতীয় কংগ্রেসের এই হাল হয়েছে, যে কংগ্রেসের মাথায় একদিন মহাত্মা গান্ধী ছিলেন। ৪৮ জন সদস্যও নেই, মাত্র ২০ জন বোধ হয়, সেই ২০ জন সদস্য নিয়ে বিধান সভায় কোনও অনাস্থা প্রস্তাব আনা যায় না; কায়দা করে সেজন্য প্রস্তাব নিয়ে এসেছেন। যাই হোক, আমরা কোনও ভয় পাইনা। সেটা আলোচনার জন্য পেশ করেছেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং আমরা সেটা আলোচনা নিশ্চয়ই করব। আমি তথ্যের কথা পরে আলোচনা করব। আজকে এখানে দাঁড়িয়ে একথা বলতে উঠে ওঁরা যেন এটা মনে না করেন, ওঁরা সকলে গদিতে বসে যা করতেন—কারণ এসব কথা ওঁরা যখন এদিকে বসতেন, তখন কখনই বলেননি। এখন দিক পরিবর্তন হয়েছে, ওখান থেকে লাফ দিয়ে এখানে এসেছেন বাধ্য হয়ে অমনি এসব কথা বলতে শুরু করেছেন।

[5-40 — 5-50 p.m.]

যারা মনে করছে যে, আমরা ঐদিকে ছিলাম, আমরা এতদিন এইসব কথা বলেছিলাম, জনসাধারণের দুঃখ দুর্দশা, অভাব অভিযোগ নিয়ে আমরা কথা বলেছি, আজকে যখন দিক পরিবর্তন করে জনসাধারণ আমাদের এদিকে পাঠিয়ে দিয়েছে তখন আমরা বোধ হয় সব কথা ভুলে গিয়েছি এবং ওদেরই মতো আমরাও বোধ হয় ওদের ভাষায় কথা বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ওদের আশ্বস্ত করছি না, সেরকম কোনও দুরাশা আপনারা পোষণ করবেন না, সেটা হবে না। আমাদের কথা আমরা খুবই পরিষ্কার ভাষায় ইতিপুর্বে এই সভায় বলেছি। আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার ভেতর সুনির্দিষ্ট প্রস্তাব রেখেছেন যে, কিভাবে আমরা এই সঙ্কট থেকে মুক্তি পাব। এই সঙ্কট ৩০ বছরের শাসনের পর ওরা আমাদের ঘাড়ে চাপিয়ে দিয়েছেন, সেই সঙ্কটের মোকাবিলা আমরা কি করে করব, সেটা আমরা বলেছি আমাদের বাজেট আলোচনার সময় এবং তারপরেও খাদ্য নিয়ে যে আলোচনা হয়েছে সেখানেও আমাদের তরফ থেকে সে সম্বন্ধে কথা রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যারা আজকে ভাল ভাল কথা বলছেন তাদের অতীতের দু-একটি কীর্তি-কলাপ এবং কাহিনী এখানে তুলে ধরা প্রয়োজন। নুন আনতে পান্তা ফুরনোর অবস্থা আমাদের দেশের কারা করেছে, তা আমরা জানি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গান্ধীজী ১৯৩০ সালে লবন সত্যাগ্রহ করেছিলেন, তিনি বলেছিলেন, 'ম্যায় যাত্রা করেঙ্গা, তামাম হিন্দুস্থান উথাল পরেগা'। ওরা যে গান্ধীজীর মন্ত্র শিষ্য নয় তা আমরা জানি, কিন্তু ওদের দলে কোনও গান্ধীজীর ভাল শিষ্য আছে কিনা সেটা পরের কথা, কিন্তু আজকে আমরা সকলে জানি

কোথা থেকে কিভাবে কি হচ্ছে। সেসব তত্ত্ব আলোচনা করতে গেলে অনেক কথা বলতে হয়, সেসব তত্ত্বকথা পরে হবে। আজকে কি করে ওরা ফাটকাবাজদের সঙ্গে, মুনাফাখোরদের সঙ্গে গাঁট ছড়া বেঁধেছে এবং কি ভাবে দেশের প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসকে নিয়ে ফাটকাবাজি করছে, ইন্ডাস্ট্রিয়াল সার্ক কুলাক — ধনী চাষীদের পকেটে মুনাফা তুলে দিয়েছে, সে বিষয়ে যদি এখানে আমরা আলোচনা করি তাহলে বুঝতে পারবেন। একজন বিখ্যাত সাংবাদিক, তাঁর একটি বই-তে লিখেছেন Bombay salt sells cheaper in Tokyo than in Calcutta. অদ্ভুত কথা, এখানে মহাত্মা গান্ধী লবন সত্যাগ্রহ করেছিলেন, আর সেই মহাত্মা গান্ধীর কংগ্রেস, আজকে সেটা ভাঁড়ে ভরে গিয়েছে। এটা কাদের জন্য হয়েছে? আমাদের জন্য হয়েছে? সরকারি যন্ত্রটা আজকে ফাটকাবাজরা দখল করেছে। ইন্ডাস্ট্রিয়াল সার্ক-রা এই কংগ্রেস দলটাকে দখল করেছে এবং ধনী চাষীরা এই কংগ্রেস দলটাকে দখল করেছে। আশ্চর্যের বিষয় তাদের সরকার তখন ঐ সমস্ত ফাটকাবাজদের সমর্থন করেছে, সাহায্য করেছে। ৩০ বছরের এই ইতিহাস আমাদের দেশের, সুতরাং এই দুরবস্থা তো হবেই দেশের। মাননীয় অর্থমন্ত্রী খানিকটা বলেছেন, শুনলে অবাক হয়ে যাবেন, আমাদের এই এলাকা থেকে কয়লা যাচ্ছে, লোহা যাচ্ছে মহারাষ্ট্রে — কি নীতি-তে যাচ্ছে? শুনলে অবাক হয়ে যাবেন। তাঁরা এমন নীতি নিয়েছেন যে কি করে সস্তায় তারা এখান থেকে নিয়ে যাবেন। তারা লোহা নিয়ে যাচ্ছেন। শিল্পোন্নয়ন হবে সেখানকার। তাঁরা সব নিয়ে যাচ্ছেন। রাণীগঞ্জ থেকে এক টন কয়লা বোম্বাইতে যেতে লাগে ৫৭ টাকা ৩০ পয়সা আর মাদ্রাজে সেটা আরও কম ৫৫ টাকা ২০ পয়সা কিন্তু বোম্বাই থেকে কলকাতায় লবনের মাসূল এক সময় হল ৭৩ টাকা ৭০ পয়সা। তুতীকরীন থেকে হল ৮১ টাকা ৮০ পয়সা। এই ব্যবস্থা কে চালু করেছে? এই ইকনমিক এবং ফিসকাল পলিসি দ্বারা কোটি কোটি মানুষকে শোষণ করার বন্দোবস্ত এবং ব্যবস্থা। সেটাকে আমরা এখানে কায়েম করেছি না ওদিকে বসে আজকে যারা দাঁত বার করছেন তারা করেছেন। এটা তাঁদের কৃতিত্ব, না এটা আমাদের কৃতিত্ব। আজকে একদিকে শুধু নয়, শুধু নুনের কথা নয় যে কোনও জিনিস যেমন ভোজ্য তেলের কথা এখানে উঠেছে। আপনারা সকলেই জানেন যে ভোজ্য তেল আমাদের এখানে হয় না। এই তেল নিয়ে অনেক ফাটকাবাজি হয় এবং এই ফাটকাবাজরা কংগ্রেসের নির্বাচন তহবিলে যে কোটি কোটি টাকা দেয় এটা কি লুকিয়ে রাখবার জিনিস। আর কংগ্রেসিরা এদের ২ হাজার লাইসেন্স বিলি করেছেন যার মূল্য ৫১৪ কোটি টাকা। কাদের দিয়েছিলেন। ব্লিজে বলছে — They imported hardly anything. The chief controller of imports and exports who issue the licence has no mechanism to check who imports. এইভাবে কোটি কোটি টাকার লাইসেন্স তারা পায় এবং তাদের চেলা-চামুন্ডারা এসে এই বিধানসভায় খাদ্য দ্রব্য বৃদ্ধির জন্য যদি কুম্ভীরাশ্রু বিসর্জন করতে শুরু করে দেয় তাহলে দেশের লোকেরা কি সবাই বেকুব যে তাদের কুম্ভীরাশ্রু দেখে কাঁদতে শুরু করে দেবে। আহা আমাদের জন্য কি মায়া, কি দুঃখ, কি দরদ। আপনারা মনে করছেন যে জনসাধারণকে যে সব প্রতিশ্রুতি দিয়েছিলাম তা আমরা ভুলে গিয়েছি। আমরা ভুলবার

পাত্র নয়। আমরা কমিউনিস্ট, আমরা রেভোলিউশনারি সোসালিস্ট উই ডিসিডেন টু কন্ট্রোল আওয়ার ভিউস। আমরা বলে দিয়েছি এবং সেইজন্য আমাদের যে মূল কথা যেটা আমরা বলি যে এসবের মূল তোমাদের ঐ সংবিধানের মধ্যে আছে। ওখানে তোমরা এদেরকে পবিত্র অধিকার দিয়েছ, মানুষকে শোষণ করবার অধিকার, মানুষকে নিয়ে ফাটকাবাজি করবার অধিকার, চোরাকারবার করার অধিকার, সমস্ত অধিকার সংবিধানে বিধিবদ্ধ করে রেখেছে। আজকে দেশের মধ্যে এই যে অনাচার, শোষণ, এই যে অবস্থা, মুদ্রাস্ফীতির সমস্যা এবং দ্রব্য মূল্য বৃদ্ধির সমস্যা এর কোনও সমাধান আমরা সেখানে হাত না দিয়ে করতে পারব না কিন্তু তার মানে এই নয় যে সরকারের যে ইকনমিক এবং ফিস্‌ক্যাল পলিসি তার দ্বারা আমরা আংশিক সমাধান করতে পারব না। নিশ্চয় পারব। গত ৩০ বছর ধরে তোমরা যারা শোষক শ্রেণীর লোক, যারা গদীতে বসে ছিলে তারা এমন ভাবে ইকনোমিক এবং ফিসক্যাল পলিসি নিয়ন্ত্রণ করেছে যে আজকে খাদ্য দ্রব্য নিয়ে শুধু ফাটকাবাজি তাতে কি হবে।

[5-50 — 6-00 p.m.]

আমি ২/১ মিনিটের বেশি সময় নেব না। ৩০ বিঘা জমিতে পাট হচ্ছে কিন্তু তার কোনও ইনসেনটিভ প্রাইস নেই কিন্তু চিনির বেলায় আছে। চিনি বিদেশে রপ্তানি হবে, সরকার তার ভরতুকি দেবে অথচ আমাদের দেশে চিনির দাম বেড়ে যায় এই ইকনমিক ও ফিস্‌ক্যাল পলিসিকে আমরা নিয়েছি। ১৯৭১ সালে ইন্দিরা গান্ধী বিপুল ভোটে জয়ী হয়েছিলেন। তারপর এগ্রিকালচারাল প্রাইস কমিশন বারবার গমের দাম কমাবার জন্য সুপারিশ করেছেন কিন্তু তারা সেটা গ্রহণ করেননি? এটাও কি আমরা? ১০০ থেকে ১৫০ কোটি টাকা এইভাবে ইউ.পি. হরিয়ানার ধনী চাষী কুলাকদের পকেটে তুলে দেওয়া হল। ৩০ বিঘা জমিতে যে পাট চাষ হচ্ছে তারজন্য কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়নি। অতএব খাদ্যের দাম কেন বৃদ্ধি হবে না? সিমেন্টের কথা বলব ১৯৫৩ সালে কৃষ্ণমাচারী পলিসি গ্রহণ করলেন যার ফলে সারা ভারতবর্ষের জন্য লোহা কয়লার একই দাম করা হল। পুরুলিয়ায় সিমেন্টের কারখানা অনেক দিন থেকেই হচ্ছে। কিন্তু ঐ যে পলিসি নেওয়া হল তার ফলে কয়লা লোহা সস্তা হয়ে গেলে কারখানা যেখানে ইচ্ছা করা যায় না। কারখানার জন্য অর্থনৈতিক প্রয়োজন হয়। আবার অর্থনৈতিক নিয়মে উঠেও যায়। পুরুলিয়ায় হয়নি কারণ তাদের ফ্রেস্ট কম। ডলোমাইটের যে কোয়ালিটি সেটা ভাল নয় বলে উৎপাদন খরচা বৃদ্ধি হবে টনে ৫ টাকা কম করে দেবার জন্য বলা হয়েছিল। কিন্তু আজকে ওঁরা খুব চিন্তিত যে সমস্ত জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। এটা একদিনে হয়নি। ফিসিক্যাল ও ইকনমিক পলিসি এবং ধনীকদের পদসেবা করার জন্য ৩০ বছর ধরে এ জিনিস হয়েছে এবং তার ফল হিসাবে আজকে এটা হয়েছে। আমরা জানি আমাদের আগামী অভিযান কি গভর্নমেন্টের মধ্যে থেকে আমরা ফিসিক্যাল অ্যান্ড ইকনমিক পলিসি পরিবর্তন করব। চেষ্টা করব, বিধানসভার বাইরে সংবিধান পরিবর্তনের জন্য চেষ্টা করব এবং শ্রেণী সংগ্রামের মধ্য দিয়ে এগিয়ে গিয়ে মার্কসদের ধরব। এখন আপনারা একটু বিশ্রাম করুন এই বলে এই প্রস্তাব ও সংশোধনী দুটোই বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** স্যার, আমি এই মাত্র একটা টেলিগ্রাম পেলাম সেটা আমি পড়ছি — Crop. dying. Canal water no supplied. Not action taken by the authority Mauza Manipur and Indkata. Onda PS. আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে দিচ্ছি যাতে সেখানে জলসরবরাহ করার ব্যবস্থা করা হয়।

**শ্রী বিমালানন্দ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি যে প্রস্তাব এনেছেন এবং শ্রী রেণুপদ হালদার যে সংযোজনী এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। এই প্রস্তাবটা খুবই উদ্বেগজনক প্রস্তাব। জিনিসপত্রের দাম বৃদ্ধির জন্য, না তাঁদের এই উদ্বেগটা কিসের তা আমি বুঝতে পারলাম না। আমরা বামফ্রন্ট জনগণের প্রতিনিধি — বিশেষ করে জনসাধারণের মধ্যে যারা গরিব তাদের আমরা প্রতিনিধিত্ব করি। স্বাভাবিকভাবে উদ্বেগটা আমাদেরই সবচেয়ে বেশি। এই উদ্বেগ বামপন্থী সরকারেরও বামপন্থী পার্টিগুলির। আজকে জিনিসপত্রের দাম বৃদ্ধির জন্য আমরাই সবচেয়ে দুশ্চিন্তাগ্রস্থ। জনসাধারণের যে অসুবিধা হচ্ছে তারজন্য ওঁরা উদ্বিগ্ন কেন? আসলে উদ্বিগ্ন ওঁরা মার খেয়েছেন বলে তাই। দীর্ঘ দিন ধরে জনসাধারণকে মেরে এসেছেন এবং তারই ফল তাঁরা আজ পেয়েছেন। এখন কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন — দেখাচ্ছেন আমাদের বেদনা কতই এবং আমরা কত জনদরদী।

**Mr. Deputy Speaker :** The time fixed for the item of business now under discussion will expire at 6.05 p.m. It seems that the transaction of this item of business will not be completed within the scheduled time. Therefore under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I propose to extend the time by an hour. I think the House agree to it.

**শ্রী বিমালানন্দ মুখার্জি :** আমরা জানি জনসাধারণের অসুবিধা হচ্ছে। তাদের দুঃখ ও অসন্তোষগুলিকে কৌশলে ধনীক শ্রেণীর দল চিরকালই গ্রহণ করে থাকেন এবং তারা মানুষকে বিভ্রান্ত করতে চান যাতে করে মুনাফাখোর, ব্যবসায়ী, হোডার এবং কংগ্রেস দল থেকে ও সেই মজুতদারদের দিক থেকে দৃষ্টিটা বামপন্থী সরকারের দিকে ঘুরে যায় তারজন্যই চেষ্টা করছেন।

[6-00 — 6-10 p.m.]

খুব বেশি ফলপ্রসু হবে না তাদের এই অপচেষ্টা, জনসাধারণ আমাদের চেনে, আমরা জনসাধারণের সামনে সত্যিকারের কারণ কোথায়, কে দাম বাড়াচ্ছে, কি কারণে দাম বাড়ছে সেই আসল সত্যকে জানিয়ে দিতে চাই এবং সেটা আমরা দেব। আমরা জানি যে সমস্ত অর্থনীতির উপর যদি পূর্ণ নিয়ন্ত্রণ না থাকে, উৎপাদন সামগ্রীর বন্টন ব্যবস্থায় যদি সরকারি নিয়ন্ত্রণ না থাকে তাহলে মূল্য বৃদ্ধি কমানো যায় না সহজে এবং সেদিক থেকে সমস্ত সামগ্রীর বন্টন উৎপাদনের উপর যে নিয়ন্ত্রণ সেই ব্যবস্থা এই সমাজ ব্যবস্থার ভেতরে এই

*পুঁজিবাদী কাঠামোর ভেতরে সম্ভাবনা যে খুব আছে তা নেই,* কিন্তু কতকগুলি কাজ আমরা করতে পারি। আমরা প্রস্তাব করেছি যে ১০টা নিত্য প্রয়োজনীয় সামগ্রীর উপর সরকার যদি নিয়ন্ত্রণ আরোপ করতে পারেন, যদি এই অত্যাবশ্যক পণ্যগুলি সরকার কিনে নিতে পারেন এবং বন্টন করতে পারেন রেশন দোকান মারফৎ জনসাধারণের কাছে তাহলে এই মুনাফাখোরদের লোভকে সংযত করা যাবে এবং জনসাধারণের কাছে অন্তত ভাত ডাল বস্ত্র ওষুধ ইত্যাদি কয়েকটি নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করা যাবে। এটা হল একটা পুঁজিবাদী অর্থনৈতিক ব্যবস্থার পাল্টা অর্থনৈতিক ব্যবস্থা। সেই ব্যবস্থা গ্রহণ করতে গেলে টাকার প্রয়োজন আছে ধরুন ডাল, এখানে একটা ভুল কথা লেখা রয়েছে যে আমাদের এখানে নাকি সব জিনিস প্রচুর পরিমাণে আছে, বাজারে প্রচুর পরিমাণে জিনিস থাকা সত্ত্বেও অভাব, দিনের পর দিন দাম বেড়ে যাচ্ছে, এটা ভুল কথা, ডাল এখানে কতটা তৈরি হয়, এক দশমাংশ পশ্চিমবঙ্গে তৈরি হয়, বাইরে থেকে আসে বাকিটা। সরষে কতটা তৈরি হয়, সরষে অধিকাংশ ইউ.পি. বিহার এইসব জায়গা থেকে আসে, তারা বলছে প্রচুর আছে পশ্চিমবাংলায়। ভুল কথা। এই সমস্ত জায়গার ব্যবসায়ীরা ব্যাঙ্ক থেকে প্রচুর টাকা নিয়ে গুদামজাত করেছে এবং পশ্চিমবাংলায় সেগুলি যাতে আসতে না পারে কৃত্রিম অভাব তারা সৃষ্টি করেছে। এই সম্পর্কে যদি ব্যবস্থা নিতে হয় একজন বলেছেন সরষের উৎপাদন আমরা পশ্চিমবাংলায় বাড়াব, কতটা বাড়াতে পারবেন, পাটের জন্য জমি ছাড়তে হয়েছে আমাদের জাতীয় স্বার্থের জন্য এবং সেই পাটের জমির বিকল্প ধান চাল অন্যান্য যে সমস্ত প্রয়োজন সেই প্রয়োজনগুলি কেন্দ্রীয় সরকার মেটাবেন এই আশায় এবং জাতীয় স্বার্থের দিক থেকে পশ্চিমবঙ্গ সেটা মেনে নিয়েছেন এবং সেই কর্তব্য পালন করতে হবে এবং কেন্দ্রের সহযোগিতা দরকার, যখন সরষে উঠবে, প্রস্তাব আছে, তখন যদি আমরা বাইরে থেকে সরষে কিনে নিতে পারি এবং এখানে যদি মিলিং করে নিতে পারি তাহলে কম দাম পড়বে। তারপর ট্যাক্সের প্রশ্ন আছে, বাইরে থেকে আমদানি করার জন্য ট্যাক্স লাগবে, তার থেকে আর একরকমের ট্যাক্স আছে, তবুও বাইরে থেকে যদি কিনে নিতে পারি তাহলে এখানে সস্তায় দিতে পারব। কিন্তু টাকাটা কোথায় পাব। তার ব্যবস্থা কেন্দ্রকে করতে হবে। আমরা সাজেস্ট করছি যে এই ফসলগুলি যখন প্রথম উঠবে তখন হয় কেন্দ্রীয় সরকার এগুলি কিনে নিন, কিনে নিয়ে আমাদের কাছে যোগান দিন, অথবা পশ্চিমবঙ্গ সরকারের হাতে টাকার ব্যবস্থা করে দিন যাতে তারা বাইরে থেকে কিনে নিয়ে আসতে পারেন এবং এখানে বন্টনের ব্যবস্থা করতে পারেন। কেন্দ্রের সহযোগিতা দরকার, সেই সহযোগিতা যদি না পাওয়া যায় তাহলে এই মূল্য বৃদ্ধি রোধ করা যাবে না। কেন না পলিটিকাল মেজার্স কিছু নিতে হয়, কোনও অর্থনৈতিক ব্যবস্থার যদি পাল্টা অর্থনৈতিক ব্যবস্থা না নেওয়া যায় তাহলে দাম কমানো যাবে না। দুঃখের বিষয় অনেকে উল্লেখ করেছেন ধান চালের দাম বাড়েনি, কমেছে, এতে নিশ্চয়ই সাধারণ চাষী সাধারণ মানুষকে সুবিধা এনে দিয়েছে, কিন্তু গতকাল যে খবর বেরিয়েছে খাদ্য শস্য চলাচলের উপর যে নিয়ন্ত্রণ ছিল সেই নিয়ন্ত্রণকে বাতিল করেছেন। কেন্দ্রীয় সরকারের সেই নিয়ন্ত্রণ যদি বাতিল হয়ে যায়, খাদ্য

জোন যদি বাতিল হয়ে যায় তাহলে কি ঘটবে আমরা জানি না, সেটা এই ঘটতে পারে অবাধে ব্যবসায়ীরা ব্যবসা করবে, অবাধে ব্যাঙ্ক তাদের টাকা দেবে, সেই টাকা নিয়ে তারা বেশি দামে কিনে নেবে এবং সেখানে প্রোকিওরমেন্টের যে লক্ষ্য সেটা আজকে আর নেই, সেই লক্ষ্যটাকে কেন্দ্রীয় সরকার ছেড়ে দিয়েছেন, সেখানে ব্যবসায়ীরা ব্যাঙ্কের টাকা নিয়ে খাদ্য শস্য যদি ক্রমাগত কিনতে থাকে তাহলে সরকার থেকে প্রোকিওরমেন্ট করা কঠিন হয়ে দাঁড়াবে, রেশন সিস্টেম যেটুকু আছে সেখানে কোথা থেকে সরবরাহ করা যাবে, যে প্রোকিওরমেন্ট পশ্চিমবঙ্গে করা হবে সেটা কি করে করা হবে জানি না। সরকারের যে নিয়ন্ত্রিত দাম তার পাশাপশি যদি বেসরকারি ব্যবসায়ীরা অনেক বেশি দামে কিনে নেয়, তারা যদি প্রতিযোগিতা করে তাহলে সরকার সেখানে প্রোকিওরমেন্ট করতে পারবেন না। এখানে একজন মাননীয় সদস্য কেন্দ্রের উচ্ছ্বসিত প্রশংসা করলেন, কিদোয়াই সাহেবের তুলনা দিলেন।

এই যে নিয়ন্ত্রণ ব্যবস্থা তুলে দেওয়া হল তার ফলে একটা ভয়ঙ্কর ব্যাপার ঘটে যাবে, এর ফলে মুনাফাখোর ব্যবসায়ীরা ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে এবং নিজেদের কালোটাকা নিয়ে এমন একটা বাজার সৃষ্টি করবে যার ফলে সমস্ত জিনিসপত্রের দাম আরও বেশি করে বাড়বে। উৎপাদন আমাদের এখানে বাড়ছে যেমন গত বছরে ৪২ লক্ষ টন চিনি তৈরি হয়েছিল এবং তার থেকে ৬ লক্ষ টন এ বছরে বেড়েছে এবং সামনের বছরে আরও ২ লক্ষ টন বাড়বে, তা সত্ত্বেও চিনির দাম কমছে না তার একমাত্র কারণ হচ্ছে মুনাফাখোর ব্যবসায়ীদের উপরে নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থা নেই। নিয়ন্ত্রণের পাল্টা ব্যবস্থা আমাদের নিতে হবে এবং কিছু কঠোর ব্যবস্থা আমাদের গ্রহণ করতে হবে আজকে পশ্চিমবঙ্গ সরকার শুধু কেন্দ্রের সঙ্গে দরবার করে নয় তাদের কাছে এমন একটা পরিস্থিতি সৃষ্টি করতে হবে এবং তাদের বলতে হবে যে তোমরা যে নিয়ন্ত্রণ ব্যবস্থা তুলে দিলে তার জন্য আমাদের চরম ক্ষতি হবে এই সব কথা আমাদের কেন্দ্রীয় সরকার কে বলতে হবে এবং সঙ্গে সঙ্গে সাধারণ মানুষকে আন্দোলনে সংগঠিত করতে হবে মুনাফাখোর ব্যবসায়ীদের বিরুদ্ধে মজুতদারদের বিরুদ্ধে এবং তারা যাতে ভীতিগ্রস্ত হয় — আজকাল ভয় ছাড়া কাজ হয় না। জনসাধারণকে সংগঠিত আন্দোলনের মধ্যে যদি আমরা নিয়ে আসতে পারি এবং মুনাফাখোর, কালোবাজারিরা যদি ভীতিগ্রস্ত হয়, তাদের যদি রাষ্ট্রীয় ব্যবস্থার উপর ভয় থাকে এবং জনসাধারণ যদি সংগঠিত হয় যদিও আমরা জানি রাষ্ট্রীয় ব্যবস্থার উপর আমরা আমাদের সম্পূর্ণ ক্ষমতা যা আমাদের হাতে নাই কিন্তু যেটুকু আছে তা আমাদের প্রয়োগ করতে হবে এবং কেন্দ্রীয় সরকারের কাছে আমরা কঠোরভাবে আমাদের বক্তব্য আমরা রাখব। আজকে বামফ্রন্ট সরকারের হাতে এবং বামফ্রন্ট পার্টির হাতে পশ্চিমবঙ্গের জনসাধারণের শতকরা ৭৫ থেকে ৮০ ভাগ জনসাধারণ এদের পিছনে আছে, সুতরাং সেই জনসাধারণের সংগঠিত আন্দোলন করে যদি তাদের একটা আগ্নেয় চেহারা সৃষ্টি করে দিতে পারি তাহলে মুনাফাখোর, কালোবাজারিরা ভয় পাবে এবং কেন্দ্রীয় সরকারও কঠোর ব্যবস্থা গ্রহণ করতে বাধ্য হবে। এই কয়েকটি কথা বলে আজকে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং এই প্রস্তাবের উপর যে সংশোধনী

এসেছে তার তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটা কথা এখানে বলতে চাই, আমি বুঝতে পারছি না সরকার পক্ষ কিসের বিরোধিতা করলেন। ওঁরা বিরোধিতা করলেন নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্য দিনের পর দিন সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে, ওঁরা বিরোধিতা করলেন ডাল, তেল, মশলা, নুন, কাপড় প্রভৃতির মূল্য সাধারণ মানুষের সাধ্যের বাইরে চলে যাচ্ছে, এই সবের ওঁরা বিরোধিতা করলেন। কেন বিরোধিতা করলেন তার কারণ হচ্ছে এই প্রস্তাবটা কংগ্রেস থেকে এসেছে, অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি স্যার, আমরা কংগ্রেসিরা যদি বলি সূর্য পূর্ব দিকে উঠেছে আর ওঁদের পার্টি থেকে যদি ডিরেকশন আসে যে না সূর্য পশ্চিম দিকে ওঠে আর পূর্ব দিকে অস্ত যায় এঁরা তাই স্বীকার করে নেবেন। স্যার, এঁরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন, এঁদের কোনও যুক্তি নাই। বাস্তবের স্বীকৃতি নাই। সেইজন্যই বলছি এই বিরোধিতাকে পশ্চিমবঙ্গের মানুষ নিশ্চয় মেনে নেবেন না। স্যার, এই প্রসঙ্গে আমার একটা গল্প মনে পড়ল যে একজন বড়লোকের আদুরে দুলালীর নাচ শেখার ইচ্ছা হল, তার বাবা তাকে নাচ শেখার জন্য লক্ষ্ণৌ থেকে মাস্টার এনে নাচ শেখার ব্যবস্থা করে দিলেন। তার পর ৬ মাস চলে গেল তারপর সেই আদুরে মেয়েটি নাচ শিখতে পারল না, তখন তার বাবা তাকে বলল তোকে নাচ শেখার ব্যবস্থা করে দিলাম তাও তুই নাচ শিখতে পারলি না কেন? মেয়ে বলল বাবা উঠান বাঁকা ছিল তাই নাচ শিখতে পারিনি। স্যার, বামফ্রন্ট সরকার তারা নির্বাচনের সময় প্রত্যেকটি নির্বাচনী ইস্তাহারেতে প্রতিশ্রুত ছিল যে নিত্য প্রয়োজনীয় দ্রব্য মূল্যের দাম কমাবে, আমরা সেই প্রস্তাবই এনেছি। আমার কাছে কতকগুলি পোস্টার আছে স্যার, তাতে বলেছিলেন নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য আমরা কমাব সেইজন্যই আমাদের ভোট দিন আমি স্যার আপনাকে পোস্টারগুলো দিতে পারি।

[6-10 — 6-20 p.m.]

বলছেন কমাতে পারছেন না, উঠান বাঁকা — কংগ্রেস নামক উঠান। এই ব্যবস্থা আপনারা সেখানে করে দিয়েছেন। স্যার, আমি আমাদের মাননীয় বন্ধুদের অনুরোধ করছি, আমি একটু আগে ডিকশনারী দেখছিলাম, সেখানে নিন্দা মানে অনাস্থা এটা কোথাও খুঁজে পেলাম না। মাননীয় বন্ধুরা বললেন, বলাইবাবুও বললেন, কংগ্রেস থেকে অনাস্থাসূচক প্রস্তাব এনেছেন। নিন্দা মানে যে অনাস্থা এটা কোন ডিকশনারীতে আছে সেটা যদি মাননীয় বন্ধুরা আমাকে দেখিয়ে দেন তাহলে আমি অত্যন্ত কৃতার্থ হব। স্যার, আমি এখানে সরাসরি পশ্চিমবাংলার মানুষকে বলতে চাই না যদিও পশ্চিমবাংলার মানুষ হয়ত বলতে আরম্ভ করেছেন কিন্তু আমরা তা নিজে মুখে বলতে চাই না এবং সেইজন্য সেই প্রস্তাব এখানে আনতে চাই না। আজকে স্যার, এটা অস্বীকার করার উপায় নেই যে জিনিসপত্রের দাম বাড়ে নি। এখানে ওঁদেরই খাদ্যমন্ত্রী তিনি পশ্চিমবাংলার কথা চিন্তা করেন বলে আমি মনে করি,

তিনি এখানে বললেন যে, তেলের বাজারে অনেক অর্থনৈতিক জটিলতা আছে। ইতিমধ্যে নুন আমাদের রাজ্যে ৫০/৬০ পয়সা হয়েছে। কাপড়ের দাম বেড়েছে আর সে কি কাপড়! কন্ট্রোলের কাপড়ের মান একদিকে যেমন অত্যন্ত নিচু অন্যদিকে তেমনি অপ্রচুর। মশলার কথা তিনি কি বলেছেন স্যার, মশলার দাম আগুন। তিনি এটা স্বীকার করেছেন অথচ ইন্টেলিজেন্টলি পশ্চিমবাংলার মানুষকে বোঝাবার চেষ্টা করছেন যে, না, জিনিসপত্রের দাম বাড়েনি। আপনারা এটা যুক্তি দিয়ে বোঝাতে পারবেন কিনা জানিনা— আপনারা বলেছেন কংগ্রেস আমলের কথা কিন্তু যুক্তি দিয়ে কি বোঝাতে পারবেন যে কংগ্রেস আমলে তেলের দাম ১২ টাকার বেশি কোনদিন হয়েছিল? জুন মাসের আগে স্ট্যাটিস্টিক্স দিয়ে বোঝাতে পারবেন যে ১২ টাকার বেশি তেলের দাম হয়েছিল? ওখানে ইকনমিক্সের মাস্টার বসে আছেন, তিনি যুক্তি দিয়ে বোঝান যে কেন তিন মাসের মধ্যে তেলের দাম ১৪ টাকা হয়ে গেল। এর কারণ, আপনারা স্বীকার করেছেন এবং বলাইবাবুও বলেছেন, যে ইলেকশনের সময় তাদের কাছ থেকে টাকা নেওয়া হয়। কিন্তু স্যার, ইলেকশন-এর সময় কত টাকা নেওয়া হয়েছিল যার জন্য ব্যবসায়ীরা তেলের দাম ১৪ টাকা করে দিল? কত টাকা মজুতদার এবং মুনাফাখোরদের কাছ থেকে নেওয়া হয়েছিল? পশ্চিমবাংলার মানুষকে সেকথা আপনারা জানিয়ে দেবেন কি? আপনারা সর্বহারার মুখোস পরে সর্বহারাদের নেতৃত্ব করছেন কিন্তু আমি আপনাদের বুঝিয়ে দিতে পারতাম কত ধানে কত চাল হয়। আমি শুধু বুঝিয়ে দিতে চাই যে পশ্চিমবাংলার মানুষকে আপনারা যাই বলুন আপনাদের ইলেকশনের পোস্টারগুলি এখনও জ্বলজ্বল করছে বিভিন্ন কেন্দ্রে। আপনাদের শুধু একটিমাত্র কথা, তিন মাস বা ৬ মাস বলুন ঐ একই কথা হাউসে বলবেন যে, "৩০ বছরে কংগ্রেস" এবং এক বছর পরেও — যদি আপনারা থাকেন তাহলে তখনও বলতে শুনব ঐ "৩০ বছরে কংগ্রেস"। এইভাবে পশ্চিমবাংলার মানুষকে কংগ্রেসের দোহাই দিয়ে কত দিন আর ধাপ্পা দেবেন? যদিও কংগ্রেসের আমলে তেলের দাম ১২ টাকার বেশি হয়নি, নুনের দাম ৬০ পয়সা হয়নি, আমি এখানে চ্যালেঞ্জ রাখছি যে, আপনারা স্ট্যাটিস্টিক্স দিয়ে তা প্রমাণ করুন। কংগ্রেসের অনেক দুর্নীতির কথা বলেছেন, কংগ্রেসের আমলে সব খারাপ হয়েছে, আমি সেই সব তর্কের মধ্যে যেতে চাই না, আমাদের আপনারা যুক্তি দিয়ে বোঝান যে কংগ্রেস আমলে কোনও সময়ে তেলের দাম ১৪ টাকা হয়েছিল, নুনের দাম ৬০ পয়সা হয়েছিল। বাংলাদেশের মানুষ সুখে স্বচ্ছন্দে থাকতে চায় আপনারা তারজন্য এগিয়ে আসুন। অযথা দোষারোপ করবেন না। কংগ্রেস বলেছে বলেই যে তার বিরোধিতা করতে হবে তা যদি হয় তাহলে সেই বিরোধিতার কোনও মূল্য নেই। আমি এই কথা বলে এই রেজলিউশনকে সমর্থন করছি এবং আমি আশা করব যে ওঁদের মধ্যেও সেই শুভবুদ্ধি আসুক। এই আশা রেখে এবং নিন্দা আর অনাস্থা যে এক কথা নয় এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ। বন্দেমাতরম।

**শ্রী রেণুপদ হালদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্রব্যমূল্য বৃদ্ধির উপর অনেক সদস্য আলোচনা করেছেন। এই যে দ্রব্যমূল্য বৃদ্ধি সেটা আজই সৃষ্টি হয়নি। গত ৩০ বছর ধরে

এই দ্রব্যমূল্য বাড়তে বাড়তে আজকে এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে, যে সেটা আজকে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে। পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে এর আমূল সমাধান সম্ভব নয়। পুঁজিবাদী ব্যবস্থা যতদিন থাকবে, ততদিন দ্রব্যমূল্য পুরোপুরি রোধ করা সম্ভব নয়। তবে দ্রব্যমূল্য হ্রাস করার জন্য কিছু মেজার নেওয়া যায় যাতে মূল্য হ্রাস হতে পারে। আমি মনে করি এই দ্রব্যমূল্য বাড়ানোর ব্যাপারে আড়তদার, কালোবাজারি ও বড় বড় অফিসারদের একটা চেইন রয়েছে, এদের সহযোগে এই কাজগুলি চলেছে, এটা রোধ করা সম্ভব। এই মূল্যবৃদ্ধি কেন ঘটে? আড়তদাররা মাল মজুত করে রাখে, কালোবাজারিরা মাল মজুত করে রাখে, বাজারে কৃত্রিম অভাব সৃষ্টি করে এবং তার ফলেই দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটে। আর একটা কারণ আছে যদি ট্যাক্স বৃদ্ধি হয়, মূল্য বাড়ে এবং পরোক্ষ ট্যাক্স বাড়ালে তাতেও মূল্য বৃদ্ধি ঘটে। এছাড়া ব্যাঙ্ক যে সমস্ত টাকা দাদন দেয়, সেই টাকা দিয়েও মালিকরা অনেকসময় মাল মজুত করে রাখে এবং বাজারে মালের অভাব সৃষ্টি করেও মূল্য বৃদ্ধি ঘটায়। এটা রোধ করতে গেলে শুধু কেবলমাত্র পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করলেই হবে না, আমি মনে করি যে পাইকারী এবং খুচরো এই উভয় স্তরেই এটা করার দরকার আছে যদি পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করা হয়, তবে ছোট ছোট ব্যবসায়ীর মধ্য দিয়ে বড় বড় ব্যবসায়ীরা টাকা খুচরা ব্যবসাতে নিয়োগ করবে এবং মুনাফা করবে। তাই আমার মনে হয় যে, পাইকারী এবং খুচরা ব্যবসা দুইই রাষ্ট্রীয়করণ করা দরকার। এটা করতে পারলে মূল্য স্থিতিশীল হতে পারে যদি জিনিসপত্রের মূল্য হ্রাস করতে হয়, তাহলে জিনিসপত্রের ব্যবসা বাণিজ্য সর্বাত্মকভাবে রাষ্ট্রীয়করণ করার ব্যবস্থা করতে হবে। ছোট ছোট খুচরা ব্যবসায়ী যারা আছে তারা হয়ত অনেকে বলবে এটা করলে তারা বেকার হয়ে যাবে। তাই আমি মনে করি চাল ডাল এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র যা মানুষের প্রয়োজন সেগুলি বন্টনের দায়িত্ব যদি এদের দেওয়া হয়, এর সঙ্গে তাদের যুক্ত করা হয়, তাহলে তাদের জীবিকার পথ করে নিতে পারবে, তাদের একটা জীবিকার উপায় হবে। সেজন্য আমি মনে করি পাইকারী এবং খুচরা এই উভয়বিধ স্তরেই রাষ্ট্রীয়করণের ব্যবস্থা করা দরকার। এর জন্য যে টাকা পয়সার দরকার হবে, তা কেন্দ্রীয় সরকারের কাছে চাইতে হবে সেই টাকায় এই সমস্ত মাল মজুত করতে হবে এবং প্রয়োজন হলে গরিব যারা পুরা মূল্য দিয়ে কিনতে পারেনা, তাদের সাবসিডি দেওয়ার ব্যবস্থা করতে হবে। আমি সরকারকে এই ব্যবস্থা অবিলম্বে নেওয়ার জন্য প্রস্তাব করছি। এই বলে বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী সুধীন কুমার ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহোদয়, এই প্রস্তাব যারা এনেছেন, আমি আশ্বস্ত হচ্ছি এইটা জেনে যে তাদের আমাদের প্রতি আস্থা আছে। তারা অনাস্থা প্রস্তাব আনেন নি। তারা একটু নিন্দা করছেন। ভাল কথা। আমি আরও খুশি হলাম এটা জেনে যে তারা উদ্বেগ বোধ করছেন। এইজন্য যে অনেকদিনবাদে জনসাধারণের দুঃখ-দুর্দশার ব্যাপার দেখে তারা উদ্বিগ্ন বোধ করছেন। বেটার লেট দ্যান নেভার। কখনও একাজ করেননি। এখন যদি

নূতন করে জনসাধারণের দুঃখ-দুর্দশা একটু অনুভব করেন তাহলে ভাল হবে—তাদেরও হবে, দেশেরও হবে। দেখুন আমরা যখন এখানে খাদ্যের ব্যয়-বরাদ্দ পেশ করেছিলাম আমরা কোনও কথাই লুকাই নি। আমরা আপনাদের পেশায় অভ্যস্ত নই। অতএব বর্তমান যা অবস্থা তার যে প্রকটতম চেহারা তা তুলে ধরেছিলাম এবং আপনারা অনেকে খুব টেবিল চাপড়ানো বক্তৃতা করেছিলেন যে বলিষ্ঠ নীতি নয়। বলিষ্ঠ নীতিটা গলাবাজি নয়। আমরা আমাদের নীতির কথা প্রথমেই উল্লেখ করেছিলাম যে একমাত্র আমাদের সরকারই এই প্রস্তাব রেখেছিলেন যে সারা ভারতবর্ষের সমস্ত নিত্য প্রয়োজনীয় সামগ্রী একই দামে সকল মানুষের কাছে পৌঁছবে—এইটার ব্যবস্থা আমাদের সকলে মিলে করতে হবে। এটা কেন্দ্রীয় সরকারের একার দায়িত্ব নয়, এবং একা কোন রাজ্য সরকারের পক্ষে করা সম্ভব নয়। শুরুতেই আমরা বলেছিলাম এবং দু-একটা কথা বাদ দিয়ে উল্লেখ করেছি এবং বাকিগুলো যদি পড়তেন পরিশ্রম করে তাহলে জানতে পারতেন প্রত্যেক ব্যাপারে বলেছি, কেন্দ্র যেখানে দায়িত্বে থাকুন না কেন, আমরা সেটাকে অজুহাত হিসাবে ব্যবহার করছি না। আমরা ব্যবস্থা গ্রহণ করছি। ব্যবস্থা গ্রহণ করেছি যে তার প্রমাণ আপনাদের কান্নায় আমি শুনতে পেয়েছি, সবাই শুনতে পেয়েছি। ৫০ টাকা দরে ধান বিক্রি হয়ে যাচ্ছে, এটা এখানে শুনেছি। কার ধান বিক্রি হয়ে যাচ্ছে? জোতদারের ধান, তাতে আপনাদের কান্না পাচ্ছে। তাতে আমরা মনে করছি আমরা ঠিক পথে অগ্রসর হচ্ছি। চালের দাম কমছে। এতে ভবিষ্যতে প্রকিওরমেন্টের সহায়ক হওয়া উচিত। ভবিষ্যতে রেশনে ভাল চাল পাওয়ার সম্ভাবনা তৈরি হচ্ছে। রাতারাতি কিছু হয় না। ও, ছুঁড়ি তোর বিয়ে—এই বলে চালানো যায় না। আমরা মাত্র ১২ সপ্তাহ এখানে এসেছি। অতএব আমরা কোন পথে চলেছি সেইটা দেখে নেবেন। আমরা চালের দাম কমানোর কথা প্রথমে বলেছি এবং চালের নানাবিধ সমস্যার কথা একমাত্র পশ্চিমবঙ্গ সরকারই সারা ভারতবর্ষে তুলে ধরেছি যে চালের ব্যাপারে উৎপাদনে এবং বন্টনে কি গলদ আছে। একথা আমরা পূর্বে কেউ কখনও ভারতবর্ষে তুলে ধরি নি। গলদ কেন্দ্রে। কোথায় স্পেসিফিকেশন, গলদ ক্রপ প্ল্যানিংএ। কোন স্টেট থেকে কোথায় যাবে, সে সম্পর্কে কোনও নির্দিষ্ট ব্যবস্থা নেই। যেগুলো সঞ্চিত হল সেগুলো রাখার কোন ব্যবস্থা নেই। সমস্ত দিক থেকে আমরা সেটাকে বলেছি। কারণ একজনের প্রতি ওই অঙ্গুলি দেখিয়ে দায় সারার কর্তব্য আমরা করি না। আমরা সমস্ত জিনিসটা পরিষ্কার করে তুলে ধরে আমাদের রাস্তা আমরা খুঁজে নিয়েছি। যে চাল খারাপ তাকে ঝাড়াই-বাছাই আমরা শুরু করেছি। তবে রাতারাতি ওদের কখনও যা অভ্যেস ছিল না সে অভ্যেস নূতন করে করতে সময় লাগবে। কিন্তু বদলাবে নিশ্চয় এই বিষয়ে আমরা নিশ্চিত এবং তারজন্য আমরা খুব বাগাড়ম্বর করি না। আমরা জানি যখন বদলে যাবে তখন সবাই দেখতে পাবে। কয়েকজন এখানে যতই বক্তৃতা করুন না কেন তাতে কিছু এসে যাবে না। অতএব কোনও বাগাড়ম্বর করে হেন করেঙ্গা, তেন করেঙ্গা আমরা বলি না। আমরা কিন্তু ওমুককে ধরো, তমুককে মারো—এইসব কথা বলছি না। মারপিঠ হয়তো করতাম যদি আমাদের তাই দিয়েই সমস্যার সমাধান হত। আমরা এটাই জানি অর্থনৈতিক যে কোনও রোগের অর্থনৈতিক দাওয়াই দিতে হয়। সেকথা ওই বইয়ে

লেখা আছে এবং অর্থনৈতিক দাওয়াইটা কি সেটা বলেছি। চালের অধিকতর যদি আপনারা বিতরণ করেন চালের দাম পড়বে। আমরা বলেছি সংগ্রহ করতে হবে এবং দরকার হলে লোকসান করেই বিতরণ করতে হবে। আপনি সরষে দিয়ে বলছেন, কোথায় মাখন আছে জানি না। সরষের তেল বলতে যা খাচ্ছেন সেটা কি জানেন! আপনারা খান না। ঐ পোস্তার বাজারে এক রকম সিনথেটিক এসেন্স পাওয়া যায়—সেটা যে কোনও তেলে মিলিয়ে দিলে সরষের তেলের ঝাঁঝ হয়। এখন যে তেল আপনারা খাচ্ছেন সেইটা সেই তেল কিনা জানি না। ওরা বলেছে ২০ টাকা তেলের দাম করবে। করুক না। আমি জানিয়ে রাখছি আমরা সাড়ে ছয় টাকায় রেপসিড ওয়েল যেটা অন্য যে কোন তেলের চেয়ে খারাপ নয় সেই তেল আমরা সরবরাহ করব। আমরা রিফাইণ্ড রেপসিড অয়েল নিশ্চয় সরবরাহ করব একথা আমি আগেই বলেছি এবং সরবরাহ করেছি শহরে। আপনারা বলবেন শুধু শহরে কেন। শহরে যদি গ্রাহ্য হয় তাহলে সেটা আরও ভাল হবে। প্রথমে আমরা প্রতি সপ্তাহে ৫০ থেকে ৬০ মেট্রিক টন রেপসিড অয়েল গ্রহণ করাতে পারিনি। এখন তার চেয়ে অনেক বেশি এই তেল বিক্রি হচ্ছে—লোকে বলছে আমাদের দাও। আমরা লোকসানের দায়িত্ব ঘাড়ে নিয়ে মডিফায়েড এলাকায় ১লা এপ্রিল থেকে সস্তা দামে এই রেপসিড অয়েল সরবরাহ করব এবং তার চেষ্টাও আমরা করছি। আপনারা দেখবেন পৌঁছে যাবে সেদিন আপনারা জানতে পারবেন। সারা ভারতের মধ্যে এক দামে জিনিসপত্র বিক্রি হওয়া উচিত। আপনারা বলেছেন প্রাচুর্য থাকা সত্ত্বেও দাম বাড়ে কেন। একথা কি আপনারা জানেন না? আপনারা জানেন আজকে ভারতবর্ষে যত বাদাম উৎপন্ন হয়েছে ইতিপূর্বে কখনও এত বাদাম উৎপন্ন হয়নি। কিন্তু দাম পড়েছে কি? পড়ে নি। ঐ সেই রেস্ট্রিকটিভ ট্রেড প্র্যাকটিস—সেই মনোপলি। আমরা আরও রেপসিড অয়েল দিতে পারতাম—কিন্তু যাদের রিফাইনারী আছে তারা আমাদের সঙ্গে সহযোগিতা করছে না— যদি করতো তাহলে আরও বেশি তেল দিতে পারতাম। আমরা এ ব্যাপারে লোকসান নিয়ে এগিয়ে চলব। আমরা নিত্য প্রয়োজনীয় দ্রব্য সরবরাহ করব। আপনারা জানেন দিল্লিতে সব্জী মণ্ড আছে সেটা একজন লোকের করায়ত্ত। এত দিন ধরে মাত্র ৭ জন লোক যারা বহু লক্ষপতি তারা নুনের ব্যবসাকে কব্জা করেছিল। আমরা সেটা ভেঙ্গে দিয়েছি। আজকে নুন ৬০ পয়সা করে বিক্রি হচ্ছে যেটা ২ পয়সা করে এক্সপোর্ট হচ্ছে। আমাদেরই প্রচেষ্টায় কাল থেকেই সেই এক্সপোর্ট বন্ধ হবে। এটা আমাদের সহযোগিতা যদি বলেন তাহলে সহযোগিতাই হবে। এখন ওঁদের দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গি এক নয়। ওঁরা চান খোলা বাজার। আমরা কিন্তু বাধ্য হয়ে এই কথা বলেছি যে আমরা হঠাৎ এ জিনিস করতে রাজি নই। ওঁরা সরকারি নিয়ন্ত্রণ সম্পর্কে খুবই আগ্রহী হয়ে উঠেছেন। তবে কিছু বদলানো ভাল। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি যে এই অ্যাসেম্বলি হাউসে আমাদের হাঙ্গার স্ট্রাইক করতে হয়েছিল এই রেশন ব্যবস্থা চালু করার জন্য। এতে আপনাদের কৃতিত্ব নাই। এই কৃতিত্ব আমরা অর্জন করেছি—আমরা বলেছিলাম রেশন ব্যবস্থা প্রচলিত করুন সারা দেশে ছড়িয়ে দেবার ব্যবস্থা করুন। তাই বামফ্রন্ট সরকারের আশঙ্কা আছে। আমরা তাদের বেশি কাজ সেদিন করেছিলাম এবং এই কৃতিত্ব আমাদের। ভারতবর্ষের কোনও

জায়গায় এই রেশন ব্যবস্থা নাই। আজকে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি চাল উৎপাদন হয় এবং তা হওয়া সত্ত্বেও সব চেয়ে বেশি ঘাটতি এই রাজ্যে। এখানে প্রোকিওরমেন্ট হয়। এই প্রোকিওরমেন্ট আমরা বন্ধ করতে বলেছিলাম। সমস্ত রাজ্যে নানাবিধ ব্যবস্থা—একটা স্থিতিশীল মূল্য রাখার ব্যবস্থা করার আমরা চেষ্টা করেছি।

[6-30 — 6-40 p.m.]

এবং তাকে অধিকতর স্বার্থকতার পথে আগেকার দিনে নিয়ে যাবার ব্যবস্থা আমরা করেছিলাম। এখন এসে গেল কি? খোলা বাজার। চাল তৈরি হয়েছে অনেক জায়গায়। তাদের সেই চাল যদি এফ. সি. আই. কে দিতে হয় তাহলে এফ. সি. আই. কে কেন্দ্রীয় সরকারের নির্দ্ধারিত মূল্যে বিক্রি করতে হবে। ইসু প্রাইস কমে না। অতএব সেই নির্দ্ধারিত মূল্যে যদি এখানে আনতে হয় বিক্রি করতে হবে। এই জিনিস বদল করে দিলেন। সেই জন্য আজকে আমাদের রাজ্যের সামনে যে ওয়ান জোন ছিল—প্রত্যেকটি রাজ্য এক একটি জোন, সেটা তুলে দিলেন। তার ফলে আজকে এটা সাপোর্ট প্রাইস হয়ে রইলো। কেউ যদি বিক্রি করেন এফ. সি. আই. কিনতে পারেন। কিন্তু রাজ্যের সামনে যদি বাধা থাকতো যে রাজ্যে অধিক উৎপাদন হয় তাহলে তারা প্রোকিওরমেন্ট প্রাইস নির্দ্ধারিত দামে বিক্রি করতে বাধ্য হত। আর যে চালটা জমা হত, যেখানে ঘাটতি এলাকা আছে সেখানে নির্দ্ধারিত মূল্যে বিক্রি করা চলত। আজকে নির্দ্ধারিত মূল্য ঠিক হল, নির্দ্ধারিত ইসু প্রাইস ঠিক হল—ঠিক আছে। কিন্তু যেটা তুলে দেওয়া হল সেটা হচ্ছে জোন, অর্থাৎ ব্যবসাদাররা যেখানে খুশি নিয়ে যেতে পারবেন এবং যখন খুশি যেখানে নিয়ে যেতে পারবেন তখন তারা এফ. সি. আই. কে নির্দ্ধারিত মূল্যে বিক্রি করতে বাধ্য নন। এর ফলে কি হবে? আজকে হঠাৎ কিছু দেখতে পারেন, দুটো বাড়তি এলাকা থেকে কিছু চাল এল। কোনও কোনও জায়গা অন্য রকম কিছু চাল পেল। কিছু সহজ হল আমরা ধরে নিচ্ছি। আজ হল, আগামী দু তিন মাসের মধ্যে ভাল অবস্থা দেখলেন। কিন্তু ডিসেম্বর, জানুয়ারি, ফেব্রুয়ারি, তারপর ঘাটতির সময় আছে। ঘাটতির সময় কি হয়, সেটা আপনারা জানেন। দেশে প্রচুর তেল আছে। বাদাম তেলে বম্বে ভেসে যাচ্ছে। বোম্বাই বন্দরে ৩টি জাহাজ দাঁড়িয়ে আছে। সেখানে ডেমারেজ দেওয়া হচ্ছে, জাহাজ খালাস করা হয়নি। বম্বেতে বাদাম তেল সব চেয়ে বেশি উৎপাদন হয়েছে। সেখানে বাদাম তেলের দাম কমেছে? রেসট্রিকটিভ প্রাইস, একে বলে মনোপলি—এই মনোপলিদের হাতের খেলা আমরা দেখি না? আজকে যারা চালের ব্যবসা করবেন তারা অবাধ ভাবে এখন চলবার চেষ্টা করবেন। এখন আমাদের ভেবে দেখতে হবে যে আমরা এতে কি করব—আমরা অবশ্য যে ঐভাবে চলতে দেব এটা মনে করার কোনও কারণ নেই। এখন ওখান থেকে তারা একটা নিয়ম করেছে। অনেক রকম নিয়ম ভারতের অনেক জায়গায় প্রচলিত ছিল, কিন্তু এই রকম রেশন ব্যবস্থা ভারতবর্ষের কোথাও নেই। আগে ছিল না, আমরাই এখানে রেখেছিলাম। আগামীদিনে এটা ছেড়ে দিতে পারি মনে করার কোনও কারণ নেই, এক নম্বর। ২ নং হচ্ছে আমাদের নিজেদের অভাবের দিনের জন্য একটা সঞ্চয় করার

যে প্রচেষ্টা—সঞ্চয় করার জন্য আমরা যে বদ্ধপরিকর সেটা আপনারা জেনে রাখবেন—সঞ্চয় আমরা করবই এবং কি করে করব সেটা আপনারা দেখে নেবেন। ওরা দরজা খুলে দিয়েছেন। দরজা যেমন খুলে দিয়েছেন তেমনি ব্যবস্থা কি করে করা যায়, যেহেতু সরকার আছে, ব্যবস্থা হবেই। মার্চের ব্যাপার আমি এখানে বললাম কন্ট্রোল করলাম—কন্ট্রোল করলে কি হয়? ওখান থেকে অকশন বাজারে মাছ আসে। কলকাতার অকশন বাজারে মাছের দাম কত, সেই অনুসারে ওখান থেকে মাছ ধরে—সেই পরিমাণ মাছ ধরে। আপনি যেই অকশন বাজার বন্ধ করলেন, অমনি ওখান থেকে মাছ কম ধরবে। মাছ কম ধরাতে তাদের লোকসান নেই। মাছ জলে থাকলে বাড়ে, তাতে তাদের লাভ বাড়ে, লোকসান হয় না। অতএব আপনি ডাণ্ডাবাজী করলেন শেষ পর্যন্ত মাছ উধাও হল। তখন ব্যাপারটা কি হয়ে যাবে? লোকে বিরোধি হবে। সেই প্রভোকেশন দেবার চেষ্টা কয়েকজন ভদ্রলোক করছেন। আমরা অত সহজে প্রভোকেশনে পা দিই না। আমরা অত সহজে ডাণ্ডাবাজী করার পরামর্শ গ্রহণ করতে প্রস্তুত নই। এটুকু জেনে রাখবেন প্রত্যেক ধাপে আমরা ব্যবস্থা গ্রহণ করছি। আমরা জানি কি করে কোন নীতিতে চলা দরকার—আমরা গত ২৫/৩০ বছর ধরে এখানেও বলেছি বাইরেও বলেছি কঠোরভাবে এই নিয়ন্ত্রণ করতে হবে। যদি জানা যায় সরকারি নিয়ন্ত্রণ ব্যবস্থার মধ্যে গলদ আছে, তবে সেখানে খানিকটা মানুষকে শাস্তি দেওয়া যায়—সেই শাস্তি দেবার চেষ্টা করতেই হবে।

ধাপে ধাপে আমাদের যেতেই হবে। এক ধাপে যারা করবার কথা বলছেন তাঁরা এতদিন কি করেছেন? তারা তো কিছুই করেননি। আমি তাঁদের উপর একটুও দোষারোপ করিনি, তাঁরা নিজেরাই গায়ে মেখে নিয়েছেন—কংগ্রেসের নামে দোষারোপ। লুঠের রাজত্ব দেশে হয়েছে। আজকে ব্যবসাদাররা যে লুঠের ব্যবসা করছে একে ব্যবসা বলে না, একে বলে লুঠ। আজকে যে লুঠের রাজত্ব দেশে চলেছে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে প্রত্যেকটি জিনিসকে আমাদের নিয়ন্ত্রণে আনতে হচ্ছে। এখানে যে ব্যবস্থা করা হচ্ছে তা নিয়ে গলাবাজি করে লাভ নেই। কিন্তু প্রত্যেকটা ব্যবস্থা যে কার্যকর হবে সেটা আপনারা সময়মতো দেখতে পাবেন এই আশ্বাস দিয়ে আমি আপনাদের বলছি, আপনারা যে নিন্দা প্রস্তাব এনেছেন বা অনাস্থা প্রস্তাব এনেছেন—যদিও আপনারা অনাস্থা প্রস্তাব বলছেন না—আপনাদের সেই নিন্দা প্রস্তাব আমি মেনে নিতে পারছি না। আজকে আপনারা বলুন, এটা কি নিন্দার্হ যে আমরা সাড়ে সাত টাকা করে তেল দিতে পারছি? আমি রেশনে দিচ্ছি, মডিফায়েড রেশনিং-এ শুরু করছি, এরজন্য লোকসান আমরা মেনে নিচ্ছি। তারপর নুনের ব্যাপারে বলি। নুনের ব্যাপারটা আজকেও হয়নি, কাল পরশুর মধ্যে হয়ে যাবে। ওয়াগনে করে প্রত্যেক জেলাতে বা প্রত্যেক কেন্দ্রে নুন আসবে, সাব-ডিভিসনে নুন আসবে এবং সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি. ও তাঁরা আর. আর দেখে তবে সেটা খালাস করার অনুমতি দেবেন এবং কোথায় কোন দামে বিক্রি হবে সেটার সম্পর্কে নোটিশ দিতে হবে। নুনের ব্যাপারে এই হয়েছে। তেলেরও কিছু ব্যবস্থা হয়েছে, চালের ব্যবস্থা হয়েছে এবং হতে থাকবে। আজকে যাঁরা খোলা বাজার করে দিয়েছেন তাঁরা সব খুলে দিলেই যে সব খোলা হয়ে গেল এবং আমরা সব অবাধে মেনে নেব এটা মনে করার কোনও কারণ নেই। আজকে যাঁরা নিন্দা প্রস্তাব এনেছেন তাঁদের

থিয়োরী হল যে, যেখানে ডেভেলপমেন্ট হবে সেখানে ইনফ্লেশন দেখা দেওয়া অবধারিত। আমরা মানিনা ওঁদের থিয়োরী। ওঁদের যাঁরা বড় বড় থিয়োরেটিসিয়ান তাঁরা চিরকাল এসব কথা বলে এসেছেন। ওঁরা মনে করছেন, যেহেতু ডেভেলপমেন্ট হবে অতএব ইনফ্লেশন হতে হবে—আমরা একথা মানি না। ইনফ্লেশনকে কন্ট্রোল করা যেত। ইনফ্লেশন হয়েছে কি কারণে? স্যার, এ সম্বন্ধে দীর্ঘ বক্তৃতা করা যায় কিন্তু আমি তার মধ্যে যাচ্ছি না, আমি অল্প কথার মধ্যে আমার বক্তব্য শেষ করছি। আজকে ইনফ্লেশনের কারণ যদি কেউ দেখতে চান তাহলে দিল্লির চেহারা দেখে আসুন—কালো টাকাতে তৈরি সে শহর। বম্বের চেহারা দেখে আসুন—কালো টাকায় তৈরি সে শহর। তথাকথিত প্ল্যানের নাম করে গরিবকে মেরে ধনীদের পকেটে আরও কি করে পয়সা দিতে হয় সেই কৌশল করে যারা এই ইনফ্লেশনকে তৈরি করেছে এখন তারা মায়াকান্না কাঁদছে যে ইনফ্লেশন হয়ে দাম বেড়ে গেল ইত্যাদি ইত্যাদি। আজকে ওঁদের থিয়োরেটিসিয়ানরা ওঁদের থিয়োরীর কথা ভুলে গিয়েছেন। আজকে কন্ট্রাক্টরদের পকেটে পয়সা দেওয়া মানে সমাজে লুটের রাজত্ব কায়েম করা। আমরা কোনও কথা লুকিয়ে রাখতে চাই না। আপনাদের ঐ নিন্দা প্রস্তাবে যত কথা আছে তার চেয়ে ঢের বেশি কথা আমরা বলেছি। আমরা কোন কিছু লুকিয়ে রাখতে অভ্যস্ত নই কারণ আমরা চাই সমস্ত কথা দেশবাসী জানুক। আমরা ব্যবস্থা নেব এবং নিলে ফল কি হবে সেটা আমরা মুখে না বলে কাজে দেখানোই ভাল বলে বিশ্বাস করি এবং কাজে আমরা সেটা দেখাতে পারব এই আশ্বাস দিয়ে আপনাদের নিন্দাসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমি শেষ করলাম।

[6-40 — 6-50 p.m.]

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব সম্বন্ধে সরকারের তরফের যে বক্তব্য সেটা আমার সহযোগী বন্ধু, মন্ত্রী, শ্রী সুধীনকুমার মহাশয় অত্যন্ত সুন্দরভাবে বলেছেন। আমি এর পরে খালি দু/একটি সংযোজনী মন্তব্য করব। যেমন এস. ইউ. সি'র একজন বন্ধু সংযোজনী প্রস্তাব জুড়ে দিয়েছেন কংগ্রেসি প্রস্তাবের সঙ্গে, মোটামুটি কংগ্রেসি প্রস্তাবকে সমর্থন করে, আমিও সেই রকম আমার সহযোগী বন্ধু, মন্ত্রী সুধীনবাবুর বক্তব্য সমর্থন করে দু-একটি মন্তব্য করছি। স্যার, আজকে আমরা ভুতের মুখে রাম নাম শুনছি। আজকে কংগ্রেসি পক্ষ থেকে জিনিসপত্রের দাম বাড়ার বিরুদ্ধে কিছু চিন্তা ভাবনা করা হচ্ছে। স্যার, আমি কয়েকমাস আগে বাংলায় একটি ছোট্ট প্রবন্ধ লিখেছিলাম যে, জিনিসপত্রের দাম বাড়ে না, বাড়ানো হয়। কারা বাড়ায়? যারা বিক্রেতা তারা সেই দাম বাড়ায়। কারা সেই বিক্রেতা? বিক্রেতা হচ্ছে, ঐ জমিদার, জোতদার, ব্যবসায়ী, শিল্পপতি, মুনাফাবাজ, ফাটকাবাজ এবং চোরাকারবারীদের দল। এরা বিক্রেতা এবং এরাই দাম বাড়ায়। আর ক্রেতা হচ্ছে সাধারণ গরিব গৃহস্থ মানুষ, শ্রমজীবী, চাষী, মজুর, ভাগচাষী ইত্যাদিরা। যাদের কোনও উদ্বৃত্ত ফসল নেই তারা ক্রেতা, তারা কেনেন। এখন ঐ জিনিসপত্রের দাম বাড়ার ফলে যারা বিক্রেতা তাদের উপার্জন বেশি হয়, আয় বৃদ্ধি হয় এবং ঐ সাধারণ মানুষ, যারা ক্রেতা তাদের আয় কমে যায়। জিনিসপত্রের দাম বাড়ানোর ফলে যারা বিক্রেতা তাদের উপার্জন

বৃদ্ধি হয় এবং যারা ক্রেতা সাধারণ মানুষ তাদের আয় কমে যায়। সুতরাং এটা হচ্ছে ধনতান্ত্রিক বন্টন ব্যবস্থা। জিনিষসপত্রের দাম বাড়ানো মানে এক শ্রেণীর লোক ফুলে ফেঁপে ওঠে, আর একশ্রেণীর অবস্থার ক্রমশ অবনতি ঘটে। এখন আমরাতো পাগলও নই, ছাগলও নই। আমরা আমাদের শ্রেণী স্বার্থ বুঝি। আপনারা যেমন ৩০ বছর ধরে আপনাদের শ্রেণী স্বার্থ বুঝে এসেছেন। আমাদের যারা সমর্থক, আমাদের সমর্থক হচ্ছে এই সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ কলকারখানার মানুষ ক্ষেতে খামারে খেটে খাওয়া মানুষ কিম্বা মধ্যবিত্ত। এখন জিনিসপত্রের দাম বাড়লে এদের সব থেকে দুর্দশা হয়। সুতরাং আমরা অবশ্যই সব সময়ে সেজন্য চিন্তিত। আমরা চাইব না যাতে জিনিসপত্রের দাম বাড়ে। তার কারণ আমরা চাইব না যে আমাদের যারা সমর্থক তাদের অবস্থার অবনতি ঘটুক। আর আপনারা আরও সমৃদ্ধতর হন। জিনিসপত্রের দামতো আজকে বাড়েনি, এটা চলে এসেছে ১৯৭২ সাল থেকে শুরু করে। ১৯৭২-৭৩ সালের মধ্যে শতকরা ২১ ভাগ বেড়েছে। ১৯৭৩-৭৪ সালের মধ্যে শতকরা ২৬ ভাগ বেড়েছে। ১৯৭৪-৭৫ সালের মধ্যে শতকরা ১৯ ভাগ বেড়েছে। তারপরে ইন্দিরা গান্ধী যখন এই কায়দা কানুন করে একটা অচল অবস্থার সৃষ্টি করলেন, কয়েকটা মাস ভেবেছিলেন যে মাত্র ৩/৪টি মাস কিছু লোককে হাতে রাখতে হবে তখন একটা কায়দা করে বললেন যে কয়েকটা মাস চেপে যাও, এখন বেশি লাভের দিকে যেওনা। ৩/৪টি মাস একটু সামান্য দাম, একটু স্থিতাবস্থা ছিল, তারপর আবার বেড়েছে। তার কারণ তাঁরা বাড়িয়েছেন এবং তারা বাড়িয়েছেন বিভিন্ন ভাবে। আপনারা একটু হিসাব করে দেখুন যে কিভাবে বাড়ে -কংগ্রেস fund এ চাঁদা দেওয়া হল। চিনির দাম বাড়িয়ে দেওয়া হল। চিনির দাম বাড়িয়ে দেওয়ার ফলে চিনিওয়ালারা আর একটু বেশি লাভ করলেন। সেই লাভ থেকে আরও কিছু তারা কংগ্রেসকে দিলেন। কংগ্রেস আর একবার চিনির দাম বাড়িয়ে দিল এই রকম জিনিস হচ্ছে আমরা জানি, গমের ক্ষেত্রে, চালের ক্ষেত্রে, কয়লার ক্ষেত্রে এ জিনিস হচ্ছে। আমি প্রত্যেকটি জিনিসের নাম করে বলতে পারি। শুধু তাই নয়, জিনিসপত্রের দাম বাড়ছে তার ফলে আর একটা জিনিস হয়। যেহেতু জিনিসপত্রের দাম বাড়ল; ব্যবসায়ীদের, ফাটকাবাজদের পকেটে একটু বেশি পয়সা এল। তার পর এই পয়সা আসার ফলে পরের বছর তারা আর একটু জিনিসপত্রের দাম বাড়াতে পারবে। কারণ তারা ধরে রাখতে পারছেন। জিনিসপত্র বাজার থেকে বাইরে সরিয়ে রাখার, আড়াল করে রাখার সামর্থ এবারে হয়েছে। সুতরাং এটা বাড়তেই থাকবে। জিনিসপত্রের দাম বাড়বে, ব্যবসায়ীদের সুবিধা হবে। তাদের লাভ বাড়বে এবং সঙ্গে সঙ্গে সামর্থও বাড়বে, আবার তারা আর একটু বাড়াবেন এবং এটা হয়ে এসেছে। এটা হয় কেন? এক নম্বর, রাজনৈতিক ক্ষমতা তাদের হাতে ছিল, সুতরাং এই জিনিস ঘটেছে। দ্বিতীয় হচ্ছে, রাজনৈতিক ক্ষমতা তাদের হাতে থাকার ফলে ধরুন Bank ব্যবস্থা তাদের হাতে ছিল এবং তার উপরে তাদের অধিকার ছিল। আমদানি রপ্তানি ব্যবস্থার উপর তাদের ক্ষমতা ছিল। ধরুন আমদানির ব্যাপার। আমদানি কেন হয়? একটু বুঝিয়ে বলা দরকার। আমদানিতে কি হয়? বাইরে থেকে জিনিস আসে এবং জিনিসপত্রের যোগান বেড়ে যায়। শুধু তাই নয়, আমদানি করতে হলে আপনাকে Reserve Bank থেকে বৈদেশিক

মুদ্রা কিনতে হবে। সুতরাং কিছু টাকা যা আপনার পকেটে আছে, দেশি টাকা Reserve Bank এ গচ্ছিত রেখে বিদেশি মুদ্রা কিনে তারপর জিনিস আমদানি করতে হবে সুতরাং ২ দিক থেকে দামের কিছুটা সুফল পাওয়া যায়। বাজারে জিনিসের যোগান বাড়ে, কিন্তু টাকার যোগান কমে। অন্য দিকে রপ্তানিতে ঠিক তার উল্টোটা হয়। রপ্তানিতে কি হয়? প্রথমে দেখুন, আমাদের যে ধরনের রপ্তানি ব্যবস্থা করা হয়েছে তাতে সাধারণ লোকের জিনিসপত্রের দাম কিছুটা বাড়িয়ে দেওয়া হয়েছে, সাধারণ লোকেরা জিনিসপত্র কিনতে পারে না। শিল্পপতিরা চেঁচামেচি করে, জিনিসপত্র বিক্রয় হচ্ছে না বলে। তখন বলা হয় ঠিক আছে, ভরতুকী দিয়ে বিদেশে রপ্তানি করার ব্যবস্থা করে দেব। এই ভরতুকীটা দিতে হয় সরকারি বাজেট থেকে। বাজেট প্রস্তাবের পরে এটা deficit budget হয়। সেই বাজেটের ভুক্তভোগী সাধারণ মানুষ এটা হচ্ছে এক নম্বর। দ্বিতীয় কথা হচ্ছে রপ্তানি যদি করতে হয়, দেশ থেকে কিছু জিনিস বাইরে পাঠিয়ে দেওয়া হল ফলে দেশি জিনিসের যোগান কমে গেল। তৃতীয় হচ্ছে, বিদেশে যে বিক্রয় করে সেই ব্যবসায়ীরা, শিল্পপতিরা যে বৈদেশিক মুদ্রা অর্জন করলেন সেটাও Reserve Bank এ গচ্ছিত রাখতে হয়। Reserve Bank পরিবর্তে কিছু দেশি মুদ্রা এদের হাতে দিয়ে দেন। সুতরাং দেশি মুদ্রার যোগানও বেড়ে যায়। সেজন্য আমরা যখন প্রথম সরকারে এসেছি, মুখ্যমন্ত্রী সম্মেলনে সেটা জুলাই মাসে হয় তখন কতকগুলি স্পষ্ট কথা বলেছিলেন। প্রথম কথা আমার সহযোগী মন্ত্রী বলেছেন যে সারা দেশে নিত্য প্রয়োজনীয় ৮, ১০, ১২টা জিনিস নাম করে দিয়েছিলেন, এগুলি একই মূল্যে সর্বশ্রেণীর লোকের কাছে পৌঁছে দিতে হবে। এটা আমরা দেখিয়েছিলাম এক নম্বর কথা এবং আমরা বলেছি কেন্দ্রীয় সরকারের কতকগুলো প্রস্তাব ছিল এ বিষয়ে—এবং আমরা বলেছি, আমরা আপনাদের পাশে আছি আপনাদের সঙ্গে মিলে একসঙ্গে যদি এই ব্যবস্থা চালু করি—আপনাদের ক্ষমতা আছে ধরুন আমরা যদি বন্টন করতে চাই বিদেশ থেকে আমদানি করতে চাই বিদেশ থেকে আমদানি করতে হবে সেই আমদানি করার জন্য বৈদেশিক মুদ্রা আপনাদের কাছে আছে কিংবা যদি অন্য রাজ্য থেকে কিনতে হবে—তাহলে কিছুটা পয়সা দরকার সেই ব্যবস্থাও ব্যাঙ্ক মারফত করতে হবে, সেই ব্যাঙ্কের উপর কর্তামি করবার অধিকার একমাত্র আপনাদের আছে সুতরাং আপনারা করুন, কিন্তু সেই কথা বলেছিলাম রপ্তানি বন্ধ করুন, চিনির রপ্তানি বন্ধ করুন, চিনি খোলা বাজারে বেশি করে ছাড়ুন সরকারি ব্যবস্থা মারফত আরও বেশি ছাড়ুন—অন্তত চিনি রপ্তানি আমরা বন্ধ করতে পেরেছি, মাছের রপ্তানি বন্ধ করার কথা বলেছিলাম এবং নুনের রপ্তানি বন্ধ করেনি। যা যা আমরা বলেছিলাম তার মধ্যে কিছু কিছু আমরা সফল হয়েছি সেই সঙ্গে আমরা এও বলেছিলাম কিছু কিছু আমদানি করুন, যে জিনিসপত্র এখানে নেই, বর্তমান বছরে যেটা কিছুটা ঘাটতি আছে সেটা আমদানি করুন। আমরা আমদানি করার কথা বলেছি তার উপর বলেছি যে ব্যাঙ্কের দিকে কড়া নজর রাখুন, গত এক বছরে ব্যাঙ্ক থেকে যে টাকা বাজারে ছড়ানো হয়েছে এর প্রায় কুড়ি ভাগ বেড়ে গেছে, এই টাকা কার কাছে গেছে? শিল্পপতিদের কাছে গেছে কোন ব্যবসাদারের কাছ গেছে, বড় বড় জমিদার জোতদারদের কাছে গেছে, তারা সেই টাকা কিভাবে ব্যবহার করছে সেটা

দেখুন, টাকাটা এই ভাবে থাকতে দেবেন না। আমরা প্রতিনিয়ত কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখে যাচ্ছি যে ব্যাঙ্ক থেকে দাদন ব্যবস্থাকে সংহত করুন। কেন্দ্রীয় সরকারের রাজত্বে আনতে চেয়েছি যে হঠাৎ দেখা গেল সীড় কিছুটা কমিয়ে দেওয়া হল। কাদের স্বার্থে কমান হল, আমরা প্রতিবাদ জানিয়ে বলেছি এই অবস্থা করাবেন না ফাটকাবাজদের সুবিধা হবে, মুনাফাবাজদের সুবিধা হবে, তারা আরও বেশ করে টাকা ধার করে সাধারণ লোকের সঙ্গে শত্রুতা করার চেষ্টা করবে, এটা আমরা চাই না, আমাদের যা কর্মসূচি আমাদের সহযোগী মন্ত্রী সুধীনকুমার মহাশয় আপনাদের কাছে বলেছেন, কিন্তু আমরা একটা নির্দিষ্ট পদ্ধতি ধরে এগোচ্ছি। আমাদের শ্রেণী স্বার্থে এগোচ্ছি। আমরা চাইনা আপনাদের শ্রীবৃদ্ধি ঘটুক। আমরা চাই আমাদের যারা সমর্থক তারা সামান্য একটু স্বস্তিতে থাকুক। সেই কারণে গতকাল এই যে ব্যবস্থা ঘোষণা করা হল চালের ব্যবসা বাণিজ্য, সাধারণ ব্যবসাদারদের হাতে তুলে দেওয়া হল তার আমরা প্রতিবাদ জানিয়েছি কারণ আমরা পাঞ্জাব, হরিয়ানার জমিদারদের স্বার্থ দেখব না, পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থ দেখব। পঃবাঃর সাধারণ মানুষের স্বার্থ এতে নেই যে খোলা বাজারে সমস্ত কিছু ব্যবসাদারদের হাতে ছেড়ে দেওয়া হবে এবং তারা যথেচ্ছ ভাবে লাভ করবে। এই বছর এখানে ওখানে ভাল সরেস চালের দাম একটু কমবে কিন্তু যদি অনাবৃষ্টি হয়, খরা দেখা দেয় তাহলে এই অসাধু ব্যবসায়ীরা যারা কংগ্রেসকে তুষ্ট করেছে যারা কংগ্রেসের ছায়ার মতো সাধারণ মানুষের টুটি চেপে ধরবে সেটা আমরা চাই না। আমি গতকাল দিল্লিতে ছিলাম—আমি বলতে চাই না, আমরা এটা দেখাতে পেরেছি, এমনকি আমাদের বন্ধুদের জনতা পার্টির অভ্যন্তরীণ এই ব্যাপার নিয়ে কিছুটা সংশয় আছে, মন্ত্রী পর্যন্ত আমাদের কাছে বলেছে ব্যাপারটা ভাল হল না আমরা আর একবার চিন্তা করে দেখব। আমরা তাদের কাছে আবেদন রাখছি যে ক্ষনিকের ভুলে যেন এই ব্যবসাদার, জমিদার জোতদারদের চাপে পড়ে এটাকে সমর্থন করবেন না। সাধারণ মানুষ আপনাদের ভোট দিয়ে ক্ষমতায় পাঠিয়েছে, আপনারা সাধারণ মানুষের স্বার্থ দেখবেন, আমার মনে হয় এই ব্যাপারে অন্তত কংগ্রেসের কাছ থেকে কোনও নীতি শিক্ষার প্রয়োজন নেই। ওটা যারা বলবেন যে একটা ভাল ব্যাপার নিয়ে দুঃখ প্রকাশ করেছেন একটা ভাল ব্যাপার নিয়ে বলতে গেলাম, আপনারা সন্দেহের চোখে দেখছেন কেন? সাধারণ লোক এমন একটা পর্যায়ে পৌঁছে গেছে, কংগ্রেস ভাল কিছু বলতে পারে সেটা দেশের সাধারণ মানুষ কিছুতেই বিশ্বাস করতে চায় না। কংগ্রেস মানে গলদ, কংগ্রেস মানে অসাধুতা, কংগ্রেস মানে দুর্নীতি পরায়নতা, এই অবস্থায় কংগ্রেস পৌঁছেছে, সেটা নিয়ে আপনারা নিজেরা চিন্তা করুন, আমরা জনসাধারণের জন্য কি করব তা জনসাধারণের কাছে গিয়ে আমরা তার জবাবদিহি করব। এই কথা বলে এবং এই প্রস্তাব এবং তার সংযোজনী প্রস্তাব দুটোকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-50 — 7-00 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক বক্তাই এই গুরুত্বপূর্ণ বিষয়টির উপর আলোচনায় অংশ গ্রহণ করেছেন। কিন্তু খুবই দুঃখের বিষয় যে সমস্ত বক্তা

অংশগ্রহণ করলেন তাদের মধ্যে খাদ্যমন্ত্রী থেকে আরম্ভ করে অর্থমন্ত্রী পর্যন্ত সকলেই নীতি বাক্য শেখাবার চেষ্টা করেছেন। কিন্তু আমার প্রস্তাবটা খুবই সরল, জিনিসের দাম বেড়েছে, লোকের ক্রয় ক্ষমতার বাইরে গিয়েছে, লোকের কষ্ট হচ্ছে, আমরা জানিনা এটা আজকে উপহাসের ব্যাপার হতে পারে কিনা, আজকে এটা হেসে উড়িয়ে দেওয়া যায় কিনা। তবে আজকে পশ্চিমবাংলার মানুষ দ্রব্য মূল্য বৃদ্ধির ফলে জিনিসপত্র কিনতে পারছে না, তাদের কষ্ট হচ্ছে। এটা আপনারা বুঝেও আপত্তি করছেন এবং এই প্রস্তাবের বিরোধিতা করছেন। সুতরাং আমরা গ্রামে গঞ্জে গিয়ে মানুষকে বলব যে, সরকার দ্রব্য মূল্য বেড়েছে তা স্বীকার করে না, লোকের কষ্ট হচ্ছে তাও স্বীকার করে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৬ সালে এরা আন্দোলন করেছিলেন, আমি জিজ্ঞাসা করছি আপনার মাধ্যমে যে, তখন কিসের আন্দোলন করেছিলেন? সেটা দ্রব্য মূল্য বাড়ার বিরুদ্ধে আন্দোলন ছিল। তাহলে কি আমরা ধরে নেব যে সেই আন্দোলনে যারা গুলি খেয়েছিলেন তাঁদের সঙ্গে বিশ্বাস-ঘাতকতা করবার জন্য আন্দোলনে নেমে ছিলেন? এই প্রশ্নের আজকে জবাব দিন। জিনিসের দাম বেড়েছে, লোকেরা কষ্ট পাচ্ছে, চারিদিকে এই অবস্থা চলছে। আমরা একথা বললাম, আর আপনারা বলছেন ফাটকাবাজি হচ্ছে, ফাটকাবাজদের হাতে টাকা আছে। তাহলে বলুন, আমাদের অপদার্থ সরকার এদের কন্ট্রোল করতে পারছে না এবং সাধারণ মানুষের কাছে উপযুক্ত মূল্যে জিনিসপত্র পৌঁছে দিতে পারছে না। তাই আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে দ্বার্থহীন ভাষায় একথা বলুন। আর. এস. পি. সদস্যের বক্তৃতা শুনলাম, তাঁর বক্তৃতা দুঃখজনক, বেদনাজনক, আপনারা যদি মনে করেন একচেটিয়া পুঁজিপতিদের জন্য এবং পুঁজিপতি ব্যবস্থার মধ্যে মূল্য কমানো যায় না এবং একচেটিয়া পুঁজিপতিদের ক্ষমতা এত বেশি যে কমিউনিস্ট পার্টির দাম কমাবার ক্ষমতা নেই, তাহলে সেটা পরিষ্কার করে বলুন। এক মুখে দু-কথা চলে না। পুঁজিবাদের কথা বলবেন, আবার সেই কাঠামোর মধ্যে মন্ত্রিসভা করবেন, এটা চলতে পারে না। তাহলে আপনারা প্রকাশ্যে বলুন, এর মধ্যে দিয়ে আমরা পারছি না, আমরা ব্যর্থ। আজকে খাদ্যমন্ত্রীর ভাষণ প্রসঙ্গে আমি তাঁকে জিজ্ঞাসা করি, জিনিসের দাম বেড়েছে, না কমেছে? ১৯৬৪ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত ৮.৩ % দাম বেড়েছিল, আর এখন ১৯.২ % জিনিসের দাম বেড়েছে। এখন বলুন দাম কমেছে, না বেড়েছে? আজকে প্রশ্ন হচ্ছে দাম বেড়েছে, লোকেরা কিনতে পারছে না, টাকা ফাটকাবাজদের কাছে আছে। তাহলে ফাটকাবাজদের ধরুন, মুনাফাখোরদের ধরুন, বড়বাজারের ব্যবসাদারদের ধরুন, ধরছেন না কেন? ধরবার ক্ষমতা নেই। কিসের এত ভয় তা জানি না। অথচ আর. এস. পি., তারা নাকি রিভলিউশনারী পার্টি, বিপ্লবী দল, আন্দোলন করেন, সংগ্রাম করেন। কিন্তু তাদের অবস্থা দেখে আমার দুঃখ হচ্ছে। তাহলে আপনারা গ্রামে গঞ্জে গিয়ে বলুন দ্রব্য মূল্য বাড়েনি, লোকেদের কষ্ট হচ্ছে, এই অবস্থা চলবে এবং এই অবস্থার সমর্থনে বক্তৃতা দিন। পারেন গ্রামে গঞ্জে গিয়ে সেই বক্তৃতা দিতে, সে ক্ষমতা আপনাদের আছে? বলুন গিয়ে যে জিনিসপত্রের দাম বাড়েনি, যা বেড়েছে তা বাড়তে বাধ্য, আমাদের ক্ষমতা নেই আমরা এটা কমাতে পারব না, কারণ পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে সম্ভব নয়। একথা বলতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার

ভাগ্যাকাশে কি আছে জানি না। যদি এই রকম মন্ত্রিসভায় এই রকম ভাঁড়েরা থাকে তাহলে, এই রকম ভাঁড়েদের দিয়ে যদি পশ্চিমবাংলা পরিচালিত হয় তাহলে পশ্চিমবাংলার কপালে দারুণ দুঃখ দুর্দশা আছে। আজকে কয়েকজন মাননীয় সদস্য বললেন এটা নাকি আমাদের অনাস্থা প্রস্তাব। এটা অনাস্থা প্রস্তাব নয়। আপনারা ৫ বছর থাকুন, থাকতে আপনাদের হবে, আপনাদের বেঁধে রেখে দেব, পালাতে পারবেন না। কিন্তু ইতিমধ্যে তিন মাসে পশ্চিমবাংলার শীর্ণ জীর্ণ অবস্থা করেছেন একবার ভাবুন। বক্তৃতা বা বড় বড় অর্থনীতির কথা বললে চলবে না, লোকেরা অর্থনীতির কচকচি শুনতে চায় না, লোকেরা খেতে চায়, পরতে চায়, বাঁচতে চায়। তার কথা বলুন। অর্থনীতির পুস্তক ঐ রাইটার্স বিল্ডিং-এর বুকে বসে আই. এ. এস. অফিসারদের পড়াবেন। অনর্থনীতির পুস্তক পড়াবেন কলেজে গিয়ে। আগে মানুষকে খেতে দিন। আজকে জনসাধারণকে পরিষ্কার করে বলুন, আপনারা তো বলেন আমরা গরিব শ্রেণীর একমাত্র প্রতিনিধি, জনসাধারণের কাছে এমন ভাব দেখান যে আপনারা ছাড়া আর কেউই গরিব চেনে না। আপনাদের জ্যোতি বাবু নিশ্চয় তাহলে গরিব, নিশ্চয়ই গরিবের সঙ্গ পরিচয় আছে তাহলে জনসাধারণকে বলুন যে জিনিসপত্রের দাম বেড়েছে। আজকে ফরওয়ার্ড ব্লক পরিষ্কার বলতে পারছেন না যে জিনিসপত্রের দাম বেড়েছে। জনতা পার্টি উপরটা সমর্থন করছেন, নিচেরটা কিছুটা চাপাচাপা ভাব, পরিষ্কার নয় তবে বলছেন আজকে জিনিসপত্রের দাম বেড়েছে, কিছুটা স্বীকার করছেন কিন্তু নিচেরটা করলেন না, পশ্চিমবাংলার মানুষের কাছে পরিষ্কার বলতে পারলেন না যে সত্যরঞ্জন বাপুলি মহাশয় রেজলিউশন এনেছেন এটা বিরোধিতা করছি, বলুন, পশ্চিমবাংলার মানুষ জানুক,। আজকে যে ভাবে জিনিসপত্রের দাম বেড়েছে তাতে মানুষের কষ্ট বেড়েছে, মানুষের ক্রয় ক্ষমতা বাইরে চলে গেছে। ১৯৬৬-৬৭তে খাদ্য আন্দোলন হয়েছিল। এক পয়সা ট্রাম ভাড়া বেড়েছিল বলে আপনারা ট্রাম, বাস পুড়িয়েছিলেন, পশ্চিমবাংলার অর্থনীতিকে নড়বড়ে করে দিয়েছিলেন। এক পয়সা ট্রাম ভাড়া বেড়েছিল বলে আন্দোলন করা যায় আর এখন সব চুপচাপ। কিসের জন্য আন্দোলন করেছিলেন? পার্টিবাজি করার জন্য। পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থ নয়, পার্টবাজি করার জন্য। আজকে পরিষ্কার করে বলুন, ভয় করবেন না। আপনারা ভুল করছেন কেন যে আপনারা ৩০ বছর থাকতে পারবেন। আপনারা কয়েকটি পার্টি নিয়ে গঠিত, তার মধ্যে সি. পি. আই. এম একটা বড় পার্টি। আজকে দু দুটো যুক্তফ্রন্ট আপনারা ভেঙ্গেছেন। আপনাদের নীতির কোন বালাই নেই। একজন আর একজন মন্ত্রীকে বলেছিলেন এক চড়ে দাঁত ফেলে দেব, সে কথা আমরা ভুলিনি। নীতির সঙ্গে কোনও মিল নেই, আপনারা নীতি ভ্রষ্ট, হাত মিলিয়েছেন গদি পাবার লোভে। নীতি যদি আপনাদের থাকতো তাহলে আপনারা জনসাধারণের দুঃখ কষ্টের দিনে পরিষ্কার করে বলতেন, তাদের সমব্যথী হতেন এবং বলতেন তোমাদের দুঃখে আমরা দুঃখী, তোমাদের কথা আমরা ভুলছি না, কখনও ভুলব না—তা আপনারা বলতে পারবেন না। নির্বাচনের সময় মুনাফাবাজ, মজুতদারদের কাছ থেকে কত টাকা নিয়েছিলেন একবার ভাবুন। কেন আপনারা পরিষ্কার করে বলতে পারছেন না যে আমরা নির্বাচনের সময় টাকা নিয়েছিলাম, পার্ক হোটেল কে লাইসেন্স দেবার সময় টাকা নিয়েছিলাম—একথা আপনারা না বললেও

সাধারণ লোক সকলেই জানে।

[7-00 — 7-10 p.m.]

Park Hotels Licence কিভাবে দেওয়া হয়েছিল পশ্চিমবাংলার লোক তা জানে। আপনারা ভাবছেন চিরকাল আপনারা গদিতে থাকবেন কিন্তু তা নয়। পশ্চিম বাংলার মানুষ রাজনৈতিক চেতনা সম্পন্ন। তাদের দুঃখ দুর্দশা নিয়ে আপনারা ঐভাবে উপহাস্য করছেন, তাদের কথা চিন্তা করছেন না। প্রমোদ দাশগুপ্ত মহাশয় বলেছেন খাদ্য দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য আমরা আন্দোলন করব। অথচ আপনারা সরকারে বসে থেকে কোন ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন না। আপনারা শুধু নির্বাচনের সময় জনসাধারণকে ভাঁওতা দিতে পারেন এবং আবার কিভাবে স্বার্থ কায়েম হবে সেকথা চিন্তা করবেন। পশ্চিমবাংলার লোক ট্রামে, বাসে আপনাদের সম্বন্ধে কি বলে সেকথা শুনুন। এখানকার লোক অত্যন্ত সজাগ। যাইহোক আমি ভেবেছিলাম আপনারা সমব্যাথি হয়ে revolutionএর দিকটা সমর্থন করবেন, কিন্তু তা আপনারা করলেন না। আজ তাই বুঝতে অসুবিধা হচ্ছেনা আপনারা কাদের দালালী করছেন। এইকথা বলে শ্রী রেণুপদ হালদারের যে সংশোধনী তা সহ আপনাদের মূল প্রস্তাবকে সমর্থন করে আমি শেষ করছি।

The motion of Shri Renupada Halder that—

(ক) ৭ম লাইনে, "জনজীবন বিপন্ন হয়ে পড়ছে।" এই কথাগুলির পর নিম্নলিখিত অংশটি সংযাজিত করা হউক—

"পুঁজিবাদী অর্থনীতির অনিবার্য নিয়মে জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তার সাথে বর্তমান অস্বাভাবিক হারে দ্রব্যমূল্য বৃদ্ধির পিছনে যুক্ত হয়েছে অসাধু ব্যবসায়ী, মজুতদার ও কালোবাজারিদের অবাধ ফাটকাবাজি। নির্বাচনে সরকার গঠনের দ্বারা পুঁজিবাদী ব্যবস্থার উচ্ছেদ ঘটাতে না পারলেও যে কোন রাজ্য সরকারের পক্ষেই কালোবাজারি, মজুতদার, মুনাফাখোরদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করে জন সাধারণকে খানিকটা রিলিফ দেওয়া সম্ভব। কিন্তু এদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা গ্রহণের দ্বারা"

(খ) ১০ম লাইনে, "নিতে রাজি নয়" এই কথাগুলির পর নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক—

"এমতাবস্থায় এই সভা মনে করে যে, মূল্যবৃদ্ধি রোধ করার জন্য এবং মজুতদার, কালোবাজারি ও মুনাফাখোর ও এক শ্রেণীর উচ্চ পর্যায়ের আমলাদের যোগ-সাজসে যে চক্রটি মূল্যবৃদ্ধি ঘটিয়ে যাচ্ছে তাকে ভাঙ্গাবার জন্য পাইকারী ও খুচরা স্তরে খাদ্যদ্রব্য ও নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর ক্ষেত্রে সামগ্রিক রাষ্ট্রীয় বাণিজ্য চালু করা হোক।"

was then put and lost.

The motion of Shri Satya Ranjan Bapuli that

"বর্তমানে পশ্চিমবাংলায় নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের বাজারে অভাব না থাকলেও তার মূল্য দিনের পর দিন সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। ডাল, তেল, মশলা, নুন, কাপড়, আলু, পেঁয়াজ ও অন্যান্য শাক-শব্জী ক্রয় করা সাধারণ মানুষের অসাধ্য হয়ে দাঁড়াচ্ছে। এই সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম কমানোর দিকে বামফ্রন্ট সরকারের কোনও সক্রিয় প্রচেষ্টা এবং পরিকল্পনা আজও পর্যন্ত নেই; তার ফলে মজুতদার, মুনাফখোর, কালোবাজারির দল পশ্চিমবাংলাকে তাদের পীঠস্থান হিসাবে গ্রহণ করেছে এবং অবাধ ফাটকাবাজির ব্যবস্থায় জনজীবন বিপন্ন হয়ে পড়েছে। সরকারের এই ঔদাসীন্যে পোস্তা বাজারে মজুত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র নষ্ট হতে বসেছে। তাতে বিত্তশালী ব্যবসায়ীদের এবং মজুতদারদের ক্ষতি হবে না, হবে সাধারণ মানুষের। বামফ্রন্ট সরকার কেন্দ্রের উপর দায়িত্ব চাপিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন, সেটা পশ্চিমবাংলার মানুষ মেনে নিতে রাজি নয়।

নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের মূল্য বৃদ্ধি রোধ করতে বামফ্রন্ট সরকার ব্যর্থ হওয়ায় এই সভা সরকারের বিরুদ্ধে নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করছে।"

was then put and lost.

**শ্রী লক্ষ্মীচরণ সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মোশান আমি মুভ করছি। এই সভার মতে ভারতীয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন গণতন্ত্র বিরোধী, সেচ্ছাচারমূলক, জনবিরোধি এবং দুরভিসন্ধিমূলক। উপরোক্ত সংশোধনী দ্বারা ভারতীয় জনগণের মৌলিক অধিকার খর্ব করা হয়েছে, বিচার ব্যবস্থার নিরপেক্ষতা ও স্বাধীনতা হরণ করা হয়েছে, সরকারি কর্মচারিদের চাকুরির ন্যূনতম নিরাপত্তাও বিঘ্নিত করা হয়েছে, রাজ্য সরকারগুলিতে ন্যায্য ক্ষমতা অন্যায় ভাবে খর্ব করা হয়েছে। সুতরাং এই সভা ভারতীয় সংবিধানের ৪২ তম সংশোধনী আইন বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে।

লোকসভায় এবং রাজ্যসভায় ৪৪ তম সংবিধান সংশোধন বিল গৃহীত হবার পর বিভিন্ন রাজ্য সভায় তা আলোচিত হয় এবং রাষ্ট্রপতির স্বাক্ষর পেয়ে আইনে পরিণত হয়। পশ্চিমবঙ্গ বিধানসভাও অন্যান্যদের সঙ্গে সে বিল সমর্থন করেছিল। আমরা জানি ৪২তম সংবিধান সংশোধন আইন বাতিল করতে জনতা পার্টি প্রতিশ্রুতিবদ্ধ। আজ তাঁদেরই নেতৃত্বে

কেন্দ্রীয় সরকার পরিচালিত হচ্ছে। আমরা মনে করি এই আইন বাতিল করার প্রশ্নে পশ্চিমবাংলার বিধান সভার অভিমত জনতা পার্টির হাতকে শক্তিশালী করবে। এই প্রস্তাবের উদ্দেশ্য সংবিধানের ৪২তম সংশোধনী আইন বাতিল করার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের হাতকে শক্তিশালী করা। জনসাধারণের কাছে নির্বাচনের আগে জনতা পার্টি প্রতিশ্রুতি দিয়েছিলেন। সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকারকে শক্তিশালী ও ব্যাপকতর করবার উদ্দেশ্যে দেশের ঐক্য ও সংহতিকে আরও শক্তিশালী করার জন্য এবং অঙ্গ রাজ্যগুলির ক্ষমতা আরও প্রসারিত করার উদ্দেশ্যে আমাদের পার্টি এবং বামফ্রন্টের পার্টিগুলি বারবার সংবিধান সংশোধনের দাবি করেছে। কিন্তু কংগ্রেস দল সর্বদাই আমাদের সেই দাবির বিরোধিতা করেছে। তারা বলেছেন—সংবিধান পবিত্র এবং অলঙ্ঘনীয়। আমাদের বলেছেন দেশদ্রোহী। ১৯৭৬ সালে দেশে যখন অভ্যন্তরীণ জরুরি অবস্থা চলেছে তখন কংগ্রেস দল সংবিধান সংশোধনের প্রয়োজন সম্পর্কে এক প্রচার অভিযান শুরু করে। যে পটভূমিতে এই প্রচার অভিযান শুরু হয় তা থেকেই সংবিধান সংশোধনের চেহারা স্পষ্ট হয়ে উঠেছিল। ৪২তম সংবিধান সংশোধনী আইন অবৈধ অভ্যন্তরীণ জরুরি অবস্থার একটি কদর্য ফল। যাই বলা হয়ে থাকুক না কেন অভ্যন্তরীণ জরুরি অবস্থা—অভ্যন্তরীণ নিরাপত্তার প্রয়োজনে ঘোষিত হয়নি। আসলে কারণ ছিল দেশব্যাপী গণ আন্দোলন, রেল শ্রমিকদের ঐতিহাসিক ধর্মঘট, গুজরাটের আন্দোলন, জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে বিহার ও অন্যান্য রাজ্যের আন্দোলন, এলাহাবাদ হাইকোর্টের রায়, গুজরাট বিধান সভার নির্বাচনে কংগ্রেসের বিরুদ্ধে জনগণের রায়, সুপ্রীমকোর্টের চূড়ান্ত রায়দান সাপেক্ষে প্রধান মন্ত্রিত্ব থেকে ইন্দিরা গান্ধীর পদত্যাগের অস্বীকৃতি এই পটভূমিতে যে কোনও প্রকারে প্রধান মন্ত্রিত্ব বজায় রাখা। দেশের অর্থনীতির সর্বনাশ করে ধনীকে আরও ধনী, গরিবকে আরও গরিব করার পুঁজিবাদী উন্নয়নের দেউলিয়া পথ অনুসরণকারী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে পরিচালিত কংগ্রেস দল সম্পর্কে জনগণের ক্রমবর্ধমান মোহমুক্তি, অসন্তোষ এবং বিকাশমান গণ আন্দোলন এর পটভূমিতেই জরুরি অবস্থা ঘোষিত হয়েছিল। কিছুকাল আগে কংগ্রেসিদের একাংশ বলতেন একনেতা, এক পার্টি এবং এক দেশ এর যে স্লোগান তুলেছিল তা ছিল স্বৈরতান্ত্রিক ঝোঁকের রাজনৈতিক প্রতিফলন। অভ্যন্তরীণ জরুরি অবস্থা ঘোষণার পর তদানিন্তন কংগ্রেস সভাপতি সেই স্লোগানটিকে একটি নূতন স্লোগানে পরিণত করেন—ইন্দিরা হলেন ভারতবর্ষ—ভারতবর্ষ হল ইন্দিরা। আমাদের পার্টি এবং বামফ্রন্টের অন্যান্য সংগ্রামী দলগুলি একনায়কত্ব-এ ও এক দলীয় স্বৈরশাসনের ঝোঁক বৃদ্ধি সম্পর্কে বার বার যে হুঁশিয়ারী দিয়েছিল, অভ্যন্তরীণ জরুরি অবস্থা ঘোষণার দ্বারা সেই হুঁশিয়ারী সত্য বলে প্রমাণিত হয়েছিল। অভ্যন্তরীণ জরুরি অবস্থা ঘোষণার মাধ্যমে সংসদীয় গণতন্ত্রের অবলুপ্তি ঘটিয়ে ইন্দিরা গান্ধীর হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করে এক দলীয় স্বৈরশাসন কায়েম করা হয়েছিল।

[7-10 — 7-20 p.m.]

এই ঘটনা শাসক দলের দুর্বলতারই সাক্ষ্য বহন করে। সংসদীয় গনতন্ত্রে শ্রমিক শ্রেণী

ও মেহনতি জনগণ যে অধিকার ভোগ করে সেই অধিকারগুলিই কংগ্রেস দলের প্রতি চ্যালেঞ্জ হয়ে দেখা দিয়েছিল। কমিউনিস্ট আন্দোলনের মহান নেতা এঙ্গেলস্ ফ্রান্সে শ্রেণী সংগ্রাম প্রসঙ্গে সেদিন যেকথা বলেছিলেন—তা আজও সত্যি। তিনি বলেছিলেন It was found that the State institutions in which the Rule of the Bourgeoisie is organised, offer still further opportunities for the working class to fight these very state institutions. they took part in elections to individual diets, to municipal councils and to industrial courts. They contested every post against the Bourgeoisie in the occupation of which a sufficient part of the proletariat had its say. and so it happened that the Bourgeosis and the Government came to be much more afraid of the legal than of illegal action of the working party, of the results of elections than of those Rebellion. কংগ্রেস দলের পক্ষে ক্ষমতায় থাকার জন্য পশ্চিমবঙ্গে আধা ফ্যাসিস্ট সন্ত্রাস, নির্বাচনে জালিয়াতি করা এবং ১৯৭৫ সালে দেশব্যাপি অভ্যন্তরীণ জরুরি অবস্থা জারি করা, মিসার ব্যাপক প্রয়োগ অপরিহার্য হয়ে উঠেছিল। কাজেই এ ঘটনা পরিষ্কার যে এই একচেটিয়া পুঁজির বৃদ্ধি শোষক শ্রেণীগুলি কর্তৃক জনগণকে শোষণের তীব্রতা বৃদ্ধি এবং তার বিরুদ্ধে জনগণের ক্রমবর্দ্ধমান প্রতিরোধ আন্দোলনের প্রশ্নের সঙ্গে শাসক দলের স্বৈরতান্ত্রিক ঝোঁক বৃদ্ধির এবং স্বৈরতান্ত্রিকতার প্রশ্ন প্রত্যক্ষভাবে যুক্ত। জরুরি অবস্থার সুযোগে উৎপাদন বৃদ্ধির নামে শ্রমিকদের কাজের বোঝা বাড়ানো হয়েছে, ব্যাপকভাবে ছাঁটাই ও লে-অফ করা হয়েছে। মজুরি ও মহার্ঘ ভাতা কমানো হয়েছে। গ্রামাঞ্চলে জমিদার ও বড় বড় ভূস্বামীরা আরও ধনী, আরও শক্তিশালী হয়েছে। জমি থেকে বিপুল সংখ্যক কৃষক উচ্ছেদ হয়েছে, ভূমিহীন কৃষকদের সংখ্যা ভয়াবহভাবে বেড়েছে। জনগণের জীবন দুর্বিসহ করে তোলা হয়েছিল তাদের মৌলিক অধিকারগুলির অবলুপ্তি ঘটিয়ে। জরুরি অবস্থায় জনগণের নাগরিক অধিকার, গণতান্ত্রিক ও ব্যক্তি স্বাধীনতা যখন কার্যত অবলুপ্ত, যখন সংবাদ পত্রের কণ্ঠ রুদ্ধ এবং যখন জনমত গঠনের সমস্ত পথ রুদ্ধ, তখনই কংগ্রেস দল সংবিধান সংশাধনের উপযুক্ত সময় বলে বেছে নিয়েছিল। ব্যক্তি স্বাধীনতা কেড়ে নিয়ে, মত প্রকাশের অধিকার কেড়ে নিয়ে, বিরোধি দলগুলির কণ্ঠ রোধ করে সন্ত্রাস কবলিত অবস্থা সৃষ্টি করেই কংগ্রেস দল সংবিধান সংশোধনের প্রস্তাব উত্থাপন করেছিল। কেবলমাত্র তাই নয়, সংসদের নির্দিষ্ট প্রতিনিধিত্বের মেয়াদ শেষ হয়ে যাবার পর জরুরি ক্ষমতা বলে সেই মেয়াদ বৃদ্ধি করেই কংগ্রেস দল সংবিধান সংশোধনে তৎপর হয়ে উঠেছিল। কংগ্রেস দলের অনুসৃত নীতির ফলে যখন দিকে দিকে গণআন্দোলন গড়ে উঠেছিল, তখন সেই বিকাশমান গণআন্দোলন ধ্বংস করার জন্য, শ্রেণী শাসন বজায় রাখার জন্য এবং ইন্দিরা

গান্ধীর হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করার জন্যই দেশে অভ্যন্তরীন জরুরি অবস্থা ঘোষণা করা হয়েছিল। কায়েম করা হয়েছিল স্বৈরশাসন। স্বৈরতান্ত্রিক শাসন ব্যবস্থা দীর্ঘস্থায়ী এবং সংবিধান সম্মত করার জন্যই সংশোধন করা হয়েছিল দেশের সংবিধান। সংবিধানের ৪২ তম সংশোধনের মাধ্যমে জনগণের মৌলিক অধিকার কার্যত নস্যাৎ করে নির্দেশাত্মক নীতিগুলিকে প্রাধান্য দেওয়া হয়েছে, অর্থাৎ মৌলিক অধিকার থেকে কার্যত জনগণকে বঞ্চিত করা হয়েছিল। ৪২তম সংবিধান সংশোধনী আইনের দ্বারা রাজ্যগুলির হাতে সংবিধানে স্ব-শাসনের যে অধিকারটুকু ছিল, যে সমস্ত গণতান্ত্রিক বৈশিষ্ট্য ছিল তার উপর নগ্ন আক্রমণ করা হয়েছে। রাজ্য সরকারের মতামতের তোয়াক্কা না করে কেন্দ্রকে বিভিন্ন রাজ্যে পুলিশ বাহিনী এবং আধা সামরিক বাহিনী পাঠাবার এবং মোতায়েন করার অধিকার দেওয়া হয়েছে। অর্থাৎ যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর পরিবর্তে একবছর কেন্দ্রীয় ধরনের শাসন ব্যবস্থা চালু করা হয়েছে। নির্বাচনী মামলা এবং সদস্যদের যোগ্যতা নিরূপনের প্রশ্ন বিচারবিভাগের এক্তিয়ার বহির্ভূত করা হয়েছে। অর্থাৎ নির্বাচনে পক্ষভুক্তা এক পার্টির হাতে নির্বাচনী বিরোধ মীমাংসার ভার অর্পন করা হয়েছে। মৌলিক অধিকার ক্ষুন্ন হলে তার প্রতিকারের জন্য বিচার বিভাগের কাছে আবেদন করা যেত। সে সুযোগ কেড়ে নেওয়া হয়েছে। মৌলিক অধিকারের পরিবর্তে নির্দ্দেশাত্মক নীতিগুলিকে অধিকতর গুরুত্ব আরোপ করার অর্থ জনগণের বাক্ স্বাধীনতা, সমাবেশ, সভা-সমিতি করার স্বাধীনতার উপর নগ্ন আক্রমণের পথ প্রশস্ত করা। মৌলিক অধিকারগুলি কার্যকর করার প্রশ্নেই কেবলমাত্র নয়, অন্য যেকোনও কারণেও হাইকোর্টের পরোয়ানা জারি করার ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। নাগরিকরা এবং সরকারি কর্মচারিরা কর্তৃপক্ষের বে-আইনি কার্যকলাপের প্রতিকারের প্রশ্নে বিচারবিভাগের যে সাহায্য পেতেন সংবিধান সংশোধনের মাধ্যমে সে সুযোগ কেড়ে নেওয়া হয়েছে। প্রশাসনিক স্বেচ্ছাচারের বিরুদ্ধে বিচার বিভাগীয় হস্তক্ষেপের যে সামান্য রক্ষা ব্যবস্থাটুকু জনগণ ভোগ করতেন তা পর্যন্ত কেড়ে নেওয়া হয়েছে। আইনগুলি সংবিধান সম্মত কিনা তা বিচার করার প্রশ্নে সুপ্রীম কোর্টের যে ক্ষমতা ছিল তা সঙ্কুচিত করা হয়েছে। হাইকোর্টগুলিকে আইনের বৈধতা বিচারের ক্ষমতা থেকে বঞ্চিত করা হয়েছে। ভূমি সংস্কার, কর আদায় এবং খাদ্যদ্রব্য সংগ্রহের ব্যবস্থা কার্যকর করার বিষয়গুলি আদালতের এক্তিয়ার বহির্ভূত করা হয়েছে। ৪২তম সংবিধান সংশোধনী আইন—সামাজিক প্রগতির পথে প্রধান বাধা হিসাবে বিচার বিভাগকে অভিযুক্ত করেছে। বুর্জোয়া শাসন ব্যবস্থায় আইন প্রণয়ন, বিচার বিভাগ ও প্রশাসন এই তিন বিভাগের মধ্যে ক্ষমতা বিভাজনের যে ব্যবস্থা থাকে এটাই আমরা দেখেছি। কিন্তু আমরা দেখলাম সেই বিভাজনের যে ব্যবস্থা ছিল তাকে নস্যাৎ করে দিয়ে বিচার বিভাগের ক্ষমতাকে খাটো করে প্রশাসনের উপর সব ক্ষমতা দেওয়ার মাধ্যমে প্রশাসনের স্বেচ্ছাচারিতার পথই কংগ্রেস দল তৈরি করেছিলেন। কংগ্রেস দল বিচার বিভাগের ক্ষমতাগুলি বজায় রাখার সামান্যতম ঝুঁকি নেয়নি। কারণ, জনগণের বিরুদ্ধে যে সকল কাজ তাঁরা করছেন বিচার বিভাগ নিরপেক্ষতা নিয়ে সে সম্পর্কে বিচার করুক এই ভরসা তাঁরা রাখতে পারেননি। সব সময় বিচার বিভাগ সব কাজই যে ভাল করেছে তা নয়, কিন্তু এই ব্যবস্থার মধ্যে বিচার বিভাগ যাতে একটা রায় দিতে পারেন সে সুযোগ পর্যন্ত

কেড়ে নিয়ে সমস্ত ক্ষমতা প্রশাসনের উপর দেওয়া হয়েছে যাতে স্বেচ্ছাচারিতা তাঁরা চালাতে পারেন। সরকারি কর্মচারিদের উপর শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণের ক্ষেত্রে প্রতিশোধ গ্রহণের মনোভাব, রাজনৈতিক দলীয় মনোভাবের এবং পক্ষপাতিত্বের প্রতিফলন বারবার দেখা গেছে। এখন দেখা গেল প্রশাসনিক ট্রাইব্যুনাল গঠনের মাধ্যমে এই সমস্ত কর্মচারিরা যেটুকু বিচারের সুযোগ পেতেন সে সুযোগও কেড়ে নিয়েছে। লোকসভারও বিধান সভার যে মেয়াদ তাকে অন্যায়ভাবে বাড়ানো হয়েছে। ৪২তম সংবিধান সংশোধন আইনে আরও একটি ধারা যুক্ত করা হয়েছে। বিরোধি পক্ষের উপর যাতে সমস্ত রকম আক্রমণ পরিচালনা করতে পারা যায় তার জন্যই সংযোজন করা হয়েছে অ্যান্টি ন্যাশনাল অ্যাক্টিভিটি সম্পর্কিত ধারাটি সংবিধানী সংশোধনী আইন ভারতীয় যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর পরিবর্তন সাধন করে রাজ্য সরকারগুলিকে ক্ষমতাহীন সংস্থায় পরিণত করেছে, এই আইনের দ্বারা কেন্দ্রকে অস্বাভাবিক ক্ষমতার অধিকারী করা হয়েছে, বিচার বিভাগের স্বাধীনতাকে বিলোপ করা হয়েছে, জনগণের মৌলিক অধিকারকে হরণ করা হয়েছে, প্রশাসন বিভাগ-এর স্বেচ্ছাচারিতা এবং ব্যক্তি বিশেষের একনায়কত্ব প্রতিষ্ঠার পথ প্রশস্ত করা হয়েছে। এই সংবিধান সংশোধনী আইন অবৈধ, এবং জন-বিরোধী এটাই হচ্ছে মূল কথা। আমি যে কথা বলতে চাই সেই কথা জনতা পার্টি নির্বাচনের সময় তাঁদের ইস্তাহারে তারা বলেছিলেন। নির্বাচনী ইস্তাহারে ৫ নং ধারায় তাঁরা লিখেছিলেন সংবিধানের ৪২তম সংশেধনী আইন তাঁরা বাতিল করবেন। আমরাও বলেছি, তাঁরাও বলেছেন তাঁদের যে ইস্তাহার তার শেষের দুটো লাইন আমি পড়ে দিচ্ছি যা অত্যন্ত গুরুত্বপূর্ণ। "এই সংশোধন দ্বারা ৪২তম সংশোধনী আইন ভারতের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর পরিবর্তন সাধন করে রাজ্যগুলিকে ক্ষমতাহীন সংস্থায় পরিণত করে কেন্দ্রকে অস্বাভাবিকভাবে শক্তিশালী করা হয়েছে, বিচার বিভাগের স্বাধীনতা বিলোপ করা হয়েছে এবং শাসন বিভাগ বিশেষ করে ব্যক্তি বিশেষের একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করা হয়েছে!" এই ছিল তাঁদের বক্তব্য। জনবিরোধী ৪২তম সংবিধান সংশোধনী আইন বাতিল করার প্রশ্নে আমরা জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ। জনতা পার্টি এবং কেন্দ্রীয় সরকারও প্রতিশ্রুতিবদ্ধ কাজেই জনগণের স্বার্থের বিরুদ্ধে সংবিধানের যে সংশোধন হয়েছে সেই সংশোধন বাতিল করা হোক এবং তারপর জনগণের স্বার্থে গণতান্ত্রিক শক্তির স্বার্থে সংগ্রামী দল বার বার বলে এসেছে সেই দৃষ্টিভঙ্গিতে আলোচনার মাধ্যমে গণআন্দোলনের স্বার্থে সাধারণ মানুষের স্বার্থে যাতে সংবিধান সংশোধন করা যায় তার জন্য উদ্যোগ করতে হবে। স্বৈরতন্ত্রের জঠরে জরুরি অবস্থায় জন্ম নিয়েছিল যে সংশোধনী আইন, যা প্রতিদিন প্রতি মুহূর্তে ভারতবর্ষের গণতান্ত্রিক শক্তিকে কলুষিত করেছে সেই ৪২ তম সংবিধান সংশোধনী আইন অবিলম্বে বাতিল করবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাতে চাই। পশ্চিমবাংলার বিধান সভার এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের হাতকে শক্তিশালী করবে। আশা করি সমস্ত সদস্য এই ব্যাপারে সমর্থন জানাবেন। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং প্রস্তাবটি পেশ করছি বিধান সভার অনুমোদনের জন্য।

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় লক্ষীচরণ সেন মহাশয় যে ৪২তম সংবিধান সংশোধন আইনটি বাতিল করবার জন্য প্রস্তাব এনেছেন আমি তার সঙ্গে

আমার একটা সংশাধনী এনেছি, সেটা আমি পড়ে দিচ্ছি। আমি এটা রেখেছি—"সাথে সাথে এই সভা প্রস্তাব গ্রহণ করছে যে, যতদিন পর্যন্ত না ভারতীয় সংবিধানের ৪২ তম সংশোধনী আইন বাতিল করা হচ্ছে, ততদিন পর্যন্ত রাজ্যসরকার কোনও অজুহাতে এই আইনের সুযোগ গ্রহণ করে রাজনৈতিক উদ্দেশ্যে তার প্রয়োগ ঘটাবে না।" আমি এটা সংযোজন করতে চাই।

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা সংশোধনী এনেছি, (ক) প্রথম লাইনে "সংবিধানের" পর নিম্নোক্ত শব্দগুলি সংযোজন করা হোক ঃ- "মুখবন্ধ রাষ্ট্রীক আদর্শ সম্বন্ধে সংযোজন, মৌলিক অধিকারের উপর নির্দেশমূলক নীতির প্রাধান্য স্বীকার এবং অন্তর্বর্তী ইনজাংশনের পূর্বে অপর পক্ষকে জানার ও বলার সুযোগ দেওয়ার বিষয় ছাড়া সংবিধানের" (খ) পঞ্চম লাইনে "এই সভার পর নিম্নোক্ত শব্দগুলি সংযোজন করা হোক ঃ- "উল্লিখিত বিষয়গুলি বাদে"—এই হচ্ছে আমার সংশোধনী।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীচরণ সেন মহাশয় যে প্রস্তাব রেখেছেন আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আজকে আমার আলোচনায় অংশগ্রহণ করার ইচ্ছা ছিল না কারণ, আসল সময়ে যখন এই বিলটা এসেছিল তখন এই বিধানসভায় আমিই একমাত্র সদস্য যে দীর্ঘ এক ঘন্টা বক্তৃতা করে এর বিরোধিতা করেছিলাম। আমাকে বলতে হচ্ছে এখানে কারণ, আমার দলের সদস্যরা বলছেন যে, আমি এই সম্বন্ধে বলেছিলাম, তাই এ সম্বন্ধে আপনি আপনার মতবাদ ব্যক্ত করুন এবং সেইজন্য আমি দাঁড়িয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুঃখের বিষয় বলতে হয় যে, আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব সমর্থন করতে গিয়ে সেই দুঃখটা প্রকাশ করতে হচ্ছে। পশ্চিমবাংলাই একমাত্র বিধানসভা — সারা ভারতবর্ষের বিধানসভা সংবিধান ঠিক এই মর্মে যখন সংশোধন করবার চেষ্টা করবার জন্য বিল আনা হয়েছিল তৎকালীন মুখ্যমন্ত্রীর নির্দেশে, আমার বেশ মনে আছে সেদিন ১৯৭৬ সালের এপ্রিল মাসে আলোচনা হয়েছিল, আমি সেই সংবাদ আগের দিন রাত্রে পেলাম, আমি তারপরের দিনই ছুটে এসেছিলাম এই আলোচনায় অংশগ্রহণ করবার জন্য। আমি একা, আমি জানি একা বক্তৃতা করতে উঠলে বিধানসভার আইন অনুযায়ী কম সময় পাওয়া যায় — এই প্রসঙ্গে আমি বামপন্থী সদস্যদের বলব যে, সেদিন যিনি স্পিকার ছিলেন তিনি বুঝেছিলেন আমার অবস্থা যে এক ব্যক্তি সে ৫/৭ মিনিটের বেশি সময় পাবে না বলবার জন্য, তিনি আমাকে প্রায় ১৫/২০ মিনিটের সময় দিয়েছিলেন। এই হাউসে অনেক ছোট ছোট দল আছে, তাদের সংখ্যা কম থাকলেও তারা বলার সুযোগ থেকে যেন বঞ্চিত না হয় সেই দিকে আপনাকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করছি। যদিও আমার বলতে দ্বিধা নেই যে, আপনি এবং আমাদের স্পিকার সব সময়েই আমাদের যথাযথ প্রটেকশান দেবার চেষ্টা করেন। সেদিন যখন এই প্রস্তাব এসেছিল, আর আমি কৃতজ্ঞ চিত্তে স্মরণ করছি একটা রাজনৈতিক দল এই আলোচনায় অংশগ্রহণ করেনি, এখন তাকে দেখছি, শ্রী তিমির ভাদুড়ি, বেস্টারউইচ সাহেব এবং আজকে যিনি আমাদের এই হাউসের সদস্য নন, শ্রী শীশ মহম্মদ সাহেব — তারা

সেদিন বক্তৃতা করলেন না কিন্তু তাদের সেই উদারতা আমার প্রতি যা তারা দেখিয়েছিলেন সেজন্য আমি কৃতজ্ঞ। তারা বুঝেছিলেন যে, এই সদস্য-র বলা উচিত। তারা জানতেন না যে আমি কি বলব, তারা বললেন যে আমাদের দলের ২৫ মিনিট সময় আছে, আমরা স্পিকারকে বলে দিচ্ছি যে আমাদের সমস্ত সময়টা আপনাকে দিতে এবং সেইজন্যই আমি বলতে পেরেছিলাম। আজকে এই সুযোগে আর.এস.পি.-র পরিষদীয় দলের কাছে আমার আন্তরিক কৃতজ্ঞতা আমি জ্ঞাপন করছি।

আজকে আমি এই সুযোগে আর.এস.পি. দলের সংসদীয় দলের সদস্যদের আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। একটা কথা আমি না বলে পারছি না। যখন সংবিধান সংশোধনী প্রস্তাব এল ঘটা করে বলা হল ফান্ডামেন্টাল রাইটস, মৌলিক অধিকার বলে দেশে আমাদের কিছু নেই। আর একটা কথা বলা হল যে আমাদের দেশে সংবিধানের মৌলিক বৈশিষ্ট, বেসিক স্ট্রাকচার অফ দি কন্সটিটিউশন বলে কিছু নেই। ১৯৭৬ সালে এপ্রিল মাসে দীর্ঘ বক্তৃতা করে তখন আমি এই প্রস্তাবের বিরোধিতা করেছিলাম। সত্য বাপুলি মহাশয় যখন বক্তৃতা দিচ্ছিলেন, আমি শুনছিলাম, আমি তখন ভাবছিলাম। আমি সেদিন বলেছিলাম মানুষের জীবনটা শুধু গোলক ধাঁধাই নয়, এটা একটা বিরাট নাগরদোলা। সেদিনকার যিনি মুখ্যমন্ত্রী, আমি তাঁকে একথা বলেছিলাম যে এই অহংকার কিন্তু ভাল নয়, যত বড় নাগরদোলায় উঠবেন, আবার তাঁকে নেমে আসতে হবে। সেদিন যখন এই প্রস্তাব এসেছিল ১৯৭৬ সালের এপ্রিল মাসে আপনাকে অনুরোধ করব, যাঁরা নব নির্বাচিত বিধানসভার সদস্য, তাঁরা যেন এপ্রিল মাসের প্রস্তাব পড়ে দেখেন, সেখানে বলা হল পার্লামেন্টকে অধিকার দেওয়া হোক সংবিধান সংশোধনের, পার্লামেন্টকে বলা হোক সার্বভৌম, পার্লামেন্ট যা ইচ্ছা তাই করবে সভরেইন্টি অফ পার্লামেন্টের নামে, জনগণের অধিকার, জনগণের সার্বভৌমত্ব নস্যাৎ করা হল, বলা হল আদালতের অধিকার খর্ব কর, বলা হল বিধানসভা এবং পার্লামেন্টে আলোচনায় যে সময় যায়, সেটা বন্ধ করা হোক। আজকে সত্যবাবুর বক্তৃতা শুনে অনেকে হয়ত একমত হচ্ছিলেন, আজকে জনতা সরকার দিল্লিতে আসার পর। আজকে মাননীয় সত্য বাপুলি এই জোরালো বক্তৃতায় বললেন, আমি বলছি যে প্রস্তাব তাঁরা করেছিলেন সেদিন, তাঁরা বলেছিলেন বিধানসভায় এই সব আলোচন করে কি লাভ, আমার তাড়াতাড়ি কাজ চাই। আজকে বিভিন্ন প্রশ্ন নিয়ে বিধানসভায় যাঁরা বলেন, সংবাদপত্র স্বাধীনতা পেয়েছে বলেই সেগুলি প্রকাশিত হচ্ছে, মাননীয় সেচমন্ত্রী কাল ফরাক্কা সম্বন্ধে যা বললেন সেগুলি আজকে সংবাদপত্রে বেরিয়েছে, আমাদের আলোচনা কাগজে যাবে এবং জনমত তৈরি হবে, সেদিন সংবিধান সংশোধনের যে প্রস্তাব এসেছিল, দুঃখের কথা, ভারতবর্ষ এবং পশ্চিমবাংলার পক্ষ থেকে, আজকে আমার আনন্দ হচ্ছে, জনগণের একজন নগণ্য সেবক এবং ভৃত্য হিসাবে বিধানসভার পক্ষ থেকে আমি সেদিন প্রতিবাদ করেছিলাম। তারপর যখন বিল আকারে এল সংবিধান র‍্যাটিফিকেশন বিল এখানে এল, আমি দীর্ঘ ভাষণ দিয়ে ক্লজ বাই ক্লজ সেটা অপোজ করেছিলাম, আমি প্রতিটি ধারায় বলেছিলাম ভারতবর্ষকে, গোটা দেশকে একটা গোলামখানায় পরিণত করবে, গোটা দেশকে কারাগারে রূপান্তরিত করবে। We would be creating a vast prison house.

A prison house may be a just one but this will not be so because none would be left outside. এমন একটি কারাগার তৈরি করছেন যেটা ন্যায়ভিত্তিক কারাগার হবে, গোটা দেশ কারাগারের মধ্যে বন্দি হয়ে থাকবে, এই জেলের বাইরে কেউ থাকবে না। এবং সেদিন আমি বলেছিলাম, আপনারা যখন পড়বেন দেখবেন এই বিধানসভার কার্য বিবরণীতে আছে, আমি সেদিন একা ছিলাম, কিন্তু আমি ভয় পাইনি, আমি ভ্রূকুটি উপেক্ষা করেছিলাম, আমি জানতাম, আমি সেদিন বিশ্বকবি রবীন্দ্রনাথের সভ্যতার সঙ্কটের কথাগুলি শুনিয়ে দিয়েছিলাম। আমি বলেছিলাম মানুষ কখনও পরাজয় মানবেনা, তারা এগিয়ে যাবেই জয়যাত্রার পথে, মানুষের প্রতি বিশ্বাস হারানও পাপ এবং উপনিষদের সেই কথা বলেছিলাম —

অধর্মে নৈবতে পাপং ততঃ ভদ্রানি পশ্যতি
যত সপত্নান যায়তে সমুলস্ত বিনশ্যতি।

সমূলে বিনাশ হয়ে যাবেন আপনারা, এখনি সাবধান হন। হলও তাই।

বিধির বিধান কাটবে তুমি এমন শক্তিমান
তুমি কি এমন শক্তিমান
আমাদের ভাঙা গড়া তোমার হাতে—
তোমার এমনি অভিমান?
শাসনে যতই বাঁধ, আছে বল দুর্বলেরও
হওনা যতই বড়, আছেন ভগবান
তুমি কি এমন শক্তিমান?
আমাদের শক্তি মেরে
তোরাও বাঁচবিনেরে,
বোঝা তোর ভারি হলে
ডুববে তরীখান,
বিধির বাঁধন কাটবে তুমি
তুমি কি এমন শক্তিমান?

যে কালাকানুন তৈরি হয়েছিল সেটা গোটাটাই বাতিল করতে হবে। আমি মাননীয় লক্ষ্মীবাবুকে এবং এই বেঞ্চের সদস্যদের বলছি — জনতা পার্টির সদস্যদের যে প্রতিশ্রুতি সেটা যাতে পালন করা হয়, তারজন্য দাবি জানাচ্ছি।

[7-30 — 7-40 p.m.]

আমি জানি আমি সেদিন দিল্লি গিয়েছিলাম, তখনও নির্বাচন হয়নি, তখনও বিধানসভা ছিল আগেকার বিধানসভা। আমি পার্লামেন্ট হাউসে গিয়েছিলাম সেদিন এই নির্বাচনের পর জনতা সরকার প্রথম এসেই আইনমন্ত্রী পার্লামেন্টে বিল নিয়ে এস বললেন এই যে পার্লামেন্টের

মেয়াদ ৬ বছর করা হয়েছে, এটা আমরা বাতিল করে ৫ বছর করতে চাই। কোথা থেকে বাধা এল? বাধা দিলেন সেইদিন বিরোধী দলের নেতা শ্রী ওয়াই.ভি.চ্যবন। সেই বাধার জন্য কিন্তু জনতা পার্টি আনতে পারলেন না। That was the first step towards the abrogation of the black act, atrocious act. পদক্ষেপের প্রথমেই বাধা পেলেন। বাধা পাওয়ার জন্য জনতা পার্টি করতে পারলেন না। জনতা পার্টি সংবাদপত্রের পূর্ণ অধিকার ফিরিয়ে দিয়েছেন, দূরদর্শনকে পূর্ণ স্বাধীনতা দিয়েছেন, রেডিওকে পূর্ণ স্বাধীনতা দিয়েছেন। আজ খুব আনন্দের কথা, ভারতবর্ষের রেডিও স্টেশন থেকে, কলকাতা রেডিও স্টেশন থেকে, আকাশবাণী থেকে যিনি মুখ্যমন্ত্রী হয়েছেন, বিভিন্ন রাজনৈতিক দলের নেতা, মাননীয় এবং শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেন প্রত্যেকেই ভাষণ দিয়েছেন, একবার নয়, দুবার করে। ভারতবর্ষের মানুষ দেখল, বাংলাদেশের মানুষ দেখল, কি জিনিসটা হয়েছে। তারা ৮.৩৩ বোনাসের কথা বলেছিলেন, তারা বলেছিলেন Bonus is deferred wage দেননি তারা? কোন প্রতিশ্রুতি তারা পালন করছেন না? একের পর এক তারা পদক্ষেপ নিয়ে এগিয়ে যাচ্ছেন। কিন্তু ওই যে পাঁচ বছর করবার চেষ্টায় বাধা এল, তখনি তারা কংগ্রেস থেকে বলেছিলেন, আপনারা যদি আবার এইভাবে এগোতে চান, বাধা দেব। কিন্তু আজকে আমরা এমার্জেন্সির বিরুদ্ধে অনেক কথা বলছি, বলব তো। কিন্তু কেন আমরা এমার্জেন্সি পাওয়ারস ইনভোক করছি? পুরানো কথা তো নয়। আমরা বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন বাতিল করলাম, আমরা অ্যাডমিনিস্ট্রেটর বসালাম। আমরা বিরোধি দল বসালাম, ওয়াক আউট করলাম, মিটে গেল। কিন্তু কাগজে দেখছি এক হাজার স্কুলের মতো লিস্ট তৈরি হচ্ছে। এমার্জেন্সি পাওয়ার ইনভোক করে ম্যানেজিং কমিটি বাতিল করে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর বসাবেন ইজ ইট ডেমোক্রেসি? করুন, কিছু বলবার নেই। মানুষ কিন্তু আবার চিন্তা করছে যে এমার্জেন্সির বিরুদ্ধে আপনারা বলছেন। কিন্তু যে আইন তৈরি হয়েছিল সেই সময় এবং যে এমার্জেন্সি পাওয়ার সেই পাওয়ারকে এইভাবে লিবার্যালি ইউজ করা হচ্ছে। এটা কিন্তু ক্ষতিকারক হয়ে যাচ্ছে। এটা বুমেরাং হয়ে আসবে একদিন। এই বিষয়ে ভাবতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গল্প বলি। ব্যাপারটা খুব সিরিয়াস হলেও গল্পটাও সিরিয়াস। গল্পটা হল মনীষী, ধর্মপ্রাণ, দার্শনিক কনফুসিয়াস তাঁরা ভক্তবৃন্দদের নিয়ে একদিন বেরিয়েছেন গ্রামে। দেখলেন কিছুদূরে যাওয়ার পর একটা অরণ্যের ধারে বসে একজন মহিলা কাঁদছেন, আকূল হয়ে কেঁদে যাচ্ছেন। ধর্মপ্রাণ কনফুসিয়াস তাঁর রথ থামিয়ে তাঁর এক শিষ্যকে বললেন দেখে এস কেন এই ভদ্রমহিলা কাঁদছেন। নিশ্চয় জীবনে [illegible] ছেন। তা না হলে নির্জনে জনমানবহীন বনে তিনি কেঁদে যাচ্ছেন কেন। শিষ্যরা গিয়ে তাকে জিজ্ঞাসা করলেন, মা, আপনি কাঁদছেন কেন এইভাবে। তখন ভদ্রমহিলা বললেন, দেখ আমি কাঁদছি, আমার শশুরমশাই এই বনের ধারে বাঘের হাতে মারা যান। বাঘ তাকে খেয়ে গেল। আমার স্বামীকে ঠিক একই জায়গায় বাঘ খেয়ে ফেলে। এরপরে আমার একমাত্র পুত্রও বাঘের হাতে এখানে শেষ হয়ে যায়। সব শুনে বুঝতে পারলেন এর তাৎপর্য। তিনি এসে কনফুসিয়াসকে বলছেন, প্রভু মহিলা এই কথা বললেন। তখন কনফুসিয়াস জিজ্ঞাসা করলেন, বৎস্যগণ বল তো, এর থেকে কি শিক্ষা

পেলে। তারা বসে আছেন, অপেক্ষা করছেন। তখন কনফুসিয়াস তার উত্তর দিলেন, Oppressive Governments are more dangerous than tigers. মহিলাকে জিজ্ঞাসা করা হল, বারবার বাঘের পেটে শশুরমশাই গেলেন, স্বামী গেলেন, পুত্র গেল, তবু আপনি বন ছেড়ে আসছেন না কেন। কারণ তিনি বলছেন, এই জঙ্গলের ধারে বাস করছি সেখানে কোনও সরকার নেই। তখন কনফুসিয়াস বললেন, Oppressive Governments are more dangerous than tigers. সুতরাং আজকে দেশে গণতন্ত্রের বড় সমস্যা ক্ষমতাকে এমনভাবে বশীকরণ করতে হবে Power has to be regulated in such a fashion that governments do not become turannical, Governments donot become oppressive, Governments do not be have like mauling tigers গণতন্ত্রের এই যে পরীক্ষা এতে উত্তীর্ণ হতে হবে। আমাদের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোতে আমাদের কতকগুলো মৌল প্রশ্ন ছিল এবং এই কথাই সেদিন আমি সিদ্ধার্থবাবুকে চ্যালেঞ্জ করে বলেছিলাম। তিনি কোনও উত্তর দেননি। দুঃখের কথা সেদিন না হয় ফ্রি প্রেস ছিল না। কিন্তু আজকের ফ্রি প্রেস সেটা কি লিখবেন? সেনসর ছিল, সেটা গেলেই কিন্তু প্রেসের ফ্রিডম আসে না, প্রেসও আন-ফ্রি হয়ে থাকে অনেক সময়। প্রেসকে অ্যালার্ট করতে হবে। এগুলি না বললে জনমত তৈরি হবে কোথা থেকে। আজকে আমি কয়েকজন সদস্যকে বলছি কিন্তু গোটা পশ্চিমবাংলাকে শোনাতে হবে গোটা ভারতবর্ষকে শোনাতে হবে যে basic structure of the constitution বলতে কি বোঝায়। বেসিক স্ট্রাকচার বলতে বোঝায় ভারতবর্ষের ফেডারেল স্ট্রাকচার যুক্তরাষ্ট্রীয় কাঠামোকে। দ্বিতীয় ইউনিটারী সিস্টেম অব গভর্নমেন্ট—একটা তাহলে পরিষদীয় গণতন্ত্র, বহু দলের শাসন ব্যবস্থা পার্লামেন্টারী ডেমোক্রাসী মাল্টি পার্টি সিস্টেম। তৃতীয় রুল অব ল আইনের শাসন বিচার বিভাগের নিরপেক্ষতা—সবাই যাতে সর্বদল নির্বিশেষে মানুষ সুবিচার পেতে পারে ন্যায় বিচার পেতে পারে। আর একটা হচ্ছে এক বছর অন্তর নিরপেক্ষভাবে বাধামুক্তভাবে স্বাধীন নির্বাচন গণভোট এবং তার মাধ্যমে সরকার গঠন করা। শেষ কথা হোল প্রচলিত সরকারকে পরিবর্তন করে গদিচ্যুত করার নৈতিক ও মানবিক মৌল অধিকার নাগরিকের আছে। কোনও সরকার এটা অস্বীকার করতে পারে না। কোনও সরকার যদি মানুষের মৌল অধিকারকে হরণ করবার চেষ্টা করে দমন করবার চেষ্টা করে খর্ব করবার চেষ্টা করে তাহলে প্রত্যেক নাগরিকের অধিকার থাকবে তার বিরুদ্ধে বিদ্রোহ করবার তার বিরুদ্ধে লড়াই করবার সংগ্রামে ডাক দেবার। Right to revel is the fundamental inherrent in the constitution—this is a fundamental human right. এটা আজকে পৃথিবীর সকল দেশের মানুষ বলবে যে ফাণ্ডামেন্টল রাইট কোথায়, নেচার‍্যাল রাইট কোথায়, মোরাল রাইট কোথায়, হিউম্যান রাইট কোথায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মার্ক্সিস্ট বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই যে আজকে ইউরোপের মতো দেশেও কমিউনিস্ট তত্ত্ব উঠেছে সেখানেও লড়াই হচ্ছে

সেখানেও তারা চিন্তা করছে যে কি করে সোস্যালিজমকে হিউম্যানিজমের সঙ্গে সিনসেসাইজ করা যায়। কমিউনিজম and Marxism must appear before the people with human face. মানবিকতার ভিত্তিতে কার্লমার্ক্সের প্রতিষ্ঠা করতে হবে যেটা কার্লমর্ক্সের নীতিই ছিল বাকুনিনের উদ্দেশ্য ছিল এবং প্রত্যেক বড় বড় মনীষীর উদ্দেশ্য ছিল। সুতরাং সেই যে বেসিক স্ট্রাকচার ধ্বংস করবার চেষ্টা হল তখন আমাদের বলা হল এই সব বাজে কথা। আমি তাদের সেদিন স্মরণ করিয়ে দিয়েছিলাম আজকে মাননীয় সদস্য বিশেষ করে মাননীয় বন্ধু প্রীতি ভাজন আইন মন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি যে আপনাকে বিশেষভাবে এগুলি স্মরণ করে রাখতে হবে। আমি ভেবেছিলাম শ্রীমতী গান্ধী নির্বাচনের মামলায় শ্রী রাজনারায়ণ হেরে যাবার সুপ্রীম কোর্টে অ্যাপীল করেছিলেন একটা অ্যামেন্ডমেন্ট করে নিয়েছিলেন আর্টিক্যাল ৩৯-এ নূতন একটা আর্টিক্যাল ঢুকিয়ে দিয়ে অ্যামেন্ডমেন্ট করে। তখন সুপ্রীম কোর্ট বলেছিল যে এখন তো উপায় নেই আপীল খারিজ হল কারণ This appeal is in competent কারণ The forum is now gone সুপ্রীম কোর্ট পরিষ্কার ভাবে এই কথা বলেছিলেন সুপ্রীম কোর্ট একথাও বলেছিলেন যে basic structure of the constitution has been violated—abrograted. তারা বলেছিল সংবিধানের এ সংশোধন আইনে অগ্রাহ্য এবং অবৈধ একে বাতিল করে দাও এবং জাস্টিস খান্না সেদিন যে কথা একা বলেছিলেন যে কেশবানন্দ ভারতীয় কেসের সম্বন্ধে। জাস্টিস খান্না মিসা আইন সম্বন্ধে একাট ঐতিহাসিক রায় দিয়ে পৃথিবীর ইতিহাসে বরেণ্য ও স্মরণীয় হয়ে থাকবেন। আর সেই খান্নাকেই সুপারসিড করা হয়েছিল কত দুঃখের কথা নয়। আজকে একথা বলব আপনার কাছে যে এই বেসিক স্ট্রাকচার সম্বন্ধে গতকাল মাননীয় সদস্য আমার পাশে বিশ্বনাথবাবু বলেছিলেন ৯ শিডিউল (৩) বিরোধিতা তিনি করছেন না। মানুষের মৌলিক অধিকার গণতান্ত্রিক সার্বিক অধিকার যদি কোনও সরকার খর্ব করে আইন করে সেই আইন ৯ শিডিউল-এ ঢুকিয়ে দিলে জনগণের সর্বনাশ হয়ে যাবে। ঐ একই জিনিস হিটলার করেছিলেন—ডেমোক্রাটিক প্রসেসে পাওয়ার নিয়ে ছিলেন। তিনি কোন গৃহ যুদ্ধের মধ্যে যান নি। পার্লামেন্টারী ডেমোক্রাসীর সুযোগ নিয়ে মেজরিটির সুযোগ নিয়ে পাওয়ারে এসেছিলেন এবং কমিউনিস্ট মেম্বারদের গ্রেপ্তার করে অন্যান্য লিবার‍্যাল পার্টিস সোস্যালিস্ট পার্টিদের দমন করে একনায়কত্ব প্রতিষ্ঠা করেছিলেন—ভাববার কথা। আমি স্মরণ করিয়ে দিতে চাই বিশ্বনাথবাবুকে—তিনি আমার বিশেষ বন্ধু আমি কোনও কটাক্ষ করছি না যেহেতু তিনি কাল বলেছিলেন তাই বলছি এবং এটা আমার বলা দরকার সুপ্রীম কোর্টে ইন্দিরা গান্ধীর মামলাতে সুপ্রীম কোর্ট বলেছিল আমি তা লিখে এনেছি মনে থাকে না একজ্যাক্টলি যা বলেছিলেন তা ছোট করে বলছি সুপ্রীম কোর্ট বলছে even though an Act is put in the Ninth Schedale by an Constitutional Amendment its provision would be open to attack on the ground that they destroy or damage the basic structure if the funda-

mental rights or rights taken away or abrogated pertains or pertain to basic structure.

[7-40 — 7-50 p.m.]

এটা হল বড় কথা। ৯থ শিডিউলে ঢোকানো হল কি? বেসিক স্ট্রাকচারকে ধ্বংস করে ফেডারালিজমের মুখোশ পরে দেশে যদি কোনও দিন একনায়কতন্ত্র প্রতিষ্ঠিত হয় ৯থ শিডিউলে আইন করে তাহলে বলবেন জনগণের রায়ে হয়েছে—জনগণের রায়, অধিকারেই এইভাবেই হয়েছে। তা হয় না, জনগণের রায় তা নয়। পার্লিয়ামেন্টারি সভারেন্ট্রির নামে জনগণের অধিকারকে খর্ব করা যেতে পারে না। আপনি দেখেছেন গণতন্ত্রের মূল উদ্দেশ্য হল গণতান্ত্রিক, রাজনৈতিক দিক থেকে মানুষকে মুক্ত করা, শোষণের হাত থেকে মানুষকে লিবারাল করা, লিবারাল টু ম্যান। কিন্তু কি দেখা যাচ্ছে? একটা খুব ডেনজারাস টেনডেন্সি উঠেছে। আমি নিজে জনতা দলের সদস্য হয়েও বলছি, এ পক্ষ ও পক্ষ, জনতা দলের সদস্য কাউকেই এক্সক্লুড করছি না, আপনাদের প্রত্যেককেই মনে রাখতে হবে গণতন্ত্রে একটা ডেনজারাস টেনডেন্সি ডেভেলপ করে সেটা হল সংখ্যাধিক্যের জোরে ব্রুট মেজরিটির জোরে মানুষকে স্লেভ করবার এবং গণতন্ত্রের ভিতর দিয়ে হয় মানুষ মানুষ হবে, না হয় স্লেভ হবে। একদিকে হয় মানুষ হয়, তা নাহলে মানুষকে দমন করে স্লেভ করে থাকে, আর নাহলে ডেমোক্রাসির স্বেচ্ছাচার দিয়ে টাইরানি তৈরি করে। ডেমোক্রাসি কিন্তু টাইরানি বরদাস্ত করে না, ডেমোক্রাসি স্লেভ বরদাস্ত করে না। ডেমোক্রাসি চায়, গণতন্ত্র চায় মানুষ হোক। ঠাকুর রামকৃষ্ণ মানুষের সংজ্ঞা দিয়ে গেছেন, যা সর্বদেশের জন্য প্রযোজ্য, মান সম্বন্ধে যাঁর হুঁস আছে তিনিই মানুষ। এই ডিগনিটি অব ম্যান এটা যেন নষ্ট না হয়। অনেকে হয়ত বলবেন আজকের যুগে, জনগণের রাজ্যে এই ডিগনিটি অব ম্যান, ইনভায়োলেবিলিটি অব হিউমান পারসোনালিটি, এই সব ওঠে না। বিশ্বকবি রবীন্দ্রনাথের একটি ভারি সুন্দর কথা আমার মনে পড়ে যাচ্ছে, হয়ত সবটা মনে পড়বে না, এখানে অনেক পণ্ডিত ব্যক্তি আছেন, সংশোধন করে দেবেন, তারা এক সময় বলে দেবেন—কবি বলেছিলেন, বকুল ফুল ফুটলে অরসিককে কোনও দিন মুগ্ধ করতে পারবে না। সেই অরসিক যুগ যুগ ধরে বেঁচে থাক, আর বকুল ফুল যেন যুগ যুগ ধরে তার অপেক্ষা করে থাকে—আর লোক হিতৈষণার তাগিদে, রাজনৈতিক তাগিদে কখনই বলব না যে বকুল ফুল তুমি কমুড়ো ফুল, কচু ফুল হয়ে ওঠ—বকুল ফুল বকুল ফুলই হয়ে থাকবে। কমিউনিস্ট ওয়ার্ল্ডে লেনিনের দান, পৃথিবীর ইতিহাসে তাঁর দাম অসীম। কিন্তু বলতে পারেন লেনিনের পর মাও-সে-তুং ছাড়া আর কটি মানুষ তৈরি হলেন? কার্লমার্ক্স একজন বিখ্যাত মনীষী—১০০ বছরের উপর চলে গেল কজন তৈরি হলেন? নেতাজী সুভাষচন্দ্রের মতো মানুষ, গান্ধিজীর মতো মানুষ কজন তৈরি হচ্ছেন? সুতরাং প্রত্যেক যুগেই দেখা যাবে ইণ্ডিভিজুয়্যাল যখন বিকাশ হবে তখনই সমষ্টির বিকাশ হবে। সুতরাং মনে রাখতে হবে ৪২ তম সংবিধান সংশোধন আইন করে মানুষের অধিকার খর্ব করেছে,

মানুষকে দমন করেছে আজ তাকে উঠিয়ে দিতে হবে। সেই জন্য মাননীয় বন্ধু লক্ষ্মী সেন যে প্রস্তাব এনেছেন তার সঙ্গে আমি একমত এবং ৪২তম সংবিধান সংশোধনের আইন রদ করা দরকার এবং সত্যিকারে যতক্ষণ পর্যন্ত রদ না হচ্ছে ততক্ষণ পর্যন্ত আমাদের প্রয়াস চালিয়ে যেতেই হবে। স্যার, অনেকে হয়ত বলবেন মেজরিটি যখন রয়েছে তখন গণতন্ত্রে মেজরিটি মানতেই হবে। আমি এই বিরাট ঐতিহ্যমণ্ডিত হাউসে বলছি, গণতন্ত্র মানে ৫১-৪৯ গণতন্ত্রে ৫১ জনের শাসন করবার অধিকার আছে। কিন্তু তাই বলে ৪৯ জনের দাম থাকে না? ৫১ জন যদি মনে করে সংখ্যাধিক্যের জোরে এসেছি, ৫ বছর ষ্ট্রীম রোলার চালিয়ে যাব, যেমন ইন্দিরা গান্ধী চেষ্টা করেছিলেন, তা কখন হয় না। ডেমোক্রাসি হচ্ছে মেজরিটি রুল, কিন্তু তারও একটা লিমিটেশন আছে। সেই লিমিটেশন হল কি? মেজরিটি রুল—টু বি লফুল, মাস্ট বি রাইটফুল, মাস্ট বি জাস্ট। সুতরাং মাইনরিটিকে মেজরিটি রুল সমর্থন করতে হবে, নতি স্বীকার করতে হবে। কিন্তু মেজরিটি রুল যদি জাষ্ট না হয়, মেজরিটি রুল যদি রাইটফুল না হয়, মেজরিটি রুল যদি অপ্রেসিভ হয়, মেজরিটি রুল যদি টাইর‍্যানিক্যাল হয় তাহলে মাইনরিটিজ উইল অলয়েজ প্রোটেস্ট অ্যাণ্ড রিবেল—সেই কথা বলবার জন্য এসেছি। আজকে যারা শাসকদলে আছেন, একদিন হয়ত নিয়তির চক্রে বিরোধী দলে আসতে হবে এবং বিরোধী দলে আসতে হলে তাদের এই বিরোধিতা করবার অধিকার যেন থাকে, প্রতিবাদ করবার অধিকার, মিছিল করবার অধিকার যেন থাকে। সংবাদপত্রের স্বাধীনতা চলে গেল, ৪২তম সংবিধান সংশোধনী এল—সমস্ত অধিকার কেড়ে নেওয়া হল। আমি জিজ্ঞাসা করছি কটা মনোপলি ক্যাপিটালিস্টদের গায়ে হাত পড়েছিল? আজকে যদি শ্রমিকরা আন্দোলন করতে না পারে তাহলে তাতে ঐ টাটা, বিড়লা, ডালমিয়া এদেরই লাভ, তার কারণ শ্রমিকরা তাদের ন্যায্য পাওনা আদায় করতে পারবে না। সরকারি কর্মচারিরা কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দাবির আন্দোলন যাতে না করতে পারে এই আইন তার সুযোগ করে দেবে যে, তোমাদের আন্দোলন এখন বন্ধ থাক। দ্রব্যমূল্য বাড়ছে, ১৫ টাকা তেল হল, [illegible] চুপ করে থাকবে কারণ সংবাদপত্রের স্বাধীনতা নেই, কাগজ লিখতে পারবে না যে ডাল, তেল, নুনের দাম বাড়ছে। লিখলে কাগজে বিজ্ঞাপন বন্ধ হয়ে যাবে, সাংবাদিককে মিসায় নিয়ে যাওয়া হবে। স্যার, শুনলে স্তম্ভিত হয়ে যাবেন— আমি সেই সাংবাদিককে জানি, আমি তাকে বিব্রত করতে চাই না, তাকে হ্যাণ্ডকাপ দিয়ে জরুরি অবস্থার সময় নিয়ে যাওয়া হয়েছিল। কোন সভ্য দেশে এটা হয়েছে? কি তার অপরাধ? তার অপরাধ হল, তিনি লোকনায়ক জয়প্রকাশ নারায়নের উপর একটা বই লিখেছিলেন। স্যার, শুনলে অবাক হয়ে যাবেন যে, লোকনায়ক জয়প্রকাশের সমালোচনা করেই তিনি বই লিখেছিলেন কিন্তু যেহেতু উপরে জয়প্রকাশের নাম সেইহেতু তাকে দড়ি দিয়ে বেঁধে নিয়ে যাওয়া হল। তারপর মামলা করার পর যখন জানা গেল, ও, বাবা, এ তো সমালোচনা করে বই লিখেছে, তখন বলা হ'ল ছেড়ে দাও ছেড়ে দাও—এই রকম হয়েছে। তাহলে জিনিষপত্রের দাম যখন বাড়বে তখন প্রতিবাদ হবে না। জনতা যখন নরম বাজার তখন গরম, জনতা যখন গরম বাজার তখন নরম। ১৯৬৬ সালে জনতা গরম হয়েছিল বাজার নরম হয়েছিল। অতএব আমাদের

মনে রাখতে হবে যে, ঐ ৪২ তম সংবিধান সংশোধন জনতার কণ্ঠরোধ করেছে, সংবাদপত্রের কণ্ঠরোধ করেছে। মার্কসিস্ট বন্ধুরা একটি কথা বারবার বলেন যে, ক্ষমতার সীমাবদ্ধতা। সীমাবদ্ধতা থাকবে না? সীমাবদ্ধতা থাকবেই থাকবে। কনস্টিটিউশন মানেই তো লিমিটেশন। অ্যাবসোলিউট পাওয়ার—অ্যাবসোলিউট পাওয়ার করাপটস অ্যাবসোলিউটলি। অ্যাবসোলিটউ পাওয়ার বলে কোন জিনিস থাকতে পারে না। কোথায় অ্যাবসোলিটউ পাওয়ার? কে মেনে নিয়েছে? অ্যাবসোলিউট পাওয়ার একমাত্র ডিকটেটরশিপেই থাকতে পারে। কংগ্রেসের শ্রীমতা ইন্দিরা গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন দুঃখের সঙ্গে বলতে হচ্ছে পার্লামেন্টের কংগ্রেস বেঞ্চের একজন মাননীয় সদস্য বারবার নির্লজ্জের মতন বলেছিলেন উই ওয়ান্ট লিমিটেড ডিকটেটরশিপ। কেউ প্রতিবাদ সেদিন করেননি। এখানে বিশিষ্ট আইনজীবী বন্ধু মাননীয় ভোলনাথ সেন মহাশয় আছেন, তিনি কি বলতে পারেন কংগ্রেসের কেউ সেদিন বলেছেন লিমিটেড ডিকটেটরশিপের বিরুদ্ধে? আমরা কথা বলেছি। সেই লিমিটেড ডিকটেটরশিপ একদিন আনলিমিটেড ডিকটেটরশিপ হয়ে গিয়েছে। সুতরাং লিমিটেশন থাকবেই। গণতন্ত্রে ভোগ্য ক্ষমতা নিয়ন্ত্রণেই গণতন্ত্রের বিকাশ। ক্ষমতার সীমাহীনতা যেখানে সেখানে স্বৈরতন্ত্রের প্রকাশ। সুতরাং সীমাবদ্ধতা থাকবেই। আমরা যে সোসালিজমের কথা বলি সেটাও তো একটা লিমিটেশন। ক্যাপিটালিস্ট ক্লাস, ফাইন্যান্সিয়াল টাইকুনস, রবার ব্যারন টাইপ অব ক্যাপিটালিষ্টস—এদের ক্ষমতা নিয়ন্ত্রণ করবার জন্য তো সোসালিজম। আনলিমিটেড পাওয়ার অ্যাণ্ড ডেমোক্রাসি আর ইনকনসিসটেন্ট, স্যার, শেষ দিন আমি কয়েকটি কথা বলেছিলাম তখন আমাকে অনেক ভ্রুকুটি করা হয়েছিল। কংগ্রেসি বন্ধুদের বলেছিলাম কবিগুরুর একটি কবিতার কথা—

"স্থির থেকো তুমি,

থেকো তুমি জাগি।

প্রদীপের মত আলোক ত্যাগি,

এ আঁধার রাতে তুমি ঘুমাইলে,

ফিরিয়া যাইবে তাঁরা।"

উত্তরকালের কাছে আমরা কি কৈফিয়ত দেব? যখন এই অমানিষা নেমে এসেছিল, গোটা জাতকে যখন পঙ্গু করবার চেষ্টা হয়েছিল, প্রতিবাদ, সমালোচনা, প্রতিরোধ যখন একেবারে ধূলিসাৎ হয়ে গিয়েছিল তখন তার প্রতিবাদ করেননি কেন? কেন সেদিন মুখ বুঝে সহ্য করেছিলেন? আমরা শিবরাত্রিরে সলতের মতন প্রদীপ জ্বালিয়ে রেখেছিলাম সেদিন সেই অন্যায়ের বিরুদ্ধে ন্যায় ও সত্যের জন্য। স্যার, যেদিন জরুরি অবস্থা হল তার পরের দিনই আমাকে সাসপেণ্ড করা হল, পরে আমাকে এক্সপেল করা হল শো-কজ করে। এই বিধানসভায় যদি থাকার সৌভাগ্য হয় আমি সেই চিঠি মাননীয় সদস্যদের পড়ে শুনিয়ে দেব। দেখবেন, গত লোকসভার ঐতিহাসিক নির্বাচনে যে মূল রাজনৈতিক প্রশ্নটা উঠেছিল, ২৭শে জুন,

১৯৭৫ সালে যেদিন আমাকে সাসপেণ্ড করা হল এবং কয়েকদিন বাদে দল থেকে শোকজ করে আমাকে বহিষ্কার করা হল তখন আমি বলে এসেছিলাম With Opposition gagged, freedom of the press stiffled, legialsture completely emasculated, judiciary and rule of law humbled to dust, democracy is dead and gone. Its corps is putrescent. Yet, long live democracy, long live democratic socialism. What sort of political morality is there in a country where dissenting opinion are gagged, where dissentors are not only suspended, but are immediately thrown behind the prison bare? I appealed to the then Secretary of Congress Legislature ;Party saying that these are the times when I must remined you of the unforgettable words of Netaji Subhas, "Forget not, the greatest curse for a man is to remain a slave. Forget not, the greatest crime is to compromise with injustice. Remember the eternal law. You must give if you want to get. "Mr. Deputy Speaker, moments come in a man and in a nation's life when one must not hesitate to assert one's democratic and fundamental values whatever may be the cost because, ultimately, history is a stern judge. Harmful truth is always better than useful lie. Finally, I said that sometimes we have found that you are burning ideas and ideals which you were taught and learnt previously to worship with religious scrupulousness, and you are worshiping ideas and creeds which you were taught to burn.

[7-50 — 8-00 p.m.]

এমন সমস্ত আদর্শকে আজকে পূজো করছেন যা অতীতে একদিন ঘৃণা করতে আমরা শিখেছিলাম, যাকে অগ্নিকুণ্ড নিক্ষেপ করতে শিক্ষা পেয়েছিলাম। আর আজকে সেই সমস্ত মূল্যবান শাশ্বত জিনিসকে অগ্নিকুণ্ডে নিক্ষেপ করছি, সেগুলি আমরা উপাস্য দেবতা হিসাবে পূজো করতে শিখেছিলাম। আজকে আসুন, আমরা যে ঐতিহাসিক প্রস্তাব নিয়েছি, সমস্ত দলমত নির্বিশেষে সকলে একমত হয়ে এই জিনিস যাতে করতে পারি, আমরা যেন অন্যায়ের বিরুদ্ধে লড়তে পারি। শেষ করবার আগে বিশ্বকবির কথা দিয়ে বলব, যেটা শাশ্বত কালের ভবিষ্যৎবানী, সেই কথাটা বলছি—

"Where the mind is without fear and the head is held high; Where knowldge is free, where the world is not fragmented by narrow domestic walls; Where the stream of reason has not lost its ways in the

dreary desert sand of dead habits; Where the tireless striving stretches its arms towards perfection; In that ever widening heaven of freedom, Father, let me awake.

বিশ্বকবির এই যে প্রত্যাশা, এই প্রত্যাশা যেন কোনও দিন ব্যর্থ না হয়। বাংলা যেন তার ঐতিহ্য ভুলে না যায়। গণতন্ত্র যেন কখনও কেঁদে না মরে। আমরা যেন সকলে ঐক্যমত হয়ে আমাদের যে গণতান্ত্রিক ঐতিহ্য, তার যে মূল্যবোধ, সমাজতান্ত্রিক, ন্যায়নীতি, আদর্শকে রক্ষা করবার জন্য সংঘবদ্ধ প্রয়াস যুগপথ চালিয়ে যেতে পারি, নিরলস ভাবে সংগ্রাম চালিয়ে যেতে পারি। এই কয়েকটি কথা বলে মাননীয় বন্ধু শ্রী সেন যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব মাননীয় সদস্য এনেছেন তাঁকে আমি সমর্থন করছি। সেই motion কে সমর্থন করতে গিয়ে দু'একটি কথা বলতে চাই। ভারতের ইতিহাসে জরুরি অবস্থার মতো কাল কোনও দিন আগে ছিলনা। ব্রিটিশ রাজত্ব করে গেলেও কিন্তু এত খারাপ সময়, এত দুরবস্থা দেশের জরুরি অবস্থার আগে কোনও দিন হয়নি। এই ৪২তম সংশোধন যে সংবিধানে করা হল, এটা করা হয়েছিল একনায়ক তন্ত্রকে বহাল রাখার জন্য যাতে ইন্দিরা গান্ধী গদীতে বহাল তবিয়তে থাকতে পারেন। এই স্বৈরতন্ত্রের রাজনীতি চলতে থাকে যাতে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া হয়, যাতে খেটেখাওয়া মানুষ নিজেদের দাবি দাওয়া নিয়ে কোনও সংগ্রাম, কোনও আন্দোলন করতে না পারে, যাতে সাধারণ মানুষ একজনের গোলাম হয়ে থাকে। কিছুটা ইন্দিরা গান্ধী সফলতাও পেয়েছিলেন। কিছু সময়ের জন্য কিছু কিছু মানুষকে উনি বোঝাতে পেরেছিলেন যে উনি যা করছেন সেটা ঠিক। ইংরাজিতে একটা কথা মনে পড়ছে You can make fool all people for some time, you can make fool some people for some time but you cannot make fool all people for all time.

এই লোকসভার নির্বাচন এই কথাটা এমন করে এখানে যে কংগ্রেস সদস্যগণ আছেন যারা জিতে এসেছেন জনমত নিয়ে তাদের কাছে আমি একটি কথা বলতে চাই বিগত দিনে অনেক অন্যায়, অবিচার, অত্যাচার, খুন, অগণতান্ত্রিক কাজ করেছে। অনেক লোককে খুন করেছে অনেক মহিলাকে বিধবা করেছে অনেক মায়ের কোল খালি করে দিয়েছে। তবুও যদি কেন্দ্রে জনতা পার্টি ৪২তম সংশোধন বিলকে বাতিল করার জন্য কোনও প্রস্তাব আনেন, লোকসভা থেকে সেটা যদি পাস হয় আমি কংগ্রেস পার্টিকে বলব তারা এগিয়ে আসুন, মানুষের কাছে গিয়ে ক্ষমা চান আর এই বিলকে সমর্থন করে পাস করিয়ে দিন। যদি তারা বাধা দেন তাদের মনে রাখতে হবে ভারতের গণতান্ত্রিক মানুষ কোনও দিন ক্ষমা করবেনা। তারা যা সুযোগ পাচ্ছে অন্তত মানুষের কাছে ক্ষমা প্রার্থনা করার জন্য সেই সুযোগও তারা

হারিয়ে ফেলবে। নির্বাচনের সময় কংগ্রেস প্রার্থীরা অনেক ভোটারের ঘরে ঘরে যেত এবং বলত আমাদের বিগত দিনে ভুল হয়েছে আমাদের ক্ষমা করুন এটা আমরা তাদের বলতে শুনেছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** এটা কোথায় আছে? কোন অ্যামেন্ডমেন্ট বা সেকশনে এ আছে?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** কে বলছে সেটা আপনারাই জানেন। এখন প্রশ্ন হচ্ছে ৪২তম সংশোধন বাতিল করার জন্য এই অজুহাত দিয়ে যে কংগ্রেস পার্টি রাজ্যসভায় সমর্থন করবে না — এটা তারা অন্যায় করবে। তাদের দায়িত্ব আছে, তারা প্রতিশ্রুতি দিয়েছেন এই কাজ তাদের করতে হবে। তারা যদি এই দোহাই দিয়ে, কৈফিয়ৎ দিতে চান যে যেহেতু রাজ্যসভার এই বিল পাস হবে এইজন্য আনতে পারছিনা তাহলে এটা ভুল হবে। তাদের আনতে হবে, কংগ্রেসিরা বিরোধিতা করুক, মানুষ বুঝুক কংগ্রেস এখনও স্বৈরতন্ত্র সমর্থন করতে চাইছে। সুপ্রীম কোর্টে যখন ৪২তম সংশোধনীর বিরুদ্ধে মামলা চলছিল একজন মাননীয় বিচারক জিজ্ঞাসা করেছিলেন সরকারি উকিলকে যদি আজকে পুলিশ কোনও একজন ব্যক্তিকে নিয়ে গিয়ে গুলি করে সেই ব্যক্তির বাঁচবার রাস্তা কি আছে? মাননীয় সরকারি উকিল বলেছিলেন বাঁচার কোনও রাস্তা নেই। সেই মানুষের কোনও অধিকার নেই। এইরকম ছিল ইন্দিরা গান্ধীর রাজনীতি। এই ছিল ৪২তম সংশোধন। তাতে যদি সত্য বাপুলি মহাশয় বা কংগ্রেস সদস্যরা বলেন সেই কথাটা ঠিক তারা সমর্থন করছেন তাহলে গিয়ে এটা বাজারে বলুন। আমি এটা সুপ্রীম কোর্টের প্রসিডিং-এর কথা বলছি। ভোলাবাবু বসে আছেন এটা তাকে জিজ্ঞাসা করে নেবেন এটা হয়েছে কিনা। আইনের ব্যবস্থা যা করেছিল অ্যামেন্ডমেন্ট করে এটা আপনাদের লজ্জা করা উচিত। তারা এইরকম অবস্থায় দেশকে নিয়ে গিয়েছিলেন। কিছুদিন কোনও মানুষকে জেলে রেখে যদি গুলি করে দেওয়া যায় তাহলে তার কোনও বাঁচবার অধিকার ছিল না। এই কারণে আজকে এই অবস্থা হয়েছে আমাদের মনে রাখতে হবে গণতান্ত্রিক অধিকার কেউ কারুর কাছ থেকে কেড়ে নিতে পারে না। কাশীবাবু বলেছেন আমরা নাকি অ্যাডমিনিস্টার বসিয়েছি। আমরা নাকি হাজারটা স্কুল কলেজ করতে চলেছি, এটাও নাকি অগণতান্ত্রিক। আমি সমর্থন করতে পারছি না কারণ অ্যাডমিনিস্টার বসানও হয়েছে সেকেন্ডারী বোর্ড-এর দুর্নীতি জালজুয়াচুরি বেআইনি কাজ কারবারের বিরুদ্ধে অ্যাডমিনিস্টার সামনে হয়েছে আইনগতভাবে। সেকেন্ডারী বোর্ড-এর আইনে এটা আছে। বিগত দিনে অনেকবার সুপারিশ হয়েছে, এটা নতুন কথা নয়, এটা আইন ব্যবস্থার মধ্যে রয়েছে।

[8-00 — 8-10 p.m.]

গণতান্ত্রিক আইন ব্যবস্থার মধ্যেই আছে, এটা কোনও নতুন কাজ করা হয়নি। তবুও উনি এইগুলি ৪২তম সংবিধান সংশোধন সম্বন্ধে আলোচনার মধ্যে এনেছেন। এটা খুব দুঃখের কথা, এটা করা উচিত হয়নি। ৪২তম সংবিধান সংশোধনের সঙ্গে সেকেন্ডারী বোর্ডের

ব্যাপারের তুলনা করা চলে না। এব্যাপারে আমরা ওনার সঙ্গে একমত হয়ে পারছি না। আজকে বিধানসভায় সত্য বাপুলি সাহেব এবং তাঁর অন্যান্য বন্ধুরা নানারকম কথা বলছেন। কংগ্রেসিরা কতগুলি শুধু ফাঁকা আওয়াজ এখানে করছেন, ওঁদের কথার মধ্যে কোনও মাল-মশলা নেই। ওঁদের দলের মধ্যে বাপুলি মহাশয় যে গ্রুপে ছিলেন সেই গ্রুপের ৪২তম সংশোধনের পর জরুরি অবস্থার মধ্যে কি অবস্থা হয়েছিল? আজকে ওঁরা উঁচু গলায় কথা বলছেন, সেই সময় বিধানসভাতেও উঁচু গলায় কথা বলার সাহস ওঁদের ছিল না সিদ্ধার্থবাবুর ভয়ে। তখন ওঁরা মানুদার চেম্বারে গিয়ে দেখা করে জিজ্ঞাসা করতেন, মানুদা আমার বিরুদ্ধে কিছু নেই তো, একটু নজর রাখবেন, একটু দেখবেন। সেদিনের কথা ওঁরা ভুলে যাচ্ছেন। ওঁনারা এখন বলছেন কি, না আর.এস.পি. একটি দল, সি.পি.এম. একটি দল, ফরোয়ার্ড ব্লক একটি দল, এরা নিজেদের মধ্যে মারামারি করেছে আমরা বিভিন্ন রাজনৈতিক দল হতে পারি, আমাদের মধ্যে মতো-বিরোধ থাকতে পারে, কখনও কখনও মারামারি হয়ে থাকতে পারে। কিন্তু ওঁরা কি ভুলে গিয়েছেন দুদল ঝুলপিওয়ালা ছেলে ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও বলে মারামারি করেছে, এক দল শত-র, আর এক দল সুব্রতর। আমি ওঁদের অনুরোধ করব এখনও সময় আছে পথ পাল্টে নিন, সোজা পথে চলার চেষ্টা করুন, মানুষ এখনও আপনাদের ক্ষমা করবে। কিন্তু আর বেশি দিন ঐ পথে থাকলে মানুষ ক্ষমা করবে না। এই ৪২তম সংশোধনের একটা ইতিহাস আছে — সত্য বাপুলি মহাশয় বলছেন আমরা ১৩ জন হয়ে গিয়েছিলাম — এটা কিন্তু এক দিনের পরিকল্পনায় হয়নি, ৭২ সালে রিগিং হয়েছে, তারপর শ্রীমতী ইন্দিরা গান্ধী ভাবলেন ক্ষমতা যদি দখলে রাখতে হয়, যদি আমার পর আমার পুত্রকে আনতে হয় তাহলে রিগিং দরকার। ক্ষমতা দখল করবার জন্য উনি ৭২ সালে রিগিং করেছিলেন, কিন্তু রিগিং হওয়া সত্ত্বেও আমরা ১৩টি আসন পেয়েছিলাম। আর এবারে ফ্রি এবং ফেয়ার ইলেকশন ওঁরা ২০ জন হয়ে গিয়েছেন। ইন্দিরা গান্ধী ৭২ সাল থেকে ভাবছিলেন ৪২তম সংবিধান সংশোধন আনবেন, কারণ রিগিং-এর জন্য তাঁর নির্বাচন চ্যালেঞ্জ হয়েছিল। এখন মানুষ সুযোগ দিয়েছে ৪২তম সংশোধন বাতিল করার, এটা বাতিল করা উচিত। জনতা পার্টিও মানুষকে এবিষয়ে প্রতিশ্রুতি দিয়েছেন। ৪২তম সংশোধন শুধু মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেয়নি, রাজ্যের ফিসক্যাল পলিসি, ফিনান্স কন্ট্রোল করার অধিকার, কেন্দ্রীয় সরকার পেয়েছিলেন এই ৪২তম সংশোধনের ফলে। প্রতিটি রাজ্যের অর্থনৈতিক কন্ট্রোল যাকে বলে কমপ্লিট কন্ট্রোল তাদের হাতে চলে গেল। আজকে জনতা পার্টি কেন্দ্রে দায়িত্বে আছে। তারা সংশোধন আনুন। বাতিল হোক রাজ্যসভায়। কংগ্রেসিদের আবার বলছি এই বিলটাকে সমর্থন করতে যাতে এই সংশোধনীটা বাতিল হয়ে যায়। এই কথা বলে এই মোশনটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভোলানাথ সেন ঃ** এখানে অনেকে অনেক বক্তব্য রাখলেন কিন্তু আমি বলতে দ্বিধা করতে পারছি না যে একমাত্র কাশীনাথবাবু ছাড়া আর কেউই সংবিধান সংশোধনের কথা বলেননি। এর মধ্যে দুটি জিনিস পড়ে শোনাতে চাই। শ্রী জগজীবন রাম একখানা বইতে বলেছিলেন —

December 1, 1976....."I am happy to write this forward for this publication of topical interest. Earlier I had occasion to express my view that these amendments to the Constitution are only the first instalment and that several more would have to follow before it becomes a people's Constitution. The authors - so and so - and a practising advocate - have tried to answer all such questions as are generally put by the critics of the constitutional amendment. Even others in the legal profession have some doubts and so have the intelligentsia in general. This book contains appropriate answers even to a far fetched and motivated questions having a bearing in the constitutional amendments. Baseless propaganda is being carried on in a surreptitious manner with a view to misguide the gullible section of the society. Vasted interests of the monopoly press have created much confusion by biased interpretations, and the average citizen, not knowing the true character of the constitutional changes, is likely to be misled as they have been misled here. I wish that this publication is widely circulated so that this is read by the largest number of our people. This will help in clearing the clouds and encountering the false propaganda". ..... The Agrarian Problem of India ..... বইতে বলেছেন late Harekrishna Konar ..... আমি কোট করছি ঐ বইয়ের পাঁচ পাতা থেকে। কাইন্ডলি পারমিশন দেবেন, তাতে বলেছেন। "The intermediaries have instituted a number of civil suits against the vesting in or possession by Government of the land. As a result, the Government has no so far been able practically to take possession of about 1,21,000 acres of land. This amount of land includes even such land as the Government has legally taken possession of. The suits have remained pending year after year." Sir, I shall ommit many portions of this book because the time is short, but I shall quote very relevant portions of late Harekrishna Konar's speeches which are stated in this book. "I am also conscious of the limitations of our present power. We have no reservation. In a public meeting held on the day preceding the taking over by the United Front Government, we declared that we would have

to work with various limitations. We all know that a state Government has only limited power. I myself have seen that 1,21,000 acres of land have remained tied up for years together in judicial litigations. I have gone into several files, downright cases of benami land. The officers held the enquiry, got the cases tried, and just at the moment the decision was awaited, there suddenly came an order,—an injunction from the Hon'ble Court of justice. They said that the case would be quickly settled. But the case is yet to be settled though five years have already passed. I am at a loss to decide how I should proceed with the matter, for everybody enjoys the rights conferred by Article 226 of the Constitution. I do not know how many of the poor people can enjoy them". Sir, these are speeches stated by late Harekrishna Konar.

[8-10 — 8-20 p.m.]

Sir, then he wrote a letter to the former Prime Minister. Now, I am reading from that letter. The letter was vritten on the 9th September, 1969 by late Harekrishna Konar. It is as follows : "There are variations in the provisions of land reforms enactments in different States, but the above defects are common to all of them. In West Bengal, the provisions of the Estates Acquisition Act and the Land Reforms Act are basically of the same character. In some respects, however, they have yielded better results. Compared to those in many other States some of these provisions look better. Much more surplus land of landlords have vested in the State. But those differences are only of a quantitative nature. Upto January, 1967, about 20 lakh acres of land formally vested in the State, out of which formal possession was taken of about 16.5 lakh acres. Out of this total area, land classified as agricultural land amounted to less than 4.5 lakh acres only. Again, out of this land about one lakh acres were hit by civil rules and civil suits. Moreover, a good part of these lands was not really taken possession of. Upto July 1969 more than 2,50,000 acres of additional lands have

vested in the State, out of which about 1,00,000 acres have been recovered during the last six months. To furstrate Government efforts they are rushing to the civil courts and the High Court and by submitting one-sided and false statements are obtaining ex-parte and inter orders against the Government. Implementation of land reforms is faced with serious difficulty. The government is faced with a spate of civil rules and civil suits. Thousands of cases are pending in different courts and more than 2 lakh acres of agricultural land are hit by them".

He has also quoted from Karl Marx. He said, "in a class society, justice also is class justice". Now, Sir, all that I want to say is this, there is and there will always be a society with clash of ideals, clash of thoughts and clash of philosophy. I had the occasion and opportunity of talking for a few minutes — on two occasions — with Late Harekrishna Konar. I was quite impressed by his ideals and personalities. Only little I could understand him. That is why I have got this book and tried to read and understand this gentleman about his ideals and about the land loss. Now kindly let me see, - is everything bad? the objective is here. The mistake that is being made here is that some of the articles of emergency provisions i.e., article 352 and onwards, have been misused. But the point is that article 352 did not come back in this Amendment. That article 352 is already there. They are talking about 9th schedule. Shri Biswanath Mukherjee was right that it did not come back from 42nd Amendment. They are already there. Do they want to demolish or delete the word 'Socialist'? do they want to delete the word 'Secular'? Do they want to delete the words 'Unity and Integrity of the Nation'? This has been done in the 42nd Amendment. Now let us see Section 7(f) it says that in Article 39 — "that children are given opportunities and facilities to develop in a healthy manner and in conditions of freedom and dignity and that childhood and youth are protected against exploitation and against moral and material abandonment". Is it anything bad? Then it is paragraph 8 — "The State shall

secure that the operation of the legal system promotes justice, on a basis of equal opportunity, and shall, in particular, provide free legal aid, by suitable ligislation of schemes or in any other way, to ensure that opportunities for securing justice are not denied to any citizen by reason of economic or other disabilities". The State has to provide machinery for free legal justice.

Section 9 — the State shall take steps — it is an obligation on the States — by suitable legislation, or in any other way, to secure the participation of workers in the management of undertakings, establishments or other organisations engaged in any industry. Is this bad?

Again, section 10 — the State shall endeavour to protect and improve the environment and to safeguard the forests and wild life of the country. Is it bad?

Then, again, with regard to the development work, if you come to section 46, article 323B, the appropriate Legislature may, by law, provide for the adjudication or trial by tribunals of any disputes regarding levy, assessment, collection and enforcement of any tax etc.

Now, the Land Reforms Act by way of acquisition by the State of any estate, has defined article 31A. I have not read that portion of the letter where late Harekrishna Konar wrote to the former Prime Minister about article 31 that the words "market values" should not there. Though the Supreme Court has said that the market value need not be the actual value, but something more, this has been done by the previous amendment. Amounts has been laid instead of market value, so that if the Government has spent any money and land operator cannot get profit. As I see, talks are going on all over India today, even in Delhi, they are themselves — Janata Party themselves, the people in the Centre, the Congress Party in the Cenetr and other people in the Centre — they themselves are saying that there is difinite scope of

improvement in a living society, scope of improvement of this Amendment. Put to say that everything is bad in this Amendment and to throw the whole thing means going a step backwards. Why not keep the good things and delete the bad things? Why not discuss these things? We have passed a resolution about Nepalese language. I wrote a letter to the Chief Minister. He said that he did not receive any letter. Well, I also did not receive a reply from the Chief Minister. When the House unanimously passed a resolution with regard to Nepalese language I got a letter from the office of Mr. Charan Singh saying the at he did not receive any letter from the Chief Minister. What does it matter? The point is, if you want a debate, a national debate, that can be understood. If you have a political motive and start playing the gramophone record saying, Congress has ruined, Congress has ruined, Congress has killed, Congress has done this, Congress has done that and we have come from nowhere, all on a sudden descended on the earth to deliver you all the pangs and miseries and we do not believe in our history, we do not believe in our forefathers then, you are al liberty to do so. But if you are really serious about the future of the State, about the future of the people, if you are really serious to think of the people for all time to come, do not kindly get away with the emotions of the excesses that have been committed in the garb of emergency, or during the emergency. It is admitted by everybody that there have been excesses. **(Shri Amalendra Roy : What have you done ?).** I will tell you later. Please read the newspapers, if you can, if you are literate. the whole point is, the time has come now — and there will always be, in the history of the world, clashes — previously it used to be religion — there used to be clashes of religion. Now, it is the clash of political philosophies and theries. Constitution is nothing but the philosophy of the nation and it is a bad thing to say that the Constitution must remain stagnant.

[8-20 — 8-30 p.m.]

I was quite surprised — I say so with very great respect because he is a friend of mine, now the Leader of the Opposition — I was surprised when he referred to the basic structure. In the year when we shall have 5 hundred thousand K.W. of atomic power, in the years when there will be no question of any exploitation, will there be the same constitution? Has not Russia changed its own constitution so many times? Do not the people change? Do they remain the same old men? The constitution which was conceived in the year 1950 by Dr. Ambedkar and others people who are dead and gone, people who have been respected for their intense knowledge about certain aspects of the matter, who had the occasion to be in the administration, tried to find out what were the good things. They themselves thought within that short space of time, they believed that the time has to change. Suppose there is a revolution tomorrow. I do not understand the Leader of the Opposition saying, if the people do not have faith in you they have the fundamemtal right to revolt. they have the right to throw him out. Yes, it is very easy to quote Jayprakash Narayan, but the point is, if the people want communism, will they like this particular type of constitution? Or, will they keep their usual traditions? Have not there been so many rights? In Germany so many times there were changes, there were changes in Russia,-in China, in France and in Italy, even in England where there is no written constitution. People live with the invetions, with the surroundings. Nations do not die and the nations have to steer their own way under a constitution so that the people know where they are heading towards. If they feel there is a difficulty, they change. Today, if you have gone to the field the very fact that we are thinking of abolishing — a proposal has come for scrapping the constitution Amendment. Is it not amending the constitution? I am asking this very simple question. Is it not amending the constitution again? Well, when Pandit Nehru was alive, when Dr. Ambedkar was alive, in 1950, the consti-

tution was passed by very well known people at that time — the founding fathers of the constitution. And in 1951 it was changed. And the Congress — did not they change the constitution? And the courts — the Supreme Court — did not they change the constitution? Did not they strike down the sentences of the constitution when according to the republican system the will of the people is created or expressed through their representatives in parliament? The will of the 62 crores and the constitution Assembly, that is being put and end to. But all that we should try to do now is to look into the matter, see those which are wrong, which are not necessary or which are derogatory for some time, or for all time or for some foreseable time to come, think about those which are good and we should think about retaining them. If we can improve, we shall certainly try to improve them, but to support this resolution, I think, it is nothing a political theme. What is this resolution? this resolution says, scrap socialism, scrap secularism, scrap worker's sharing in the management, scrap free legal advice, scrap all these things. (**Shri Amalendra Roy : What sort of free legal advice?**). You are not a poor man. You alone can pay your lawyer, but the poor bargadar cannot pay.

Thank you, sir.

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য লক্ষ্মী সেন মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করতে গিয়ে দু-একটি কথা আপনার মাধ্যমে রাখব। ১৯৪৮ সালের ১০ই ডিসেম্বর তারিখে রাষ্ট্রপুঞ্জের সদস্যবৃন্দ একমত হয়ে মানবিক অধিকারের দাবি সনদ ঘোষণা করেছিল সেই দাবি সনদ ঘোষণার স্বাক্ষরকারীদের মধ্যে ভারতবর্ষ সেই স্বাক্ষরকারীদের মধ্যে ছিল। ভারত সরকারের প্রতিনিধি হিসাবে কংগ্রেস দলের নেতৃস্থানীয় যারা তারা সেদিন স্বাক্ষর করেছিলেন। বিগত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর পিতা জহরলাল নেহেরু সেই সময় ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন। তাঁর কন্যা তাঁর ঠিক ১০/১২ বছর পর এই মানবিক অধিকার যেগুলি বিশ্বের ১৩৫টি রাষ্ট্র স্বীকার করে নিয়েছিলেন সেই সমস্ত অধিকারগুলিকে ৪২তম সংবিধান সংশোধনের নামে খন্ড খন্ড করে তাকে শেষ করে দিয়েছিল মানবিক অধিকারের দাবি সনদ যখন রাষ্ট্রপুঞ্জের সদস্যবৃন্দ ঘোষণা করেছিলেন দ্বিতীয় বিশ্ব যুদ্ধের ধ্বংস স্তুপের উপর দাঁড়িয়ে তখন তাদের পিছনে ছিল

হিটলার, তোজো, মুসোলিনী তারা দেখেছিলেন কিভাবে সেইসব দেশের গণতান্ত্রিক আন্দোলনকে ধ্বংস করবার জন্য গণতান্ত্রিক কণ্ঠকে স্তব্ধ করবার জন্য সমস্ত রকম অধিকারকে চূর্ণ বিচূর্ণ করবার জন্য কি পৈশাচিক কান্ড কারখানা করেছিলেন। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের ধ্বংস স্তুপের মধ্য দিয়ে ফ্যাসিবাদের পরাজয় এবং নতুন মানবতার শক্তি জন্ম নেয় কিন্তু সেই রাষ্ট্রপুঞ্জের সদস্যরা সেদিন নিশ্চিন্ত হতে পারেননি যে ইয়াহিয়া আসবে না, নিশ্চিন্ত হতে পারেননি যে ইন্দিরা গান্ধী আসবে না তাই তারা সেই দাবি সনদ বাধ্যতামূলকভাবে তারা আবেদন করেচিলেন সদস্যভুক্ত রাষ্ট্রগুলির কাছে যে যাতে এই দাবি সনদ এমন কি স্কুল কলেজগুলিতে পর্যন্ত এই স্বাক্ষরকারী দেশগুলি ছাত্র ছাত্রীদের পড়ান হয়। ভারত সরকার সেই স্বাক্ষরকারীদের মধ্যে একজন। তা সত্ত্বেও আজকে মানবিক অধিকারের দাবি স্কুল কলেজের পাঠের ব্যবস্থা এ যাবৎকালেও তাঁরা করেন নি, কিভাবে সংবিধান সংশোধনের নামে এই অধিকারগুলি কেড়ে নেওয়া হয়েছিল এবং দেশব্যাপী যে আলোড়ন ৪২তম সংবিধান সংশোধনের নামে এসেছিল সেটা মাননীয় সদস্যরা সবাই জানেন এবং স্যার, আপনিও জানেন। কিন্তু মাননীয় সদস্য ভোলা সেন মহাশয় যেভাবে কুম্ভীরাশ্রু বিসর্জন করে এখান থেকে পলায়ন করলেন আমি বুঝতে পালাম না কেনই বা তিনি এলেন আর কেনই বা তিনি মায়া কান্না কাঁদলেন সংবিধান পরিবর্তনের জন্য কেনই বা তিনি হরেকৃষ্ণ কোঙারের মতন ব্যক্তির বই পুস্তিকা থেকে কিছু কিছু উদ্ধৃতি দিলেন আমরা তা বুঝতে পারলাম না। সংবিধান পরিবর্তন অনস্বীকার্য একথা আমরা কেউ অস্বীকার করি না কেননা আজ যা বাস্তব সত্য কালকে সেই জায়গায় সেই জিনিস থাকবেই এটা আমরা মনে করি না। প্রাকৃতিক এবং জাগতিক বস্তুর দৃষ্টি কোণ থেকে যে কোনও নিয়ম দেখলে আমার জানি যে কোনও কিছু স্থায়ী নয়, যতই স্থায়ী বলে চীৎকার করি না কেন, স্থায়িত্ব মুহূর্ত কালের জন্য। প্রতি মুহূর্তে মানব দেহ থেকে শুরু করে বিশ্ব ব্রহ্মান্ড পর্যন্ত পরিবর্তন হচ্ছে। সেই পরিবর্তনের ছবি প্রতি মুহূর্তেই আমাদের জীবনে বাস্তব জীবন্ত হয়ে ওঠে না কিন্তু কিছু সময় যাবার পর আমাদের সেই ছবি স্পষ্ট হয়ে ওঠে অতীতের সঙ্গে চেহারার মিল থাকে না, স্বাভাবিকভাবে যুগ এবং কালের অগ্রগমনের সাথে সাথে সমাজের চাহিদা এবং অর্থনৈতিক চাহিদা মানব সভ্যতার একটা বিশেষ জায়গায় বিশেষ চাহিদার উপরে তার নিয়ন্ত্রণ এবং প্রশাসন পদ্ধতি সমস্ত কিছুই পরিবর্তন সাপেক্ষ, একথা কেউ অস্বীকার করে না। একথা কেউ অস্বীকার করে না বলেই শ্রীমতী ইন্দিরা গান্ধীর প্রদত্ত সংবিধান সংশোধন কে সমর্থন করতে হবে একথাই মাননীয় সদস্য ভোলাসেন বলতে চান, একথা আমরা সমর্থন করতে পারি না, তিনি ভূমি সংক্রান্ত কিছু বিষয়ের যে জটিল প্রশ্ন সেই প্রশ্ন উত্থাপিত করে শ্রেণী বিভক্ত সমাজের যে জটিলতা আছে ভারতীয় ভূমি ব্যবস্থার মধ্যে এখন যে সামন্ততন্ত্রের যে অশুভ প্রভাব আছে এবং প্রতিফলন আছে প্রশাসনিক ক্ষেত্রে রাজনৈতিক ক্ষেত্রে অর্থনৈতিক ক্ষেত্রে যেভাবে চলছে সেই বাঁধনের সাহায্যে আমাদের দেশের

নিম্ন কৃষককে যেভাবে হ্যানস্থা করা হয় জমিদার জোতদাররা করেন এবং প্রশাসন আইন বিভিন্ন সুযোগ নিয়ে। সেই সস্তা জিনিষকে উপস্থিত করে আজকে বোঝাবার চেষ্টা করলেন যে এটা আমাদের ক্ষেত্রে অপরিহার্য ছিল। আমি বলি শ্রমতী ইন্দিরা গান্ধী ৪২তম সংবিধান সংশোধন ভারতবর্ষের কৃষকদের মুখের দিতে তাকিয়ে করেন নি। এর উদ্দেশ্য প্রস্তাবক মাননীয় লক্ষী সেন মহাশয় য়থাযথভাবে উপস্থিত করেছেন। আমরা জানি—জানি বলেই সবচেয়ে নির্মম নৃশংস আক্রমণ যখন করা হয় এবং যখন সেই বীভৎস আক্রমণকে আইনের বাঁধনে আনার চেষ্টা করা হয় তখনই আমরা দেখেছি কণ্যাকুমারিকা থেকে শুরু করে দিল্লী পর্যন্ত সমস্ত ভূভারতে পূর্ব থেকে পশ্চিম পর্যন্ত একটা আলোড়ন সৃষ্টি হয়েছিল এই ৪২তম সংবিধান সংশোধনের বিরুদ্ধে।

[8-30 — 8-40 p.m.]

জাতীয় আন্দোলনের সময় বিশেষ বিশেষ, বড় বড় আন্দোলনের মুহূর্তগুলি বাদ দিলে বোধ হয় এত বড় জাতীয় আন্দোলন বুদ্ধিজীবীদের মধ্যে, শ্রমিকদের মধ্যে, কৃষকদের মধ্যে, সাধারণ খেটে খাওয়া মানুষের মধ্যে সরকারের কোন সিদ্ধাতের বিরুদ্ধে ইতিপূর্বে আমাদের দেশে হয়নি। অন্য কোন দেশে ব্যাপকভাবে মানুষ বিরোধিতা করেছে কিনা সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। আজকে যে সংখ্যা ২০তে এসে দাঁড়িয়েছে কংগ্রেস দলের, যদিও বাস্তব সংখ্যা এখন ১এ এসে দাঁড়িয়েছে, আর বাকি সবাই চম্পট দিয়েছে, কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে এই, এই আন্দোলনের মধ্য দিয়ে নূতন করে যে উত্তাল তরঙ্গ সারা ভারতবর্ষে সৃষ্টি হয়েছিল যার মধ্য দিয়ে ইন্দিরার স্বৈরাচারী শাসনের যে বিষ বৃক্ষ তারা বপন করেছিলেন সেই বিষ বৃক্ষ ভারতবর্ষের বহু কোটি মানুষ এক যোগে উপড়ে ফেলে দিতে সক্ষম হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে কাশীকান্ত মৈত্র মহাশয় যেভাবে তারা বক্তব্য রাখলেন তার অনেক অংশের সঙ্গে একমত হলেও যেভাবে বিভিন্ন অপ্রাসঙ্গিক বাকুনীন, কারভোস্কি ইত্যাদিকে তিনি যেভাবে গনতন্ত্রের রক্ষক এবং পূজারী হিসাবে উপস্থিত করেছেন তার সঙ্গে একমত হয় পারছি না। সময় সংক্ষিপ্ত বলে সেই তথ্যগত আলোচনায় যেতে চাই না এবং যেভাবে সাময়িক প্রসঙ্গ বামপন্থীর দু একটি ঘটনা উপস্থিত করেছেন তা যথাযথ হয়নি বলে আমার দৃঢ় ধারণা। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে শুধু আমি বলব যে কংগ্রেসের দুই কান কাটা এদের লজ্জা সরম নেই, এদের সভাপতি ব্রহ্মানন্দ রেড্ডি বলছেন আমরা ভুল করেছি, অন্যায় করেছি, ক্ষমা চাই এবং জনগনের সমর্থন চাই এবং যে অকাজ কুকাজ করেছি সেই অকাজ কুকাজের মধ্যে সব চেয়ে বড় কাজ হচ্ছে ৪২তম সংবিধান সংশোধন। আমাদের মাননীয় সদস্য মন্ত্রী আবদুল হাসিম সাহেব বলে গিয়েছেন যে, অনুরোধ করা হোক জনতা পার্টির পক্ষ থেকে সংবিধানের ৪২তম সংশোধন বাতিল করার জ্য এবং তারমধ্যে দিয়ে কংগ্রেসের উলঙ্গ, বিভৎস চেহারাটা সারা

ভারতের মানুষের সামনে আর একবার স্পষ্ট ও জীবন্ত করে তোলার জন্য। এইজন্য পশ্চিমবাংলার ঐতিহ্যমণ্ডিত বিধানসভা পশ্চিমবাংলার গনতান্ত্রিক সংগ্রামের প্রতিফলন যে বিধানসভার মদ্যে পরে সার্থক ভাবে তাকে সারা ভারতবর্ষের মানুষের সামনে উপস্থিত করে নতুন করে জনতা সরকারের মধ্যে যারা নাকি এটাকে পরিবর্তন করতে চায় তাদের হাতকে শক্তিশালী করার জন্য যে প্রস্তাব লক্ষী সেন মহাশয় এখানে উপস্থিত করেছেন তাকে আমি স্বাগত জানাই এবং তাকে আমি সমর্থন করি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই ৪২তম সংবিধান সংশোধনের ব্যাপারে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয় আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভোলানাথ সেন মহাশয় কিছুক্ষন আগে যখন এই সভায় প্রস্তাব রেখেছিলেন তখন আমি লক্ষ্য করেছিলাম, তিনি সংবিধানের প্রিএমবেলের একটি কথা বললেন এবং তারপর সংবিধানের আর এক জায়গায় যেখানে লিগ্যাল জাষ্টিসের কথা সেটাও বললেন, কিন্তু সংবিধান সংশোধন যেটা করা হয়েছিল তাতে ৫৯টি ক্লজ ছিল, তারমধ্যে প্রায় ৫৭টি ক্লজে কেমন করে ইন্দিরা গান্ধী ভারতবর্ষের গনতন্ত্রের কাঠামোকে ভেঙ্গে টুকরো টুকরো করে নিজের হাতে একনায়কত্ব তুলে নিয়েছিলেন সেকথা মাননীয় ভোলানাথ সেন মহাশয় কোথাও উল্লেখ করলেন না। আমি আশ্চর্য হয়ে গেলাম, শুনেছি তিনি একজন লব্ধপ্রতিষ্ঠিত ব্যারিষ্টার, কিন্তু আইনের মাধ্যমে জগতে, বিশ্বসভাতে সমস্ত মানুষকে ভাঁওতা দিয়ে ইন্দিরা গান্ধী এমন কি হিটলারকেও লজ্জা দিয়ে প্রমান করেছিলেন যে হিটলারের চেয়েও জঘন্য ক্ষমতা, জঘন্য ধরণের একনায়কতন্ত্র ভারতবর্ষের বুকে গড়ে তোলার প্রয়াস করেছিলেন, পর্যালোচনা তিনি মোটেই করলেন না। এবং আমি লক্ষ্য করলাম যে এই যে সংবিধান সংশোধন করা হয়েছিল, এই সংশাধন কেন ইন্দিরা করলেন? য সংবিধান দ্বারা ভারতবর্ষের অগণিত মানুষ দীর্ঘদিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করে মৌলিক অধিকার অর্জন করেছিল, যে অধিকারগুলি তাঁর পিতা পণ্ডিত নেহেরু এত চেষ্টা করে অর্জন করেছিলেন, অন্যান্য স্বাধীনতা সংগ্রামী মানুষ যে স্বাধীনতা অর্জন করেছিল, আমরা লক্ষ্য করলাম, সেই স্বাধীনতাকে কেমন করে পদদলিত করে কেমন করে বিয়াল্লিশতম সংশোধনী মাধ্যমে তিনি ভারতের ব্যক্তি স্বাধীনতাকে চুড়মার করেছিলেন। সেকথা কংগ্রেসিদের কেউ মুখও উচ্চারণ করলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে একথা সকলেই জানেন যে ভারতবর্ষের স্বধীনতার আগে এবং পরে, এই সংবিধানের জন্য বিভিন্ন সময়ে আন্দোলন হয়েছিল। ১৮৬১ সাল থেকে আরম্ভ করে, ১৮৯২ সালে ০০৯ সালে, ১৯১৯ সালে, এবং ১৯৩৫ সালে যখন সংবিধান রচনা করা হয়েছিল, সেই সময় আদোলনকারীরা সংবিধানে ব্যক্তি স্বাধীনতার জন্য আন্দোলন করেছিলেন। পণ্ডিত নেহেরু তাঁর নিজের কমিটি রিপোর্টেও বলেছিলেন স্বাধীনতা সম্পর্কে

কিভাবে ফাণ্ডামেন্টাল রাইটস রক্ষা করতে হয়। তাঁর কমিটি রিপোর্টে তিনি যা বলেছিলেন ১৯২৮ সালে, সেটা একটু বলছি। "Fundamental rights guaranteed in a manner which will not permit theis with drawal under any circumstances" তারপর আমরা জানি রাউণ্ড টেবল কনফারেন্স যখন হল, তখন বিল অব রাইটসের মধ্যে ফাণ্ডামেন্টাল রাইটসের নেতারা বলেছিলেন, পরবর্ত্তী সময়েও সপ্রু কমিটি ১৯৪৫ সালে যেটা হয়েছিল তাতেও দেখেছি কিভাবে মৌলিক অধিকারগুলিকে রক্ষার ব্যবস্থা হয়েছিল। অথচ ৪২তম সংবিধানের জন্য যখন ইন্দিরা গান্ধীর প্রস্তাব লোকসভায় উপস্থিত হল, সেই মুহূর্ত্তে ইন্দিরা গান্ধী নেহেরু কমিটি রিপোর্টের কথা ভুলে গেলেন, সপ্রু কমিটি রিপোর্টের কথা ভুলে গেলেন এবং তিনি একথাও ভুলে গেলেন দীর্ঘ দিন ধরে ফাণ্ডাম্নেটাল রাইটস রক্ষা করার জন্য কিভাবে দেশের মানুষ সাম্রাজ্যবাদী ব্রিটিশের সঙ্গে সংগ্রাম করে তারা এই অধিকার অর্জন করেছে। এবং আমরা লক্ষ্য করেছি যে ইন্দিরা গান্ধী ১৯৫০ সালের আগে যে সমস্ত আন্দোলন হয়েছে তার প্রত্যেকটিতে সংবিধানে যে মৌলিক অধিকার দেওয়া হচ্ছে, সে সম্বন্ধে তিনি একটা কায়দা করলেন। কি কায়দা? সেখানে তিনি একটা চ্যাপ্টার ইনকর্পোরেট করলেন এবং সেই চ্যাপ্টারের মধ্যে ডাইরেকটিভ প্রিন্সিপলস যেটা আছে তাকে মৌলিক অধিকারের চেয়েও বড় বলে ঘাষণা করলেন। সংবিধানে মৌলিক অধিকারকে সম্পূর্ণরূপে খর্ব করা এবং ব্যক্তিস্বাধীনতাকে খর্ব করাই সংবিধান সংশোধনের প্রধান উদ্দেশ্য ছিল। শুধু এখানেই তিনি ক্ষন্ত হননি। এলাহবাদ কোর্টের যে রায় যে রায়ে ইন্দিরা গান্ধীর নির্বাচনকে বাতিল বলে ঘোষণা করেছিল, সে সম্বন্ধে ইন্দিরা গান্ধীর প্রতিহিংসা জাগ্রত হল এবং ভারতের বিচার বিভাগের উপর তিনি খড়্গ তুলে বিচার বিভাগের স্বাধীনতাকে হত্যা করতে চাইলেন এবং এই এলাহবাদ হাই কোর্টের রায়কে কেন্দ্র করে নিয়ে সেদিন মনে আছে, ১৯৭৫ সালের নভেম্বর মাসে এবং পরবর্ত্তী সময়ে তিনি ইলেকশন ল চেঞ্জ করলেন। কিন্তু যে কোন গণতান্ত্রিক দেশে এটাই নীতি যে নির্বাচনে হেরে যাবার সঙ্গে সঙ্গে পদ ত্যাগ করা। তাঁর পদত্যাগ করা উচিত ছিল। জাতমেন্ট ডেলিভারড হওয়ার সঙ্গে সঙ্গে তাকে যদি স্টে না করা হয়, তবে তার অ্যাকশন কার্য্যকরি থাকে। কিন্তু সুপ্রীম কোর্টের রায়ে সেটাকে স্টে না দিয়ে দুদিন পরে তিনি ভাষণ দিলেন। সেই সময় গদী ছেড়ে দিলে কে গদীতে বসবেন এই নিয়ে লড়াই চলছিল, সেখানে সিদ্ধার্থ শঙ্কর রায় বসবেন কি চ্যবন বসবেন, প্রধান মন্ত্রী কে হবেন, সেটা নিয়ে লড়াই শুরু হয়ে গেছিল।

[8-40 — 8-50 p.m.]

সেদিন ইন্দিরা গান্ধী তার পুত্র সঞ্জয় গান্ধীর পরামর্শ নিলেন। পুত্র বলল, মা, মসনদ ছেড়ো না। ভবিষ্যতে আমি উত্তরাধিকারী হব। কোনও দিন সিংহাসন পরিত্যাগ কর না। আইন সেদিন পরিবর্ত্তন হল। তিনি পুরাতন আইন বাতিল করলেন। সুপ্রীম কোর্টে তিনি

গেলেন। সুপ্রীম কোর্ট বলল এই আইন হতে পারে না। তিনি যাতে থাকতে পারেন তার ব্যবস্থা করলেন এবং তখন তিনি যে কোন উপায়ে সেই আইন বর্জন করে যাতে তার নির্বাচন বৈধ হয় তার ব্যবস্থা করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলতে পারি ইন্দিরা গান্ধীর সংবিধান সংশোধনের পিছনে কি ছিল। ১৯৭৫ সালের পর তিনি স্থির করলেন যে বিচার বিভাগ তার একনায়কতন্ত্রের বিরাট বাধাস্বরূপ হবে। অতএব তিনি ৪২তম সংবিধান সংশোধন করার জন্য শরণসিং কমিটি, কংগ্রেসের একটা কমিটি প্রতিষ্ঠা করলেন এবং সেখানে সিদ্ধার্থ রায়ের পরামর্শে, যে আইনের হাত দিয়ে তার জীবিকা অর্জন হচ্ছে সেই আইনকে সেই ফাণ্ডামেন্ট্যাল রাইটসকে যাকে তিনি স্বীকার করতেন তাকে সেদিন তিনি খর্ব করে সংবিধানের উপর খড়্গাঘাত করেছিলেন। এখানে সংবিধানে সবচেয়ে বড় ছিল জুডিসিয়াল রিভিউ। ট্রাইবুন্যাল তৈরী করে একজিকিউটিভের হাতে পাওয়ার দেওয়ার জন্য তিনি ট্রাইবুন্যালের কথা তুললেন। তিনি বললেন, এইটা করে কি অন্যায় করছি? এই যে ট্রাইবুন্যাল সিসটেম যেটা এই সংবিধান সংশোধনের মাধ্যমে করা হল সেখানে একজিকিউটিভকে পুর পাওয়ার দিয়ে বিচার বিভাগকে খর্ব করা হল। সুতরাং আইনের যে বেসিক ষ্ট্রাকচার যেটা গোলকনাথ কেসে কিংবা কেশবানন্দ ভারতী কেসে সিদ্ধান্ত হয়েছিল, সেই বেসি, ষ্ট্রাকচারকে ধ্বংস করে এগজিকিউটিভের হাতে পুরো ক্ষমতা তিনি নিয়ে একনায়কতন্ত্র পুরো প্রতিষ্ঠা করবার চেষ্টা করেছিলেন। অতএব আজকে এই সভা সংবিধান সংশোধনের যে উপযুক্ত প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে স্বাগত জানিয়ে এবং সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাথিনিয়েল মুর্মু ঃ** মিঃ ডেপুটী স্পিকার, মাননীয় সদস্য শ্রী লক্ষী সেন যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে গুটি কয়েক কথা বলব। অনেক কথা বলা হয়েছে, অনেক বিষয়ের অবতারণা করা হয়েছে। কিন্তু খুব সোজা বুদ্ধিতে এই কথাটা বুঝি যে ৪২তম যে সংবিধান সংশোধন যেটা যে কেউ বলতে পারেন, গণতন্ত্র যাওবা সংবিধানে আমাদের ছিল, সেটুকুও শেষ করে দেওয়ার ব্যবস্থা হয়েছে। সুতরাং এই ৪২তম সংবিধান সংশোধন আইনটি অবিলম্বে বাতিল করার যে দাবি আনা হয়েছে আরা আশা করব যে তার বরুদ্ধে অন্ততঃ কেউ কথা বলবেন না। এই সংশোধন যারা করেছিলেন তার মধ্যে ওখানে এক ভদ্রলোক বসতেন আমাদের আগের মুখ্যমন্ত্রী হিসাবে একজন জুলপিওয়ালা, বাকাবাগীশ, একজন দুরাত্মা। তিনি থাকলে ভাল হত, যার অবদান সবচেয়ে বেশি। এবং কছু দুবৃত্ত ওদিকে বসতেন। আজকে যারা তটা সর্বনাশ করেছেন তারা ভেবেছিলেন কেন্দ্রে ইন্দিরা গান্ধী যিনি এশিয়ার মুক্তিসূর্য্য হিসাবে চিহ্নিত হতেন ওদের দ্বারা যার নাম না করে জয়নাল আবেদিন সাহেব জল গ্রহণ করতেন না, সেই ইন্দিরা গান্ধী ওখানে তাদের চংদের হাট যেমন বসিয়েছিলেন, সেইরকম অনন্তকাল ধরে তিনি, তার ছেলে, পুলে, নাতি-পুঁতি নিয়ে থাকবেন

কেন্দ্রে এবং এখানেও জুলপিওয়ালা ভদ্রলোক আরও বহাল তবিয়তে আরও অন্ততঃ ১০/১২ বছর থাকবেন। কিন্তু সেটা হয় নি। কারণ ইতিহাসের শিক্ষা কি আমাদের জানা নাই? এলাহাবাদ হাইকোর্টের বিচারপতি শ্রী জগমোহন সিংহ রায় দেবার পর ভারতবর্ষে যে জটিল অবস্থা দেখা দিল সেটাকে এড়াবার জন্য সংবিধান সংশোধন করে আবার নূতন করে গদি আকড়ে রাখবার চেষ্টা হোল। এটা যদি ৫/১০ মাস আগে করতেন তাহলে এ প্রশ্ন আসত না। শ্রী ভোলনাথ সেন মহাশয় যে যুক্তির অবতারণা করলেন আমাদের কৃষক নেতা শ্রদ্ধেয় হরে কৃষ্ণ কোনার না কি যে বক্তব্য রেখেছিলেন যে এই রকম সংবিধান সংশোধন তিনি চেয়েছিলেন। কিন্তু তার প্রিক্লেসটে যে কথাগুলি লেখা আছে সেগুলি তিনি বললেন না, সেটা তিনি এড়িয়ে গেলেন। তিনি এমনভাবে বক্তব্যের অবতারণা করলেন যেন তিনি এই রমক সংশোধন চেয়েছিলেন। ভোলানাথ সেন মহাশয়ের কি জঘন্ন মনোবৃত্তি সেটা এইতেই প্রমাণিত হয়। এত দেশের সর্বনাশ করেও আজকে তিনি যেভাবে ওকালতি করছেন তা দেখে ওঁদের কোন লজ্জা আছে বলে মনে হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইন্দোনেশিয়ার যিনি রাষ্ট্রপতি ছিলেন সুকর্ণ তিনি সেখানকার সংবিধান সংশোধন করে এই কথা বলেছিলেন যে যত দিন না তিনি মরবেন ততদিন তিনি সেখানে রাষ্ট্রপতি থাকবেন। তার হাতে ক্ষমতা ছিল। কিন্তু কি সেখানে ঘটেছিল তা নিশ্চয় ইন্দিরা গান্ধীর জানা ছিল। সে দেশ পশ্চাতপদ ছিল। কিন্তু এখানে দীর্ঘ দিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলন করে এবং নানারকম গণতান্ত্রিক আন্দোলন করে দেশের মানুষের মনে একটা গণতান্ত্রিক চেতনাবোধ জেগে উঠেছিল তাই সংবিধান সংশোধন করে মানুষকে দাবিয়ে রাখার যে অপচেষ্টা তারা করেছিল তার ফল তাদেরকে পেতে হয়েছে। এখানে কাশীকান্তবাবু রবীন্দ্রনাথের একটা কবিতা পড়লেন আমরাও রবীন্দ্রনাথের একটা কবিতা মনে পড়ছে রাজছত্র ভেঙ্গে পড়ে, রণডঙ্কা শব্দ নাহি তোলে, জয়স্তম্ভ মূঢ় সম, অর্থ তার ভোলে, রক্তমাখা অস্ত্রহাতে যত রক্ত আঁখি, শিশুপাঠ্য কাহিনীতে থাকে মুখ ঢাকি। সেই রাজছত্র ভেঙ্গে পড়েছে। আজকে ইন্দিরা গান্ধী মুখ থবড়ে যেভাবে পড়ে গিয়েছে শিশুপাঠ্যে সেই কাহিনী লেখা থাকবে। ভবিষ্যতে আমাদের ছেলেমেয়েরা পড়বে যে ইন্দিরা গান্ধী আমাদের ভারতবর্ষের প্রধান মন্ত্রী ছিলেন তিনি খুব অত্যাচারি ছিলেন দেশের মানুষের প্রতি খুব পীড়ন চালিয়েছিলেন গণতন্ত্রকে হত্যা করেছিলেন তার পর তিনি মুখ থুবড়ে পড়ে গিয়েছিলেন জীবনে সেখান থেকে তিনি আর উঠতে পারেন নি। কংগ্রেসিরা সেদিন ঐ ইন্দিরা গান্ধীকে নিয়ে যুগ যুগ জিও বলে যেভাবে প্রচার করেছিলেন শেষের দিকে দেখা গেল সেই ক্ষমতার মধ্যে অনেক গোলমাল লেগে গেল—ইন্দিরা কংগ্রেসের যে মর্যাদা ছিল কোথায় চলে গেল। খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আমি আগে বরাবরই এই বিধানসভায় ছিলাম না, গত ৫/৬ বছর এই বিধান সভায় ছিলাম না। আমি লক্ষ্য করেছি এই বিধানসভায় এমন সব বাল-খিল্লের দল এমন সব বাকবিতণ্ড করেছে এমন সব নজীর সৃষ্টি করেছে যাতে এই বিধানসভার মর্যাদা খুন্ন হয়েছে। সমস্ত ভাল জিনিস তারা নষ্ট করেছে। আজকে আমাদের

সেখান থেকে এই গণতন্ত্রকে রক্ষা করা খুব অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। আমাদের কর্তব্য হচ্ছে সেই গণতান্ত্রিক ঐক্যবোধকে, গণতান্ত্রিক চেতনাবোধকে আবার ফিরিয়ে আনা। এবং তা ফিরিয়ে আনার জন্য পশ্চিমবাংলা এবং কেন্দ্রীয় সরকার কাজ শুরু করেছে।

[8-50 — 9-00 p.m.]

সংবিধান সংশেধন, বাতিলের প্রশ্নে যেসব অসুবিদা আছে সেটা আমরা জানি। সেই অসুবিধা আপনারা জানেন বিরোধীদলের নেতা চ্যবন সাহেব সৃষ্টি করেছেন। কিন্তু শেষ পর্যন্ত তারা হয়ত পারবেন না, তাও আমরা জানি। এটা আমাদের অন্যভাবে ভাবতে হবে। আজকে যে আইন কানুন আছে তাতে পার্লামেন্টের দুটি সভাতে যেভাবে সংখ্যাগরিষ্ঠতা আছে তাতে যখন এই সংশোধনী বাতিল করার প্রশ্ন হবে তখন সেটা যদি সম্ভব না হয় তাহলে নতুন করে গণ-পরিষদ গঠন করার কথা ভাবতে হবে। কিন্তু এই জিনিস আর কখন বিলম্ব করা যায় না। কেন না, আমাদের দেশের ভবিষ্যতের একটা মৌলিক সমস্যা জড়িয়ে গেছে। আজকে যে সরকারই থাকুক না কেন, কোন কারণে যদি আবার সেখানে বচ্যুতি দেখা দেয়, কোন কারণে যদি আবার এই সঙ্কট দেখা দেয় তাহলে এই সংবিধান অসংশোধিত অবস্থায়, সংবিধান সংশোধনী বাতিল না করা অবস্থায় রেখে দিলে যে কোন মুহূর্তে ভবিষ্যতে বিপদ চলে আসতে পারে। তাই বিপদের সম্ভাবনা যেখানে রয়েছে সেই বিপদের সম্ভাবনা অবিলম্বে দূর করা দরকার। ঠিক উপযুক্ত সময়ে মাননীয় সদ্য লক্ষ্মী সেন মহাশয় এই প্রস্তাব এনেছেন এবং দ্বিধাহীন ভাষায় আমরা পশ্চিমবাংলা সরকারের নির্বাচিত প্রতিনিধি হিসাবে কেন্দ্রীয় সরকারকে জানাতে চাই যে অবিলম্বে যত তড়াতাড়ি পারা যায় এই ৪২তম সংশোধনী আইন বাতিল করা হোক এবং যে সম্ভাবনা রয়ে গেছে সেটা চিরদিনের জন্য শেষ করে দেওয়া হোক। আমি এই প্রস্তাব আনার জন্য মাননীয় সদস্য লক্ষ্মী সেনকে অভিনন্দন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker** _ Honourable members, the time fixed for the item of business now under discussion will expire at 9-03 p.m. It seems that the transaction of the item of business will not be completed within the scheduled time. Therefore, under rule 290 of the Rules of Pricedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I propose to extend its time by one hour. I think the House agrees to it.

(**Voices** : Yes, yes.)

**Mr. Deputy Speaker :** It is argeed. So, the time is extended by

one hour.

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দৃঢ়ভাবে এই মত প্রকাশ করছি যে ৪২তম সংবিধান সংশেধনকে বাতল করবার জন্য বন্ধু লক্ষী সেন যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধী নই। কিন্তু আমি একটি সংশোধনী এনেছি। আমি দেখলাম গত বছর ২৯শে নভেম্বর পশ্চিমবঙ্গ বিধানসভায় যখন এই বিলের র‍্যাটিফিকেসনের আলোচনা হচ্ছিল তখন আমি যে বক্তৃতা দিয়েছিলাম সেটা আমার কাছে রয়েছে। আমি তখন মাত্র ৩টি বিষয়ে সমর্থন জানাতে পেরেছিলাম। প্রধান প্রধান ৯টি বিষয়ে আমি বিরোধিতা করতে বাধ্য হয়েছিলাম। সংসদেও এগুলি অ্যামেণ্ড করবার চেষ্টা করা হয়েছিল, কিন্তু ভোটের জোরে সমস্ত অ্যামেণ্ডমেন্ট বাতিল হয়ে গেল। তো আম আপনাদের সময় নষ্ট করতে চাই না। আপনারা জানেন কেন বিরোধিতা করতে হয়—আমি এই এই ধারাগুলি বিরোধিতা করেছিলাম। রাষ্ট্রপতিকে সংবিধান সংশোধনের ক্ষমতা দেওয়া, সংসদ, আইনসভার মেয়াদ বাড়ানো, জাতীয়তা বিরোধী কার্যকলাপের নাম করে এমন একটা আইন আনা যেটা সমস্ত গণতান্ত্রিক অধিকারকে হরণ করে, ৩১১ ধারায় সরকারি কর্মচারিদের শাস্তি দেবার আগে লিগ্যাল রেজিষ্ট্রেসন-এর অধিকার কেড়ে নেওয়া, রাজ্যের ক্ষমতা খর্ব করে আভ্যন্তরিন শান্তি শৃঙ্খলার জন্য পুলিশ, সৈন্য পাঠানো, পরিচালনা করার ক্ষমতা কেন্দ্রের হাতে নিয়ে নেওয়া, রাজ্য সরকারের বিচার বোর্ড গঠন করার ক্ষমতা কেড়ে নেওয়া, এক রাজ্য থেকে অন্য রাজ্যে কেস ট্রান্সফার করার ক্ষমতা সুপ্রীম কোর্টকে দেওয়া, নির্বাচনে ডিসকোয়ালিফিকেসনের ব্যাপারে ইলেকসান কমিশনের নির্দেশ রাষ্ট্রপতি মানতে বাধ্য নয়, এই নির্দেশ দেওয়া, অডিট এণ্ড অ্যাকাউন্টেসের ব্যাপারে সরকারকে সর্বমত ক্ষমতা দেওয়া, সরকারি বিজনেস রুলস কোন আদালত দেখতে চাইতে পারবে না—ইত্যাদি বহু ধারা এর মধ্যে রয়েছে। ধারাগুলি সম্পূর্ণ অন্যায়, অগনতান্ত্রিক এবং প্রতিক্রিয়াশীল। সুতরাং এই সমস্ত ধারাই বাতিল করতে আমাদের কোন আপত্তি নেই। আমি একথা স্বীকার করি যে সেদিন আমরা চেয়েছিলাম যে, আমদের অধিকার দেওয়া হোক এই সংশোধনীগুলি আনবার জন্য। আমাদের ৩৬৩ নং রুল অনুযায়ী আমি আবেদনও করেছিলাম স্পিকার মহাশয়ের কাছে, যাতে আমাকে সংশোধনী আনতে সুযোগ দেওয়া হয়—১৮৩(২) রুলকে সাসপেণ্ড করে সাময়িকভাবে এ ব্যাপারের জন্য—কিন্তু সেদিন ততকালিন মুখ্যমন্ত্রী এর প্রচণ্ড বিরোধিতা করেন এবং মাননীয় স্পিকার মহাশয় আমাকে সেদিন সে অনুমতি দেন নি। যদিও আমি এই সংবিধান সংশোধন বিলকে সেদিন সমর্থন করেছিলাম এবং করে অন্যায় করেছিলাম ভুল করেছিলাম সে বযয়ে কোন সন্দেহ নেই। আমার বিবেক বলে, যখন এই অ্যামেণ্ডমেন্ট বিলের বেশিরভাগ ধারার আমি বিরোধিতা করছি—বক্তৃতায় বিরেধিতা করছি, অ্যামেণ্ডমেন্ট আনতে চাইছি, অনুমতি চাইছি, পাচ্ছি না তখন আমি কেন সমর্থন করলাম? একটা বিশেষ কারনে তখন সমর্থন করেছিলাম আমার বক্তৃতায় সেটা লেখা

আছে—এখানে একটা দারুন চক্রান্ত চলেছিল, সেটা হচ্ছে, পারলিয়ামেন্টারি সিসটেমকে রদ করে প্রেসিডেনসিয়াল সিসটেম আমদানি করার জন্য—সেদিন ইন্দিরা গান্ধীর পুত্র সঞ্জয় গান্ধী, ইন্দিরা গান্ধীর সম্মতিতে একটা প্রচণ্ড আলোড়ন সৃষ্টি করেছিলেন সেটাকে বাধা দেওয়ার জন্যই আমাদের পার্ট থেকে এরকম একটা ষ্টাণ্ড সেদিন নেওয়া হয়েছিল। তবে আমি মনে করি সেই কারণ থাকা সত্বেও সেই ষ্টাণ্ড নেওয়া আমাদের উচিত হয়নি। সুতরাং এই সংবিধান সংশোধনের বেশরভাগ ধারা সেগুলি বাতিল হোক এতে আর সম্পূর্ণ সম্মতি আছে, আমাদের পার্টিরও আছে। কিন্তু আমি যে সংশোধনীটা এনেছি সেটাও আমি আপনাদের কাছে রাখতে চাই। আমরা যারা কৃষকদের নিয়ে আন্দোলন করি—আমরা যে কত বছর ধরে চাইছিলাম—যখন আমাদের কৃষান সভা যুক্ত ছিল তখনও চেয়েছি, যখন বিভক্ত হয়ে গিয়েছে তখন চেয়েছি এবং অন্যান্যরা যারা কৃষকদের নিয়ে কাজ করেন তারা সকলেই চেয়েছেন এই ২২এ যে ইনজাংসানের ব্যাপার আছে— ২২৬এর যে অ্যামেণ্ডমেন্ট হয়েছে—অনেকগুলি অ্যামেণ্ডমেন্ট হয়েছে আমি তার দুটি বাদে আর কোনটিই সমর্থন করি না, যে দুটিকে সমর্থন করি সেগুলি থাকা উচিত বলে আমি মনে করি সেটা হচ্ছে, ৪ এবং ৫ নং। এই যে এক্স-পার্টি ইনজাংসান, এড-ইনটারিম ইনজাংসান—কোন কথা অপরপক্ষের না শুনে, কি ঘটনা ঘটেছে না জেনে এড-ইনটারিম ইনজাংসান দিয়ে দিলেন এবং তারপর ৪/৫/৬ বছর বাদে কেস উঠবে—এটা একটা অদ্ভুত ব্যাপার। আমি আজকে একথা মোটেই মানতে চাই না যে, ইন্দিরা গান্ধী অন্যায় করেছ বলে জজ সাহেব তারা সকলেই ন্যায়পরায়ণ। এখানে কাশীবাবুর সাথে আমার মতের পার্থক্য আছে। ঐ গোপাল গুহের জমির সম্বন্ধে বা অসংখ্য জোতদারের জমি সম্বন্ধে যে সব কথা উঠেছে সেটা আমরা সকলেই জানি। সেখানে আমরা দেখেছি, সারপ্লাস ল্যাণ্ড বলে প্রমাণিত হয়েছে, সারপ্লাস ল্যাণ্ড গভর্ণমেন্ট দখল করে নিয়েছে এবং ডিসট্রিবিউট করেছে কিন্তু তারপরও আদালতে পিটিসান হল যে দখল করা থেকে নিবৃত্ত করুন, আদালত এক তরফা ইনজাংসান দিলেন কোন কথা না শুনে যে, তুমি দখল নিতে পারবে না, অথচ সেখানে দখল নেওয়া হয়ে গিয়েছে। চিফ জাষ্টিসের সঙ্গে যখন আমরা আলোচনা করেছিলাম তখন আমরা বলেছিলাম, দখল যেখানে নেওয়া হয়ে গিয়েছে সেখানে আপনারা কি করে বলেন দখল নিতে পারব না? উনি বলেছিলেন, 'তোমরা একথা বল না কেন?' আমরা বলেছিলাম, আপনারা জানাচ্ছেন না, নোটিশ দিচ্ছেন না তাহলে আমরা কেমন করে বলব? আজকে আপনাদের দুঃখের সঙ্গে জানাচ্ছি, বীরভূমের বেশির ভাগ কৃষক, তারা ভাগচাষী বলে স্বীকৃত হয়ে যখন রেকর্ড করছে তখন হাইকোর্টের ইনজাংসান হয়ে গেল। হাইকোর্ট বললে, এড-ইনটারিম, ইনজাংসান এক্স-পার্ট যে কোন রেকর্ড করা চলবে না। তারপর ব্যাপকভাবে তারা উচ্ছেদ হয়ে গেল। আমাদের সমাজের শ্রেণী আছে। কাশীবাবু যে গনতন্ত্রের কথা বলছিলেন সেখানে একটি বিষয়ে আমি তাকে পূর্ণ সমর্থন করি যে, নির্মম

শোষনের বিরুদ্ধে এবং অত্যাচারি শাসনের বিরুদ্ধে জনসধারণের বিদ্রোহ করবার অধিকার আছে। নিশ্চয় আছে—এখানে আমি তার সঙ্গে একমত। কিন্তু শ্রেণী বিভক্ত সমাজে যেখানে শোষন আছে, সব কিছুই আছে সেখানে জজ সাহেবরা সবাই নিরপেক্ষ, জজ সাহেবরা সবই জনসাধারণের পক্ষে একথা মনে করবার কোন কারণ নেই।

[9-00 — 9-10 p.m.]

এই ঘটনা ঘটেছে। আমি Chief Justice কে বলেছিলাম, আপনি যা খুশি injunction দেন, দিতে পারেন, কিন্তু ex-parte দিচ্ছেন কেন? যদি বলেন যে হঠাৎ এসেছে জরুরী ব্যাপার কিন্তু তারপরে তো নোটিশ দেবেন? এই যে সংশোধনী দুটো আছে, এই সংশোধনী ২টো খুব ভাল এবং সমর্থনযোগ্য। এক নম্বর হচ্ছে, যদি injunction চাইতো ২২৬-এ তাহলে অপর পক্ষকে সমস্ত কাগজপত্র দিতে হবে এবং notice দিতে হবে এবং উভয় পক্ষের কথা শুনে injunction দেবেন। দ্বিতীয়তঃ যদি জরুরী কোন কারণে তখনই injunction দিতে বাধ্য হন ex-parte তাহলে ১৪ দিনের মধ্যে অন্ততঃ তোমাকে একটা hearing দিতে হবে। তা যদি না দাও তাহলে lapse হবে। আপনি বলুন কোন হিসাবে এই সংশোধনটা খরাপ? বহু যুগ চেষ্টা করে আমরা এই সংবিধনের ধারাকে পরিবর্তন করতে পারিনি। আর অনেক খারাপ জিনিষ এর মধ্যে ঢোকান হয়েছে। এই ২২৬-এর amendment আমরা মোটেই support করিনি। কিন্তু এই যে ২টো amendment আছে এটা কি অন্যায় কথা! আমি অমনি injunction দিয়ে দিলাম পাঁচ জনের কথায়, আমার কথা শুনবেন না! ঘটান কি ঘটেছে, অপর পক্ষ যা বলছে, সেটা মিথ্যা কথা বলছে কিনা, এটা শুনবেন না? সেই কথা শোনার জন্য যে ধারাটা আছে, সেই ধারাটা কে অপরাধ করেছে তা আমি জানিনা। তারপর Fundamental right এর মধ্যে সম্পত্তির অধিকার রয়েছে। আমাদের পুঁজিবাদী সমাজে জোতদার, মহাজনেরও সম্পত্তির অধিকার আছে। যারা ক্ষুদ্র সম্পত্তির মালিক তাদেরও সেই অধিকার আছে, যারা কুঁড়ে ঘরে বাস করে তাদেরও সম্পত্তির অধিকার আছে, সম্পত্তির অধিকার তো সকলেরই আছে। যদি কোন সামাজিক, আর্থিক কোন সংস্কার করতেহয় তাহলে সেই অধিকারের গায়ে হাত পড়ে। দ্বিতীয়ত, কোন সম্পত্তি নিতে গেলে আপনাকে বাজার দরে ক্ষতিপুরণ দিতে হবে। এসব প্রশ্ন আছে। সেজন্য একটা directive principles আমাদের comstitution তে আছে। আমি [illegible] সঙ্গে একথা বলতে চাই যে best and most relevant part of the constitution—এই সংবিধান যারা রচনা করেছিলেন সবচেয়ে ভাল এবং সবচেয়ে অকার্যকরী, সবচেয়ে ব্যর্থ হচ্ছে এই directive principles. একমাত্র এই জায়গায় সাধারণ মানুষের কিছু কিছু অধিকারের কথা বলা হয়েছে, কিন্তু সেগুলি justiciable নয়। শুধু justiciable নয়, তা নয়, সেটা আদৌ নয়। এই

amendment পাশ হবার পরেও justiciable নয়। এই amendment এ শুধু এইটুকু বলা হয়েছে যে directive principles carried out. যদি কোন আইন হয় তাহলে সেই আইনকে বাতিল করে দেওয়া চলবেনা—এটাও মাত্র ২টি ধারায় আছ। ওরা সেটা বাড়িয়ে বলেছেন directive principles এর সব কয়টি ধারাতে। Directive principles একটা logus ব্যাপার হয়ে আছে, একটা ধোঁয়াসা হয়ে আছে। এটা এখনও justiciable নয় বং ভবিষ্যতে কবে justiciable হবে তাও জানিনা। কিন্তু সেই অনুসারে যদি কোন আইন তৈরী হয়, সেই আইনটাকে protection দেওয়া অন্যায় কি আছে! Nineth schedule এর কথা কাশীকান্ত বাবু বলেছেন। আমি বলি, একটা ধারাকে যদি অপব্যবহার করে, তাই বলে সেই সমস্ত ধারাটা নষ্ট হয়ে গেল? তার মধ্যে কতকগুলি অন্যায় ভাবে গায়ের জোরে আইন ঢুকিয়ে দেওয়া হয়েছে, সেগুলি মোটেই ঢোকান উচিৎ নয় এবং সেগুলির জন্য Nineth schedule কখনই তৈরি হয়নি। Nineth schedule তৈরি হয়েছিল land reforms আইনকে রক্ষা করবার জন্য। আজকে directive principles এ যেটুকু precedence দেওয়া হয়েছে, সেটা উড়িয়ে দেবেন কেন! তৃতীয় কথা হচ্ছে preamble। সেখানে বলা হয়েছে, socialist, secular, democratic republic। যদি বলেন এটা পুঁজিবাদী রাষ্ট্র হ্যাঁ, পুঁজিবাদী রাষ্ট্র। যদি বলেন, এটা socialist—মোটেই নয়। এটাকে neathy democratic, গনতান্ত্রিক বলতে পারেন কি? পারেন না। এমন কি সমস্ত দিক থেকে secular ও বলতে পারেন না। সুতরাং একথার এই মানে দাঁড়াচ্ছে না, একথার মানে হয়ে গেলে, রাষ্ট্র socialist হয়ে গেছে, রাষ্ট্র secular হয়ে গেছে, রাষ্ট্র democratic হয়ে গেছে। এর মানে হল এই যে, রাষ্ট্রের সেটা অবজেক্ট হওয়া উচিত। প্রিএম্বলে তা ছাড়া অন্য কোন অর্থ থাকতে পারে না। সঞ্জয় গান্ধী বক্তৃতা করতে আরম্ভ করেছিলেন, আম কোন ইজম মানি না, কোন ইজমে বিশ্বাস করি না, সেকিউলারিজমে বশ্বাস করি না। আমি জনগনের মঙ্গল করতে চাই, মহাত্মা গান্ধী বলে গেছেন, সেটা করছি। সোস্যালিস্ট কথাটা ঢোকানোর ভিতর দিয়ে মোটেই সোস্যালিস্ট হয়ে যায়নি, পুর পুঁজিবাদী রাষ্ট্র রয়েছে এবং ইন্দিরা গান্ধী জরুরী পরিস্থিতির সময় একচেটিয়া পংুজিপতিদের মুনাফা না কমিয়ে আরও বাড়িয়েছে। তাদের সমস্ত ফিগার থেকে এই সমস্ত প্রমান হয়েছে। সুতরাং সেই কথা যদি বলেন, আমি আপনার সঙ্গে এগ্রি করছি, সোস্যালিস্ট বলাটা সেদিক থেকে যদি বিচার করা যায়, তাহলে সেটা সত্য কথা এবং সেটা অন্যায় কথা। কিন্তু প্রিয়েম্বলে যে কথাটা থাকে, সেটা যে বাস্তবিক আছে, এটা একটা লক্ষ্য হিসাবে থাকে, সেই জন্য কথাটা আছে। আজকে সেটাকে উড়িয়ে দেবার দরকার বোধ করি না। যাই হোক, আমরা এই তিনটে ব্যাপার সমর্থন অতীতে করেছি, আমি এই তিনটি ব্যাপার বর্ত্তমানে সমর্থন করছি, বাকী ধারাগুলো আমরা অতীতেও বিরোধতা করেছি এবং বর্ত্তমানেও বিরোধিতা করছি এবং যদি সংবিধান সংশোধন করতে গয়ে এই ৪২তম আইন সংশোধন করতে গিয়ে

**সমস্ত অন্যায়, অগনতান্ত্রিক, জনবিরোধী, প্রতিক্রিয়াশীল ধারা বাতিল হয়, আমরা তাতে একটুও দুঃখিত হব না, সেই হিসাবে আমি লক্ষী বাবুর প্রস্তাবকে বিরোধিতা করছি না, কিন্তু আমি অনুরোধ করছি, আমার সংশোধনটি বিচার করে দেখা হোক।**

**শ্রী মুস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য লক্ষী সেন মহাশয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন বাতিল করার জন্য যে প্রস্তাব এনেছেন, আমি তা সমর্থন করে দু চারটি কথা বলছি। স্যার একটা দেশে শাসন ব্যবস্থা নিয়ন্ত্রনকারী সমস্ত নিয়ম কানুনে সমষ্টি হিসাবে সংবিধান কোন মন গড়া বিষয় হতে পারে না। এটা আমাদের জানা আছে, একটা দেশের সংবিধান প্রচলিত সমাজ ব্যবস্থার আপেক্ষিক সমাজ ব্যবস্থার সম্পর্কে যদি কারোর সন্দেহ থাকে, অকাম্য বলে যদি বিবেচিত হয় তাহলে সেই সমাজ ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য যে সংবিধান, সেই সংবিধানের অনেক নিয়ম কানুন অকাম্য বলে বিবেচিত হয়, কিন্তু প্রচলিত সমাজ ব্যবস্থার পরিবর্ত্তন যতদিন না হচ্ছে, সেই সমাজ ব্যবস্থাকে আগলে রাখার জন্য যে সংবিধান, সেই সংবিধানের কোন কোন নিয়ম কানুন যতই বলে বিবেচিত হক না কেন, অবাঞ্ছিত বলে বিবেচিত হোক না কেন, সেই সংবিধানকে রাষ্ট্রীয় জীবনে পরম আইন বলে মে চলতে হয়। এবং বলা হয়, সেই সংবধানকে শ্রদ্ধা জানাতে হবে। এখন সংবিধানের কাম্য হোক, অকাম্য হোক, সেটা কোন শাশ্বত ব্যাপার হতে পারে না। কারণ এই কথা আমাদের জানা আছে যে কালের বিবর্ত্তনের সঙ্গে সঙ্গে দেশের রাজনৈতিক সমাজ ব্যবস্থা, সামাজিক, অর্থনৈতিক অবস্থার পরিবর্ত্তন ঘটে। জনসাধারণের আশা আকাঙ্খার পরিবর্ত্তন ঘটে। পরিবর্ত্তিত সেই অবস্থার সঙ্গে তাল রাখার জন্য জনসাধারণের আশা আকাঙ্খার সঙ্গে তাল রাখার জন্য সংবিধানেরও পরিবর্ত্তন অপরিহার্য্য হয়ে পড়ে। রাষ্ট্র বিজ্ঞানীরা এই কথা বলেছেন যে সংবিধান, বিশেষ করে লিখিত সংবিধান কোন নির্দলীয় ব্যাপার হতে পারে না। কিন্তু সংবিধানের সংশোধন অপরিহার্য্য বলে যে কোন সংবিধান যে সমর্থন যোগ্য এবং সেই কারণে বাঞ্চনীয়, এই কথা বলা যায় না। পরিবর্ত্তন যদি প্রগতিমুখী হয় তাহলে সেই পরিবর্ত্তনকে সমর্থন করা যায়। ৪২তম সংশোধনের আইনের মধ্যে দিয়ে ভারতবর্ষের সংবিধানের পরিবর্ত্তন ঘটেছে এবং অন্যান্য সংবিধানের সংশোধনী আইনের সঙ্গে মিশে ৪২তম সংশোধনী আইন পরিবর্ত্তনের ধারাবাহকতাকে বজায় রেখে সংবিধানের বিবর্ত্তন ঘটেছে। কিন্তু এই বিবর্ত্তন প্রগতিমুখী হয়নি। বৃহত্তর স্বার্থে হয়নি। প্রচলিত মূল্য বোধের মাপকাঠিতে এই পরিবর্ত্তন যেহেতু প্রগতিমুখী হয়নি সেই জন্য আমি ৪২তম সংশোধনী আইন বাতিলের যে প্রস্তাব মাননীয় সদস্য এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, ৪২তম সংশোধনী আইন, এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়, এটা পরিকল্পনা মাফিক এসেছে। ভারতবর্ষে বিগত শাসন শ্রেণী, শাসক দল এবং তার নেতা বা নেত্রীর যে দীর্ঘ দিনের মনের পোষা যে অগনতান্ত্রিক বাসনা সেটাকে চরিতার্থ করবার জন্য যে সমস্ত পদক্ষেপ নিয়েছিলেন তার একটা আপাত পরিসমাপ্তি ঘটেছিল

এই ৪২তম সংশোধনের মধ্যে দিয়ে।

[9-10 — 9-20 p.m.]

একথা আমাদের সবার জানা যে, এই দশকের প্রথম দিকে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন ক্ষমতায় এলেন তখন ক্ষমতায় আসার পর ননাভাবে, ছলে বলে কৌশলে, কিছুটা সংবিধান-গত ভাবে, কিছুটা সংবিধান বহির্ভূত পথে এবং এক দল মেরুদণ্ড বিহীন চাটুকারের বিরামহীন প্রসশ্তিও তোষামদিতে তিনি ভারতবর্ষের সংবিধানের প্রদত্ত যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা, যার অপর নাম পার্লামেন্টারী শাসন ব্যবস্থা, যার আর একটা নাম দায়িত্বশীল শাসন ব্যবস্থা, যার বর্তমান উপস্থিতি ক্যাবিনেট ব্যবস্থা হিসাবে, সেটাকে তিনি প্রাইম মিনিষ্ট্রিয়াল গভর্নমেন্টে বা প্রধানমন্ত্রীত্ব শাসনব্যবস্থায় পরিণত করেছিলেন। কিন্তু সেখানেই তিনি সন্তুষ্ট হলেন না, এই প্রধানমন্ত্রীত্ব শাসন ব্যবস্থাকে স্বৈরাচারী একনায়কতন্ত্রের দিকে এগিয়ে নিয়ে যাবার জন্য সংবিধানের ৪২তম সংশোধনের পরিকল্পনা করলেন। ভীত হয়ে, গণ আন্দোলনে ভীত হয়ে, ভারতবর্ষের সর্ব স্তরের মানুষের জনজাগরণে ভীত হয়ে শ্রীমতী গান্ধী জরুরী অবস্থা আনলেন এবং জরুরী অবস্থার মধ্যে দিয়ে তিনি গণতান্ত্রিক অধিকার কেড়ে নিলেন। বিচারালয়ের স্বাধীনতা কেড়ে নেবার চেষ্টা করলেন। সমস্ত গণ-আন্দোলন দমন করলেন। এই জরুরী অবস্থার বিষ-ফল হচ্ছে এই ৪২তম সংবিধান সংশোধন। জরুরী অবস্থার মধ্যে দিয়ে যে কাজ গুলি করা হল তার সাংবিধানিক স্বীকৃতি ঘটল ৪২তম সংশোধনের মধ্যে দিয়ে। তাহলে ৪২তম সংবিধান সংশোধন বিল আনার পিছনে যে উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য ছিল অসৎ, অশুভ এবং সেই কারণে এই সংশোধনী আইন বাতিলের যে প্রস্তাব, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

২য়তঃ যে পরিস্থিতিতে যেভাবে এই সংশোধনী বিল আনা হয়েছিল এবং পাশ করা হয়েছিল সেটা এক কথায় নক্কারজনক। বে-অইনীভাবে জরুরী অবস্থা ঘেষণা করা হল। জরুরী অবস্থা ঘোষণার আগে শ্রীমতী গান্ধী নিজের দলের যে ক্যাবনেট, সেই ক্যাবনেটর সঙ্গে পরামর্শ পর্যন্ত করেননি। এই বে-আইনী জরুরী অবস্থার সুযোগ নিয়ে লোকসভার মেয়াদকে ৫ বছর থেকে ৬ বছর করা হল। ঐ বর্দ্ধিত সময়ের মধ্যে এই বিল আনা হয়েছিল। জনমত যাচাই করার কোন কোন ব্যবস্থা করা হল না। নামকাওয়াস্তে স্বর্ণ সিং কমিটি এখানে ওখানে কিছু বৈঠক করেছিল। তারপর এই বিল আনা হয়েছিল এবং পাশ করানো হয়েছিল। এখানেও এই বিধান সভায় এটাকে সমর্থন করানো হয়েছিল। উদ্দেশ্যর প্রতিফলন বিষয়বস্তুর মধ্যে ঘটেছে এবং ৪২তম সংশোধনের যে বিষয়বস্তু তা অগণতান্ত্রিক, তা বিচার বিভাগের স্বাধীনতা নষ্ট করেছে, গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়েছে। একথা সুস্পষ্টভাবে বলাচলে যে, আমাদের আধা-সুস্থ পার্লামেন্টারী বা সংসদীয় গণতন্ত্রের এই দেহে কাঁটার মত বিঁধে আছে.

এই ৪২তম সংশোধন। এই সংশোধনী আইনকে যত তাড়া-তাড়ি তুলে ফেলা যায় ততই ভাল এবং ভাল শুধু ভারতবাসীর পক্ষেই নয়, পৃথবীর অন্যান্য দেশের অধিবাসীদের পক্ষেও ত ভাল হবে। তার কারণ হচ্ছে এই যে, আফ্রিকা, এশিয়ার সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশগুলির মধ্যে যেসমস্ত দেশে সংসদীয় গণতান্ত্র প্রতষ্ঠা করেছে সেখানকার কোন সরকারের প্রধান তার স্বৈরাচারি একনায়কতন্ত্র প্রতিষঠার বাসনকে চরিতার্থ করার জন্য আমাদেরই এই ৪২তম সংবিধান সংশোধনের ঘটনাকে অনুকরণ করে তার নিজের দেশে এই ধরণের কালা-কানুন যাতে আমদানী না করতে পারেন, সেদিক থেকে ৪২তম সংশোধন বাতিল করা দরকার। তাই লক্ষী সেন মহাশয়ের প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জমান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী লক্ষী সেন মহোদয় যে প্রস্তাব নিয়ে এসেছেন, আমি সেটাকে সমর্থন করি। এই সংবিধান সংশোধন সম্পর্কে আম একটা প্রস্তাব দিয়েছিলাম, ১৯.৯.১৯৭৭ তারিখে অফিসে জমা দিয়েছলাম। কিন্তু কেন সেটা সার্কুলেট হয়নি তা জানি না এবং এর জন্য আজ সকালে আমি একটা প্রস্তাব তুলতে চেয়েছিলাম যে, আমার সেই প্রস্তাব সার্কুলেট করা হোক। যাই হোক সংবধান সংশোধন সম্পর্কে অনেক কথা শুনলাম। ৪২তম সংবিধান সংশোধন সম্পর্কে যেকথা ভোলাবাবু বললেন সে সম্পর্কে কাশীবাবু যা উল্লেখ করলেন তাতে আমার সেই আইসবার্গ-এর কথা মনে পড়ে যায়। সংবিধান সংশোধনের ৭/৮/৯ ধারা আলোচনা করে ভোলাবাবু প্রমাণ করতে চেষ্টা করেছিলেন যে এতে কিছু কিছু ভাল কথা আছ কিন্তু অন্যান্য পারাগ্রাফে অন্যান্য আর্টিকেলে সেখানে যে মানুষের কণ্টরোধ করা হয়েছে সেকথা তিনি আলোচনা করলেন না। ৬ নম্বর ধারায় সুপ্রীম কোর্টের এক্তিয়ারকে নষ্ট করে দেওয়া হয়েছে। দেশে যে জুডিসিয়াল ইণ্ডিপেণ্ডেন্স ছিল সেটা নষ্ট করার জন্য কমিটেড জুডিসিয়ারী করার চেষ্টা এই ৪২তম সংবিধান সংশোধন এর মাধ্যমে হয়েছে। ১৩ নম্বর ধারায় রাষ্ট্রপতির ক্ষমতাকে খর্ব করে দিয়ে সেখানে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে যে রাষ্ট্রপতি মন্ত্রিসভার পরামর্শ মানতে বাধ্য, স্যাল কথাটা সেখানে ব্যবহার করা হয়েছে। প্রাকটিক্যালি রাষ্ট্রপতিকে রবার ষ্টাম্পে পরিণত করা হয়েছে। ২০ এবং ৩৩ নম্বর ধারায় যারা ইলেকটেড রিপ্রেজেনটেটিভ তাদেরকেও মন্ত্রীসভার দুয়ার উপর নির্ভর করানো হয়েছে কারণ তাদের নির্বাচন সম্পর্কে যদি কোন প্রশ্ন দেখা দেয় তাহলে সেখানে সম্পূর্ণ মন্ত্রিসভার বা রষ্ট্রপতির উপর নির্ভরশীল। ২৩ ও ২৪ নম্বর ধারায় হাইকোর্টের এক্তিয়ারকে খর্ব করা হয়েছে, আদালতের অধিকার খর্ব করে ফাণ্ডামেন্টাল রাইটস-ও কারটেল করা হয়েছে। ৩৯ ও ৪২ নম্বর ধারায় কেন্দ্রীয় আইন সম্পর্কে হাইকোর্ট যাতে মতামত দিতে না পারে সেটা সেখানে খর্ব করা হয়েছে। ৪০ নম্বর ধারা দ্বারা সংবিধানের ২২৭ ধারাকে কার্য্যতঃ বাতিল করা হইয়াছে, যেখানে রিভিশন অর আপিল ছাড়াও যেখানে মন্ত্রিসভা হাইকোর্টের অশ্রয় নিতে পারে সেটা খর্ব করা হয়েছে। ৪৪ নম্বর ধারা দ্বারা সংবিধানের

৩১১ নং ধারাকে বিকৃত করিয়া সরকারি কর্মচারিদিগকে কর্তৃপক্ষের নিরঙ্কুশ স্বেচ্ছাচারিতার শিকার করা হয়েছে। ৫৫ নং ধারা দ্বারা সংবিধানের বে-আইনী সংশোধনকে আদালতের এক্রিয়ার বহির্ভূত করা হয়েছে, ৫৮ নম্বর ধারা দ্বারা সমস্ত বিচারাধীন রিট মোকদ্দমাকে বানচাল করা হয়েছে। ভোলাবাবু সেখানে বলেছিলেন যে সংবিধানের ৯ নং ধারা দ্বারা বোধ হয় সেখানে লেবারদের সম্পর্ক যাতে ওয়ার্কাস পার্টসিপেট করতে পারেন সেকথা তিনি বলেছিলেন কিন্তু পরে ট্রাইবুনাল করে দিয়ে তাদের যে ফাণ্ডামেন্টাল রাইট সেটা কারটেল করে দিয়ে ইণ্ডাস্ট্রিয়াল লেবার ডিসপুটস এর ক্ষেত্রে সেখানে যে আদালত সেটা খর্ব করে দিয়ে ট্রাইবুনাল করে দিয়ে এক্সিকিউটিফের উপর নির্ভর করার যে প্রচেষ্টা এই সংবিধানএর মাধ্যমে হয়েছে সে কথা উল্লেখ করলেন না। আসল কথা মাননীয় সদস্য বিশ্বনাথ মুখার্জ বলতে চাচ্ছেন যে সংশোধনের কিছু রেখে কিছু বাতিল করা হোক কিন্তু প্রশ্ন হচ্ছে এই যে সংবিধান সংশোধন হয়েছিল কেন্দ্রে কি পরিস্থিতিতে, কি ভাবে, কি উদ্দেশ্য ছিল, তখন দেশে জরুরী অবস্থা জারী করে যারা সংবিধান সংশোধন করেছিলেন তারা কি করেছিলেন? একদল লোকসভার সদস্যদের কারান্তরালে রেখে দিয়ে, মানুষের কণ্ঠ রোধ করে দিয়ে সংবিধান সংশোধন করেছিলেন। আমার তখন মনে আছে ত্যগরাজ হলে বামপন্থীদের তরফ থেকে সংবিধান সংশোধন সম্পর্কে আলোচনা করার জন্য একটা মিটিংএর অনুমতি চাওয়া হয়েছিল কিন্তু সেখানে মিটিং হতে দেয়নি। আমরা যারা সংবধান সম্পর্কে আলোচনা করতে চেয়েছিলাম—পক্ষে অথবা বপক্ষে মত প্রকাশের জন্য তা হতে দেওয়া হয়নি। কেন্দ্রের মূল জিনিষ যদি এই হয়ে থাকে মানে প্রিডম অফ স্পীচ সেটা যদি না থাকে, ফ্রিডম অফ প্রেস যদি না থাকে, তাহলে কি হবে? আমরা যেখা‌ে বলি ডেমোক্রাসি ইজ অফ দি পিউপিল ফর দি পিউপিল বাই দি পিউপিল সেখানে যদি মত প্রকাশের স্বাধীনতা ন থাকে, মানুষ যদি নির্ভয় করে মত প্রকাশ করতে না পারে—সংবিধান সংশাধন ভার কি মন্দ সেটা যদি আলোচনা করতে না পারে তাহলে দেশের কি ভাল হবে? জরুরী অবস্থার সুযোগ নিয়ে যে সংবিধান সংশোধন করা হয়েছে আমার মতে এই সংশেধন বাতিল করা হোক এবং এই সংশোধন, নিশ্চয়ই সংবিধান সংশোধন যোগ্য কিন্তু এই সম্পর্কে জনমত নিয়ে কোনটা ভাল কোনটা মন্দ তা বচার করে গ্রহণ করা হোক। আমার মতে সেইটাই ভাল হবে। জরুরী অবস্থার সুযোগে প্রসিডিংস পর্যন্ত বাইরের সংবাদপত্রে প্রকাশ করতে দেওয়া হয়নি, সর্বত্র সেনসরসিপ ছিল, সেই অবস্থায় মানুষ মত প্রকাশের স্বাধীনতা পায়নি অতএব আমার মতে ৪২তম সংশোধন সম্পূর্ণ বাতিল করে দেওয়া উচিত। আজকে সেকুলার ডেমোক্রাটিক রিপাবলিক এর কথা বলা হচ্ছে নিশ্চয়ই কথাটা শুনতে ভাল কিন্তু এই সেকুলারের ডেফিনেসান কি? সেকুলার বলতে কেউ বুঝতে পারে ধর্মনিরপেক্ষতা, কেউ ভাবতে পারে ধর্মহীনতা, কেউ ভাবতে পারে ধর্মের একটা কেমিক্যাল কমপাউণ্ড অতএব হোয়াট ইজ দি রিয়েল এক্সপ্ল্যানেসান অফ দি সেকুলারিজম সেটা এখানে ব্যাখ্যা করা হয়নি। আমি সেইজন্য সংবিধান সংশোধন

সম্পর্কে যে বক্তব্য উঠেছে এটা ইমিডিয়েটলি কেন্দ্রীয় সরকারে উপর চাপ সৃষ্টি করা উচিত যাতে তারা সংবিধান সংশোধন নিয়ে আসেন এবং ৪২তম সংবিধান সংশোধন বিল (অ্যাক্ট) যেন বাতিল করেন।

[9-20 — 9-30 p.m.]

কারণ আমরা পূর্বাবস্থায় ফিরে যেতে চাই, তারপর বিচার করব সংবিধানের মধ্যে কোনটা যোগকরা উচিত কোনটা নয়। তা নাহলে জরুরী অবস্থার মধ্যে যে ভাবে সংবিধান সংশোধন করা হয়েছে সেটা সমর্থন যোগ্য নয়। সেইজন্য এই প্রস্তাব আমি সমর্থন করিছ—যদিও আমার প্রস্তাব হাউসে আসে নি। সেই সঙ্গে সঙ্গে আমি আবেদন করব ৪২তম সংবিধানের বিরুদ্ধে জরুরী অবস্থার বিরুদ্ধে সেই সময় ভারতবর্ষের মানুষ বিক্ষোভ করতে পারে নি। কিন্তু তার প্রতিফলন দেখিয়েছে বিগত নির্বাচনের মাধ্যমে জনতা পার্টির ও বামফ্রন্ট পার্টির manifestoতে এই দুয়ের বিরুদ্ধে বক্তব্য রাখা হয়েছে। সেজন্য অশা করব। তাঁদের এই সংশেধন যতদিন না উঠে যাচ্ছে ততদিন তার সুযোগ কেন্দ্র এবং রাজ্য সরকার যেন গ্রহণ না করেন। এ সম্পর্কে রেনুপদ হালদার মহাশয় যে প্রস্তাব দিয়েছেন আমার মতে সেটা বিবেচনা যোগ্য। কারণ আমার মতে আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে থাকতে চাই। কংগ্রেস কমিটেড জুডিশিয়ারী চেয়েছিল যার জন্য ৩জনকে সুপারসিট করে ১জনকে Chief Justice করেছিল। সেটা গুজরাটের ক্ষেত্রে এখন হচ্ছে। আমি মূল প্রস্তাবকে সমর্থন করি ও রেনুপদ হালদারের সংশোধনী বিবেচনা করবার জন্য বলে শেষ করছি।

**শ্রী লক্ষীচরণ সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার প্রস্তাবের সমর্থক সদস্যদের বক্তব্য আমি শুনেছি, যাঁরা কিছু সংশোধনী এনেছেন তাঁদের বক্তব্য শুনেছি, এবং যাঁরা বিরোধিতা করেছেন তাদের বক্তব্যও শুনেছি। প্রথমতঃ ওদের বলব ওঁবা কংগ্রেসিরা তো চলে গেছেন। কিন্তু তবুও বলব যেহেতু এখানে তাঁরা বলেছেন। ৪২তম সংবিধান সংশেধনী আইন সম্পর্কে জগজীবনরাম বাবু যে কথা বলেছেন তার কিছু উল্লেখ তারা করেছেন। এর জবাব দেওয়া প্রয়োজন। তিনি কেন পদত্যাগ করেছেন সে সম্পর্কে বলতে গিয়ে দিল্লীতে তিনি বলেছিলেন, আমিতো ভালভাবেই জানি যদি ১৮ই জানুয়ারি, যেদিন নির্বাচনের কথা ঘোষনা করা হয় এবং সংবাদপত্রের উপর থেকে বিধিনিষেধ শিথিল করা হয় তার আগে পদত্যাগ করলে, ভারতের জনসাধারণ আমার পদত্যাগের খবর কোনদিনও জানতে পারত না। জরুরি অবস্থার নামে এতদিন ধরে দেশের কোথায় কি ঘটছে, কে কি করেছেন বা বলেছন সে সম্পর্কে দেশবাসীকে ঘুনাক্ষরে জানতে দেওয়া হয়নি। সুতরাং আপনারা কোনদিও জানতে পারতেন না যে আমি ক বলেছ বা কি করেছি। তিনি আরও অভিযোগ করেছেন—কেন আমি অন্ততঃ এক দিন আগেও তাঁকে আমার পদত্যাগের কথা বলিনি। কেন

তা করতে যাব? আমি তো জানি, তিনি কতরকম কৌশল জানেন এবং তিনি কি বিপুল ক্ষমতার অধিকারিনী। যদি ঘন্টা দুয়েক আগেও তিনি আমার পদত্যাগের আভাষ মাত্র পেতেন, তা হলে কিন্তু আপনারা আর কোনদিও জানতে পারতেন না যে জগজীবনরামের ভাগ্যে কি ঘটল শেষ পর্যন্ত। এ সব আমি ভালভাবে অবহিত বলেই এমন ব্যবস্থা নিয়েছিলাম যাতে তিনি আমারর পদত্যাগের পাঁচ মিনিট আগে পর্যন্ত সে খবর না জানতে পারেন। আমার আশেপাশে অসংখ্য গুপ্তচর নিয়োগ করা ছিল। আমার সঙ্গে যে কেউ দেখা করতে এলে তাদের গাড়ীর নম্বর টুকে নিয়ে রিপোর্ট করা হত। ফলে তিনি কি অবস্থায় কি কথা বলেছিলেন ভোলাবাবু সেটা দেখলেন না। তিনি কংগ্রেস থেকে বেরিয়ে এসে কি কথা বলেছিলেন সে সব বললেন না। তাছাড়া ভোলানাথ বাবু অন্য কিছু চিঠিপত্রের কথা উল্লেখ করেছেন শ্রদ্ধেয় কমরেড হরেকৃষ্ণ কোঙারের পুস্তক থেকে। আমার দুর্ভাগ্য কমরেড হরেকৃষ্ণ কোঙার আজ আমাদের মধ্যে নেই যদি থাকতেন তাহলে তিনিই জবাব দিতেন। তাঁর বিগতদিনের চিঠি বা বক্তব্য উল্লেখ করে ভোলানথবাবু যেন এটাই বলতে চাইছেন, যে কমরেড হরেকৃষ্ণ কোঙারের বক্তব্য জরুরি অবস্থা এবং ৪২তম সংবিধান সংশেধন আইনের পক্ষে যদি তাহ হয় তাহলে এটা গুরুতর অন্যায় করা হবে। আম বলব এটা হল মোটিভেটেড লোককে এইভাবে বিভ্রাত করা নিন্দনীয়। কৃষি ও ভূমি সংস্কার সম্পর্কে তাঁর বহু বক্তব্য আছে। পরিকল্পনা কমিশন নিজেই বলেছেন সরকারের রাজনৈতিক শুভেচ্ছার অভাবের জন্যই ভূমি সংস্কারের কর্মসূচি বিলম্বিত হয়। অর্থাৎ যদি সদিচ্ছা না থাকে তাহলে কোন সময়ই ভূমি সংস্কার হতে পারে না। বিগত সরকারের শ্রেণী চরিত্রের জন্যই সত্যকারের ভূমি সংস্কার তারা চান নি। তাই যে আইন তারা করেছেন তাতে ত বেশ সুযোগ ছিল যে জমিদার, জোতদাররা তাদের স্বার্থ রক্ষা করতে পারত। কাজেই এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণের কথা বলার মানে এই নয় যে ৪২ তম সংশোধনের মাধ্যমে যা করা হয়েছে তার বিপক্ষে বলা। ভূমি সংস্কারের প্রশ্নে যে বাধা আছে সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণের কথাই বলা হয়েছিল। একতরকা ইনজাংসানের ব্যাপারে বিশ্বনাথ বাবু যে কথা বলেছেন সে সম্পর্কে কোন কথা বিশেষ করে বলতে চাই না। কারণ ৪২তম সংবিধান সংশোধনের আইনের মূল যে বিষয়বস্তু তা হল স্বৈরতান্ত্রিক জনসাধারনের স্বার্থ বিরোধী। কোথায় দাঁড়ি, কমা কি আছে সেটা বড় কথা নয়। মূল বিষয় কি তাই বিচার্য। যে বিষয় বস্তুর উপর ৪২তম সংবিধান সংশোধন দাঁড়িয়ে আছে আমরা তার বিরোধী। কাজেই যদি এক তরফা ইনজাংসানের ব্যবস্থা বন্ধ করতে হয় তাহলে তার জন্য অন্য ব্যবস্থা আছে। ৪২তম সংবিধান সংশোধন আইন সংশোধন করে নয়। প্রথমে এটা বাতিল করতে হবে এবং তারপর জনসাধারনের স্বার্থরক্ষা করবার জন্য যেসব ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন সে সম্পর্কে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বক্তব্য পেশ করব। আমরা বলছি না বিচার বিভাগ সব সময় ভাল কাজ করে।

[9-30 — 9-42 p.m.]

সেক্ষেত্রে যা কিছু চলছে সবই ভাল এ ক্ষেত্রেও পরিবর্তনও সংশোধন প্রয়োজন। আজকে ৪২তম সংবিধান সংশোধন আইনের এটুকু ভাল এই কথা বলে সমর্থন করাবার কোন জায়গা নেই। যেমন ফাণ্ডামেন্টাল রাইটস, ডাইরেক্টিভ প্রিন্সিপলস। নিশ্চয়ই ডাইরেক্টিভ প্রিন্সিপলস কার্যকরি হোক আমরা সকলেই চাই। প্রাথমিক শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যেসব কথা বলা হয়েছিল, তা কার্যকরি হয়নি। কাজেই আমাদের প্রশ্ন এই যদি প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করতে হয়, ১৪ বছর বয়স পর্যন্ত বিনা বেতনে শিক্ষা ব্যবস্থা চালু করতে হয় তাহলে আমাদের সংগঠন গড়ার স্বাধীনতা, মত প্রকাশের স্বাধীনতা, সংবাদপত্রের স্বাধীনতা, এ সমস্ত বিষয় কি বাতিল করতে হবে? এটা কি প্রয়োজন? বরং আমরা এটা বুঝি যে যদি সাধারণ মানুষের গনতান্ত্রিক এবং মোলিক অধিকারকে রক্ষা করা যায় তাহলেই কেবলমাত্র ডাইরেক্টিভ প্রিন্সিপলকে কার্যকরী কররার মত বাস্তব পরিবেশ তৈরী কররা সম্ভব এবং বর্তমান সমাজ ব্যবস্থায় ডাইরেক্টিভ প্রিন্সিপলকে কার্যকরী কার প্রশ্নটি এই দৃষ্টিভঙ্গিতেই বিচার করতে হবে। সংবিধানে লেখা থাকলেই হয় না। আমরা দেখলাম—মৌলিক অধিকারগুলি নস্যাত করা হল। ডাইরেক্টিভ প্রিন্সিপলের নাম করে যদি বলা হয় যে এই কাজে করতে চাই তাহলেই সভা করার অধিকার, সমাবেশ করার অধিকার, সংগঠন করারর অধিকার, সংবাদ পত্রের স্বাধীনতা ইত্যাদি সমস্ত কছু বাতিল করা যাবে এই অজুহাত সৃষ্টি করা হয়েছে। ইট ইজ রং, আমরা বলেছি জনগণেরর গণতান্ত্রিক এবং মৌলিক অধিকারগুলিকে আর সম্প্রসারিত করতে হবে। যে সংবিধা ছিল সংশোধনের আগে সেই সংবিধানেও জনসাধারণের আশা আকাঙ্খা পূরণ হতে পারে না। শুধু যেটুকু অধিকারগুলি ছিল তাকে আমরা সম্প্রসারিত করতে চাই, বাড়াতে চাই, শক্তিশালী করতে চাই। এবং তা কণ্ডিশনাল নয়। কাজেই কোনদিক থেকেই এই সংশোধন সমর্থন করা যায় না। সংশোধন করার ক্ষেত্রে প্রিঅ্যামবলে বলা হয়েছে সোসালিজমের কথা। বিদেশী শাসকের দমন পীড়নের মুখে ভারতবর্ষে কমিউনিষ্ট আন্দোলনের প্রথম দিকে সমাজতন্ত্র বা সোসালিজম বলার একটা অর্থ ছিল কিন্তু আজকে যখন সমাজতন্ত্রের বিজয় অভিযান চলছে দেশে দেশে, আমরা যখন সংগ্রাম করছি সেই সমাজতন্ত্রের লক্ষ্যে পৌছাবার জন্য তখন দেখা যাচ্ছে অত্যন্ত প্রতিক্রিরয়াশীল শক্তিও সমাজতন্ত্রের বুলি আউড়ে চলবার চেষ্টা করছে নিজেদের প্রতিক্রিয়াশীল চরিত্রকে আড়াল করবার জন্য, জনসাধারণকে বিপথে চালিত করার জন্য। আজকে বুঝতে হবে হিটলারও সমাজতন্ত্রের কথা বলেছেন। স্বৈরতান্ত্রিরক ইন্দিরা গান্ধীও সমাজতন্ত্রের কথা বলেছেন এমন কি সঞ্জয় গান্ধীও সমাজতন্ত্রের কথা বলে। এসব সাংঘাতিক ব্যাপার। আমি শুধু এই ব্যাপারে বলতে চাই যে কনস্টিটিউসানে কিছু বেশি কথা সংযোজন করলেই হল না। আমরা এতদিন শিখেছি, বুঝেছি এবং আজ স্বীকার করি যখন সোভিয়েত ইউনিয়ানের কনস্টিটিউসান প্রবর্তন করা হয় তখন সেই

রিপোর্টে কমরেড স্ট্যালিন যে কথা বলেছিলেন তিনি বলেছিলেন : "A Constitution must not be confused with a programme. This means that there is an essential difference between a programme and a Constitution. Whereas a programme speaks of that which does not yet exist of that which is yet to be achieved and won in the future, a constitution, on the contrary, must speak of that which already exists, which has already been achieved and won now, at the present time. A programme deals mainly with the future, A constitution for the present." কাজেই সোসালিজম লিখলেই হল না, কনস্টিটিউসানের এবং প্রোগ্রাম এক নয়। আমরা শিখেছি, এবং এটা কমিউনিষ্ট আন্দোলনেরই শিক্ষা যে প্রোগ্রাম এবং কনস্টিটিউসানের মধ্যে পার্থক্য আছে। আজ কনস্টিটিউসানে "সমাজতন্ত্রে" একথা লেখার উদ্দেশ্য পরিষ্কার। তাহলে আজকে সমাজতন্ত্রের যে বিজয় অভিযান চলছে তার প্রভাব প্রতিক্রিয়াশীল শক্তি তার শ্রেণী স্বার্থে ব্যবহার করতে চায়, জনগণকে সমাজতন্ত্রের কথা বলে বিভ্রান্ত করেছে কাজেই এই প্রশ্নে যে সংশোধন এনেছেন তা গ্রহণ করা যায় না। আমি দুঃখিত, যে পরিবেশে এবং যে পরিস্থিতিতে ৪২তম সংবিধান সংশোধনী আইন বাতিল করার কথা আমরা বলেছি এবং যারজন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতে চাই এই আইন দ্রুত বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকরি ব্যবস্থা গ্রহণ করার জন্য তার মধ্যে এই সংশোধন আসে না। মাননীয় সদস্য রেনুপদ হালদার, তার সংশোধনী মুভ করেছেন কিনা জানি না। যাইহোক, আমাদের এই প্রস্তাবের মাধ্যমে আমাদের দৃষ্টিভঙ্গী কি, নীতি কি তা সুস্পষ্ট। সেই নীতি এবং সেই দৃষ্টিভঙ্গী আমরা বাস্তবায়িত করতে চেষ্টা করছি। যখন একটা মোশান আসে তখন তা একটা স্পেসিফিক ইসুর উপর আসে। ৪২তম সংবিধান সংশোধনী আইন যতক্ষণ না কেন্দ্রীয় সরকার বাতিল করছেন আমরা অপেক্ষা করব। কিন্তু অ্যাসেম্বলী থেকে কোন প্রস্তাব গ্রহণ করলে তা আমরা কার্যকরি করব না, তা হয় না। আমরা কি করতে চাই? প্রস্তাবের যে মর্মবস্তু তা থেকে এটা যথেষ্ট স্পষ্ট হয়ে উঠেছে যে কোন নীতিতে কোন পথে, কোন দৃষ্টিভঙ্গীতে আমরা চলতে চাই। কাজেই সংশোধনী গ্রহণ করার কোন প্রশ্ন উঠে না। কিন্তু তা সত্বেও আম বলতে চাই আমাদের রেসপেক্টেড সদস্য বিশ্বনাথ মুখার্জি তাঁর পক্ষ থেকে এবং তাঁর পার্টির অতীতের স্ট্যাণ্ড সম্পর্কে আজ বিধান সভায় তাঁদের ত্রুটি স্বীকার করে, আত্ম সমালোচনা করে যে বিবৃতি রেখেছেন আমি সেই বিবৃতিকে স্বাগত জানাই। এটা খুবই প্রশংসনীয়। বলিষ্ঠ ভূমিকা তিনি গ্রহণ করেছেন। আম আবার তাঁকে অভিনন্দন জানাই। আমার বক্তব্য হচ্ছে এই যে ৪২তম সংবিধান সংশোধন আইন যদি কালই বাতিল হয়ে যায় তাহলেই সংবিধানে আদর্শ স্থানীয় সংবিধান হবে তা আদৌ মনে করি না। আমি মাননীয় সদস্যদের একথা বলতে চাই যে

র্জোয়া সংবিধান বুর্জোয়া তথা পুঁজিবাদী শ্রেণীরই স্বার্থ গ্যারান্টি করে সমাজতন্ত্রে যাওয়ার থেকে সে উন্মুক্ত করে না। আমরা তাকে ব্যবহার করি এবং ব্যবহার করার মাধ্যমে লক্ষ্যে পৌঁছবার চেষ্টা করি। কাজেই বুর্জোয়া সংবিধানের মাধ্যমে আমার লক্ষ্য পূরণ হবে না, মাজতন্ত্রে কোনদিন যেতে পারব না। নতুন সমাজ ব্যবস্থা আসবে বিপ্লবের মাধ্যমে, যখন মিক শ্রেণী ক্ষমতা দখল করবে কৃষক সমাজের সঙ্গে মৈত্রীর বন্ধনে আবদ্ধ হয়ে। তারপর তুন সমাজ ব্যবস্থা আসবে, তখন নতুন সংবিধান তৈরী হবে, সেই সংবিধান হবে অধিকাংশ নুষের সংবিধান, সেই সংবধান হবে সমাজতন্ত্রের সংবধান। আমার মনে হয় এই ব্যাপারে দি মাননীয় সদস্য ভোলা বাবুরা কম চিন্তা করেন তাহলে দেশের মঙ্গল হবে। ৪২তম ংবিধান সংশোধনী আইন বাতিল হয়েযাওয়ার পর জনগণের গণতান্ত্রিক আন্দোলনের স্বার্থে ংবিধান পরিবর্তনের প্রশ্নে জনগণকে সোচ্চার করার জন্য সর্বপ্রকার চেষ্টা আমাদের করতে বে। আমি প্রথমেই এই কথা উল্লেখ করেছিলাম যে বামফ্রন্টের সমস্ত সংগ্রামী দলই সাধারণ নুষের গণতান্ত্রিক অধিকার অধিকতর শক্তিশালী এবং ব্যাপকতর করার উদ্দেশ্যে, দেশের ক্য এবং সংহতিকে সুদৃঢ় করার উদ্দেশ্যে, অঙ্গরাজ্যগুলির ক্ষমতাকে আরও প্রসারিত করার ন্য বার বার সংবিধান সংশোধনের কথা বলেছে। এই সংবিধান সংশোধনী আইন বাতিল ল আমরা অতীতে যে কথা বলেছি যে কাজ আজ অসম্পূর্ণ থেকে গেছে, তারজন্য মাদের সংগ্রাম করতে হবে, চেষ্টা করতে হবে আমাদের সমস্ত দেশবাসীকে নিয়ে সেই কাজ যাতে সংবিধানের সেই পরিবর্তন সম্ভব হয়। তাই আজ যে কথা আমি বলতে চাই হচ্ছে এই যে অবৈধভাবে এবং অন্যায়ভাবে যে জরুরী অবস্থা জারী করা হয়েছিল এবং ই জরুরী অবস্থায় জঠরে ৪২তম সংবিধান সংশোধনী আইন জন্ম গ্রহণ করেছিল তার র্বাঙ্গে ক্ষত, সেই বিষাক্ত ক্ষতের যে বীজানু তা আজ সমস্ত গনতান্ত্রিক পদ্ধতিকে কলুষিত রছে এবং ক্ষতিগ্রস্ত করেছে কাজেই অবৈধ জরুরী অবস্থার জঠরে যে জন্ম গ্রহণ করেছিল কে বাতিল করতে হবে। বাতিল করার পর সুষ্ঠ পরিবেশে যাতে কাজ করা যায়, তারজন্য মস্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। আজ স্বৈরাতন্ত্র পরাজিত, আমরা জানি যে স্বৈরাতন্ত্র পুঁজিবাদী থা বুর্জোয়া শাসন ব্যবস্থাকেই রক্ষা করে, সে পুঁজিবাদী সমাজ ব্যবস্থার পরিবর্তন করতে রে না। পুঁজিবাদী সমাজের যে শ্রেণী সংগ্রাম সেই শ্রেণী সংগ্রামের তীব্রতার অবসান ঘটাতে রেনা। স্বৈরতন্ত্র যেমন বাম গনতান্ত্রিক শক্তির উপর আক্রমণ করে তেমনি রাজনৈতিক মতার একচেটিয়া অধিকার ভোগ করবার জন্য তারা নিজের শ্রেণীর উপর আক্রমণ করে। ই জয় প্রকাশ নারায়নকেও জেলে যেতে হয়েছিল, মোরারজী দেশাইকে জেলে যেতে য়েছিল, তার নিজের দলের লোকদেরও জেলে যেতে হয়েছিল, এই সব ঘটনাই ঘটেছিল। পরদিকে সুতী অর্থনৈতিক সঙ্কটের যে বোঝা সেই বোঝা জনগণের উপর চাপানোর জন্য স্ত ব্যবস্থা করা হয়েছিল। অর্থাৎ স্বৈরাতন্ত্র শ্রমজীবী মানুষের গনতান্ত্রিক মানুষের নিকৃষ্ট তম

হিসাবে কাজ করে, আবার সে নিজের কবর নিজেই খনন করে। জনগণ যদি সজাগ
ক এবং সংগ্রাম করে তাহলেই স্বৈরতন্ত্রের পতন ঘটে। তা না হলে হয় ন। লোকসভার
াচনে সেই ভূমিকাই পশ্চিমবঙ্গের জনগণ পালন করতে পেরেছিলেন। সমগ্র ভারতবর্ষের
গণ যে ভূমিকা পালন করেছেন তারজন্য তাঁরা অভিনন্দনযোগ্য। ফলে আজ স্বৈরাতন্ত্র
জিত হয়েছে। কেন্দ্রে জনতা পার্টির সরকার এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত
ছে। গনতান্ত্রিক অধিকার আমরা অনেকখানি পুনরুদ্ধার করতে সক্ষম হয়েছি। পরিবর্তিত
বেশে যে ৪২তম সংবিধান সংশোধনী আইন আজও প্রতিদিন প্রতি মুহূর্তে স্বৈরতান্ত্রিক
ন ব্যবস্থার ভিত্তিকে রক্ষা করছে তা বাতিল করতে হবে। তারপর জনগণের গনতান্ত্রিক
কার আরও প্রসারিত করবার জন্য, জনগণের স্বার্থেই আমাদের কার্যকরি ভূমিকা গ্রহণ
তে হবে। কাজেই আমি আবেদন করছি আমার এই প্রস্তাব বিধান সভা যে বিধান সভা
মবাংলার সংগ্রামী মানুষের প্রতিনিধিত্ব করে সেই বিধানসভা সর্বসম্মতিক্রমে গ্রহণ করুক।
ই মনে করি এই প্রস্তাব পাশের মধ্য দিয়ে কেন্দ্রের জনতা সরকারের হাতকে শক্তিশালী
হবে। আমরা দেখতে পাচ্ছি এই সংবিধান সংশোধনী অইন যাতে পুরোপুরি বাতিল না
তার জন্য প্রচেষ্টা ইতিমধ্যে শুরু হয়ে গেছে। সেজন্য প্রয়োজন আছে এখন থেকে
াবটি সর্বসম্মতি ক্রমে গ্রহণ করার। এর ফলে কেন্দ্রীয় সরকারে হাতেই শক্তিশালী হবে।
রা এই ব্যাপারে সকলে প্রতিশ্রুতিবদ্ধ, কি জনতাপার্টি, কি বামফ্রন্ট সরকার। কাজেই
াবটি গৃহীত হলেই আমরা এই প্রস্তাবকে বাস্তবায়িত করার পথে পদক্ষেপ গ্রহণ করতে
ব। তাই আমি আশা করি মাননীয় সদস্যরা এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করবেন।
নীয় সদস্য বিশ্বনাথ মুখোপাধ্যায় এবং মাননীয় সদস্য রেনুপদ হালদার যে সকল সংশোধনী
ছেন তা আমি গ্রহণ করতে পারছি না। আমি আশা করি সমস্ত সদস্য আমার এই প্রস্তাব
র্ন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

The motion of Shri Renupada Halder that—

এই প্রস্তাবের শেষে, নিম্নলিখিত অংশটি সংযোজিত করা হউক—

"সাথে সাথে এই সভা এই পারস্তাব গ্রহণ করছে যে, যতদিন পর্যন্ত না ভারতীয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন বাতিল করা হচ্ছে, ততদিন পর্যন্ত রাজ্য সরকার কোন অজুহাতে এই আইনের সুযোগ গ্রহণ করে রাজনৈতিক উদ্দেশ্যে তার প্রয়োগ ঘটাবে না।"

was then put and lost.

The motion of Shri Biswanath Mukherjee that—

(ক) প্রথম লাইনে "সংবিধানের" পর নিম্নোক্ত শব্দগুলি সংযোজন করা হোক ঃ-

"মুখ্যবন্ধে রাষ্ট্রিক আদর্শ সম্বন্ধে সংযোজন, মৌলিক অধিকারের উপর নির্দেশমূলক নীতির প্রধান্য স্বীকার এবং অন্তর্বর্তী ইনজাংশনের পূর্বে অপর পক্ষকে জানার ও বলার সুযোগ দেওয়ার বিষয় ছাড়া সংবিধানের"

(খ) পঞ্চম লাইনে "এই সভা'র পর নিম্নোক্ত শব্দগুলি সংযোজন করা হোক ঃ-

"উল্লিখিত বিষয়গুলি বাদে"

was then put and lost.

The motion of Shri Lakshmi Charan Sen that—

এই সভার মতে ভারতীয় সংবিধানের ৪২তম সংশোধনী আইন গণতন্ত্রবিরোধী, স্বেচ্ছাচারমূলক, জনবিরোধী এবং দূরভিসন্ধিমূলক। উপরোক্ত সংশোধনী দ্বারা ভারতীয় জনগণের মৌলিক অধিকার খর্ব করা হয়েছে, বিচার ব্যবস্থার নিরপেক্ষতা ও স্বাধীনতা হরণ করা হয়েছে, সরকারি কর্মচারিদের চাকুরির ন্যুনতম নিরাপত্তা বিঘ্নিত করা হয়েছে, রাজ্য সরকারগুলির ন্যায্য ক্ষমতা অন্যায়ভাবে খর্ব করা হয়েছে সুতরাং এই সভা ভারতীয় সংবিধানের ৪২তম - সংশেধনী আইন বাতিল করার উদ্দেশ্যে অবিলম্বে কার্যকরি ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে।

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 9.42 p.m. till 1 p.m. on Monday, the 3rd October, 1977 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 3rd October, 1977 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams.) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 177 Members.

[1-00 — 1-10 p.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### Restriction on Consumption of Liquor

***276.** (Admitted question No. *484.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Krishnadas Roy :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state whether the State Government is contemplating to impose any ban or restriction on the consumption of liquor by boys and girls below the age of 25 years?

**Dr. Ashok Mitra :**

No. Under provisions of the Excise Act, there is already a ban on the sale of liquor by licensed vendors to any person under the age of 21 years.

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি কি এ খবর রাখেন যে আজকাল ২১ বছরের কম বয়সের ছেলেমেয়েদের বেশির ভাগ দিনে দিনে পানাসক্ত হয়ে উঠছে?

**ডঃ অশোক মিত্র ঃ** গত পাঁচ বছর ধরে এখানে যে রাজনৈতিক দল ক্ষমতাসীন ছিলেন, তাঁদের এটা পরিকল্পনাই ছিল যে আমাদের যুবশক্তিকে মদ্যপ, উচ্ছৃঙ্খল এবং লম্পট করে তোলা, যেহেতু এখন সেই রাজনৈতিক দল নেই, আশা করি সেই উচ্ছৃঙ্খলতা কমবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কেন্দ্রীয় সরকার টোটাল প্রহিবিশন সম্বন্ধে বিশেষ কোন নির্দেশ দিয়েছেন কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** মাস দুই আগে দিল্লিতে সেন্ট্রাল প্রহিবিশন কাউন্সিল-এর একটা

বৈঠক হয়েছিল, সাধারণ ভাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে একটা অনুমোদন আমাদের কাছে এসেছে—আগামী ৪ বছরের ভিতর সারা দেশে প্রহিবিশন চালু করতে হবে। এ ব্যাপারে আমাদের মতামত একটু আলাদা, সেটা আমার বাজেট বক্তৃতায় বলা আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি জানাবেন কি, কেন্দ্রীয় সরকার যেটা বলেছেন এবং মাননীয় প্রধানমন্ত্রী যে বলেছেন যে আগামী চার বছরের ভিতর প্রহিবিশন করতে হবে, মদ্যপান নিষিদ্ধ করতে হবে, সেটা পশ্চিমবঙ্গে কতদিনের মধ্যে করতে পারবেন চিন্তা করেছেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিশদ ভাবে আলোচনা করে আমরা আমাদের সিদ্ধান্তে পৌছাব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনারা কি নতুন মদের দোকান খোলার জন্য কোনও নির্দেশ দিয়েছেন?

**ডঃ অশোক মিত্র ঃ** আজ্ঞে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মালদাতে সম্প্রতি ২৮টি নতুন দোকান খোলার জন্য অ্যাডভার্টাইজ করা হয়েছে, জানেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা আমার অবগতির ভিতর নাই, নোটিশ দিলে জানাব।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষে আর কোন কোন রাজ্যে প্রহিবিশন কার্যকর হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ** গত ২৫/৩০/৪০ বছর ধরে আমাদের দেশের নানা রাজ্যে প্রহিবিশন নিয়ে পরীক্ষা নিরীক্ষা হচ্ছে, যেমন ধরুন তামিলনাড়ুতে প্রহিবিশন চালু হল, আবার পরে তুলে নেওয়া হল, মহারাষ্ট্রে চালু করা হয়, আবার তুলে নেওয়া হয়, প্রত্যেক রাজ্যেই নানা ধরনের পরীক্ষানিরীক্ষা হচ্ছে, প্রত্যেক রাজ্যের অভিজ্ঞতা বিভিন্ন।

## Taking over of the house of Sarat Chandra

***277.** (Admitted question No. *1337.) **Shri Aurobinda Ghosal :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state —

(a) If the house of the great novelist Sarat Chandra situated at Santabedh, at Howrah, has been taken over by the Government; and

(b) If so, when it was taken over ?

**Shri Sambhu Charan Ghosh :**

(a) The house has not yet been taken over by the Government. The house in being acquired under the provisions of the Land Acquisition Act.

(b) The question does not arise.

**শ্রী নির্মলকুমার বসু ঃ** অধিগ্রহণ করবার পর শরৎচন্দ্রের এই বাড়িটি নিয়ে সরকার কি করবেন সে সম্পর্কে কোনও পরিকল্পনা নেওয়া হয়েছে কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এখনও পর্যন্ত সে সম্পর্কে কোনও সুস্পষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তবে এটা অধিগ্রহণ করার সঙ্গে সঙ্গে যাতে শরৎচন্দ্র সম্পর্কে পরিকল্পনা নেওয়া হয় সে সম্পর্কে চিন্তা করা হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** কত দিনের মধ্যে এই অধিগ্রহণের কাজ শেষ করতে পারবেন দয়া করে জানাবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** এটা ৩-৭-৭৫ তারিখে অধিগ্রহণ করার জন্য মন্ত্রী পরিষদ সিদ্ধান্ত গ্রহণ করে এবং ৫০ হাজার টাকা মঞ্জুরও করেন। সেই অধিগ্রহণের সিদ্ধান্তের পর শিক্ষা অধিকার থেকে ভূমি অধিগ্রহণের যে সমস্ত ধারা সেগুলো আমরা মোটামুটি সম্পূর্ণ করতে পেরেছি এবং ৬ নম্বর ধারা অনুযায়ী ২৯.১০.৭৬ তারিখে সরকারি বিজ্ঞপ্তি প্রকাশ করা হয়েছে। ভূমি অধিগ্রহণের হিসাব এটা জেলা শাসকের কাছ থেকে পাওয়ার পর আমরা ব্যবস্থা করতে পারব বলে আশা করছি।

**হরিণঘাটা দুগ্ধ প্রকল্প**

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে —

(ক) হরিণঘাটা দুগ্ধ প্রকল্পে দৈনিক দুগ্ধ সংগ্রহের পরিমাণ কত; এবং

(খ) ঐ দুগ্ধ কোথা হইতে সংগ্রহ করা হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ**

(ক) বৃহত্তর কলকাতা দুগ্ধ প্রকল্পে বর্তমানে দৈনিক গড়ে ৬৪৪২০ কেজি দুগ্ধ সংগ্রহ করা হয়।

(খ) ১৫টি দুগ্ধ শীতলীকরণ কেন্দ্র, হরিণঘাটা ও বেলগাছিয়া ডেয়ারি, ভাগীরথী মিল্ক

ইউনিয়ন, হরিণঘাটা ও কল্যাণী সরকারি খামার ও হরিণঘাটা মিল্ক কলোনি হইতে এই দুগ্ধ সংগ্রহ করা হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই যে দুধ সংগ্রহ হচ্ছে তার মধ্যে হরিণঘাটা থেকে কতটা দুধ পাওয়া যাচ্ছে অর্থাৎ মফঃস্বল থেকে কি পরিমাণ দুধ আনতে হচ্ছে এবং হরিণঘাটা থেকে কি দুধ পাচ্ছি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** হরিণঘাটা দুগ্ধ কলোনি থেকে আমরা ৩০ হাজার লিটার দুধ আমরা সংগ্রহ করি। সেন্ট্রাল ডেয়ারি থেকে ১ লক্ষ ৮০ হাজার লিটার সরবরাহ করি। আরও স্পষ্ট করে বলি এই ৩০ হাজার লিটারের মধ্যে ২৫ হাজার দুধ বৃহত্তর কলকাতায় সরবরাহ করে থাকি এবং ৫ হাজার দুধ হরিণঘাটার আশেপাশের অঞ্চলে সরবরাহ করে থাকি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন হরিণঘাটা দুগ্ধ প্রকল্পের জন্য যে দুধ মফস্বল থেকে সংগ্রহ করা হচ্ছে তার ফলে স্থানীয় বাজারে দুধের অভাব দেখা দিচ্ছে — এ খবর কি তিনি জানেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** স্থানীয় বাজারে দুধের ঠিক অভাব দেখা দিচ্ছে না। এখন পুজোর মরশুমে যাদের দুধ আছে তারা ময়রার দোকানে বেশি দামে দুধ বিক্রি করছে। আমাদের হরিণঘাটায় বেশি দুধ কেনা হচ্ছে বলে হয়নি। খাবারের দোকানের জন্য বাজারে দুধ বিক্রয়ের ফলেও দুধের বাজারে সাময়িক ঘাটতি হতে পারে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, হরিণঘাটা দুগ্ধ সরবরাহ কেন্দ্রকে যাতে মফস্বল অঞ্চল থেকে কোনও দুধ সংগ্রহ করতে না হয় এই রকম একটা সর্বাঙ্গীন সুন্দর ব্যবস্থা নেবার কথা তিনি ভাবছেন কি যাতে মফঃস্বল থেকে আর দুধ না আনতে হয়?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** অনেক দিন ধরে এই বৃহত্তর কলকাতায় দুগ্ধ সরবরাহ করার জন্য যে স্কীম চালু আছে তাতে মফস্বল যেখানে দুগ্ধবতী গরু আছে সেই সব অঞ্চল থেকে দুগ্ধ সংগ্রহ করা হয়। এখনই সেই স্কীমকে পরিবর্তন করা সম্ভব নয়। বৃহত্তর কলকাতায় দুগ্ধের চাহিদা মেটাতে গেলে বাইরের থেকে দুধ আনতেই হবে। তবে আমরা সম্প্রতি মিল্ক পাওডারের সঙ্গে বাটার অয়েল মিলিয়েও চাহিদা মেটাবার জন্য দুগ্ধ তৈরি করে সরবরাহ করে থাকি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মফস্বলেও দুগ্ধ পরিকল্পনা চালু করার জন্য কোনও ব্যবস্থা নেবার কথা আপনি ভেবেছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** হ্যাঁ, আমরা ভেবেছি। এবারের বাজেট অধিবেশনে আমি যে ব্যয়

রাদ্দের দাবি উপস্থিত করেছিলাম তাতে আমি সেই বক্তব্য রেখেছিলাম এবং আপনারা তা নুমোদন করেছেন। তাতে আমরা বেলডাঙ্গায় একটা চিলিং প্ল্যান্ট, করার কথা বলেছি, ানকুনিতে এই রকম একটা পরিকল্পনা করা হয়েছে, বর্ধমানে মেদিনীপুরে একটা করে চিলিং ্ল্যান্ট নদীয়ার কৃষ্ণনগরেও এই রকম প্রস্তাব আছে। এগুলি কার্যকর হলে গ্রামাঞ্চলে এবং ফঃস্বল শহরে আমরা দুধ সরবরাহ করতে পারব। আমরা এও চেষ্টা করছি যাতে করে মিল্ক াউডার তৈরি করে সরবরাহ করা যায়। এই রকম পরিকল্পনাও আমাদের আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি প্রাইমারি কো-অপারেটিভ সোসাইটি ডেয়ারি এই সময় কোনও পরিকল্পনা যেমন দার্জিলিং-এ আছে To nvolve primary societies in the dairy farm. এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, *আমার বাজেট বরাদ্দের প্রস্তাবে এটা আমি পরিষ্কার করে বলেছিলাম এইটা হচ্ছে বামফ্রন্ট সরকারের একটা নীতি যে গ্রামাঞ্চলে* কো-অপারেটিভ তৈরি করে ক্ষুদ্র চাষী প্রান্তিক চাষী ক্ষেতমজুররা যাতে দুধ ব্যবসায়ে আসতে পারে এবং কো-অপারেটিভ করে দুধ উৎপাদন বাড়িয়ে জনসাধারণকে পুষ্টিকর খাদ্য সরবরাহ করা যায় এবং তার সঙ্গে সঙ্গে কিভাবে আর্থিক উপার্জনের ব্যবস্থা হয় তার কথা আমরা বলেছি এবং প্রশ্নকর্তা তা অনুমোদন করেছেন এখন মাননীয় সদস্য যা বলছেন তা তিনি অনুমোদন করেছেন এ নিয়ে আর কথা বলার প্রয়োজন নাই।

[1-10 — 1-20 p.m.]

## প্রাথমিক বিদ্যালয়

***২৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের কতগুলি গ্রামে এখনও পর্যন্ত কোনও প্রাথমিক বিদ্যালয় নাই;

(খ) এ সম্পর্কে সরকার কি নীতি গ্রহণ করেছেন;

(গ) প্রাথমিক বিদ্যালয়ে এখনও সরকারি অনুমোদনের অপেক্ষায় কতজন শিক্ষক/শিক্ষয়িত্রী আছেন;

(ঘ) ১৯৭২-এর ১লা এপ্রিল থেকে ১৯৭৭-এর ৩০শে এপ্রিল পর্যন্ত রাজ্যে মোট কতজন প্রাথমিক শিক্ষক ও শিক্ষয়িত্রী নিয়োগ করা হয়েছে; এবং

(ঙ) এই নিয়োগ কি পদ্ধতিতে করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) যে গ্রামের লোক সংখ্যা ২০০ শত বা ততোধিক ও যেখানে ১ মাইলের ভিতর কোন বিদ্যালয় নেই এইরূপ জনবসতির ( ) সংখ্যা বর্তমানে কিভাবে নির্ণয় করিবার জন্য নূতন সার্ভের ব্যবস্থা করা হইয়াছে। জেলাভিত্তিক সমীক্ষা ভিন্ন বর্তমানে এর সঠিক সংখ্যা জানানও সম্ভবপর নয়।

(খ) এ সম্বন্ধে সরকারের নীতি হইতেছে সমস্ত বিদ্যালয়বিহীন গ্রামে প্রাথমিক বিদ্যালয়ের ব্যবস্থা করা।

(গ) বর্তমান নীতি অনুযায়ী ১-৩-৭৭ তারিখ হইতে আর নূতন কোনও "সংগীত" ( ) বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হইবে না। কাজেই এ প্রশ্ন ওঠে না।

(ঘ) ২৭.৩৫২।

(ঙ) নিয়োগের পদ্ধতি ছিল নিম্নরূপ ঃ—

প্রত্যেক জেলায় বিদ্যালয় পরিদর্শক মহাশয়কে বিভিন্ন বিষয়ে (প্রাথমিক শিক্ষা) উপদেশ দেবার জন্য একটি উপদেষ্টা কমিটি ছিল। এই উপদেষ্টা কমিটি শিক্ষিকা নিয়োগের ব্যাপারে একটি প্যানেল তৈরি করতেন। প্যানেলগুলি শিক্ষা অধিকর্তার নিকট অনুমোদনের জন্য পাঠানো হইত। শিক্ষা অধিকর্তা আইন অনুসারে প্যানেল অনুমোদন করেন। তবে ঐ অনুমোদনের পূর্বে মন্ত্রিসভা উপসমিতির নিকট অনুমোদনের জন্য পাঠাইতেন পরে অনুমোদিত প্যানেল জেলা বিদ্যালয় পরিদর্শক এর নিকট পাঠানো হইত এবং সেগুলি হইতে শূন্য পদে শিক্ষক নিয়োগ হইত।

এছাড়া সংগঠক শিক্ষক নিয়োগের ব্যাপারেও জেলা উপদেষ্টা কমিটি ও জেলা বিদ্যালয় পরিদর্শক মহাশয় বিভিন্ন বিদ্যালয়ের নথিপত্র পরীক্ষা করিয়া বিভিন্ন বিদ্যালয়ের তালিকা ও শিক্ষক শিক্ষয়িত্রীর নাম শিক্ষা অধিকর্তার অনুমোদনের জন্য পাঠাইতেন। শিক্ষা অধিকর্তা মন্ত্রী সভার উপসমিতির নিকট হইতে অনুমোদন লাভের পর প্রতি জেলার পরিদর্শক মহাশয়ের নিকট উক্ত তালিকা অনুমোদন করিয়া পাঠাইতেন। অতঃপর বিদ্যালয় পরিদর্শক মহাশয় সংগঠক শিক্ষক শিক্ষয়িত্রীর অনুকূলে নিয়োগপত্র পাঠাইতেন।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** ১/৩/৭৭ তারিখের আগে পর্যন্ত যেসব প্রাইমারি টিচার্স কনফারমেশনের অপেক্ষায় ছিলেন, মাননীয় মন্ত্রী মহাশয় তাদের সংখ্যাটা বলতে পারবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এখন সঠিক সংখ্যাটা বলতে পারব না, তবে ১ হাজারের মতো নিশ্চয় হবে। তবে আপনি যদি নোটিশ দেন তাহলে আমি পরে সঠিক সংখ্যাটা বলে দিতে পারব।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় গত ১৯৭২ সাল থেকে যে পদ্ধতিটার কথা বললেন, সেই পদ্ধতিতে যে শিক্ষক নিয়োগ হয়েছে মন্ত্রীসভার উপসমিতির মাধ্যমে সেই নিয়োগ সম্পর্কে অভিযোগ জমা হয়েছে কিনা, বহু টাকা লেনদেন হয়েছে কিনা — মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি?

**শ্রী পার্থ দে :** আমি ইতিপূর্বেই একটি বিবৃতি দিয়েছিলাম যে এই সম্পর্কে আমাদের সরকারের কাছে অনেক অভিযোগ এসে উপস্থিত হয়েছে এবং কিছু কিছু তদন্তের রিপোর্ট আছে। সেই সমস্ত তদন্তের রিপোর্টগুলি পরীক্ষা করে দেখা হচ্ছে। তবে প্রশ্নকর্তা মাননীয় সদস্য যেসব প্রসঙ্গ উল্লেখ করেছেন সেই সম্পর্কে অভিযোগ আছে এবং সরকারিভাবে সেই অভিযোগ সম্পর্কে যে সিদ্ধান্ত হবে, সেটা গৃহীত হবার পরে বলে দেওয়া যাবে যে লেনদেন কত হয়েছে, কে করেছিলেন, কোন কোন জায়গায় হয়েছিল। সেগুলির দিকে নজর আছে এবং সেগুলি দেখা হচ্ছে, বিস্তৃত তথ্য পেলে নিশ্চয় বলা যাবে। তবে কিছু ঘটনা ঘটেছিল এই বিষয়ে কোনও সন্দেহ নেই এবং সেই ঘটনাগুলি খুব ন্যায়পরায়ণতার সঙ্গে করা হয়নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন — ১ হাজার স্কুল করার জন্য যে বাজেট ভাষণ ছিল — এই ১ হাজার প্রাইমারি স্কুল করবার জন্য কি ব্যবস্থা নেওয়া হবে, পদ্ধতিটা কি হবে, বলবেন কি?

**শ্রী পার্থ দে :** এই সম্পর্কে প্রথমে একটি কথা বলে রাখি পঞ্চম পরিকল্পনায় পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয় যা হবার কথা ছিল, সেই কয়েক হাজার বিদ্যালয় বর্তমান মন্ত্রিসভা কাজে যোগ দেবার আগেই দেখা গেল সব বিদ্যালয় হয়ে গেছে। বাজেটে এই যে ১ হাজার স্কুল সম্পর্কে বলা হয়েছে এটা সম্পূর্ণ নতুন করে করা হয়েছে এবং এটা কেবলমাত্র সেই গ্রামেই হবে যে গ্রামে স্কুল নেই। এখন সেই গ্রাম সম্পর্কে আমরা হিসাব নিচ্ছি এবং এই হিসাবটা আমরা যখন গ্রহণ করছি তখন সরকারি হিসাব ছাড়াও বিভিন্ন শিক্ষক সংগঠন, গণতান্ত্রিক সংগঠনের পরামর্শ নিয়ে ঠিক করব এবং ঠিক করে পরে যেসব গ্রামগুলি সরকার থেকে ঠিক করে দেওয়া হবে যে এই এই গ্রামে বিদ্যালয় হবে, তারপর সেই বিদ্যালয় শুরু হবে এবং স্বাভাবিকভাবে এই উত্তরে আপনারা লক্ষ্য করে থাকবেন কিভাবে নিয়োগ হত সে সম্পর্কে বলা হয়েছে। এখন কিভাবে নিয়োগ হবে সেই সম্পর্কে ঠিক করতে হবে। স্বাভাবিকভাবে, অত্যন্ত ন্যায়সঙ্গতভাবে নির্বাচন হয়ে তার ভিত্তিতেই করা হবে।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** যে সমস্ত গ্রামে স্কুল নেই সেই সমস্ত গ্রামের ব্যাপারটা সমীক্ষা করা হচ্ছে বলে মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন। আমার জিজ্ঞাস্য, এই সমীক্ষাটা কাদের দিয়ে করানো হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** প্রথমত এই সমীক্ষার কাজের একটা ভিত্তি আছে। থার্ড এডুকেশানাল

সার্ভে — তার একটা ভিত্তি আছে। সেই ভিত্তিতে আমরা আমাদের সরকারের তরফ থেকে এবং শিক্ষা অধিকর্তার তরফ থেকে জেলায় যে সমস্ত সংস্থা আছে এডুকেশন ডাইরেক্টরেটের, তার মাধ্যমে আমরা এটা সমীক্ষা করছি। এ ছাড়া আমি আগেই বলেছি যে, বিভিন্ন শিক্ষক সংগঠন এবং অন্যান্য যেসব গণতান্ত্রিক সংগঠন তাদের এটা জানা আছে। এই দুটি মিলিয়ে একটা ভিত্তি রয়েছে। থার্ড এডুকেশনাল সার্ভের সেই ভিত্তির সঙ্গে মেলানো হচ্ছে এবং মেলানো পরে এটার একটা পরিষ্কার ছবি পাওয়া যাবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** বিগত পার্লামেন্টের নির্বাচনের আগে বিশেষ করে বিগত সরকার বহু এমন স্কুলকে অনুমোদন দিয়েছিলেন যার জন্য কোনও স্কুল বাড়ি নেই, কেবল মাঠ পড়ে আছে। যে প্লটে স্কুল বলে ধরা হচ্ছে সেখানে মাঠ পড়ে আছে অথচ সেখানে শিক্ষকদের নিয়োগ করা হয়েছে এবং সেই শিক্ষকরা নিয়মিতভাবে বেতন পাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এইসব অভিযোগ সত্য কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এই প্রশ্নে যে সব বিষয় উল্লেখ করা হয়েছে সে বিষয়ে কিছু সত্যতা আছে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, স্কুললেস ভিলেজে স্কুল করা হবে সরকারের তরফ থেকে। আমার জিজ্ঞাস্য, যারা ২/৩ বছর ধরে অর্গানাইজড স্কুল চালাচ্ছে তাদেরগুলিকে বাদ দিয়ে কি নতুন স্কুল করা হবে?

**শ্রী পার্থ দে ঃ** অর্গানাইজড স্কুল বলে যা বলা হচ্ছে সেই সংক্রান্ত ব্যাপারে বহু জটিলতা আছে। বহু ক্ষেত্রে এরকম দেখা গিয়েছে যে, কাগজপত্রে দেখানও হয়েছে যে অনেক দিন ধরে বিদ্যালয় চলছে। সেখানে সেটাকে ভিত্তি করে অনুমোদন দিতে গেলে অনেক সময় দেখা গিয়েছে যে যেখানে প্রকৃত প্রয়োজন সেখানে বিদ্যালয় হচ্ছে না। সেইজন্য সাধারণভাবে সংগঠিত বিদ্যালয় বলে যে ধারণা চালু আছে সেই ধারণার সঙ্গে আমাদের বর্তমান সরকার চলতে রাজি নয়। তবে বিশেষ ক্ষেত্রে যেখানে সত্যসত্যই আছে সেখানে সেটা বিচার করে দেখা যেতে পারে। কিন্তু সাধারণভাবে সংগঠিত বিদ্যালয় হিসাবে অনুমোদনের যে দাবি — এখানে এক হাজার বিদ্যালয় যা করা হবে ঠিক হয়েছে সেখানে সেই দাবিকে গ্রহণ করার চেয়ে অগ্রাধিকার দেওয়া হবে যেখানে প্রয়োজন সেখানে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে এক হাজার নতুন স্কুল করা হবে বললেন, এই স্কুল করার ব্যাপারে এম.এল.এ.-দের মতামত গ্রহণ করা হবে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** তাদের মতামতকে নিশ্চয় যথেষ্ট গুরুত্ব দেওয়া হবে?

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কংগ্রেসি আমলে একটা উপদেষ্টা কমিটি দিয়ে এইসব শিক্ষকদের নির্বাচন করা হত এবং সেই উপদেষ্টা কমিটির

কোনও লিগ্যাল স্ট্যাটাস ছিল না বলেই মনে হয়। আমার জিজ্ঞাস্য, যদি তা না থাকে তাহলে সেখানে সেই অ্যাপয়েন্টমেন্টগুলি কংগ্রেসি আমলে যা দেওয়া হয়েছে সেগুলি বাতিল করা হবে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** এটা এখনও ঠিক এইভাবে বলা যায়না। তবে ঐ পদ্ধতি যেটা ছিল সেই পদ্ধতি সম্পর্কে আমি যে উত্তর দিলাম তাতে লক্ষ্য করে দেখবেন যে, এই সমস্ত যে অ্যাপয়েন্টমেন্ট হয়েছিল তা শেষ পর্যন্ত তদানিন্তন মন্ত্রিসভার যে উপসমিতি ছিল তাদের দ্বারাই সেটা নিয়ন্ত্রিত হয়েছিল এটা হচ্ছে এক নং কথা। আর দু নং হচ্ছে, উপদেষ্টা কমিটি বলে যে ব্যাপারটা ছিল সেই ব্যাপারের আইনসঙ্গত স্থান সত্য সত্য ছিল না, তার উপদেশ দেবার ক্ষমতা ছিল। সেখানে জটিলতা আছে। তবে যারা চাকরি করছেন তাদের সম্পর্কে ঠিক ঐ ভাবে চিন্তা কিছু নেই। বিশেষ বিশেষ ক্ষেত্র যা কতকগুলি আছে—যেগুলি সম্পর্কে বিশেষ অভিযোগ আছে—এর আগে এক প্রশ্নকর্তা প্রশ্ন করতে গিয়ে যেটা বলেছেন যে সত্য সত্য সেখানে বিদ্যালয় নেই। অথচ শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট পেয়েছে, সেখানে তাদের নিয়মিত বেতন দেওয়া হচ্ছে, এই রকম সুনির্দিষ্ট অভিযোগ পাওয়া যাচ্ছে। আমরা কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করছি। এই রকম অভিযোগ পাওয়া গেলে নিশ্চয়ই সে ক্ষেত্রে এই ধরনের যে নিয়োগ সেগুলি বাতিল হতে পারে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে অ্যাডভাইসরি কমিটি কংগ্রেস সরকার করেছিলেন, এই অ্যাডভাইসরি কমিটির মধ্যে প্রতিটি জায়গায় সি.পি.এম., —এ.বি.পি.টি.এ.-এর সদস্য অন্তর্ভূক্ত ছিল কিনা?

**শ্রী পার্থ দে ঃ** আপনি যে রাজনৈতিক দলের নাম করলেন সেই রাজনৈতিক দলের কোনও প্রতিনিধি ছিল বলে জানা নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে অ্যাডভাইসরি কমিটিতে এ.বি.পি.টি.এ.-এর কোনও সদস্য অন্তর্ভূক্ত ছিল কিনা?

**শ্রী পার্থ দে ঃ** অনুমোদিত শিক্ষক সমিতির প্রতিনিধি ছিল।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা ব্যাপার পরিষ্কার করে বলবেন কি যে, কোনও বিশেষ ক্ষেত্রে যদি কোনও সংগঠিত প্রাথমিক বিদ্যালয়কে রেকগনিশন দেওয়া হয় তাহলে তার মানে কি দাঁড়াচ্ছে এই যে, সেখানকার শিক্ষক উইদাউট ফেসিং এনি সিলেকশন কমিটি অটোম্যাটিক্যালি রেকগনিশন পাবে? ডাজ ইট ইনভলভ রেকগনিশন অফ দি টিচারস?

**শ্রী পার্থ দে ঃ** না, তা করে না।

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার স্পেসিফিক প্রশ্ন ছিল, যে সমস্ত স্কুললেস ভিলেজে স্কুল করবেন বলছেন, সে ক্ষেত্রে যদি অ্যাকচুয়ালি স্কুল ইজ রানিং দেয়ার তাহলে সেই অর্গানাইজড স্কুলগুলি প্রেফারেন্স পাবে কিনা যেগুলি ঐ স্কুললেস ভিলেজে চলছে?

**শ্রী পার্থ দে :** সেটা সেই বিশেষ ক্ষেত্রে, বিশেষ ঘটনায় তখন বিচার করে দেখব।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন, আগে যে নিয়োগ পদ্ধতি ছিল তাতে জেলায় উপদেষ্টা কমিটি ছিল এবং তারা সেখানে সমস্ত বিষয়ে বিবেচনা করে শিক্ষক নিয়োগ করতেন। এখন সেই রকম জেলা উপদেষ্টা কমিটির মাধ্যমে নিয়োগ করার সিদ্ধান্ত করা হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** জেলা উপদেষ্টা কমিটি নিয়োগ করতে চাই না। আমরা যা করতে চাচ্ছি সেটা হচ্ছে, আমরা স্কুল বোর্ড পুনর্গঠন করতে চাচ্ছি।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭২ সালের পর যে সমস্ত প্রাইমারি স্কুলে শিক্ষক নিয়োগ হয়েছে, তাদের ক্লাশ ফোর পর্যন্ত পড়াবার যোগ্যতা আছে কিনা সেটা এনকোয়ারী করে জানাবেন কি?

**শ্রী পার্থ দে :** ১৯৭২ সালের পর যারা নিযুক্ত হয়েছে, তাদের শিক্ষকতার যোগ্যতা এবং পড়ানোর মন সম্পর্কে কোনও সমীক্ষা হয়নি। কাজেই ঠিক সরাসরি এখানে বলা যাবে না।

[1-30 — 1-40 p.m.]

### Bar License at Jhapatapur in Midnapore district

***280.** (Admitted question No. *694.) **Shri Satya Ranjan Bapuli, Shri Suniti Chattoraj, Shri Dhirendra Nath Sarkar, Shri Naba Kumar Roy** and **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state —

(a) If it is a fact that the State Government is contemplating to issue a bar license at Jhapatapur, P. O. Kharagpur in Midnapore district near the proposed Subdivisional Hospital, St. Agnes and Sacred Heart's Convent Schools, and Chaitanya Ashram;

(b) If so—

(i) where the opinion of the local people has been obtained and whether the objections of the people in the locality have been considered by the Government;

(ii) The name of the person or persons to whom the licence is proposed to be issued; and

(iii) The names of other persons who had also applied for the license?

**Dr. Ashok Mitra :**

(a) The State Government has no contemplation to issue a bar license at Jhapatapur.

(b) (i), (ii), & (iii) — Does not arise.

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন, বার লাইসেন্স দেবার নিয়মাবলি কি কি আছে, এবং আপনি কোনও বার লাইসেন্স দেবার কথা চিন্তা করছেন কি?

**ডঃ অশোক মিত্র :** বার লাইসেন্স দেবার নিয়মাবলি সম্বন্ধে যেটা জানতে চাইছেন, সেটা নোটিশ দিলে বলতে পারব, এবং আপনার দ্বিতীয় প্রশ্ন যেটা, এই মুহুর্তে আমাদের কোনও বার লাইসেন্স দেবার পরিকল্পনা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পাবলিক ইনস্টিটিউশন, যেমন ধরুন স্কুল হসপিটাল, এই সবের আশেপাশে যাতে কোনও বার লাইসেন্স না ইস্যু করা হয়, এই রকম কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**ডঃ অশোক মিত্র :** নিশ্চয়ই আছে।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয় জানাবেন কি, কোনও জায়গায় বার লাইসেন্স দেবার আগে সেই এলাকার পাবলিকের ওপিনিয়ন গ্রহণ আপনারা করেন কি?

**ডঃ অশোক মিত্র :** আমরা পুঙ্খানুপুঙ্খভাবে বিচার করি এবং স্থানীয় লোকেদের সঙ্গে সংযোগ স্থাপন করে সিদ্ধান্ত নেওয়া হয় এবং আমরা মন্ত্রিত্বে আসার পর এখনও পর্যন্ত একটাও বার লাইসেন্স দেওয়া হয়নি।

**শ্রী রজনীকান্ত দলুই :** এই বার লাইসেন্স দেওয়া বন্ধ করবার কোনও প্রপোজাল আপনাদের আছে কি?

**ডঃ অশোক মিত্র :** আমরা নিশ্চয়ই এই বিষয়ে চিন্তা করছি। গত সরকারের আমলে অনেক ভাবে নতুন লাইসেন্স দেওয়া হয়। সেই রকম বহু অভিযোগ আমাদের কাছে এসেছে এবং কোনও কোনও ক্ষেত্রে আমরা তার ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী হারাধন রায় :** স্কুল বা হাসপাতালের সামনে কতগুলো বার লাইসেন্স দেওয়া হয়েছে? দেওয়া হলে বন্ধ হবে কি না?

**ডঃ অশোক মিত্র ঃ** এই ব্যাপারে আমরা অনুসন্ধান শুরু করেছি, মাসখানেকের ভিতর জবাব দিতে পারব।

**অ্যাকাডেমিক কাউন্সিলে সরকার মনোনীত সদস্য**

***২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৫।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের "দি ইউনিভার্সিটি" এবং অ্যাকাডেমিক কাউন্সিলের সদস্যদের মধ্যে সয়কার মনোনীত সদস্যের সংখ্যা কত এবং তাহাদের নাম কি;

(খ) মনোনীত ব্যক্তিদের কার্যকাল কতদিন; এবং

(গ) কি যোগ্যতার ভিত্তিতে উক্ত মনোনীত ব্যক্তিদের সদস্য করা হয়?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ**

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের "দি ইউনিভার্সিটি" বা "অ্যাকাডেমিক কাউন্সিলে" সরকার কর্তৃক সরাসরি মনোনীত কোনও সদস্য নাই।

(খ) ও (গ) প্রশ্নগুলি ওঠে না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সদস্যদের নামগুলো বলবেন কি?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** প্রথমে হচ্ছে, আচার্যা, দ্বিতীয় উপাচার্য্য, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা সচিব, পশ্চিমবঙ্গ সরকারের অর্থ সচিব, বিশ্ববিদ্যালয়ের আর্টস, সায়েন্স, ল, ইঞ্জিনিয়ারিং, টেকনোলজি, বিভাগের ডিন গন, চিত্তরঞ্জন লোকোমোটিভের জেনারেল ম্যানেজার, ইণ্ডিয়ান আয়রন অ্যাণ্ড স্টিল কোম্পানির জেনারেল ম্যানেজার, হিন্দুস্থান স্টিল লিমিটেডের জেনারেল ম্যানেজার, দুর্গাপুর স্টিল প্রজেক্টের জেনারেল ম্যানেজার, ভারত কোল মাইনিং-এর জেনারেল ম্যানেজার, হুগলি মহসীন কলেজের অধ্যক্ষ, বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশনের সভাপতি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই একটা শিক্ষা প্রতিষ্ঠানে এতজন শিল্পপতি সদস্য কেন?

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** বর্ধমান বিশ্ববিদ্যালয় যখন প্রতিষ্ঠিত হয়েছিল তখন এটাই উদ্দেশ্য হিসাবে ঘোষণা করা হয়েছিল যে বিশ্ববিদ্যালয়টা ইণ্ডাস্ট্রিয়্যালি ওরিয়েন্টেড হিসাবে গড়ে তোলা হবে। সেই উদ্দেশ্যে বিভিন্ন যে ফ্যাক্টারি, ওয়ার্কশপ আছে, সেই সব ফ্যাক্টারি, ওয়ার্কশপের ম্যানেজারদের মেম্বার হিসাবে রাখা হয়েছিল।

| Serial No. | Name of Mouza | J.L. No. |
|---|---|---|
| 30. | Benudia | 104 |
| 31. | Gopinathpur | 34 |
| 32. | Kulberia | 124 |
| 33. | Bahadurpur | 131 |
| 34. | Bhagabanpur | 85 |
| 35. | Chinacanri | 130 |
| 36. | Sankbdiha | 176 |
| 37 | Machhnan | 214 |
| 38. | Madhabpur | 174 |
| 39. | Iswarpur | 175 |
| 40. | Radhapore | 216 |
| 41. | Haripur | 215 |
| 42. | Bajkul | 154 |
| 43. | Khatial | 211 |
| 44. | Dakshin Barbaria | 212 |
| 45. | Basudebberya | 275 |
| 46. | Dumandanri | 260 |
| 47. | Padmatamali | 259 |
| 48. | Dakshin Bayenda | 258 |
| 49. | Kasba | 257 |

**অণ্ডাল থানার বিভিন্ন গ্রামে বিদ্যুৎ সরবরাহ**

২৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬০।) শ্রী লক্ষ্মণ বাগদী : বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার অণ্ডাল থানায় আজ পর্যন্ত কয়টা গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে; এবং

(খ) বর্তমানে উক্ত থানায় কোন্ কোন্ গ্রামে বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ গ্রামীণ বৈদ্যুতিকরণের মৌজাওয়ারী হিসাব রাখে। তদনুযায়ী ১৯৭৭ সালের ৩১শে আগস্ট পর্যন্ত বর্ধমান জেলার অন্ডাল থানার অন্তর্গত ৩২টি মৌজার মধ্যে ২৫টি মৌজা বৈদ্যুতিকৃত হইয়াছে।

(খ) বর্তমানে অন্ডাল থানার আর কোনও মৌজায় বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা নাই।

## Wakf estates affected by the West Bengal Estates Acquisition Act

**252.** (Admitted question No. 1276.) **Shri A.K.M. Hassanuzzaman :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) how many wakf estates in West Bengal are affected by the West Bengal Estates Acquisition Act;

(b) in how many such cases the compensation and annuity rolls have not yet been prepared;

(c) what have been taken by the State Government for the restoration, protection and preservation of such Wakf Estates;

(d) what is the quantum of the compensation and annuity fallen due to the credit of the wakf estates where the Mutwallies have migrated to other countries; and

(e) what steps have been taken by the Government for the realisation of these dues.

**Minister-in-charge of Judicial Department :**

(a) More or less most of the Wakf Estates situated in different districts outside Calcutta numbering 6,122 are affected by the West Bengal Estates Acquisition Act. The exact number is not, however, readily available in the office of the Board of Wakfs, West Bengal, as no separate record in this regard has so far been maintained by that office.

(b) The information is not readily available in the office of the Board of Wakfs.

(c) The right of all intermediary lands and also the surplus lands vested in the State Government in Khas possession in terms of the West Bengal Estates Acquisition Act. The question of any special treatment in respect of such lands belonging to Wakfs does not arise.

(d) The information is not readily available in the office of the Board of Wakfs.

(e) The Government has not so far been moved from any quarter for realisation of such dues, if any.

### পৌরসভা

২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬০।) **শ্রী অমলেন্দ্র রায় :** পৌর কার্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্তমানে কতগুলি পৌরসভা (১) নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা; এবং (২) প্রশাসকদের দ্বারা প্রশাসিত হইতেছে?

**পৌর কার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(১) বর্তমানে ৬১টি পৌরসভা নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা প্রশাসিত হইতেছে, এবং (২) কলকাতা ও চন্দননগর সহ ৩১টি পৌরসভা প্রশাসকদের দ্বারা প্রশাসিত হইতেছে।

### আসানসোল মহকুমায় উপজাতি কল্যাণ কেন্দ্র

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৬।) **শ্রী বামাপদ মুখার্জি :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের রাষ্ট্রমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় কোনও উপজাতি কল্যাণ কেন্দ্র আছে কিনা; এবং

(খ) না, থাকিলে, ওই রকম কেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের রাষ্ট্র মন্ত্রী :**

(ক) আসানসোল মহকুমার অন্তর্গত সালানপুর থানার বড়ভুইন গ্রামে একটি উপজাতি কল্যাণ কেন্দ্র আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### বারাসাতের অন্তর্গত বিভিন্ন কলোনির রাস্তা সংস্কার

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৫।) **শ্রী সরল দেব :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসাতের মধুমুরলি, গঙ্গানগর ২নং কলোনি ও সালবাগানের উদ্বাস্তু কলোনির রাস্তা সংস্কারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মধুমুরলি নামে কোনও সরকারি উপনিবেশ নাই। বারাসাত মহকুমায় ঘোলা উত্তরহাট

নামে একটি সরকারি উপনিবেশ আছে, স্থানীয় লোকেরা এটিকে মধুমুরলি নামে অভিহিত করে থাকেন। এই কলোনিটির সর্বাঙ্গীন উন্নয়নের জন্য কি পরিমাণ টাকার প্রয়োজন তা জানাবার জন্য সি.এম.ডি.এ.-কে অনুরোধ করা হয়েছে। নোয়াপাড়া শালবাগান কলোনির উন্নয়নের জন্য প্রায় ১,৫২,০০০ টাকা খরচ হয়েছে। বাকি কাজ সম্পন্ন করার ব্যবস্থা এবং ২নং গঙ্গানগর কলোনির সর্বাঙ্গীন উন্নয়নের কাজ সি.এম.ডি.এ. কর্তৃপক্ষ যথাসময় গ্রহণ করবেন।

(খ) এই পরিকল্পনা কবে নাগাদ রূপায়িত হবে তা এখন বলা সম্ভব নয়।

**Refugee Colonies in Serampore Subdivision**

**256.** (Admitted question No. 1658.) **Shri Santasri Chattopadhyay** : Will the Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department be pleased to state—

(a) the steps taken by the Government for allround development of refugee colonies in the Serampore Subdivision during the last five years ending in April, 1977; and

(b) what steps the present Government proposes to take for further development of these colonies with particular reference to— (i) Settlement, (ii) full rehabilitation, (iii) regularisation of Squatters and Squatters colonies and (iv) supply of drinking water by sinking and resinking of tubewells, and supply of electricity.

**Minister-in-charge of Refugee Relief and Rehabilitation Department :**

(a) During the last 5 years ending in April, 1977, a sum of Rs. 26.09 lakhs was spent for the development of Kotrung Government Colony No. 2 in Serampore Subdivision.

(b) The development works in other colonies in Serampore Subdivision will be taken up by the C.M.D.A. as an agency of this Department according to a phased programme. The local authorities are regularising the refugee squatters in Government colonies. The Government of India has agreed in principle to regularise the post-1950 Squatters colonies. Preliminary actions in this regard are under way. Sinking and resinking of tubewells in rural colonies are expected to be done by the Health Department under its Rural Water Supply Scheme and in urban colonies by the Local Municipalities. The supply of electricity is not an item

of the development works; it is the function of the usual suppliers of electricity to the respective localities.

### Removal of Khatals from Calcutta

**257.** (Admitted question No. 1665.) **Shri Suniti Chattoraj :** Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services Department be pleased to state—

(a) whether the Government has any proposal for removal of Khatals from Calcutta and the suburbs; and

(b) If so—

(i) the salient features of the proposal; and

(ii) when the proposal is expected to be implemented?

**Minister-in-charge of Animal Husbandry and Veterinary Services Department :**

(a) yes.

(b) (i) The salient feature of the scheme is that removal of Khatals should be by phases.

(ii) This is already under implementation.

[2-00 — 2-10 p.m.]

### Adjournment Motion

**Mr. Deputy Speaker :** I have to-day received notice of one adjournment motion given by Shri Rajani Kanta Doloi on the subject of the situation arising out of non-availability of mustard oil in the open market.

The subject matter raised in the adjournment motion has already been discussed on the floor of the House on several occasions and also during the discussion on food Budget. I, therefore, held that there is no ground for postponing the normal business of the House for the day to discuss the matter.

Accordingly, I withhold my consent to this adjournment motion. The member is however, allowed to read the text of the motion as amended by me.

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবাংলার গ্রামেগঞ্জের এবং শহরের প্রত্যেকটি বাজারে আজকে সর্ষের তেলের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। দোকানে সর্ষের তেল নেই। কেন্দ্রীয় সরকার সর্ষের তেলের দাম ১০ টাকা কে.জি. বেঁধে দেওয়ায় তেল বাজার থেকে উধাও হবে এই আশঙ্কা আমাদের ছিল। সর্ষের তেলের মূল্যবৃদ্ধির জন্য পশ্চিমবাংলার সর্ষে তেল ব্যবসায়ীগণ সম্পূর্ণ দায়ী নয়, দায়ী উত্তরপ্রদেশ বিহার এবং রাজস্থানের সর্ষের তেলের ব্যবসায়ীগণ। পশ্চিমবাংলার — বাৎসরিক সর্ষের প্রয়োজন ৩ লক্ষ মেট্রিক টন, কিন্তু এখানে উৎপাদন হয় মাত্র ২৫ হাজার মেট্রিক টন, বাকি ২ লক্ষ ৭৫ হাজার মেট্রিক টন সর্ষে উত্তরপ্রদেশ বিহার এবং রাজস্থান প্রভৃতি রাজ্য থেকে আমদানি করতে হয়। কেন্দ্রীয় সরকার সর্ষের তেলের দাম বেঁধে দেওয়ার সঙ্গে সঙ্গে যদি সর্ষের দাম বেঁধে দিতেন, তাহলে সর্ষের তেলের বাজারে এই সঙ্কট দেখা দিত না। সামনে দুর্গাপূজা, নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের বাজার আগুন, সর্ষের তেল বাজার থেকে উধাও, সেজন্য আমি প্রস্তাব করছি সভার কাজ মুলতুবি রেখে সর্ষের তেল ন্যায্যমূল্যে সরবরাহ্ করার জন্য বামফ্রন্ট সরকার কি ব্যবস্থা নিচ্ছেন, সে ব্যাপারে আলোচনা করা হোক। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ।

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী ননী ভট্টাচার্য :** অবিভক্ত বাংলায় ম্যালেরিয়া ও কালাজ্বরের প্রকোপে তদানীন্তন বাঙালি সমাজ প্রকৃতই বিপর্যস্ত ছিল। তৎকালীন সরকার বাহাদুর এই দুইটি রোগের বিরুদ্ধে সময়োপযোগী ব্যবস্থা অবলম্বন করতে সক্ষম হয়েছিলেন। যাইহোক পরবর্তীকালে দ্বিতীয় মহাযুদ্ধের পর ডি.ডি.টি. নামক এক প্রকার কীটনাশক ওষুধ আবিস্কৃত হয় এবং এই কীটনাশক ওষুধের ব্যাপক প্রয়োগ হেতু ম্যালেরিয়া প্রার্দুভাব উল্লেখযোগ্য ভাবে দূর করা সম্ভব হয়েছিল। তৎকালীন ম্যালেরিয়া নিরোধ সংস্থা ও পরবর্তীকালে জাতীয় ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনার মাধ্যমে অক্লান্ত পরিশ্রমের ফলপ্রসু এই রোগ অত্যন্ত উল্লেখযোগ্য স্বল্প সংখ্যায় কমিয়ে আনা সম্ভব হয়।

অতঃপর একটি উল্লেখযোগ্য ঘটনা এই যে, সারা ভারতবর্ষ তথা সমগ্র বিশ্বে ম্যালেরিয়া বহনকারী মশকের মধ্যে ও ম্যালেরিয়ার জীবানু P.Falciparum এর জীবনধারার মধ্যে একটা বিশেষ ব্যতিক্রম পরিলক্ষিত হয়, এবং সেই বিশেষ ব্যতিক্রম হেতু ম্যালেরিয়ার পুনরাবির্ভাব সম্ভব হয়েছে। উপরোক্ত পরিবর্তিত অবস্থার মোকাবিলার জন্য বর্তমান সরকার ম্যালেরিয়া দমনের জন্য পরিবর্তিত পরিকল্পনা করেছেন। এবং সেই মত জনসাধারণের মধ্যে ম্যালেরিয়ার ওষুধ (Modifiedplan of operation) জনসাধারণের মধ্যে ম্যালেরিয়ার ঔষুধ (Chloroquine) সহজলভ্য করা হয়েছে। প্রতিটি হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র, ডিসেপেন্সারি এমন কি গ্রামের অঞ্চল প্রধান, স্কুল শিক্ষক ও অন্যান্য বেসরকারি সংস্থার মাধ্যমেও এই রোগের ওষুধ সর্বসাধারণের মাঝে প্রাপ্তি সহজসাধ্য করা হয়েছে।

তাছাড়া, বর্তমানে Chloroquine প্রায় প্রতি ওষুধের দোকানেই পাওয়া যাচ্ছে কিন্তু ম্যালেরিয়া রোগ সম্পূর্ণ নিরাময়কারি ওষুধ Primaquine-এর ব্যবহার একমাত্র সরকারি তত্ত্বাবধানে চিকিৎসার ব্যবস্থায় আছে।

**বিগত বছরের ম্যালেরিয়ার সমীক্ষা**

| সাল | সংখ্যা (রোগের) |
|---|---|
| ১৯৪৮ | ২১২৩২৩৩ |
| ১৯৬৯ | ৯০০ |
| ১৯৭০ | ৪১১ |
| ১৯৭১ | ১০০৬ |
| ১৯৭২ | ৪১৮১ |
| ১৯৭৩ | ১৩৬০৩ |
| ১৯৭৪ | ১৮৯৩৮ |
| ১৯৭৫ | ৩৯৬৩৪ |
| ১৯৭৬ | ২৮৯১৭ |
| ১৯৭৭ (আগস্ট পর্যন্ত) | ৪৮৪২ (আনুপাতিক) |

**কালাজ্বর ঃ—**

ম্যালেরিয়ার ন্যায় অবিভক্ত বাংলায় কালাজ্বর রোগেরও ভীষণ প্রাদুর্ভাব ছিল। এর ফলে বহু শিশু ও বয়স্ক লোকেরা অকালে প্রাণ হারান। এই রোগ সাধারণত বেলে মাছি Sandfly দ্বারা সংক্রামিত হয়। এই কীটেরা সাধারণত গো-শালা ও মানুষের বসতি অঞ্চলেই ধারে কাছে থাকে। ম্যালেরিয়া নিবারণী কার্যোপলক্ষে নিয়মিত ডি.ডি.টি. ছড়ানোর ফলে এই মাছিরাও ব্যাপক ভাবে ধ্বংসপ্রাপ্ত হয় অথবা বহুদূরে কোথাও চলে যায়। যার ফলস্বরূপ কালাজ্বরের রোগ বিস্তার একেবারেই বন্ধ হয়ে যায়। এমন কি আমাদের দেশের মানুষের কাছে এই রোগের কথা লুপ্ত হয়ে যায়। যাইহোক, ম্যালেরিয়া নিবারণী পরিকল্পনার মাধ্যমে ডি.ডি.টি. স্প্রের বহু বছর প্রায় বন্ধ আছে অর্থাৎ ১৯৬৪ সাল থেকে, পশ্চিমবাংলার প্রায় অধিকাংশ জেলা থেকে এই রোগের পুনরায় প্রাদুর্ভাব দেখা যায় ১৯৭৪-৭৫ সাল থেকে। বিহার প্রদেশের কয়েকটি জেলায় এই রোগের বিস্তার ঘটেছে। যদিও পশ্চিমবঙ্গ গতবছর মাত্র দুইটি এবং বর্তমান বছরে এখন পর্যন্ত একটি কালাজ্বরের খবর পাওয়া গেছে। এ যাবত যে সমস্ত কালাজ্বরের চিকিৎসা পশ্চিমবাংলায় হয়েছে তার মধ্যে উপরোক্ত সংখ্যা ছাড়া আর সকল রোগই বিহার প্রদেশ বা ঐ অঞ্চল থেকেই আগত।

**১৯৭৫ সাল থেকে কালাজ্বরের চিকিৎসার পরিসংখ্যান।**

| সাল | রোগীর চিকিৎসার সংখ্যা |
| --- | --- |
| ১৯৭৫ | ৭৫০ |
| ১৯৭৬ | ৫০ |
| ১৯৭৭ (আগস্ট পর্যন্ত) | ৬২ |

কালাজ্বর রোগের চিকিৎসার জন্য যদিও বহু সুবিদিত Urea Stibamin বর্তমানে পাওয়া যায়না। কিন্তু উহার পরিপূরক Pento-volient antimomy preparation Glu-conate কোম্পানি এবং Albert David কোম্পানি প্রস্তুত করেছেন এবং বর্তমানে বাজারে পাওয়া যায়। কিছু সংখ্যক রোগী এই ওষুধের সাহার্যে সম্পূর্ণ নিরাময় হইতেছেন না। সে ক্ষেত্রে Pantamedine Isithiocynade কেন্দ্রীয় সরকার এর তরফ থেকে এখানে আনা হচ্ছে।

[2-10 — 2-20 p.m.]

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of Health and Family Welfare Department will please make a statement on the subject of alleged chaos in the administration of the Calcutta Medical College.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** কলকাতা মেডিকেল কলেজের কিছু সংখ্যক ছাত্র কয়েকটি দাবির ভিত্তিতে আন্দোলনে সামিল হয়। হঠাৎ গত ২৬.৯.৭৭ তারিখে তাঁরা কলেজের অধ্যক্ষ মহাশয়কে ঘেরাও করেন। দাবি দাওয়ার বিষয়গুলি সম্বন্ধে ছাত্রদের প্রকৃত অবস্থা অবহিত করার জন্য সরকারের তরফ থেকে তিনজন অফিসারকে পাঠান হয়। তখন ছাত্ররা উক্ত অফিসারদের কাছে দাবিগুলি নির্দিষ্ট দিনে পূরণের জন্য লিখিত প্রতিশ্রুতি দাবি করেন। আইনগত ও অন্যান্য অসুবিধা থাকায় স্বভাবতই অফিসারগণ লিখিত প্রতিশ্রুতি দিতে পারেন না। এই অবস্থায় উক্ত অফিসারগণও ঘেরাও-এর কবলে পড়েন।

ছাত্রদের দাবি দাওয়ার মধ্যে তাঁদের হস্টেলগুলোর সংস্কার সাধন এবং আরও ছাত্রাবাসের ব্যবস্থাই ছিল মুখ্য বিষয়। বিশেষ করে ৩০ডি, কলেজ স্ট্রীটস্থ হোস্টেলটির আমূল সংস্কার সাধনই সব চেয়ে গুরুত্বপূর্ণ।

২.৬৩ লক্ষ টাকা ব্যয়ে বাড়িটির সংস্কার সাধনের জন্য বহু পূর্বেই সরকারি আদেশনামা জারি করা হয়েছিল এবং পূর্ত বিভাগ কাজও আরম্ভ করেছিল। কিন্তু আদালতের ইনজাংশন হওয়ার ফলে পূর্ত বিভাগ কাজ বন্ধ করতে বাধ্য হয়।

যাইহোক, উপরোক্ত অফিসারদের ঘেরাও মুক্ত করার জন্য সরকারের তরফ থেকে প্রচেষ্টা চালানো হয়। পূর্ত মন্ত্রী স্বয়ং এ বিষয়ে ছাত্র সংসদের সভাপতির সঙ্গে টেলিফোনে

কথা বলেন। (স্বাস্থ্যমন্ত্রী সেদিন কলকাতার বাইরে ছিলেন) কিন্তু কোনও রকম প্রচেষ্টাই ছাত্রদের সন্তুষ্ট করতে সফল হয়নি।

যাই হোক, অবশেষে রাত ৯টার কিছু পরে অফিসারদের তরফ থেকে লিখিত প্রতিশ্রুতি দেওয়া হয় যে ৪৮ ঘন্টার মধ্যে ছাত্র প্রতিনিধিরা এ বিষয়ে যাতে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করতে পারেন সেই ব্যবস্থা করে দেওয়া হবে। তারপরেই ঘেরাও তুলে নেওয়া হয় এবং অফিসাররা মুক্ত হন।

বিগত ২৮শে সেপ্টেম্বর তারিখে স্বাস্থ্যমন্ত্রীর অফিস কক্ষে একটি সভা অনুষ্ঠিত হয়। এই সভায় স্বাস্থ্য দপ্তরের অফিসারগণ, পূর্ত বিভাগের চীফ ইঞ্জিনিয়ার, মেডিক্যাল কলেজের অধ্যক্ষ ও উপাধ্যক্ষ এবং ছাত্র প্রতিনিধিরা উপস্থিত ছিলেন। সভায় দাবি দাওয়ার বিষয়গুলি বিশদভাবে বিবেচিত হয় এবং ঐগুলির যথা সম্ভব শীঘ্র সমাধানের সিদ্ধান্ত গ্রহণ করা হয়।

ইতিমধ্যে ৩০ডি, কলেজ স্ট্রীটস্থ হোস্টেল ভবনটি সম্পর্কে আদালত ইনজাংশন সংশোধন করেছেন এবং সরকারকে নিজ ব্যয়ে উক্ত গৃহের সংস্কার সাধনের অনুমতি দিয়েছেন।

স্বাস্থ্য দপ্তর থেকে কাজটি অনতিবিলম্বে পুনরাম্ভ এবং যথা শীঘ্র সম্পন্ন করার জন্য পূর্ত দপ্তরকে অনুরোধ করা হয়েছে।

**Mr. Deputy Speaker :** I have received 10 notices of calling attention on various subjects, viz.—

1. The suffering of the poor agricultural labourers and landless peasants in the Jangal Mahal, District Burdwan, and adoption of suitable measures to tackle the problem—by — Shri Sunil Basu Roy and Dr. Haramohan Sinha.

2. Demand of enquiry into alleged malpractice in the matter of promotion in the Forest Department, by — Shri Rajani Kanta Doloi.

3. Demand of enquiry in the alleged brutal murder of the renowned sportsmen, Shri Anil Dey, on 17.9.77, by — Shri Rajani Kanta Doloi.

4. Lock-out in the Peerless General Finance and Investment Co. Ltd. since 27.8.77 causing hardship to the employees by — Shri Santasree Chatterjee.

| | |
|---|---|
| 5. The abandonement of the zonal restriction on the movement of rice and paddy and its consequent adverse repercussion on the food front in the State by | Shri Sunil Basu Ray and Dr. Haramohan Sinha. |
| 6. Rise in prices of essential commodities by | Shri A.K.M. Hassanuzzaman. |
| 7. Supersession of the managing committee by the Board of Secondary Education by | Shri Rajani Kanta Doloi. |
| 8. Snatching of Rs. 22,000.00 from two employees of a company at Lenin Sarani of Friday last by | Shri Rajani Kanta Doloi. |
| 9. Sudden dismissal of two teachers in Birla College of Science and Education by | Shri Sandip Das, and |
| 0. Death by drowning on 26.9.77 of Dilip Kumar Parida, a student from Bhubaneswar at the IIT, Kharagpur by | Shri Amalendra Roy. |

I have selected the notice of Shri Sunil Basu Roy and Dr. laramohan Sinha on the following subject, namely, :

"According to a decision of the Central Government the general striction on the movement of paddy and rice has been withdrawn with ffect from 1.10.77. This has resulted in an adverse reaction on the ood situation in West Bengal and apprehension of further rise in price f this commodity. West Bengal is dependent on other States for supply f rice as in the case of pulses, mustard oil, etc. As a result, rich land wners and businessmen of other States will be benefited and there will e further deterioration of the already crumbled economy of West engal".

The Minister-in-charge may please make a statement today, if ossible, or give a date for the same.

**Shri Bhabani Mukherjee :** A statement will be made on 5th October next.

**শ্রী নির্মল বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে অনুমতি দিয়েছেন, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখার জন্য। গত শুক্রবার এই বিধানসভা কক্ষে, আমরা একটা গুরুত্বপূর্ণ ঐতিহাসিক প্রস্তাব গ্রহণ করেছি নেতাজী রহস্য উদ্ঘাটনের জন্য নুতন একটি তদন্ত কমিটি গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করে। সর্বসম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করা হয়েছে। আমাদের সাধারণ রেওয়াজ হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে অনুলিপি পাঠিয়ে দেওয়া। এখন আমি আপনার কাছে একটি ভিন্ন প্রস্তাব রাখছি। তার নজির এখানে আছে, আপনি জানেন লোকসভার বিগত অধিবেশনে এ বিষয়ের উপর আলোচনা শুরু হয়েছে, আলোচনা শুরু হয়েছে, আলোচনা শেষ হয়নি, আগামী অধিবেশনেও সেই আলোচনা চলবে এবং ইতিমধ্যে আমি প্রস্তাব রাখছি ভারতবর্ষের সকল বিধানসভা থেকে এই রকম প্রস্তাব পাস করা হোক। পশ্চিমবঙ্গ বিধানসভা এই প্রস্তাব পাস করে ভারতবর্ষকে নেতৃত্ব দিল। সুতরাং আমার প্রস্তাব এই যে, আলোচনা বিতর্কের পূর্ণাঙ্গ বিবরণ ইংরেজিতে এবং হিন্দিতে অনুবাদ করে পার্লামেন্টের উভয় কক্ষে এবং ভারতবর্ষের সকল কক্ষে, — বিধানসভায় এবং যেখানে যেখানে বিধান পরিষদ আছে সেখানে, আমাদের এখানকার আলোচনার বিবরণ পাঠানো হোক। এর নজিরও আছে, ডাক্তার বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন বেরুবাড়ি হস্তান্তরের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে সর্ব সম্মতিক্রমে প্রস্তাব পাস করেন এবং সেই প্রস্তাবের উপর পশ্চিমবাংলার সকল দলের সদস্যরা যে বক্তৃতা করেছিলেন, তার পূর্ণাঙ্গ বিবরণ ইংরেজিতে এবং হয়তবা হিন্দিতেও পাঠানো হয়েছিল। আমি ইতিমধ্যে পরিষদীয় মন্ত্রী মাননীয় ভবানী মুখোপাধ্যায়ের সঙ্গে কথা বলেছি, আপনাকেও বলেছি, আশা করি এই যে প্রস্তাব গ্রহণ করেছি, এই প্রস্তাবের উপর বিতর্কের পুস্তিকা ইংরেজিতে এবং হিন্দিতে সর্বত্র পাঠানো হবে।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য এই মাত্র নেতাজীর তদন্ত সংক্রান্ত যে প্রস্তাবের কথা আপনার কাছে রাখলেন জনতা পার্টির পক্ষ থেকে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। নেতাজী যে কেবলমাত্র একটি দলের নেতা নন, তিনি সর্ব ভারতীয় নেতা এবং দলমত নির্বিশেষে সমস্ত ভারতবর্ষের মানুষ যে তার প্রতি শ্রদ্ধা পোষণ করে এবং তার মৃত্যু সংক্রান্ত রহস্য উদ্ঘাটন সমস্ত দেশ একটা কর্তব্য বলে মনে করে তারই প্রতিফলন সেদিন এই বিধানসভায় ঘটেছিল। বলা বাহুল্য, এই বিধানসভায় আমাদের নানা দলের নানা মতের মানুষ আছেন। কিন্তু সমস্ত দলমত উপেক্ষা করে, অতিক্রম করে আমারা নেতাজীর মৃত্যু সংক্রান্ত তদন্তের যে দাবি তুলেছিলাম সেটা নিশ্চয় এই কক্ষে সর্বসম্মত দাবি ছিল। কাজেই এই যে ঐক্যমতের আদর্শ নেতাজীকে কেন্দ্র করে এর প্রতিফলন লোকসভায় হওয়া উচিত বলে মনে করি। কাজেই নির্মলবাবু যে প্রস্তাব করেছেন, আমি আশা করব মাননীয়

উপাধ্যক্ষ মহাশয়, আপনি সেই প্রস্তাব শুধু কার্যকরই করবেন তাই নয়, আপনি ব্যক্তিগতভাবে তাকে সমর্থন জানাবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে, সেদিন এই বির্তকে অংশগ্রহণ করে আমি একটা ইঙ্গিত দিয়েছিলাম অন্যান্য বিধানসভায় এবং পার্লামেন্টের উভয় কক্ষে আমাদের এই মনোভাব পাঠিয়ে দেওয়ার জন্য এবং তাকে উদ্বুদ্ধ করার জন্য ও সহযোগিতা করার জন্য। এই ইঙ্গিত আমি সেদিন দিয়েছিলাম এবং আজকে নির্মলবাবু যে প্রস্তাব রেখেছেন, আমি সেই প্রস্তাব কংগ্রেসের তরফ থেকে সমর্থন করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী নির্মল বসু মহাশয় যে প্রস্তাব রেখেছেন এবং মাননীয় সদস্যগণ যে প্রস্তাবের সমর্থন জানিয়েছেন আমি সরকার পক্ষ থেকে জানাতে চাই যে, তাদের প্রস্তাব মতো সরকার এই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ আমি দেখলাম যে, নির্মলবাবু যে প্রস্তাব রেখেছেন আমাদের জনতা পার্টির প্রফেসার হরিপদ ভারতী, কংগ্রেসের লিডার ডাঃ জয়নাল আবেদিন এর সমর্থন করেছেন এবং সরকার পক্ষ থেকে পার্লামেন্টারী অ্যাফেয়ারস মিনিস্টার মিঃ ভবানী মুখার্জি এটা সমর্থন করেছেন। আমার মনে হয় এটা হাউসের ইউন্যানিমাস ওপিনিয়ান যে শুক্রবারে নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কে এখানে যে রেজোলিউশন পাস হয়েছে, সেই রেজোলিউশনের ইংরাজি এবং হিন্দি ভারশন, আর যত ডিসকাশন হয়েছে ইনক্লুডিং অল দি ডিসকাশন অর্থাৎ Entire proceedings in connection with the resolution এটা থ্রু আউট ইন্ডিয়ার সমস্ত লেজিসলেচারে পাঠানো যাক এবং বোথ দি হাউসেস অফ পার্লামেন্টে পাঠানো হোক — আমার মনে হয় এইটা ইউন্যানিমাসলি সবাই এগ্রি করেছেন এবং এটা এইরকম করা হবে, এইটা আমি করব। আমার সেক্রেটারিয়েট এই সমস্ত দিয়েছে এবং সেই হিসাবে ডাইরেকশন দিয়ে দিচ্ছি।

Now, the Minister-in-charge of Health & Family Planning Department will make a statement under Rule 346 of the Rules of Procedure & Conduct of Business in the West Bengal Legislative Assembly.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের বহু অঞ্চলে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের সমস্যা অনেক দিনের। এই সমস্যা সমাধানের জন্য এ যাবৎ প্রচেষ্টা অতি অল্পই হয়েছে। বিশেষ করে এর জন্য যে বিরাট অর্থের প্রয়োজন তা সহসা জোগানো রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। আশার কথা বর্তমান কেন্দ্রীয় সরকারও এ ব্যাপারে তৎপর হয়েছেন। বর্তমান রাজ্যের বামফ্রন্ট সরকার ও কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের সমস্যাটি অনতিকালের মধ্যে দূরীকরণের জন্য বদ্ধপরিকর। এই রাজ্যে

প্রত্যেকটি মানুষের জন্য বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করতে পারলে বহু জলবাহী রোগের হাত থেকে জনসাধারণ অব্যাহতি পাবে। সমস্ত বিষয় বিবেচনা করে তাই বর্তমান সরকার বিশুদ্ধ পানীয় জল সরবরাহের উপর অধিকতর গুরুত্ব দেওয়া সাব্যস্ত করেছেন। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, গ্রামীন জল সরবরাহ প্রকল্পে ১৯৭৭-৭৮ সালের জন্য ১০৮৮টি টিউবওয়েল ও ১৪১টি কূপ খনন ও মেরামতির ব্যবস্থা মঞ্জুর করা হয়েছে। এছাড়া খরা রিলিফ প্রকল্পের অঙ্গ হিসাবে এই বছরে ২৪০টি টিউবওয়েল এবং ৬৫০টি কূপ খনন মঞ্জুর করা হয়েছে। গ্রামীন এলাকায় প্রয়োজনের তুলনায় এই ব্যবস্থা বলা বাহুল্য খুবই নগণ্য। প্রতিটি ব্লক পিছু ১০টি জলের উৎস — এই হিসাবে বিভিন্ন জেলায় টিউবওয়েল বসানো এবং কূপ খননের ব্যবস্থা শীঘ্রই নেওয়া হবে। এছাড়াও ৬৩টি গ্রামীণ জল সরবরাহ প্রকল্প তৈরির কাজ চলছে। ৪৭টি গ্রামীণ নলবাহী জল সরবরাহ প্রকল্প ইতিমধ্যেই চালু করা হয়েছে। এ সকল ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অতি অল্প। অতি সম্প্রতি কেন্দ্রীয় সরকার একটি দ্রুত গ্রামীণ জল সরবরাহ কর্মসূচি মঞ্জুর করেছেন এবং ঐ বাবদ ইতিমধ্যে ২ কোটি ৪০ লক্ষ টাকা পশ্চিমবঙ্গকে বরাদ্দ করেছেন। এবং আরও কেন্দ্রীয় অর্থ বরাদ্দ অদুর ভবিষ্যতে আশা করা যাচ্ছে। এই পরিকল্পনা অনুযায়ী প্রথমে সমস্যাপূর্ণ গ্রামগুলিতে জল সরবরাহের ব্যবস্থা করতে হবে। ঐ সকল সমস্যাপূর্ণ গ্রাম চিহ্নিত হবে যেখানে ১ মাইলের মধ্যে কোনও পানীয় জলের উৎস নেই অথবা কলেরা ইত্যাদি রোগের প্রকোপ যেখানে বেশি বা যেখানে রাসায়নিক দুষিত পদার্থ দ্বারা জলপানের অনুপযুক্ত এরূপ গ্রাম বা পাড়া পশ্চিমবঙ্গে প্রায় ১৫ হাজারের বেশি আছে। সমীক্ষা সম্পূর্ণ হলে সমস্যাপূর্ণ গ্রামের সঠিক সংখ্যা নির্ধারিত হবে। যাহা হউক, বর্তমানে পশ্চিমবঙ্গ সরকার এই কর্মসূচি অনুযায়ী যতদুর সম্ভব সমস্যাপূর্ণ গ্রামসকল চিহ্নিত করে অবিলম্বে জল সরবরাহের ব্যবস্থা করছেন। উপরোক্ত কেন্দ্রীয় সাহায্য ছাড়াও গ্রামীণ জল সরবরাহ খাতে রাজ্য সরকার অধিকতর ব্যয় বরাদ্দ মঞ্জুর করেছেন। প্রথমে পূর্বেকার বরাদ্দ ২ কোটি ৪৫ লক্ষ টাকা থেকে বাড়িয়ে ৩ কোটি ৩৪ লক্ষ টাকা হয়েছে। ১৯৭৫ সালের হিসাব অনুযায়ী ৮৯৪০টি গ্রাম বা ক্ষুদ্র পল্লীতে বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা নাই। এই হিসাব নির্ভরযোগ্য নয় মনে করে বর্তমান সরকার একটি সমীক্ষার কাজে হাত দিয়েছেন যাতে করে যে সকল গ্রাম বা পল্লীতে জলের আদৌ ব্যবস্থা নেই তাদের চিহ্নিত করে ঐ সকল গ্রামকে পানীয় জল সরবরাহ প্রকল্পে অগ্রাধিকার দেওয়া যেতে পারে। এই সমীক্ষাটি দ্রুত সম্পূর্ণ করার জন্য স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন। সমস্ত জেলা শাসককে অনুরোধ জানানো হয়েছে যে তাঁরা যেন সংশ্লিষ্ট তথ্যাদি সংগ্রহ করে স্বাস্থ্য বিভাগের নিকট পাঠন। এ ব্যাপারে আমি বিধানসভার সকল সদস্যের কাছে ব্যক্তিগতভাবে অনুরোধ জানিয়েছি তাঁদের সক্রিয় সহযোগিতা চেয়ে। সংবাদপত্র মাধ্যমে এ ব্যাপারে জনসাধারণের সহযোগিতার জন্য আহ্বান জানানও হয়েছে। বিভাগীয় কর্মীদেরও এ কাজের জন্য নিযুক্ত করা হয়েছে। আশার কথা অনেকগুলি জেলা থেকে তথ্যাদি এসে পৌঁছেছে। বাকি জেলাগুলোর তথ্যাদি শীঘ্রই পাওয়া যাবে বলে মনে হয়। ঐ সকল তথ্য সুসংবদ্ধ করা এবং প্রয়োজনীয় তথ্য বিশ্লেষণ করার বিরাট কাজ হাতে

নেওয়া হচ্ছে এবং সত্বর তা সমাধা করার চেষ্টা করা হবে। কোনও কোনও গ্রাম প্রায়ই কলেরার প্রকোপে পড়ে—কোথায় বা লৌহ অভ্র ও অন্যান্য দ্রব্য পদার্থের জন্য জল অব্যবহার্য এই সমীক্ষার মাধ্যমে চিহ্নিত করা সম্ভব হবে। এটি গুরুত্বপূর্ণ কাজ অথচ অতি দ্রুত এ কাজ সমাধা করতে হবে। স্টেট গ্রাউন্ড ওয়াটার বোর্ড ও জিওগ্রাফিক্যাল সার্ভে অফ ইন্ডিয়া রাজ্য ভূত্বকে কোথায় কোথায় জলের স্থায়ী উৎস আছে তার সমীক্ষা চালাচ্ছেন।

[2-30 — 2-40 p.m.]

তাদের কাছ থেকে ঐ সকল তথ্য আমরা সংগ্রহ করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন যে স্টেটমেন্ট আমি দিলাম—আমি আবার আপনাদের কাছে আবেদন করছি যে সমস্ত জেলা থেকে এখন পর্যন্ত সমস্যা সঙ্কুল জলহীন গ্রামগুলির তথ্য পাইনি, সেইগুলি যাতে ঠিকমতো পাওয়া যায় তার জন্য হাউসের সকল মাননীয় সদস্যই যেন তৎপর হন এবং এই বিষয়ে আমি হাউসের মাধ্যমে সংশ্লিষ্ট সকলের কাছে অনুরোধ করছি। ৫/৬টি জেলা বোধ হয় হবে, সেগুলি আমি জানিয়ে দিয়েছি, মুর্শিদাবাদও এর মধ্যে পড়ছে।

## Mention Cases

**শ্রী দীপককুমার সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন যাবদ কেন্দ্র এবং রাজ্য সরকারের বোনাস সম্পর্কে বিভিন্ন ক্ষেত্রে তাদের নীতি ঘোষণা করছেন — সংবাদপত্রে খবরগুলি নানান ভাবে বেরোচ্ছে। ইতিমধ্যে আমরা দেখলাম সরকারি কর্মচারি, যাদের বেতন ১ হাজার টাকা পর্যন্ত, তাদের ১০০ টাকা করে এক্স-গ্রাসি... দেওয়া হবে বলে শুনেছি। কিন্তু এই ক্ষেত্রে শিক্ষকদের সম্বন্ধে কোনও কথা বলা নেই। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরগুলির কাছে জানিয়ে দিতে চাই যে, ইউনিভার্সিটি টিচারস, মহাবিদ্যালয়, বিদ্যালয়, শিক্ষক শিক্ষণ বিদ্যালয়, উচ্চ বিদ্যালয়, প্রাথমিক শিক্ষক, প্রাথমিক বিদ্যালয় এবং অঞ্চল সেক্রেটারি, এছাড়াও যে সমস্ত ব্লকগুলিতে কৃষি খামার আছে সেই সমস্ত কৃষি খামারের যারা ক্ষেত মজুর তাদের সকলকেই এই বোনাস দেওয়া হোক এবং সেই ক্ষেত্রেও এই ১০০ টাকা করে এক্স-গ্রাসিয়া দেওয়ার ব্যবস্থা হোক—এই কথা আমি আপনার মাধ্যমে সরকারি দপ্তরগুলির কাছে রাখতে চাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আজকে বিধানসভায় একটি চাঞ্চল্যকর তথ্য পরিবেশন করতে চাই। স্যার, আপনি শুনলে খুব আনন্দিত হবেন যে সুন্দরবন উন্নয়ন পর্ষদ বলে একটি পর্ষদ আছে, যাদের কাজই হল উন্নয়নমূলক কাজ করা। সেই সুন্দরবন উন্নয়ন পর্ষদের ৩ লক্ষ টাকা তছনছ করা হচ্ছে—৪১৫ জন ইলিটারেসি সেন্টারে শিক্ষক বলে সি.পি.এম. ক্যাডার নিয়োগ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুন্দরবন উন্নয়ন পর্ষদ ১৯৭২ সালে প্রতিষ্ঠিত হয়েছে। তারপর থেকে সুন্দরবন উন্নয়ন পর্ষদ রাস্তা ঘাট, ফুট ব্রীজ ইত্যাদি করে বেড়াচ্ছে এবং সেখানে বিভিন্ন উন্নয়নমূলক কাজ করছে। আর আজকে ৪১৫ জনকে ৩ লক্ষ টাকা তছনছ করে নিয়োগ করা হল। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আমার এলাকায় ১৫ জনের অ্যাপয়েন্টমেন্ট লেটার পাঠানও হয়েছে। আমার এই খামের মধ্যে রয়েছে সেই ১৫ জনের লেটার আমি আপনার মাধ্যমে প্রত্যাখান করছি। ৩ লক্ষ টাকা এই সরকার তছনছ করেছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে ফিরিয়ে দিচ্ছি, আপনি দয়া করে ফিরিয়ে দিন। কেন না, ৩ লক্ষ টাকা তছনছ করার প্রতিবাদে আমরা এই চাকরি নিতে রাজি নই। তাই আমি আপনাকে ফিরিয়ে দিচ্ছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই বিধানসভা কক্ষের সন্নিকটে এবং কলকাতা মহানগরীর বিভিন্ন স্থানে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের অনেক সুসন্তানের মূর্তি প্রতিষ্ঠিত করে আমরা তাদের প্রতি শ্রদ্ধা নিবেদনের আয়োজন করেছি এবং এই সেদিনও মাননীয় পূর্ত মন্ত্রী এই বাংলার এক মহিয়সী কন্যা মাতঙ্গিনী হাজরার মূর্তি প্রতিষ্ঠিত করে আমাদের সকলের ধন্যবাদের পাত্র হয়েছে। কিন্তু আমি মাননীয় পূর্তমন্ত্রীর উদ্দেশ্যে নিবেদন করতে চাই এই মহানগরী কলকাতায় পূণ্য স্মৃতি বহুভাবে বিজড়িত ভারত বন্দিত শ্যামাপ্রসাদ মুখার্জির মূর্তি প্রতিষ্ঠার চেষ্টা আজ পর্যন্ত হয়নি।

আমি আশা করব, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় শ্যামাপ্রসাদের প্রতি শ্রদ্ধা নিবেদনের এই আয়োজন সম্পূর্ণ করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাদের উদ্দেশ্যে আমি আরও নিবেদন করতে চাই যে, শ্যামাপ্রসাদ মুখার্জি কেবলমাত্র একটি সর্বভারতীয় রাজনৈতিক নেতৃত্ব ছিলেন না, কেবলমাত্র কেন্দ্রের অখন্ড বাংলার একদা মন্ত্রী ছিলেন না, কেবলমাত্র লোকসভা বা বিধানসভার অনন্য সাধারণ বিতর্কিতই ছিলেন না, শ্যামাপ্রসাদ মুখার্জি ছিলেন একজন বিশিষ্ট শিক্ষাবিদ, কলকাতা বিশ্ববিদ্যালয়ের অন্যতম শ্রেষ্ঠ রূপকার এবং দুর্গত মানুষের অন্যতম সেবক। স্যার, সেই শ্যামাপ্রসাদের প্রতি বাংলাদেশের সরকারের নিঃসন্দেহে কিছু কর্তব্য আছে। তার মূর্তি প্রতিষ্ঠা করে সেই কর্তব্য পালনের চেষ্টা পশ্চিমবাংলা সরকার করবেন এই আবেদন আপনার মাধ্যমে স্যার, মাননীয় পূর্তমন্ত্রীর কাছে পৌঁছে দিচ্ছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি একটা বিশেষ ব্যাপার জানতে চাইছি। স্যার, আমরা দেখছি, কংগ্রেসি সদস্যরা এখানে আজকে কালো ব্যাজ পরে ঘুরে বেড়াচ্ছেন, অথচ তাদের মুখে হাসি, ঠাট্টা, তামাসাও চলেছে। আমি ব্যাপারটা কি জানতে চাই। হঠাৎ ওদের কে মারা গেল?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কথাটা যখন উঠেছে তখন একটু জবাব দিয়ে দিই। স্যার, আমার মনে হয় মাননীয় সদস্য যিনি এই কথাটি তুললেন তিনি খবরের কাগজ পড়েন না। কারণ তা যদি পড়তেন তাহলে সবই জানতে পারতেন। স্যার, আজকে এখানে যে বিলটি আসছে সেটাকে আমরা 'কালা কানুন' বলে মনে করি এবং তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ করতে চাই, আন্দোলন করতে চাই। তারজন্যই আমরা এটা করেছি, উনি এটা জেনে নিন।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীযুক্ত হরিপদ ভারতী মহাশয় আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কাছে বা আমার কাছে যে সুপারিশ রেখেছেন যে পরলোকগত শ্রদ্ধেয় ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জির মূর্তি যাতে কলকাতায় বা কলকাতার আশেপাশে বা বিধানসভার কাছাকাছি কোথাও প্রতিষ্ঠিত হয় সে সম্পর্কে যেন আমরা উদ্যোগ নিই, সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, শ্রীযুক্ত হরিপদ ভারতী মহাশয়কে আমি শুধু এইটুকু জানাতে চাই যে, যদিও তাঁর রাজনীতির সাথে আমাদের মত পার্থক্য ছিল কিন্তু তবুও এটা অনস্বীকার্য যে, ভারতবর্ষের অন্যান্য বিভিন্ন ক্ষেত্রে যাঁরা কৃতি সন্তান, তার মধ্যে ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জির স্থান অতি উচ্চে এবং প্রথম সারিতে। যদিও আমাদের আর্থিক সঙ্গতি কম এবং যদিও আমার হাতে অনেকগুলি মূর্তি তৈরি হয়ে আছে প্রতিষ্ঠিত করবার জন্য তবুও আমি তাঁকে এই আশ্বাস দিচ্ছি যে, তাঁর এই প্রস্তাব আমার দপ্তর বা আমাদের সরকার অত্যন্ত গুরুত্ব সহকারে বিচার বিবেচনা করবে এবং তার মর্যাদা আমরা দেব।

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ব্যারাকপুর মহকুমাতে কোনও দেওয়ানী আদালত আজ পর্যন্ত নেই। কিছুদিন পূর্বে ব্যারকপুরে দেওয়ানী আদালত স্থাপন করার একটা সিদ্ধান্ত হয়েছিল কিন্তু আজ পর্যন্ত সেই কোর্ট স্থাপিত হয়নি। সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে ব্যারাকপুর মহকুমাতে যাতে দেওয়ানী আদালত স্থাপিত হয় তার ব্যবস্থা করুন।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের ডোমকল থানার প্রাক্তন এম.এল.এ., ডঃ এক্রামল হক বিশ্বাসের স্বনামে, বেনামে প্রায় হাজার বিঘার উপর জমি আছে। এতদিন ধরে সেই জমি বেনামদারি জমি কেনা, বিক্রয় করা ও ভোগ করেছেন। রিসেন্টলি এমন ঘটনা ঘটেছে যে সেই বেনামদার মারা গেছেন। এখন অন্য লোককে False Personification করে জমি বিক্রয় করার চেষ্টা করেছেন। স্যার, আমি জানিনা, যে মৃত ব্যক্তিকে জীবন্ত করে এইভাবে জমি বিক্রয় করার চেষ্টা করছেন, অথচ ভূমি রাজস্ব বিভাগ ও পুলিশ সম্পূর্ণ নিষ্ক্রিয়। এই সম্পর্কে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলার হাঁসখালি ব্লকের একটি গুরুত্বপূর্ণ জলনিকাশী খাল সেটাকে Steward Canal বলা হয়, এই খালটি সংস্কার করার জন্য সংশ্লিষ্ট সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই খালটি সংস্কার না হওয়ার জন্য নদীয়া জেলার ঐ হাঁসখালি ব্লকে প্রায় ১৯টি মৌজায়, ৪টি ব্লকের এবং ২৫টি বিল অঞ্চলের জল নিকাশের খুব অসুবিধা হচ্ছে। এবং এর ফলে ২০ বিঘা

একর জমিতে অতি বৃষ্টির জন্য ফসল হানি ঘটছে। এজন্য এই খালটি অনতিবিলম্বে সংস্কার করার জন্য ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী সরল দেব :** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন আগে সরকারি কর্মচারিদের একশত টাকা এক্স-গ্রাসিয়া এবং একশত টাকা অ্যাডভান্স দেবার কথা এই বিধানসভায় ঘোষণা করা হয়েছে। আমি আপনার মাধ্যমে দাবি করছি যে প্রাইমারী স্কুলের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের ক্ষেত্রেও ওই অনুদান অ্যাডভান্স এদেরও দেওয়া হোক। এই দাবি আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি এবং আশা করব যে, এই বিধানসভা শেষ হবার আগে তিনি এই সম্পর্কে একটা বিবৃতি এখানে দেবেন।

**Shri Dawa Narbu La :** Mr. Chairman, Sir, on the night of 1st October, Kalimpong District Congress Committee General Secretary, K. B. Lopchan was murdered. His dead body was found lying near the Kalimpong Town Hall which is very close to the Kalimpong Police Station. But till the evening of Sunday, the 2nd October, nobody could have been arrested. I request the Hon'ble Chief Minister to investigate into the matter so that the accused persons cannot excape and I also request that strong measures are taken so that such brutal incident cannot happen in future.

**(Several members rose to speak)**

..... (গোলমাল) .....

**Mr. Chairman :** Honourable Memebrs, please take your seat. You may raise the question to-morrow.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি আমাদের উদ্বেগের কথা জানেন। এখানে আপনি সিদ্ধান্ত নিয়েছেন রাজনৈতিক বন্দিদের মুক্তি দেবেন। কিন্তু এখানে একটা Political Party-র General Secretary, তাকে Murder করা হল broad day light-এ, এর প্রতি কোনও গুরুত্ব দেবেন না! আজকে সরকার পক্ষ থেকে কোনও বক্তব্য আমরা পাব না? আজকে General Secretary কে মারা হল broad day light-এ সেজন্য আপনার কাছে বলছি সরকারকে একটু অনুরোধ করুন এ বিষয়ে কিছু বলতে।

..... (গোলমাল) .....

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার বড়শাল

কুমার, ছোটশাল কুমার, মাদারীহাট, খয়েরবাড়ি প্রভৃতি অঞ্চলে বন্য হাতি, গণ্ডার, শূকরের অত্যাচার শুরু হয়েছে। ইতিমধ্যে বড়শালকর, ছোটশালকর এই সব অঞ্চলে ৩৫টি বাড়ি বন্য হাতি ভেঙ্গে দিয়েছে এবং ফসল ধ্বংস করেছে। যাদের বাড়ি ভেঙ্গেছে, এই সব লোকগুলোকে সরকার পক্ষ থেকে কোন সাহায্য দেওয়া হচ্ছে না। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাব, যাদের বাড়ি ভেঙ্গে দিয়েছে এই বন্য হাতি, তাদের বাড়ি করার জন্য সাহায্য দেওয়া হোক এবং অন্যান্য সাহায্য যাতে তারা পেতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি বাঁকুড়া জেলায় বিভিন্ন অঞ্চলে যে সমস্ত ব্লকে এখনও পর্যন্ত রিলিফের কাজ আরম্ভ হয়নি, সেই সমস্ত ব্লকে অবিলম্বে যাতে রিলিফের কাজ আরম্ভ করা হয়, সেই অনুরোধ আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি। দ্বিতীয়ত, যেটা আমি বলতে চাইছি, সেটা হচ্ছে দু-একটা জায়গায় যা রিলিফের কাজ আরম্ভ হয়েছে—মন্ত্রী মহাশয় নির্দেশ দিয়েছিলেন রিলিফের কাজ আরম্ভ হবার সঙ্গে সঙ্গে তার স্পেসিফিকেশন দিতে হবে, কিন্তু সেই সমস্ত ব্লকে স্পেসিফিকেশন না দিয়ে, বি. ডি. ও-রা হ্যাণ্ড বিল না ছড়িয়ে, আগের নিয়মে কাজ করে যাচ্ছে অতএব এই যে গুরুত্বপূর্ণ একটা বিষয় কেবিনেটে সিদ্ধান্ত হল, সেটা উপেক্ষা করে বিভিন্ন বি. ডি. ও. বিভিন্ন ব্লকে এই হ্যাণ্ডবিল না দিয়ে কাজ আরম্ভ করেছে। শুধু মাত্র দু-একটা অঞ্চল প্রধানের কাছে দিচ্ছে মাত্র, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়, এটা আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অজয়কুমার দে :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি রাস্তা আরামবাগ তারকেশ্বর রোড, এই রাস্তা একটা ঐতিহাসিক তাৎপর্যপূর্ণ রাস্তা এই এলাকায় শ্রী শ্রী রামকৃষ্ণের জন্মস্থান এবং শ্রী শ্রী মায়ের জন্মস্থান, তাছাড়া রাজা রামমোহন রায়ের জন্মস্থানও ঐ এলাকায়। এই সব ঐতিহাসিক স্থানের সঙ্গে যোগাযোগ রক্ষা করে এই রাস্তা, এই জন্য একটা গুরুত্বপূর্ণ এবং যানবাহন চলাচলের জন্যও এই রাস্তা অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ তারকেশ্বর, আরামবাগ রোডের উপর দিয়ে পাঁচটি জেলা, হুগলি, বর্ধমান, বাঁকুড়া, পুরুলিয়া প্রভৃতি পাঁচটি জেলায় যাত্রীরা যাতায়াত করেন এই রাস্তার উপর দিয়ে কলকাতা থেকে। আপনারা সকলেই জানেন কলকাতা থেকে স্টেট বাস ছাড়ে। ঐ দীর্ঘ ১৮ মাইল রাস্তায় ১৮টি সংকীর্ণ কাঠের সেতু আছে। প্রতি বছর এক একটি সেতু মেরামত করতে দু লক্ষ ২।। লক্ষ টাকা বরাদ্দ হয়, সেটা মন্ত্রী মহাশয় জানেন। সেই জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ এইগুলো যেন অতি সত্বর পাকা করে দেওয়া হয়। এক সঙ্গে সবগুলো যদি না পারেন তাহলে প্রতি বছর দু তিনটি করে যেন পাকা করা হয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ রায় :** মাননীয় চেয়ারম্যান, আপনার মাধ্যমে আমি একটি জরুরি

বিষয়ের প্রতি মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সমবায় ব্যাঙ্কের সুদের হার ত্রিস্তর প্রথার পরিবর্তে দ্বিস্তর প্রচা চালু করা উচিত। রিজার্ভ ব্যাঙ্ক স্বল্প সুদে কৃষকদের মধ্যে ঋণ দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্কে শতকরা ছয় টাকা হার সুদে টাকা ধার দেন। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক শতকরা ছয় টাকা সুদে যে টাকা রিজার্ভ ব্যাঙ্ক থেকে ধার নেন, সেই টাকা জেলার সমবায় ব্যাঙ্কগুলিকে ধার দেন, কিন্তু সেই টাকার সুদ নেন আট টাকা হারে। জেলার সমবায় ব্যাঙ্কগুলি গ্রামের সমবায় সমিতিকে শতকরা ১০। টাকা সুদ হিসাবে টাকা ধার দেন। সমবায় সমিতিগুলি সাধারণ সভ্যকে শতকরা ১৩ টাকা সুদে সেই টাকা ধার দেন। গরিব কৃষকদের মধ্যে যদি স্বল্প সুদে ঋণ দেওয়ার পরিকল্পনা থাকে তবে অবিলম্বে সমবায় ব্যাঙ্কের ত্রিস্তর প্রথার পরিবর্তে দ্বিস্তর প্রথা চালু করা দরকার পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্কের সহিত জেলার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের ও সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের একত্রিকরণ দরকার। ইহাতে কৃষকেরা কম সুদে ঋণ পেতে পারবে এ সমবায় ব্যাঙ্কের প্রচুর পরিমাণে আমানত বাড়বে, কেন না পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যঙ্কের একটা আলাদা মর্যাদা আছে।

[2-50 — 3-30 p.m.(Including Adjournment)]

**Shri Ramzan Ali :** Sir, I would like to draw the attention of Ministry concerned to the activities of the notorious smugglers, Dungarmal of Dalkhola, P.S. Karandihi, and Maheswari Pranamchand of Dharampur, P.S. Goalpukhor, West Dinajpur. They are habitual smugglers of salt from Indian territory to Bangladesh. Recently one truckload of salt was intercepted by the local youths and was reported to the police. The matter should be taken up immediately so that smuggling activities are stopped in that area. In the border areas the smugglers have got their organisation to carry on these smuggling activities. There should be one neutral and impartial officer deputed to the border areas to stop smuggling in order to save the economy of the country.

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে এগ্রিকালচার (সি.ডি.) মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গ্রামাঞ্চলে বি. ডি. ও. বা ব্লক ডেভেলপমেন্ট অফিসগুলিতে যে ধরনের দুর্নীতি এত দিন ধরে চলে আসছে তাতে সেগুলি কংগ্রেসের আমলে এক একটি বাস্তু ঘুঘু-র বাসায় পরিণত হয়েছিল। সেখানকার কয়েক ধরনের দুর্নীতির বিরুদ্ধে আমরা বার বার অভিযোগ করা সত্ত্বেও তখন কিছু হয়নি। আমরা দেখছি একই গ্রামসেবক একই জায়গায় ১০ বছর ধরে রয়েছে এবং একই ব্যক্তির নামে দুবার করে বীজ ধান এবং মিনিকিট বিতরণ করেছে, গন্ধর্ব পাল এবং অনিল পাল একই ব্যক্তি, এই দুটো নামে দুবার তাকে ঐ সমস্ত দেওয়া হয়েছে। আশা করি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এবিষয়ে তদন্ত করে যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী অমিয় ব্যানার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, একটি অত্যন্ত উদ্বেগজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত শুক্রবার বিড়লা কলেজ অফ সাইন্স এণ্ড এডুকেশনের দু'জন কনফার্মড টিচারকে সামারালি ডিসচার্জ করা হয়েছে। কোন চার্জ না করে, কোন কৈফিয়ত না নিয়ে, রাইট টু বি হার্ড না করে দু'জন টিচারকে সামারালি ডিসচার্জ করেছে। ভাইস-চ্যান্সেলর এই খবর পাবার পর স্টে অর্ডার করেছিলেন, সেই স্টে অর্ডার তারা শোনেনি। পরের দিন পিওন বুক মারফত স্টে অর্ডার পাঠানো হয়েছিল, কিন্তু তারা তা গ্রহণ করেননি। কাজেই এই পরিস্থিতিতে আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমরা জেনেছি যে ৬ তারিখে কলেজ শিক্ষকরা সিজ ওয়ার্ক করে গণ-ডেপুটেশন করবেন এই ব্যাপারে। কাজেই এখনই এ ব্যাপারে সরকারের ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে কিছু দিন যাবদ দেখা যাচ্ছে যে, মুর্শিদাবাদ জেলার ফৌজদারি আদালতে যে সমস্ত মকর্দমা চলছে, সেগুলির কেবল দিন বৃদ্ধি করা হচ্ছে এক বছর, দেড় বছর করে। এটা চলতে থাকায় কেস ডিসপোসাল-এ বিলম্ব হচ্ছে এবং সাধারণ মানুষের জাস্টিস পেতে অসুবিধা দেখা দিচ্ছে। সেই জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি—এবং অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, হাওড়া জেলার পাঁচলা, জগতবল্লভপুর রাজারহাট ক্যানেল এবং যে কানা নদী আছে তার উপরে যে পুলগুলি আছে সেগুলি জীর্ণ হওয়ার জন্য যাতায়াত প্রায় বন্ধ হয়ে যাচ্ছে এবং সিদ্ধেশ্বর যে পুল হয়েছে তার অ্যাপ্রোচ রোড না হওয়ার জন্য যাতায়াত করা যাচ্ছে না। সেজন্য পুরনো ব্রিজগুলি সংস্কার ও অ্যাপ্রোচ রোড করার জন্য দাবি করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** স্যার, আপনার মাধ্যমে সভায় একটা জিনিস বলতে চাই, সমবায় সমিতির সদস্যরা এতদিন ব্যক্তিগত ভাবে ঋণ পরিশোধ করে তাঁরা ব্যক্তিগত ভাবে ঋণ পেতেন। এই ব্যবস্থা যুক্তফ্রন্টের আমল থেকেই ছিল। হুগলি জেলার ফারমারস সার্ভিস সোসাইটি ব্যাঙ্কের সঙ্গে যুক্ত করে কতকগুলি সোসাইটি সৃষ্টি করেন। যেমন তারকেশ্বরে বীনগ্রাম সমবায় কৃষি উন্নয়ন সমিতি ইউ কো ব্যাঙ্ক থেকে লোন পেয়েছে। কিন্তু এখন নূতন ব্যবস্থার ফলে লোন না পাওয়ার গ্রামাঞ্চলে আলুচাষ নষ্ট হয়ে যাচ্ছে। তারা সিক্সটি পারসেন্ট লোন দিয়ে দিয়েছে কিন্তু তাদের লোন দেওয়া হচ্ছে না। সমবায় মন্ত্রী অবিলম্বে এ বিষয়ে হস্তক্ষেপ করে সমাধানের ব্যবস্থা করুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, কংগ্রেস সরকারের আমলে অবহেলিত বীরভূম জেলায় যে সমস্ত হেলথ সেন্টার এবং হাসপাতাল চালু হয়েছিল সেগুলি যে কোনও কারণে বন্ধ হতে আরম্ভ করেছে। পেট্রোল ও টাকার অভাবে একটা অ্যাম্বুলেন্সও চলতে

পারছে না। সমস্ত অ্যাম্বুলেন্স স্টপ হয়ে গেছে, হাসপাতালে ঔষুধপত্র যাচ্ছে না। হেলথ ডিপার্টমেন্ট থেকে কোনও টাকা তারা পাচ্ছে না। সুতরাং অবহেলিত বীরভূমের দিকে স্বাস্থ্য মন্ত্রী যেন দৃষ্টি দেন এই অনুরোধ আমি করছি।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, একটা জিনিসের প্রতি মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাক্তন সরকারের আমলে বহু বেকার ছেলে অ্যাডিশ্যনাল এমপ্লয়মেন্ট স্কীমে অটো রিক্সার পারমিট পেয়েছিল, তখন গভর্নমেন্ট একটা নিয়ম করেছিলেন একটা বিশেষ কোম্পানির কাছ থেকে এই অটোরিক্সাগুলি কিনতে হত। কিন্তু দেখা যাচ্ছে এগুলি তাড়াতাড়ি খারাপ হয়ে যাচ্ছে—ভায়াবেল হয়নি। এখন ব্যাঙ্ক থেকে নির্দেশ আসছে গাড়িগুলিকে ফেরত দিতে হবে এই নির্দেশ যদি কার্যকর হয় তাহলে অনেক ছেলে বেকার হয়ে যাবে। সেজন্য ট্রান্সপোর্ট ও অর্থমন্ত্রী যদি এদিকে দৃষ্টি দেন তাহলে অনেক ছেলে বাঁচতে পারে এবং পূজার আগে যদি এর একটা ব্যবস্থা করেন তাহলে ভাল হয়।

[3-00 — 3-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, প্রোগ্রাম অনুযায়ী কাল হাউস বন্ধ হবার কথা, কিন্তু চীফ হুইপ বললেন আরও একদিন হবে। সেদিন আমরা সকলেই ফরাক্কা নিয়ে উদ্বেগ প্রকাশ করেছিলাম। কিন্তু সম্প্রতি বাংলাদেশের সঙ্গে আমাদের যে চুক্তি হয়েছে তাতে আমরা কলকাতা পোর্টের সম্পর্কে আরও উদ্বিগ্ন। মুখ্যমন্ত্রী সেই সময় দিল্লিতে ছিলেন এবং প্রধানমন্ত্রীর সঙ্গে এনিয়ে আলোচনা করেছিলেন। সেই আলোচনার বয়ান এবং চুক্তির বয়ান নিয়ে তিনি যদি একটা বিবৃতি দেন এবং তার উপরে যদি আলোচনার করার সুযোগ দেন তাহলে ভাল হয়। আমরা সমস্ত দল মিলে প্রধানমন্ত্রীর কাছে একটা দরবার করেছিলাম। সুতরাং পুনরায় যদি এখানে একটা আলোচনা করার সুযোগ করে দেন তাহলে আমরা আমাদের বক্তব্য রাখতে পারি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন বিজনেস অ্যাডভাইসরি কমিটির মিটিং হচ্ছে সেখানে গিয়ে আপনারা আলোচনা করুন। কিভাবে এটা করা যায়। মন্ত্রিসভার যাঁরা এখানে আছেন তাঁরা এটাতো শুনলেন।

**(At this stage the House was adjourned till 3.30 p.m.)**

[3-30 — 3-40 p.m.(After adjournment)]

## LEGISLATION

### The Mahajati Sadan (Amendment) Bill, 1977

**Shri Jatin Chakravorty :** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce the Mahajati Sadan (Amendment) Bill, 1977.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আপনার এক্তিয়ার আছে ইন্ট্রোডাকশনের পর আপনি আলোচনা দিতে পারেন না।

**Mr. Deputy Speaker :** Let the Secretary read the title of the Bill.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি আইনটা দেখুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি অপোজ করবেন শুনব, কিন্তু আগে টাইটেলটা সেক্রেটারিকে পড়তে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, ইনট্রোডিউস করবার সময় আপত্তি দেওয়ায় অ্যাডমিট করেছিলেন।

(সেক্রেটারি দেন রিড দি টাইটেল অব দি বিল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের আমাদের তরফ থকে আমি সর্বশক্তি দিয়ে অপোজ করছি। স্যার, আজকে এই বিল একটা সামান্য সংশোধনী মাত্র নয়, এই বিল একটা ইতিহাসকে, একটা অধ্যায়কে, ভারতের স্বাধীনতা সংগ্রামের একটা অধ্যায়কে, ভারতের মহান পুরুষ যাঁর সম্পর্কে আমরা বিগত শুক্রবার আলোচনা করেছি সেই নেতাজীর ইচ্ছাকে ধুলিসাৎ করে দেওয়ার একটা অপপ্রচেষ্টা মাত্র। এটা একটা কালাকানুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মহাজাতি সদনের সঙ্গে ভারতের স্বাধীনতা সংগ্রাম জড়িয়ে আছে। আজকে একটা রাজনৈতিক দল প্রতিহিংসাপরায়ণতার উদ্দেশ্য নিয়ে, রাজনৈতিক হিংসাকে চরিতার্থ করবার জন্য মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় এই কালাকানুন আজকে এই হাউসে ইনট্রোডিউস করতে চাইছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মহাজাতি সদনের পরিকল্পনা একদিনের পরিকল্পনা নয়, ভারতের স্বাধীনতা সংগ্রামের যে ইতিহাস এবং ভারতের স্বাধীনতা সংগ্রামে বাঙালির যে নেতৃত্ব, আপনার সেকথা জানা আছে, সেই নেতাজী সুভাষচন্দ্রের একটা উজ্জ্বল ইতিহাস, একটা উজ্জ্বল অধ্যায় হচ্ছে এই মহাজাতি সদন।

স্যার, নেতাজী সুভাষ চন্দ্র বসু মহাজাতি সদনের পরিকল্পনা করেছিলেন।

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমার বক্তব্য হচ্ছে বিল এলনা, প্লেস হলনা, কোন রকম আলোচনা হল না কাজেই এখন এরকম কোনও বক্তৃতা হতে পারে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হি ইজ এন্টাইটেল্ড টু অপোজ ইট।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন নেতাজীকে

এবং ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামকে দমন করবার জন্য সাতসমুদ্র পার হওয়া ব্রিটিশ সাম্রাজ্যবাদ বারবার নেতাজীকে কারারুদ্ধ করেছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ আবেদিন, আপনি তো পরে এসব কথা বলতে পারেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি এর বিরুদ্ধে বলতে চাই। দেশ গৌরব সুভাষচন্দ্র যখন বারবার ব্রিটিশ সাম্রাজ্যবাদকে আঘাত হানে তখন হিংস্র ব্রিটিশ সাম্রাজ্যবাদ সুভাষচন্দ্রকে সংগ্রামী বাঙালিদের এবং ভারতবাসীকে জেলে পুরেছে। নেতাজী সুভাষচন্দ্র কারারুদ্ধ হয়ে যখন ডালহৌসীতে বিশ্রাম নিচ্ছিলেন তখন তিনি বাংলা কংগ্রেসের কার্যকলাপ সম্প্রসারণ করবার জন্য পরিকল্পনা করেছিলেন এবং তার ফল হিসেবে তিন এই কংগ্রেস ভবনের পরিকল্পনা করেন। তিনি কবিগুরু রবীন্দ্রনাথের কাছে অ্যাপিল করেন, কবিগুরু এই আমার পরিকল্পনা, আমি তোমার কাছে প্রার্থনা জানাচ্ছি তুমি কংগ্রেস ভবনের নামকরণ করে দাও, তুমি আশীর্বাদ কর এবং আমি তোমার কাছে আরও আবেদন জানাচ্ছি তুমি এই ভবনের ফাউণ্ডেশন স্টোন লে কর।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ আবেদিন, আপনি একজন সিনিয়র মেম্বার কাজেই আপনি জানেন ইনিসিয়াল স্টেজ-এ এত ডিটেলস বলা যায় না। আপনি এই ব্যাপারে অপোজ করেছেন এবং আমি আপনাকে বলতে দিয়েছি। এখন আমার বক্তব্য হচ্ছে আপনি যখন এই ব্যাপারে পরে বক্তৃতা দেবেন তখন আপনাকে আমি আপনার যে সময় অ্যালট করা আছে তার চেয়ে আরও ৫ মিনিট বেশি সময় দেব। কাজেই আপনি এখন বসুন এবং আমাকে হাউসের প্রসিডিংস কনটিনিউ করতে দিন।

**Shri Jatin Chakraborty :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Mahajati Sadan (Amendment) Bill, 1977 be taken into consideration.

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এঁরা আজকে নেতাজী সুভাষচন্দ্রের নাম নিয়ে এই বিলের বিরোধিতা করছেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে সিংহের আসনে শৃগাল বসেছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** বাঁদর বসতে চাইছে।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় ডাঃ জয়নাল আবেদিন এতক্ষণ পর্যন্ত যেসব কথা বলেছেন তাতে তিনি তথ্যকে বিকৃত করেছেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার কাছে প্রসিডিংস আছে। মহাজাতি সদন বিল ১৯৪৯ সালের ২৪শে জানুয়ারি বিকাল ৪টার সময় বিধান সভায় যে অধিবেশন হয়, সেই অধিবেশনে তদানীন্তন যিনি মন্ত্রী

ছিলেন এই দপ্তরের ভারপ্রাপ্ত শ্রী নীহারেন্দু দত্ত মজুমদার মহাশয়, তিনি তখন এই বিল উত্থাপন করেন। এই বিল উত্থাপন করতে গিয়ে তিনি যে সব বক্তব্য রেখেছিলেন সেই বক্তব্যগুলি যদি এঁদের কাছে তুলে ধরি তাহলে স্যার এঁদের মুখ দিয়ে আর কোনও কথা বেরোবে না এবং মুখ চুন হয়ে যাবে। এঁরা এতক্ষণ পর্যন্ত বলছিলেন যে নেতাজী সুভাষচন্দ্র বোস—তিনি নাকি কংগ্রেস সদন নামকরণ করবার জন্য রবীন্দ্রনাথের কাছে গিয়েছিলেন—মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় সে সম্পর্কে আমি উত্তর পরে দেব। আমি শুধু প্রথমে আপনার কাছে সেই প্রসিডিংস থেকে মাননীয় মন্ত্রী শ্রী নীহারেন্দু দত্ত মজুমদারের যে বক্তব্য সেদিন তিনি বিধানসভায় রেখেছিলেন সে সম্পর্কে আমি একটু পড়ে শোনাচ্ছি তার সমস্ত ইতিহাস তিনি বিবৃত করেছেন। স্যার, তিনি বলেছেন বক্তব্যর মাধ্যমে,—

"Shortly after the release of Netaji Subhas Chandra Bose from detention in 1937 it was decided at a Conference of the representatives of citizens",—Sir, mark the word 'citizen,—"held on the 17th April, 1937 at 38/2, Elgin Road the residence of Netaji to start the Subhas Congress Fund and make collections for presentation to Netaji Subhas Chandra Bose who proposed to build a hall to be used for the purpose of promoting political, intellectual, moral and physical well being of the people of this country. For this purpose the Subhas Congress Fund committee was formed at a meeting with Shri Nripendra Chandra Mitra as Secretary, Kumar Debendra Lal Khan, since deceased, Shri Basanta Murarka as Treasurer. In furtherance of this object Netaji took lease of the plot of land at 166, Chitta Ranjan Avenue measuring about 2 bighas from the Corporation of Calcutta. His application to the Corporation of Calcutta was made on the 19th April, 1938. On the 3rd of August, 1938 the Corporation passed a resolution to grant that lease and eventually the lease was granted to him on 24th August, 1938, The lease was granted by the Corporation of Calcutta for a period of 99 years and the condition provided that the rent was to be paid at the rate of Re.1/- per annum on the 24th of August each year. A building with a big hall should be constructed within three years from the date of taking over possession. A Board of Trustees consisting of not less than 5 and not more than 7 members should be appointed from amongst the respectable citizens of Calcutta including the Mayor if he gives his consent and on the termination of the lease or on the institution ceasing to exist at an earlier date the land should revert to the lesser Corporation."

স্যার, এরপরে যখন নেতাজী চলে যান (কংগ্রেস বেঞ্চ থেকে ঃ কন্ট্রাডিকশন হয়ে যাচ্ছে স্যার,) আমার বক্তব্য শোনবার পর বলবেন। কন্ট্রাডিকশন নয়, এখানে তথ্যকে বিকৃত করা

হয়েছে, সেটাই আমি দেখাচ্ছি। সুতরাং কোনও জায়গায় এই কংগ্রেস সম্পর্কে কোনও কথা নাই। স্যার, আমি আরও আপনার কাছে জানাচ্ছি। শ্রী নৃপেন্দ্রচন্দ্র মিত্র আমাকে সব তথ্য দিয়েছিলেন স্যার, foundation stone laying ceremony of Mahajati Sadan সেটা হয়েছিল ১৯শে আগস্ট, ১৯৩৯ সালে। এদের যারা পূর্বসুরি, এরা যাদের নাম করছেন, যাদের নাম করে এঁরা কংগ্রেসি সেজেছেন তারা নেতাজী সুভাষচন্দ্র বসুকে কলকাতা এ. আই. সি. সি. অধিবেশনে তাঁকে কংগ্রেস থেকে বহিস্কৃত করেছিলেন, তারাই আজকে নেতাজীর নাম নিচ্ছেন।

(তুমুল হট্টোগোল) ..............................

(ডিসটারবেন্স) ..................................... (নয়েজ) ...............................

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯শে আগস্ট, ১৯৩৯ সালে শ্রীযুক্ত নেতাজী সুভাষচন্দ্র বসু, তিনি সেদিন যে ভাষণ দিয়েছিলেন তার থেকে পড়ে শুনাচ্ছি। তিনি বললেন, বহুদিনকার এক স্বপ্ন বাস্তবে পরিণত করার প্রথম প্রচেষ্টা উপলক্ষ্যে আজ আমরা সকলে উপস্থিত হয়েছি। আজ ভারতবর্ষের স্বাধীনতার জন্য যাঁরা আপ্রাণ চেষ্টা এবং সকল প্রকার ত্যাগ স্বীকার ও নির্যাতন ভোগ করে আসছেন, তাঁরা অনেক দিন থেকে একটা অভাব বোধ করে আসছেন। সেই অভাব একটা গৃহের। সেখানে তাঁদের জাতীয় সেবাকার্যের আশ্রয় পেতে পারে এবং যেটা তাঁদের আশা আকাঙ্খা, স্বপ্ন ও আদর্শের একটা বাহ্য প্রতিচ্ছবি হতে পারে।" মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যাঁরা দেশের জন্য ত্যাগ স্বীকার করেছেন, নির্যাতন ভোগ করেছেন, এঁরা কি তাঁরা? আজকে যাঁরা চীৎকার করছেন, সিংহের আসনে শৃগাল কতগুলি বসে আছে এবং হল্লা করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নেতাজী সুভাষচন্দ্রের সমস্ত বক্তৃতার মধ্যে কোনও সময় তিনি একথা বলেননি যে কংগ্রেসকে সেখানে জায়গা দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথের ভাষণ আমার হাতে এখানে রয়েছে। সেই ভাষণে কোনও সময়ে কংগ্রেসের নাম পর্যন্ত উচ্চারিত হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর আপনি জানেন যখন বাড়ি তৈরি হল সেই বাড়ি তৈরি হওয়ার পর সেই বাড়ি উদ্‌ঘাটন করেন ডাঃ বিধানচন্দ্র রায় এবং এটা বলে দিচ্ছি কবে। (কংগ্রেস বেঞ্চ থেকে চিৎকার) মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৫৮ সালের ১৯শে আগস্ট, তখন মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। এক ভাবগম্ভীর অনুষ্ঠানের মাধ্যমে পঞ্চপ্রদীপ জ্বালিয়ে ও একটি ফলক স্থাপন করে মহাজাতি সদনের উদ্বোধন করেন ডাঃ বিধানচন্দ্র রায়। সেই সময় তিনি যে ভাষণ দিয়েছিলেন সেই ভাষণের মধ্যে কোন জায়গায়—আমার কাছে সেই ভাষণ আছে আমি পড়ে দিচ্ছি, ডাঃ রায় বলেন, এই মহাজাতি সদনের স্থাপনের উদ্দেশ্য ছিল মহাপরাক্রান্ত ব্রিটিশ সাম্রাজ্যবাদের হাত থেকে দেশকে মুক্ত করা। আমরা যদিও রাজনৈতিক স্বাধীনতা পেয়েছি, কিন্তু সেই স্বাধীনতাকে সম্পূর্ণ করতে হলে আমাদের প্রয়োজন কঠোর পরিশ্রম করা। সমাজের প্রত্যেক ব্যক্তির উন্নয়ন হলেই শুধু জাতীয় উন্নয়ন সম্পূর্ণ সম্ভব। আমাদের দ্বেষ, হিংসা, নীচতা, বিভেদ এবং

সাম্প্রদায়িকতা পরিহার করতে হবে—যেটা ওঁরা করছেন না, এঁদের মধ্যে নীচতা, এঁদের মধ্যে শঠতা, সব কিছু আছে। আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধান বাবু শেষ আবেদন করেছেন এই গৃহে হবে সমগ্র জন আছে সমাজের একটি শুভকর্মের প্রাণকেন্দ্র। তাঁরা যদি এখানে ভারতের মনুষ্যত্ব এবং জাতীয়তার সর্বাঙ্গীন উন্নয়নের জন্য জ্ঞান ও আলোক খুঁজে পায় তাহলেই এই মহাজাতি সদন নাম সার্থক হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোনও জায়গায় নেতাজী সুভাষ বোস, কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর, ডাঃ বিধানচন্দ্র রায়, কোনও দিন তাঁরা একথা বলেননি যে এখানে কংগ্রেসের ঘর থাকবে। কিন্তু মহাজাতি সদন বিলের মধ্যে .............

(নয়েজ).....

[3-50 — 4-00 p.m.]

আমি বুঝতে পারছি না মহাজাতি সদন বিলের মধ্যে কেন একটা রাজনৈতিক দলকে সেখানে থাকবার অধিকার দেওয়া হবে, নেতাজীর সেই পবিত্র মহাজাতি সদনকে আজকে কিছু উচ্ছৃঙ্খল যুবক এসে কলুষিত করছে, বামপন্থী সরকার, আমরা, তা হতে দেবনা। (নয়েজ) আমি কেবলমাত্র উদ্দেশ্যে বলেছি আমি তো কারও নাম করিনি।

(নয়েজ) .....

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী এতই উত্তেজিত হয়ে গেছেন যে তিনি জ্ঞানহারা হয়ে গেছেন। আপনি কি সেখানে গিয়েছেন যে উচ্ছৃঙ্খল যুবক সেখানে আছে বলছেন ..........

.... (নয়েজ) .....

**Mr. Deputy Speaker :** There is no point of order. Hon'ble minister may please continue

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এই বিলের মধ্য থেকে আমরা শুধু সেটাকে বাদ দিতে চাই যেখানে লেখা আছে যে—

A portion may be alloted to the working committee of the Indian National Congress for accommodating such portion of the offices of the All India Congress Committee as it may deem fit,

(c) Made over to the Bengal Provincial Committee or the Provincial Congress organization of Bengal for their use subject to a right of re-entry in the event of the said committee or organisation ceasing to exist.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা জায়গায় আছে —

made over to the Bengal Provincial Congress Committee or the provincial organization of Bengal for their use subject to a right of re-entry in the event of the said committee or organization ceasing to have a lawful existence for the time being, delining to continue or to be continued or in occupation or charge of or relinquishing possession or charge of a portion so made over.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের অস্তিত্ব গত নির্বাচনের পরে মুছে গেছে, জনসাধারণ তাদের মুছে দিয়েছে সমস্ত পশ্চিমবাংলায় সমস্ত ভারতবর্ষে। এই অবস্থার মধ্যে মহাজাতি সদন যে সদনকে প্রতিষ্ঠা করেছেন নেতাজী সুভাষচন্দ্র বসু, তাঁর নামকে যারা কলুষিত করছে, তাদের আমরা এই কলুষিত করতে দেবনা। সেজন্য এই বিল এনেছি যাতে এখান থকে তাদের বহিস্কৃত করা যায়। জনসাধারণ এটা চায় এবং সেই উদ্দেশ্য নিয়েই এই বিল এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল নিয়ে এই হাউসের আবহাওয়া বেশ গরম হয়ে উঠেছে এটা আমি ভাবতে পারি। এমন কি কংগ্রেসিরা ছাড়া বিরোধী দল ও অন্যান্য দল এর প্রতি সম্পূর্ণ সমর্থন জানিয়েছেন এবং অনেকে আমাকে এই বিল আনায় অভিনন্দন জানিয়েছেন। তখন কংগ্রেসি দলের মাননীয় সদ্যরা এটাকে কালা কানুন বলে অবিহিত করে কালো ব্যাজ পরে এখানে এসেছেন। আমি বলি এই রকম কালো ব্যাজ পরে রসিকতা না করলেই পারতেন। শ্রী ভোলনাথ সেন মহাশয় তিনি একজন লব্ধপ্রতিষ্ঠ ব্যারিস্টার আইনজীবী সেইজন্য তিনি অত্যন্ত চতুর। কারণ তিনি অপ্রাপ্তবয়স্ক বালকের মতো 'কংগ্রেস কংগ্রেস নেতাজী নেতাজী' বলে চিৎকার করেননি। কারণ তিনি জানেন যে কংগ্রেসের কোন আন্দোলনে তিনি ছিলেন না। তার কোনও অধিকার নেই।

**শ্রী ভোলনাথ সেন ঃ** আপনার আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি ১৯৩২ সালে কংগ্রেসের আন্দোলনে নেতাজীর ডাকে আন্দোলন করতে গিয়ে জেল খেটেছি। ১৯৪২ সালে জেল খেটেছি। তার পর আমি রেষ্ট্রিকশনে ছিলাম। তারপর কংগ্রেসের আমলে ২২ বার জেল খেটেছি। সুতরাং ভোলানাথ সেন মহাশয়ের জেনে রাখা ভাল তাঁর হয়তো একটু লজ্জা সরম আছে আমি নেতাজীর ডাকে আন্দোলন করতে গিয়ে ব্রিটিশ আমলে জেল খেটেছি।

1. **Shri Suniti Chattoraj :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 1st January, 1979.

2. **Shri Bholanath Sen :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th October, 1978.

3. **Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 1st October, 1978.

4. **Shri Naba Kumar Roy :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 2nd October, 1978.

5. **Shri Habibur Rahaman :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 2nd October, 1978.

6. **Shri Shamsuddin Ahmad :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st October, 1978.

7. **Shri Abdus Sattar :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st August, 1978.

8. **Dr. Zainal Abedin :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th August, 1978.

9. **Shri Naba Kumar Roy :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 16th August, 1978.

10. **Shri Suniti Chattoraj :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 16th August, 1978.

11. **Shri Rajani Kanta Doloi :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 15th August, 1978.

12. **Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 14th August, 1978.

13. **Dr. Motahar Hossain :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1978.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার আর একটি অন্ধকার যুগের ঘন কালো দিনগুলোকে ক্ষণকালের জন্য স্মরণ করে বলছি যে, সরকারের কালো কালো হাতে একাধিক কালাকানুন প্রণয়নের এই চেষ্টাকে আমি তীব্র নিন্দা করি। এই কালিমালিপ্ত সিদ্ধান্ত ইতিহাসকে কলুসিত করার সিদ্ধান্ত। স্যার, আপনি জানেন আজকে পশ্চিমবাংলার যে বহু সমস্যা দেখা দিয়েছে জনসাধারণকে সেই সমস্যা থেকে ঘুরিয়ে আনবার একটা অপকৌশল মাত্র। একটা প্রতিহিংসাপরায়ণ এই রকম একটা বিধেয়কের প্রণয়ন করবার প্রচেষ্টা বেশ কিছু দিন থেকে চলেছে—এর জন্য আমি এর নিন্দা করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সামাজিক দিক থেকে তৎকালীন সামাজিক পরিবেশ এবং সামাজিক বদান্যতায় যে জিনিস হয়েছিল, এরা তার অপব্যবহার করতে চেয়েছে। সামাজিক মাইলস্টোনকে এরা অবলুপ্ত করতে চেয়েছেন। আমি জানি আপনারা তা পারবেন না।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমরা করছি না আপনারা করছেন সেটা একটু ভেবে বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমাদের ভাবতে হবে না আপনাকে আমাদের চেনা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সিংহের আসনে নাকি কারা বসেছে। কিন্তু আমি তাঁকে সাবধান করে দিই সিংহের আসনে সিংহ শাবকই তো বসে থাকবে সেখানে খেঁকশিয়াল বাঁদরের জায়গা হবে না। এই খেঁকশিয়ালদের আমরা মাঠে দেখে নিতে চাই মহাজাতি সদনের মাঠে দেখে নিতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের অর্থনৈতিক অবস্থার সঙ্গে এর কোনও যোগ আছে কি? একটা দুর্বার আন্দোলনের প্ররোচনা দেওয়া হচ্ছে আজকে তরুণ ও ছাত্রসমাজকে জাতীয়তাবাদী শক্তিকে একটা আন্দোলনের মুখে ঠেলে দেওয়া হচ্ছে। কিন্তু তাদের কি ক্ষমতা আছে, এই খেঁকশিয়ালের কোনও হনুমানের ক্ষমতা আছে কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজনৈতিক কথা বলি উনি বলছেন যে কংগ্রেস মুছে গেছে। একাধিক খেঁকশিয়াল চেষ্টা করেছে আজকে কংগ্রেসকে মুছতে পারেনি। সাত সমুদ্র তের নদী পার হয়ে এসে ব্রিটিশ সাম্রাজ্যবাদ পারেনি। আজকে কতকগুলি খেঁকশিয়াল কতকগুলি বাঁদর এক সঙ্গে হয়ে কংগ্রেসকে মুছে দেবে? স্যার, আপনি দেখেছেন, এই বিলের যিনি প্রণেতা তিনি এই হাউসে ঢুকতে বার বার হোঁচট খেয়েছেন। একবার আত্রেয়ীর কুলে আশ্রয় চেয়েছিলেন তাকে তখন গলাধাক্কা দিয়ে বের করে দিয়েছিলাম। স্যার, ময়দানের ইতিহাস নিশ্চয় আপনার জানা আছে। ওঁরা কিন্তু তা বলেন না। ১৯৭১ সালের নির্বাচনে কি কারচুপি হয়েছিল। কিন্তু আজকে আমরা জনগণের রায় মেনে নিয়েছি। ভারতবর্ষে আজকে গণতন্ত্র প্রতিষ্ঠিত বলে ওখানে আপনারা এখানে আমরা। সুতরাং রাজনৈতিক দিক দিয়ে আজকে এই প্রচেষ্টা প্রতিহিংসা পরায়ণতা মানুষের অর্থনৈতিক সমস্যা যখন সমাধান করতে পারছেন না তখন তারা অন্য দিক ধরেছেন। জাতীয়তাবাদী দেশপ্রেমিক শক্তিগুলিকে এই রকম হিংসার মুখে ঠেলে দিতে চাইছেন নিশ্চয় এটা প্ররোচনামূলক, রাজনৈতিক অভিসন্ধি মূলক। বস্তুত এই বিল, এই বিধেয়ক সাংবিধানিক দিক থেকে বললে বলতে হয় আমাদের সংবিধানের যে হারমোনির কথা আছে মাল্টি পার্টি সিস্টেম আছে আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার জনতা সরকার এবং

এখানকার বামপন্থী সরকার বার বার চেষ্টা করছে ওয়ান পার্টি সিস্টেম করার জন্য। তাই শুধু নয়, এই গণতন্ত্রকে মাল্টি পার্টি সিস্টেম সংবিধানের যে স্বীকৃতি তাকে রদ করে কংগ্রেসকে উচ্ছেদ করার প্রচেষ্টা ওঁরা করছেন। সেদিক থেকে সংবিধানের যে স্পিরিট তাকে ওঁরা বার বার আঘাত করবার চেষ্টা করছেন।

[4-00 — 4-10 p.m.]

উনি বলেছেন ইতিহাসকে বিকৃত করেছেন। তিনি খবর চেপে গিয়েছেন। এতটুকু পার্টি হয়েও অনেক সত্য অবলুপ্তির এইসব অপকৌশলের অন্যতম। আজকে তাকে বলা যায় এইসব অপকৌশল তার আছে। আমি "রবীন্দ্র জীবনীর" চতুর্থ খণ্ডের ১৭৯ পাতায় দৃষ্টি আকর্ষণ করি ঃ-

"কবি শান্তিনিকেতনে আছেন। সুভাষচন্দ্রের নিকট হইতে কবির কাছে অনুরোধ আসিল, তাঁহার পরিকল্পিত মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর কবিকে স্থাপন করিতে হইবে। 'মহাজাতি সদন' কী সে বিষয়টি সম্বন্ধে কিছু বলা দরকার।

সুভাষচন্দ্র কংগ্রেস প্রেসিডেন্ট হয়ে কলকাতায় একটি স্থায়ী কংগ্রেস ভবনের পরিকল্পনা গ্রহণ করেন; তখনো এলাহাবাদের 'আনন্দভবন' কংগ্রেসের জন্য পাওয়া যায় নাই। সুতরাং এই পরিকল্পনার মধ্যে বৈশিষ্ট্য ছিল। এই গৃহনির্মাণের জন্য 'সুভাষ কংগ্রেস ফাণ্ড' নামে একটি তহবিল খোলা হইয়াছিল ১৯৩৭ সালের ১৭ এপ্রিল রবীন্দ্রনাথ এই সংবাদ পাইয়া (২৭শে মে) সুভাষচন্দ্রকে এক পত্র লিখিয়া পাঠান, "তোমাদের সংকল্পিত কংগ্রেস ভবনের পরিকল্পনাটি যথোচিত হয়েছে বলে মনে করি। এই ভবনের প্রয়োজনীয়তা বিচিত্র এবং ব্যাপক। সর্বজনের আনুকূল্যে এর প্রতিষ্ঠা উপযুক্ত রূপে সম্পন্ন হবে আশা করে আগ্রহান্বিত হয়ে আছি। এই গৃহের সম্পূর্ণতার মধ্যে আমাদের সৌভাগ্যের এবং গৌরবের রূপ দেখতে পাব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্র জীবনী ও রবীন্দ্র সাহিত্য লেখক শ্রী প্রভাতকুমার মুখোপাধ্যায় এবং support-এ আজকে আমার কাছে চিঠি এসেছে। আপনাকে দিচ্ছি,—

After release from long years of imprisonment and internment in 1937 while Desh Gourab Sudhas Chandra had been convalescing at Dalhousie—a health resort in the Punjab, he disclosed to Bijoy Ratna Majumdar the renowned poet that he had been cherishing an idea of having a Congress House in Calcutta which would not only accommodate the Congress office for strengthening its activities but also be a centre for promoting intellectual, moral and physical culture of the people; moreover it would serve as a headquarter for the national militia for which he wanted to recruit one lack volunteers. Subhas Bose also expressed his intention of taking up the work in right earnest after his

return to Calcutta. On his coming back a meeting was organised by the citizenes of Calcutta at 382, Elgin Road for opening "Subhas Congress Fund" with a view to collecting one lakh rupees for a fitting celebration of Desh Gourab's return from exile by giving a concrete shape to his cherished idea of having a Congress House built in Calcutta. (I repeat a Congress House built in Calcutta). A Committee was formed with Mr. Nripendra Chandra Mitra as Secretary and Kumar Debendralal Khan and Basantalal Murararka as Treasurers. An appeal to the public was made on behalf of the Committee for generous donations to the cause. Pandit Jawharlal Nehru also issued a similar appeal in May 1937 for donations to the fund and inter alia observed in it "What better celebration (of Subhas Bose's return from exile) can there be than to strengthen Congress work in Bengal and base it on sure foundations. It is right the Congress should have central building of its own". In a letter dated may 27, 1939 Kabiguru Rabindranath praised Subhas Chandra for his splendid idea of having a "Congress Bhawan" in Calcutta with the object envisaged by him and also added that the necessity of such a house was being felt very keenly and widely by the public. Peoples response to the appeal was encouraging. In the meantime Subhas Bose had applied to the Corporation of Calcutta for giving him a plot of land on a long lease for the construction of the proposed building for the aforesaid purposes. The Corporation granted the lease on August 24, 1938 on terms and conditions as detailed by him. the plan of the building was also sanctioned on which November 4, 1938. The foundation stone of the building was then named Mahajati Sadan was laid by Kabiguru on August 19, 1939 at the request of Desh Gourab Bose. Subhas Chandra had always worked hard for the fulfilment of his cherished object, and even after leaving the Congress he made an earnest appeal to the public in 1940 for their generous contributions to the Subhas Congress Fund. After independence the Mahajati Sadan Act was enacted in terms of Subhas Bose's wishes as mentioned above, and the Chhatra Parishad—a student unit of the Congress was allowed to use a portion of the building for their activities under the relevant provision of the Act. The facts remaining as above, would not be going against the very object for which the Institution was founded and also contravening the terms of the aforesaid lease granted by the Corporation; should the Mahajati Sadan Act be amended in a manner as now proposed by the State Government?

**ডাঃ হরমোহন সিংহ ঃ** On a Point of order। মাননীয় সদস্য যেকথা বারবার বোঝাতে চাইছেন, সে সম্পর্কে জানতে চাই, তিনি কোন কংগ্রেসের কথা বোঝাতে চাইছেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কংগ্রেস একটাই Indian National Congres—আর কোনও কংগ্রেস নেই।

মাননীয় মন্ত্রী মহোদয় প্রারম্ভিক ভাষণে বলেছেন, কতকগুলি উচ্ছৃঙ্খল যুবক সেখানে থাকে, আমি এর তীব্র আপত্তি জানাচ্ছি। আজকে যুবকরা সংশোধিত হতে পারে যদি আমি তার যুক্তি ধরেও নিই, কিন্তু দুষ্ট চক্রের বৃদ্ধরা যদি সেখানে প্রবেশ করে তাহলে তাকে রক্ষা করা যাবে না। আজকে দুষ্ট চক্রের বৃদ্ধরা চক্রান্ত করছে, কংগ্রেসকে মহাজাতি সদন থেকে উচ্ছেদ করবার চেষ্টা করছে। আমি তাই আপনার কাছে বলতে চাই ছাত্র পরিষদ সেখানে বাস করছে, মন্ত্রী মহোদয়ের দয়ায় নয়, বামফ্রন্টের দয়ায় নয়, দেশবাসীর বদান্যতায়, নেতাজী সুভাষচন্দ্রের ইচ্ছায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে দেখলাম তাঁর প্রতি শ্রদ্ধা জানানও হল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজনীতিতে সবই সম্ভব। যারা নেতাজীকে বিকৃত করেছিল, বিভিন্ন ভাবে তাঁর চরিত্র হনন করেছিল স্বাধীনতা সংগ্রামে, যারা নেতাজীকে কুইসলিং-এর সঙ্গে তুলনা করতেও দ্বিধাবোধ করেনি, আজকে তারা ক্ষমতার লোভে, অশুভ আঁতাত করেছে, এই জিনিস আজকে আমরা দেখতে পাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কলকাতার কয়েকটি দৈনিক কাগজে দেখেছেন কি মন্তব্য করেছে? ওদেরই এক নেতা যিনি এক্সট্রা কন্সটিটিউশনাল পাওয়ার সেন্টার, যিনি বলে থাকেন কংগ্রেস আর জনতা এক হ্যায় — আজকে আমরা কি দেখতে পাচ্ছি? কংগ্রেসকে আঘাত করার জন্য, কংগ্রেসের আদর্শকে আঘাত করার জন্য, কংগ্রেসের জ্বলন্ত দেশপ্রেমকে আঘাত করার জন্য, সি.পি.এম., বামফ্রন্ট, জনতা এক হ্যায় — আমরা ধিক্কার জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সেইদিন এই আইনে বলা হয়েছিল — আজকে সেখানে কংগ্রেসের ছাত্র পরিষদ আছে। আজকে অবৈধ আইন করে বললেন — আপনাদের যদি ঐ বাসনাই ছিল তাহলে বৃদ্ধ খেঁকশিয়ালের দলকে চ্যালেঞ্জ করে বলছি একাধিকবার এসেছেন ১৯৬৭ সালে ১৯৬৯ সালে, তখন তো আপনাদের সাহস হয়নি — সেদিন কি আপনারা ভুলে গিয়েছিলেন? এই রাজ্যের জনতা পার্টির নেতা শ্রী প্রফুল্লচন্দ্র সেন তিনি ট্রাস্টি বোর্ডের চেয়ারম্যান ছিলেন, তাঁকেও অপসারিত করতে দ্বিধা বোধ করেননি — আজকে তাই অশুভ আঁতাত কোথায় নিয়ে যেতে পারে একবার দেখুন। যতীনবাবু পূর্তমন্ত্রীর দায়িত্বে আছেন। এই তিন মাসের ভিতর বাংলার রাস্তাঘাটের অবস্থা কোথায় নিয়ে গেছেন দেখুন। এবার কলকাতার রাস্তা দিয়ে নৌকা চলবে, উত্তরবঙ্গে যাবার উপায় থাকবে না, রাস্তাঘাটের এমন বিকৃত অবস্থা করে রেখেছেন। আজকে মানুষের দৃষ্টিকে ভোলাতে প্ররোচনামূলক, অভিসন্ধিমূলক এই আইন এনেছেন। আজকে অনুরোধ করি আপনার শুভবুদ্ধি আসুক, বয়স তো অনেক হয়েছে, ছেলেখেলাটা বন্ধ করুন। আমি তাই আপনাকে অনুরোধ করতে চাই আপনার শুভবুদ্ধি আসুক, আপনি এই বিল প্রত্যাহার করে নিন। আমরা সার্কুলেশন মোশান দিয়েছি। আপনি জনমত সংগ্রহ করার জন্য এই বিল প্রকাশ করে

প্রচার করুন। আজকে নৈতিক কোনও ভিত্তি নেই, রাজনৈতিক প্রতিহিংসা ছাড়া এই বিলের আর কোনও উদ্দেশ্য নেই। আজকে বাংলা বিভিন্ন সমস্যায় জর্জরিত। বাংলার যুবকদের দেশপ্রেম, তাদের সংগ্রামকে আপনি একটি অপকৌশলে আপনার অপদার্থকে ঢাকবার জন্য আন্দোলনের দিকে পরিচালিত করবেন না। ছাত্র পরিষদ আপনাদের অরাজকতার সময়, খুন জখম ঘন অন্ধকারের দিনগুলিতে তারা বুকের রক্ত দিয়ে এগিয়ে গেছে আপনাদের জঙ্গলের রাজত্ব থেকে মানুষকে উদ্ধার করতে এবং সেদিন সেই জঙ্গলের রাজত্ব থেকে মানুষকে উদ্ধার করে আজকে এই শান্তিশৃঙ্খলা প্রতিষ্ঠিত করেছে। আজকে তারা কখনই ক্ষমা করবে না। মহাজাতি সদনের চত্বরে পরীক্ষা হয়ে যাবে, আপনাদের শক্তি কত, আপনাদের অভিসন্ধি কত, আপনাদের অপকৌশল কত, আপনাদের প্রতিহিংসা কত — ভারতবর্ষের সমস্ত সংগ্রামী মানুষ, বাংলার সংগ্রামী মানুষ, সমগ্র ভারতবর্ষের দেশপ্রেমিক মানুষ, ভারতবর্ষের জনপ্রিয় সংগ্রামী ছাত্র পরিষদের ছেলেরা আপনাদের অপকৌশল, দুষ্ট বৃদ্ধের দুষ্ট উচ্ছৃঙ্খল কখনই ক্ষমা করবে না।

আজকে ছাত্রসমাজের বিরুদ্ধে তিনি যে কটুক্তি করেছেন তারজন্য আমি শুধু তাকে ধিক্কারই দিচ্ছি না, নিন্দাও করছি। তাকে আর একবার হুঁশিয়ার করে দিয়ে বলছি, বৃদ্ধ হলে ভিমরতি হয়। আপনি দায়িত্ব পালনে অক্ষম হলে অবসর গ্রহণ করুন। আমরা অনেককে বদান্যতা দেখিয়েছি, আপনিও পাবেন, কিন্তু আজকে এই অপকৌশল করে নিজেদের রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করতে যাবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি হাউসের মাননীয় সদস্যদের কাছে এই অ্যাপিল করছি, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছেও এই অ্যাপিল করছি যে, এই বিল প্রত্যাহার করুন। এই কথা বলে এই বিলের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেবদের ক্ষোভ আছে আমরা জানি, তারা শোক প্রকাশও করেছেন আমরা দেখেছি। এ সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, পশ্চিমবাংলার মানুষ এদের গৃহহারা করেছে, যতীনবাবুও এদের গৃহহারা করছেন, এদের জন্য আলাদা একটা ঘরের ব্যবস্থা করে দিন।

**শ্রী সন্দীপ দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় আজকে সভার সামনে যে বিল এনেছেন — দি মহাজাতি সদন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৭, আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**(নয়েজ)**

মাননীয় সভাপাল মহাশয়, যারা আজকে এই বিলের বিরোধিতা করছেন তারা তাদের বক্তব্য রাখতে পারেন, কিন্তু তারা উচ্ছ্বাসে, আবেগে এমন সব বক্তব্য রাখছেন যাতে মনে

হচ্ছে তারা বেসামাল হয়ে পড়েছেন। ১৯৩৯ সালে যখন মহাজাতি সদনের পরিকল্পনা হয়েছিল তখনকার যে কংগ্রেসের কথা উঠেছে আমি সে কথায় আসছি। ১৯৩৯ সালের কংগ্রেস তো এই কংগ্রেস নয়, ১৯৪৯ সালের কংগ্রেসও নয়, ১৯৫৯ সালের কংগ্রেসও এ কংগ্রেস নয়। ১৯৬৯ সালের পর শ্রীমতী ইন্দিরা গান্ধী যে কংগ্রেস করেছেন .....

(নয়েজ)

যাদের স্বাধীনতা আন্দোলনে কোনও ঐতিহ্য নেই, যারা মুক্তি সংগ্রাম বিরোধি, যাদের স্বাধীনতা আন্দোলনে কোনও ভূমিকা ছিল না তারাই আজকে কংগ্রেসের আশ্রয়ে এসেছেন। আজকে তাদের বলার কোনও অধিকার নেই। মাননীয় সভাপাল মহাশয়, ঐ সঞ্জয় গান্ধীর কংগ্রেসের কাছ থেকে আমরা দেশপ্রেমের কথা শুনতে চাই না।

(নয়েজ)

এরা নেতাজীর উত্তরসাধক কিনা সেটা দেশবাসীই বিচার করবেন। মাননীয় সভাপাল মহাশয়, ১৯৩৯ সালে ভারত আত্মার মূর্ত প্রতীক, এশিয়ার সর্বশ্রেষ্ঠ গণনেতা নেতাজী সুভাষচন্দ্র মহাজাতি সদনের পরিকল্পনা করেছিলেন। তিনি যে মহাজাতির স্বপ্ন দেখেছিলেন তা জেনে আমরা বিমূঢ় হয়েছি। তার কথায় সেটা শুধু স্বাধীন ভারতের স্বপ্ন নয়, সেটা হচ্ছে, আমরা চাই ন্যায় ও সাম্যের উপর প্রতিষ্ঠিত এক স্বাধীন রাষ্ট্র, আমরা চাই এক নতুন সমাজ — যার মধ্যে দিয়ে মূর্ত হয়ে উঠবে মানব জীবনের শ্রেষ্ঠ ও পবিত্রতম আদর্শগুলি।

গুরুদেব রবীন্দ্রনাথকে আহ্বান করে এ যুগের সর্বশ্রেষ্ঠ জননেতা নেতাজী সুভাষচন্দ্র বলেছিলেন, 'গুরুদেব আপনি বিশ্বমানবের শাশ্বত কণ্ঠে আমাদের এই সুপ্রতিষ্ঠিত জাতীয় আশা আকাঙ্খাকে রূপ দিয়েছেন'। আর বলেছিলেন, 'গুরুদেব আজকে জাতীয় যজ্ঞে আমরা আপনাকে পৌরহিত্যে বরণ করে ধন্য হচ্ছি। আপনার পবিত্র কর-কমলের দ্বারা এই মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন করুন। যে সমস্ত কল্যাণ প্রচেষ্টার ফলে ব্যক্তি ও জাতি মুক্ত জীবনের আশ্বাস পাবে এবং ব্যক্তির সর্বাঙ্গীন উন্নতি সাধিত হবে এই গৃহ তারই জীবন মহাজাতি সদন নামে সার্থক করে তুলুক — এই আশীর্বাদ আপনি করুন'। নেতাজী সুভাষচন্দ্রের এই আহ্বানের প্রত্যুত্তরে গুরুদেব রবীন্দ্রনাথ যে বক্তব্য রেখেছিলেন তার কিয়দংশ আমি এই সভায় পেশ করছি। রবীন্দ্রনাথ বলেছিলেন, 'আজ এই মহাজাতি সদনে আমরা যে শক্তি প্রতিষ্ঠা করবার সংকল্প করছি তা সেই রাষ্ট্র শক্তি নয়। সে শক্তি শত্রু-মিত্র সকলের প্রতি সংশয় কন্টকিত। বীর্য এবং সৌন্দর্য্য কর্ম সিদ্ধ মত সাধন নয়। মাননীয় সভাপতি মহাশয়, এই যে মহাজাতি সদনের পরিকল্পনা, তার মধ্যে সুস্পষ্টভাবে আছে যে এই শক্তি, এ রাষ্ট্র শক্তি নয়, সে শক্তি শত্রু-মিত্র সকলের প্রতি সংশয় কন্টকিত। আজকে জরুরি অবস্থার মধ্যে ইন্দিরা কংগ্রেসের যে রূপ আমরা দেখেছি যাতে লোকনায়ক জয়প্রকাশ থেকে আরম্ভ করে রজনী দলুই পর্যন্ত রেহাই পায়নি। নিজেদের দলেরও বহুলোক মিসাতে গ্রেপ্তার হয়েছেন। সারা

দেশের প্রতি বিচারের এই ধরনের প্রহসন জগতের ইতিহাসে আছে কিনা জানিনা। হিটলারের সময়ে জার্মানীতেও এই ধরণের প্রহসন ছিল না। যাদের স্বাধীনতা আন্দোলনের কোনও সম্পর্ক নেই, যাদের স্বাধীনতা আন্দোলনের ইতিহাসের সঙ্গে কোনও পরিচয় নেই, তারা কি করে এর মর্ম বুঝবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৪৭ সালে আমরা যে গান গাইতাম 'জাগি নব ভারতের আত্মার সারথী' এ কংগ্রেস, একজাতি, এক প্রাণ, একতা এই যে মহাজাতি সদনের যে স্বপ্ন সেই স্বপ্নের সঙ্গে আজকের কংগ্রেসের স্বপ্ন কোথায়?

(**ডাঃ জয়নাল আবেদিন :** কংগ্রেস একটাই Indian National Congress)

১৯৪১ সালে যখন মহাজাতি সদনের নির্মাণকার্য আরম্ভ হয়েছিল তখন নেতাজী সুভাষচন্দ্র দেশ ছেড়ে চলে গিয়েছিলেন এবং তদানীন্তন মন্ত্রী শ্রী নীহার দত্ত মজুমদার যিনি এই বিল পেশ করেছিলেন। এই বিল প্রসঙ্গে তিনি স্বীকার করেছিলেন যে—

The founder of the Mahajati Sadan did not have time draw up a deed and defining all the objects, although we have got general purpose for which this construction was to have been made. therefore, consistently with the original objects, the precise purposes for which it shall be used will have to be prescribed and that detailed work have to be done within the rule-making powers of the Government.

১৯৪১ সালে নেতাজী সুভাষচন্দ্রের প্রত্যক্ষ উদ্যোগে যখন মহাজাতি সদনের নির্মাণ কার্য প্রস্তুত হচ্ছিল তখনও নেতাজী সুভাষচন্দ্র মহাজাতি সদনের Objectives সমস্ত Formulate করেননি। তারপরে আপনারা জানেন যে নেতাজীকে দেশ ছেড়ে চলে যেতে হয়েছিল এবং নেতাজীর Personal Property-র সঙ্গে এই মহাজাতি সদনকেও তদানীন্তন ব্রিটিশ সরকার বাজেয়াপ্ত করে গিয়েছিলেন। তখন যারা Official ছিলেন তারা কিন্তু এগিয়ে আসেননি।

[4-20 — 4-30 p.m.]

মহাজাতি সদন, এই সম্পত্তি যেটা ব্রিটিশ সরকার বাজেয়াপ্ত করে নিয়েছিল, তখনকার যে অফিশিয়্যাল বি. পি. সি. সি. ছিল, তারা কিন্তু এগিয়ে আসেনি। সাসপেণ্ডেড বি. পি. সি. সি. যারা, তারা এগিয়ে এসেছিলেন এবং শরৎচন্দ্র বসু এবং অন্যান্যরা সেটার জন্য লড়াই করেছিলেন যাতে মহাজাতি সদন ব্রিটিশ নজর থেকে মুক্ত হয়। তারপর ১৯৪৯ সালে তদানিন্তন সরকার লক্ষ্য করেন যে, সুভাষ কংগ্রেস ফাণ্ড যে টাকা জনসাধারণের কাছ থেকে তুলেছিলেন তারা বলেছিলেন যে এর মধ্যে দিয়ে কলকাতাবাসীর নৈতিক, দৈহিক এবং আত্মিক উন্নতির জন্য এই মহাজাতি সদন নির্মিত হবে। তার নির্মাণকার্য অসমাপ্ত হয়ে পড়ে রয়েছে, তদানিন্তন বিধান রায় সরকার এই উদ্দেশ্যে এই বিল এনেছিলেন। এই বিল আনার

সময় যে ধারাগুলো এনেছিলেন, মন্ত্রী মহাশয় যে ধারাগুলোর উল্লেখ করেছেন, তার মধ্যে যে আর একটা সাব ক্লজ ছিল, তা তিনি উল্লেখ করতে পারতেন। সেটা হচ্ছে সেকেণ্ড শিডিউল, সাব section (iii) failing to observe and perform any of the terms and conditions for such use অর্থাৎ তর্কের খাতিরে যদি ধরে নিই ১৯৩৯ সালে কংগ্রেস সভাপতি ছিলেন নেতাজী সুভাষচন্দ্র, ১৯৪৯ সালের কংগ্রেসের স্তরে উত্তর সাধক তাহলে প্রশ্ন জাগে সেই কংগ্রেস সরকারও সেদিন সেই কাজগুলো রক্ষণাবেক্ষণের জন্য এবং যাদের এই ঘরগুলো ব্যবহার করতে দেওয়া হয়েছে, তারা মহাজাতি সদনের অবজেক্ট অনুযায়ী চলছে কি না, তা দেখবার জন্য কতকগুলো শর্ত আরোপ করেছিল, তারা যদি সেই শর্ত পূরণ না করতে পারেন তাহলে তাদের সরকার রিএনট্রি করবার অধিকার সেদিন রেখেছিলেন। কিন্তু ১৯৪৯ সালের পর আমরা দেখলাম যে মহাজাতি সদন যথেচ্ছ ভাবে ব্যবহার হচ্ছে। মহাজাতি সদন থেকে আমরা দেখেছি, যেদিন লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ, ক্ষিতিশ রায়, চৌধুরি এবং সমর গুহর উপর আক্রমণ হল ইউনিভার্সিটি ইনস্টিটিউটে, তার পরিকল্পনা বোধ হয় এই মহাজাতি সদনেই হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারণ আমরা দেখেছি মহাজাতি সদনের সঙ্গে যারা যুক্ত ছিলেন তারা সেই নর্তন কুর্তন ইউনিভার্সিটি ইনস্টিটিউটে করেছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এটুকু বলতে চাই, তিনি বিলের যেটুকু সংশেধনী এনেছেন, সেই সংশোধনীগুলো আমরা সমর্থন করছি। কিন্তু তাঁর কাছে আশা করেছিলাম—যেহেতু মহাজাত সদন নেতাজীর আশা আকাঙ্খার মূর্ত প্রতীক হয়ে উঠতে পারেনি, মহাজাতি সদন ইপ্সিত লগ্নে পৌঁছতে পারেনি, তার জন্য মহাজাতি সদন সম্বন্ধে একটা পূর্ণাঙ্গ বিল আনবেন। এবং অনেকগুলো ক্লজের অ্যামেণ্ডমেন্টের প্রয়োজন আছে বলে মনে করি। কারণ এই বিল সর্বসম্মতিক্রমে হাউসে গৃহীত হয়েছিল কিন্তু অনেকগুলো অ্যামেণ্ডমেন্ট তার মধ্যে এসেছিল, যেমন মহাজাতি সদনের ট্রাস্টের এবং অন্যান্য কার্যকলাপ এনকোয়ারি করার প্রভিশন আর্টিকেল ১৫ এর মধ্যে আছে এবং আর্টিকেল ১৫ এর মধ্যে এনকোয়ারির কথা আছে। সেই প্রসঙ্গে সেদিন বিধান সভায়—১৯৪৯ সালের ২৪শে জানুয়ারিতে যে বিতর্ক হয়েছিল, সেই বিতর্কে অংশ গ্রহণ করে মাননীয় সদস্য আনন্দীলাল পোদ্দার বলেছিলেন, স্যার—

I would request that the Hon'ble Minister who is also a staunch follower of Netaji will at least accept this. If it is not accepted, the whole purpose of the Mahajati Sadan will be frustrated because it will just become a department of the Government and every trustee will have to dance attendance on the mercy of the Hon'ble Minister-in-charge and I would request only for this purpose he will kindly agree to a judicial enquiry.

যেখানে এনকোয়ারির প্রশ্ন আছে সেখানে ১৯৪৯ সালে বিধান সভায় মাননীয় সদস্যরা এই দাবি উত্থাপন করেছিলেন যে, যথাযথ ভাবে এনকোয়ারি করার জন্য অন্তত হাই কোর্টে

বিচারপতি দিয়ে একটা কমিটি গঠন করা হোক এবং সেই কমিটি মহাজাতি সদনের সমস্ত কার্যকলাপ তদন্ত করবেন। কারণ মহাজাতি সদনের জন্য সরকারকে প্রচুর অর্থ ব্যয় করতে হয়, যে অর্থ জনসাধারণের কাছ থেকে কর হিসাবে আদায় করা হয়। বার্ষিক ২০ হাজার টাকা পশ্চিমবঙ্গ সরকারের এবং বার্ষিক ৫ হাজার টাকা কলকাতা কর্পোরেশনের কন্ট্রিবিউশন এর মধ্যে রয়েছে। আনন্দিলাল পোদ্দারের সেই সমালোচনার জবাবে মাননীয় মন্ত্রী নীহারেন্দু দত্ত-মজুমদার বলেছিলেন যে, এই আশঙ্কা অমূলক—

I have every confidence that from now on the Government of this country cannot but the Government of the people and I am, therefore, not impelled by a distrust of the Government. It cannot do any such heinous thing whereby some grievous wrong may be done, and as we have got to fall back upon the Government to complete this task, we must give the Government some freedom and discretion. After all, Government will be run by representatives of the people and I think I cannot in the least conceive of any such apprehension in my mind, which impels friend to move his amendment. I, therefore, oppose his amendment.

মাননীয় মন্ত্রীর সেই আশ্বাসে সেদিন সদস্যরা সন্তুষ্ট হয়েছিলেন এবং আশা করেছিলেন যে, সরকার মহাজাতি সদনকে যথার্থই মহাজাতি সদনে রূপান্তরিত করবেন। সেই কারণে তাঁরা সরকারকে সেদিন সমর্থন জানিয়েছিলেন। তাঁরা আশা করেছিলেন যে, সরকার তাঁর দায়িত্ব পালন করবেন এবং জনসাধারণের আস্থা নিয়ে, জনসাধারণের সঙ্গে সংযোগ রেখে এই কাজ করবেন। সেই বিতর্কে এটা প্রকাশিত হয়েছিল। কিন্তু আমরা এত বছর ধরে দেখলাম নীহারেন্দু বাবুর সদিচ্ছা ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যে, এই অধিবেশনে সম্ভব হল না, কিন্তু পরবর্তী অধিবেশনে তিনি যেন আর একটা অ্যামেণ্ডমেন্ট বিল আনেন যাতে মহাজাতি সদনের কার্যকলাপ, তার ট্রাস্টের কার্যকলাপ, সেগুলির জুডিসিয়াল এনকোয়ারি করা যায় এবং সেই এনকোয়ারি যখন করা হবে তখন তা যেন হাইকোর্টের কোনও বিচারপতিকে দিয়ে করানো হয়। নাহলে যেভাবে কংগ্রেস দল মহাজাতি সদনকে ব্যবহার করেছে, পরবর্তীকালে এটা সেই ভাবে ব্যবহারের আশঙ্কা থেকে যায়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কয়টি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী জয়কেশ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় "মহাজাতি সদন (অ্যামেন্ডমেন্ট বিল) ১৯৭৭ এনেছেন, তাকে আমি সমর্থন জানাচ্ছি।

কংগ্রেস পক্ষ থেকে জয়নাল আবেদিন সাহেব সস্তায় কিস্তিমাত করবার জন্য সুভাষচন্দ্র এবং মহাজাতি সদনকে নোংরা রাস্তায় এনে ফেললেন। এই থেকেই সুভাষচন্দ্র সম্বন্ধে, নেতাজী সম্বন্ধে তাদের যে কি ধারণা সেটা পরিষ্কার হয়ে যেতে পারে। এটা খুবই সত্যি কথা মহাজাতি সদন কংগ্রেস ভবন নয়। নাগরিকরা এবং গভর্নমেন্ট টাকা দিয়েছিলেন। পরিকল্পনা করলেন সুভাষচন্দ্র—যে সুভাষচন্দ্রকে কংগ্রেস বিতাড়িত করেছিল। আবার তাঁরাই এর উপর দখল কায়েম করতে চান। কিন্তু কথায় আছে চুরি বিদ্যা মহাবিদ্যা যদি না পড়ে ধরা। সমস্ত চুরি আইন ও বেআইনিভাবে তাঁরা ভোগ করেছিলেন। একে একে সমস্তই তার ধরা পড়ে যাচ্ছে। এই সমস্ত চুরি তাঁরা ঢাকার জন্য এখন বড় বড় কথা বলছেন, কিন্তু ইতিহাস লুকোনো যাবে না। এই সুভাষচন্দ্র যখন সীতারামাইয়াকে হারিয়ে নির্বাচিত হলেন তখন কংগ্রেসের প্রতিক্রিয়া কি ছিল? মহাত্মাজী তখন বলেছিলেন সুভাষচন্দ্র দেশের শত্রু নয় তারপর ত্রিপুরি কংগ্রেসের সেখানেও সুভাষচন্দ্রের উপর অনাস্থা। মহাত্মা গান্ধীর হুকুম ছাড়া সুভাষচন্দ্র কমা, ফুলস্টপ পর্যন্ত এক পাও নড়তে পারবেন না। অথচ এঁরাই আজকের সুভাষচন্দ্রকে মহাপুরুষ, নেতাজী ইত্যাদি বলছেন, কিন্তু এটাই ছিল ওঁদের স্টান্ড (**এ ভয়েস.........—আপনাদের কি স্টান্ড ছিল?**) আমরা সেদিন ভুল করেছিলাম, এবং সেটা আমরা প্রকাশ্যে সাধারণ মানুষের কাছে ঘোষণা করেছি। কিন্তু আপনাদের তা সাহস নেই। আপনারা মিথ্যা বলে কথার আড়ালে নিজেদের চেহারা ঢেকে রাখতে চান। সেদিন পণ্ডিত নেহেরু বলেছিলেন তিনি বর্মা সীমান্তে নিজেই যাবেন। যাকে আপনারা তাড়িয়ে দিলেন তারই আজ উত্তরাধিকার হতে চান। সুভাষচন্দ্র কংগ্রেসে ছিলেন না, কংগ্রেস তিনি পরিত্যাগ করেছিলেন অর্থাৎ কংগ্রেসে যে ঘটনা ঘটেছিল এরপর কংগ্রেসে থাকা তিনি আর প্রয়োজনবোধ করেননি। কিন্তু নেহেরুজী তাঁর সঙ্গে লড়াই করার জন্য বর্মা সীমান্তে যাবার জন্য প্রস্তুত ছিলেন। অথচ তাঁর মৃত্যু সংবাদ পাওয়া মাত্রই তিনি শোকে মূহ্যমান। কারণ তখন সারা ভারতবর্ষ জুড়ে নেতাজী ও আজাদ হিন্দের জয়গানে মুখরিত। নেহেরুজী সুভাষচন্দ্রের ঘরে একঘন্টা মুখে হাত দিয়ে বসে থাকলেন। খবরে কাগজে এসব ছাপা হয়ে গেল। যে সুভাষচন্দ্রকে আপনারা তাড়িয়ে দিয়েছিলেন তাঁর নাম আজ আপনারা করছেন—লজ্জার কথা। আজকে এই বিলকে বলছেন কালা কানুন কিন্তু কোন কানুন আপনারা করেছেন যেটা সাদা? জরুরি অবস্থা, মিসা, আইনটা যে কি তা আমরা সকলেই জানি এবং এর কোন জবাব নেই। কোথায় কোন খবরের কাগজে কি বলেছে আপনারা সেটাই দেখাচ্ছেন। জরুরি অবস্থার সময় আপনাদের এবং ইন্দিরাজীর জয়গানে কাগজগুলো ভর্তি থাকত, আরও যে দেশের মানুষ ছিল তাদের কোনও কথা কি কাগজে একদিনের জন্য ছাপা হয়েছিল। সুতরাং এগুলি ইতিহাস হবে না—সেদিক থেকে আপনারা বোঝবার চেষ্টা করুন। পূর্তমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেটা অনেক দেরি হয়ে গেছে। আরও আগে আনলে ভাল হত। রবীন্দ্রনাথ যার নাম দিয়েছিলেন মহাজাতি সদন সেখানে বসে আপনারা কেলোর কীর্তি আরম্ভ করেছিলেন। সেখান থেকে নির্দেশ দিয়েছেন খুন করার। সেখানে বসে বসে পরিকল্পনা করেছিলেন ১৯৭২ সালের নির্বাচনে কি ভাবে বামপন্থীদের বানচাল করবেন, সেখানে বসেই পিস্তল রিভালভার পাঠাবার চেষ্টা করেছিলেন।

সুব্রত মুখার্জি বলেছিলেন যার কাছে যা অস্ত্র আছে ফেরত দাও। চণ্ডি মিত্রর মার্ডারের কথা আপনাদের মনে আছে। এসব সেখানে বসে করেছেন। আজকে চিন্তা করবার সময় এসেছে। আরও আগে এই ঘুঘুর বাসা ভেঙ্গে দেওয়া উচিত ছিল। আপনারা নাকি বলেছেন সত্যাগ্রহ করবেন, রক্তগঙ্গা বহাবেন বলেছেন। কাজেই সেখানে যে সব ঘটনা ঘটেছে তাতে আরও আগে এ প্রস্তাব আসা উচিত ছিল। ঘুঘুর বাসা যত আগে ভাঙ্গা যায় ততই ভাল। আপনারা সমস্ত জায়গায় সব রন্ধ্রে রন্ধ্রে ঢুকে বসে আছেন। দুর্নীতি চট্টরাজ আছেন। ভূষি, টিউবওয়েল কত কি? সে সব জায়গা পরিষ্কার করতে সময় লাগবে, চামচিকের বাসা ভেঙ্গে গড়তে সময় লাগবে। কাজেই আপনারা ইতিহাসকে বিকৃত করবার চেষ্টা করবেন না।

[4-40 — 4-50 p.m.]

এখন ভাল হবার সময় আসতে পারে আপনাদের, আপনারা অনেক অন্যায় করেছেন বলে বলছি না, অন্যায় স্বীকার করেও ভাল হওয়া যায়। রত্নাকর বাল্মীকি হয়েছিলেন, আপনারাও চেষ্টা করুন না বাল্মীকি হবার। রত্নাকরকে লোকে ডাকাত বলত, তারপর তিনি বাল্মীকি হয়েছিলেন, আপনারাও রত্নাকরের মত হবার চেষ্টা করুন না, তাতে অসুবিধা নেই। জয়নাল সাহেবের বয়স একটুখানি হয়েছে তবে আমার চেয়ে নিশ্চয়ই কম, তিনি এই সমস্ত কথা বলবেন? তিনি ইতিহাস থেকে কিছু জানবার বোঝবার চেষ্টা করুন। আমি আপনাদের কাছে আবেদন রাখছি এই বিলকে কালা কানুন বলে ফেলে দেবেন না, আপনাদের নিজেদের যদি সংশোধন করতে চান তাহলে এই বিলকে আমার মতো সমর্থন করবেন এই বলে আমি বিরোধী পক্ষের কাছে আবেদন রাখছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় যে বিল এসেছে আমি সেই বিলকে সমর্থন জানিয়ে প্রথমেই তাঁদের বলি কংগ্রেসি সদস্য ডাঃ জয়নাল আবেদিন মহাশয়, আপনারা যেকথা এখানে বলেছেন, যে কুম্ভীরাশ্রু আজকে আপনারা এখানে বিসর্জন করেছেন আপনারা ভুলে গেছেন তৎকালীন রাজনৈতিক ইতিহাসের কথা। তৎকালীন ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতি এবং ইতিহাস যদি আপনাদের জানা থাকত তাহলে আজকে একথা আপনারা বলতেন না। নেতাজী সুভাষচন্দ্র বসু ভারতবর্ষের রাজনীতির ক্ষেত্রে এই মহাজাতি সদনের যে পরিকল্পনা করেছিলেন সেই পরিকল্পনার একটা বিরাট আদর্শ ছিল। বাঙালি জাতির তৎকালীন ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে যে আত্মত্যাগ, যে নেতৃত্ব সেই নেতৃত্বকে তিনি একটা মূর্ত রূপে প্রতিষ্ঠিত করবার জন্য এই মহাজাতি সদনের পরিকল্পনা করেন। শুধু তাই নয়, ১৯৩৯ সালের ১৯শে আগস্ট বিশ্ববরেণ্য দেশপ্রেমিক কবি রবীন্দ্রনাথ ঠাকুর এই মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর-স্থাপন করেছিলেন। দুঃখের বিষয় যে স্বপ্ন যে সাধনা নিয়ে মহাজাতি সদন তিনি প্রতিষ্ঠিত করেছিলেন, ১৯৩৯ সালে সেই নেতাজী সুভাষ চন্দ্র বসুকে সেই কংগ্রেস থেকে বিতাড়িত করা হয়েছিল। আজকে যাঁরা কংগ্রেসের কথা বলছেন এই কংগ্রেস কোন কংগ্রেস আমরা জানতে চাই? আমরা ভারতবর্ষের রাজনীতির

কথা জানি, যে রাজনীতিতে ষড়যন্ত্র করে ভারতবর্ষের স্বাধীনতার সাথে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের সাথে যারা বিশ্বাসঘাতকতা করেছিলেন সেই ইতিহাসের কথা লেখা আছে। ১৯৩৯ সালে ওয়েলিংটন স্কোয়ারে নেতাজী সুভাষচন্দ্র বসুকে তৎকালীন কংগ্রেস থেকে বিতাড়িত করা হয়েছিল মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় থাকলে ইতিহাসের প্রতিটি পৃষ্ঠা উল্টে দেখাতে পারতাম, এই সমস্ত জিনিস আজকে ইতিহাসের মধ্যে রয়েছে। মহাত্মা গান্ধীর কাছে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর বার বার চিঠি লিখে অনুরোধ করেছিলেন যে, নেতাজী সুভাষচন্দ্র বসুকে যেন কংগ্রেস সভাপতির পদ থেকে বিতাড়িত না করা হয়। ভারতবর্ষের ইতিহাস আমরা জানি। আজকে কোন কংগ্রেস ঐ মহাজাতি সদন দখল করে আছে? যারা চৌরঙ্গী ভবন থেকে বিতাড়িত, যন্ত্রমন্ত্র থেকে বিতাড়িত, তারা আজকে মহাজাতি সদনের ঐতিহ্যকে কলঙ্কিত করেছে।

যারা জরুরি অবস্থার সময় গোটা ভারতবর্ষে ফ্যাসীবাদ কায়েম করে গোটা ভারতবর্ষকে রক্তাপ্লুত করেছে, কারাগারে পরিণত করেছে, তারা আজকে ওই মহাজাতি সদনের কক্ষে বসে গোটা ভারতবর্ষের রাজনীতি এবং নেতাজীর স্বপ্নকে কলঙ্কিত করবে এটা হতে পারেনা, তাঁর সাধনাকে কলঙ্কিত করবে এটা হতে পারে না। কাজেই আমি বলব তাদের আজকে ওখানে থাকার কোনও অধিকার নেই এবং কোনও কথা বলবারও অধিকার নেই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ওঁরা বিতর্কের মধ্যে গেছেন। আমি ইতিহাস পড়ি এবং রাজনীতি করি। আপনারা আমাকে যদি সময় দেন তাহলে আমি ইতিহাসের পৃষ্ঠা উল্টে উল্টে দেখাব, নেতাজী যখন ওই জমির জন্য কর্পোরেশনের কাছে অ্যাপিল করেন তখন তিনি বলেছিলেন, "জনসাধারণ বিশেষত কলকাতার অধিবাসীদের মধ্যে যাহাতে নাগরিক, সামাজিক এবং সংস্কৃতিমূলক এবং রাজনৈতিক সমস্যা সম্বন্ধে আধুনিকতম জ্ঞান বিস্তারের সহায়তা হয় তদুদ্দেশ্যে প্রস্তাবিত হল ঘরে ওই সকল বিষয়ে জনসভা ও বক্তৃতার ব্যবস্থা হইবে এবং নাগরিকদের মানসিক ও নৈতিক কল্যাণের প্রতি লক্ষ্য রাখিয়া অন্যান্য বিষয়েও আলোচনা সভার আয়োজন করা হইবে"। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মহাজাতি সদন প্রতিষ্ঠা উপলক্ষে সেদিন নেতাজী যে বক্তৃতা দিয়েছিলেন তাতে তিনি একটা আশঙ্কা প্রকাশ করেছিলেন। ভারতবর্ষের রাজনীতিতে তখন যে ধূম্রজাল সৃষ্টি হয়েছিল এবং নেতাজীকে কংগ্রেস থেকে বিতাড়িত করবার জন্য তখন যে ষড়যন্ত্র হচ্ছিল সেকথা নেতাজী জানতেন এবং সে কথা বুঝতে পেরেছিলেন বলেই তিনি যে সতর্কবাণী উচ্চারণ করেছিলেন সেটা আমি পড়ে শোনাচ্ছি। তিনি বলেছিলেন, "আজকে ভারতবর্ষের রাষ্ট্রীয় গগন মেঘাচ্ছন্ন হয়ে উঠেছে। আমরাও ইতিহাসের এমন এক চৌমাথায় গিয়ে পড়েছি যেখান থেকে বিভিন্ন দিকে পথ বেরিয়ে গেছে। এখন আমাদের সম্মুখে সমস্যা এই যে, নিয়মতান্ত্রিকতার পথে আমরা ১৯২০ খ্রিস্টাব্দ বর্জন করেছিলাম পুনরায় কি সেই পথে ফিরে যাব? অথবা আমরা কি গণ আন্দোলনের পথে অগ্রসর হয়ে গণ সংগ্রামের জন্য প্রস্তুত হব? এখানে তর্ক বিতর্ক আমি শুরু করব না—আমি শুধু এই কথা বলতে চাই যে, নবজাগ্রত ভারতীয় মহাজাতি স্বাবলম্বন, গণ আন্দোলন এবং গণ

সংগ্রামের পন্থা কিছুতেই পরিত্যাগ করিবে না"। এই ছিল তাঁর সাধনা এবং সেই স্বপ্নকে রূপায়িত করবার জন্য তিনি এই পরিকল্পনা করেছিলেন এবং রবীন্দ্রনাথকে তিনি ভিত্তি প্রস্তর স্থাপন করবার জন্য অনুরোধ করেছিলেন। রবীন্দ্রনাথ ভিত্তি প্রস্তর স্থাপন করবার সময় যে মন্ত্র উচ্চারণ করেছিলেন সেই মন্ত্র ছিল অনেক অসঙ্গতির মধ্যে সঙ্গতি রক্ষা করা, অনৈক্যের মধ্যে ঐক্য। তাই সেদিন মন্ত্র উচ্চারণ করতে গিয়ে তিনি বলেছিলেন, "বাঙালির প্রাণ, বাঙালির মন বাঙালির ঘরে যত ভাইবোন এক হউক, এক হউক, হে ভগবান। ভারতবর্ষের রাজনীতির দিকে তাকিয়ে ওই ভিত্তি প্রস্তর স্থাপন করবার সময় তিনি বলেছিলেন, তৎকালীন যে সমস্ত যুবক হাসতে হাসতে ফাঁসীতে গিয়েছিল, ভারতবর্ষের স্বাধীনতার জন্য তাদের আলেখ্য সেখানে যেন রাখা হয়, তাদের ইতিহাস সেখানে যেন রাখা হয়। কারণ তিনি জানতেন বিস্মৃত জাতি অতীতের ইতিহাস ভুলে যেতে পারে। যাতে বাঙালি কোনওদিন তার ইতিহাস ভুলে না যায় সেইজন্য সেদিন তিনি বলেছিলেন, বাঙালি ভারতবর্ষকে নেতৃত্ব দিয়েছে এবং আগামী দিনে আবার যদি ভারতবর্ষকে নেতৃত্ব দিতে হয় তাহলে বাঙালি সেই নেতৃত্ব দেবে এবং তার ইতিহাস এই মহাজাতি সদনের আলেখ্য। পুরানো ইতিহাসের মধ্যে এটা প্রতিষ্ঠিত থাকবে এবং সেইজন্য সেদিন তিনি বলেছিলেন, "একথা কারুর আগোচর নেই যে একদা রাষ্ট্রমুক্তি সাধনার কেন্দ্রস্থল ছিল এই বাংলাদেশ। এই দেশের তরুণদল দেশের অপমান দূর করবার জন্য যেমন নির্বিকারে ঝাপিয়ে পড়েছিল ভারতবর্ষের অন্য কোন প্রদেশে এরকম ঘটনা ঘটেনি। তিনি আবার বলেছিলেন, তাদের অন্তর্নিহিত মনুষ্যত্ব এই মহাজাতি সদনের কক্ষে কক্ষে বিচিত্র রূপ গ্রহণ করে বাঙালিকে আত্ম উপলব্ধিতে সহায়তা করুক"। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, নেতাজী বলেছিলেন, "আজকে ভারতবর্ষের যে আদর্শ, ভারতবর্ষের নিজস্ব যে ঐতিহ্য, তার যে মিশন সেই মিশন গোটা পৃথিবীকে একদিন পথ দেখাবে এবং সেদিক থেকে এই মহাজাতি সদন হবে একটা তীর্থক্ষেত্র।

[4-50 — 5-00 p.m.]

এই তীর্থক্ষেত্রের মাধ্যমে ভারতবর্ষকে পথ দেখাবে, গোটা পৃথিবী একদিন পথ দেখবে। তাই আজকে সেই মহাজাতি সদনকে কেন্দ্র করে ইতিহাসকে বিকৃত করে যারা আজকে—কোন দল—নেতাজীকে ১৯৩৯ সালে যখন কংগ্রেস থেকে বিতাড়িত করা হয় তার পরবর্তীকালে তিনি ফরোয়ার্ড ব্লক তৈরি করেছিলেন—আজকে এই কংগ্রেস যারা ফ্যাসিবাদী কংগ্রেস, যারা আজকে ঐ জরুরি অবস্থায় যারা ভারতবর্ষের বুকের উপর ফ্যাসিবাদী কায়েম করেছিল তাদের মুখে আজকে এখন একথা বলা শোভা পায়না। আজকে যুবকদের কথা বলছেন যে, নেতাজী বোস একদিন ভারতবর্ষের স্বাধীনতার জন্য মুক্তির জন্য সশস্ত্র সংগ্রামের মধ্যে দিয়ে—অহিংসায় তিনি বিশ্বাস করেননি, তিনি বিশ্বাস করেছিলেন সংগ্রামের মধ্যে দিয়ে ভারতবর্ষের ৩৮ কোটি মানুষের মুক্তি আসবে কিন্তু মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে কংগ্রেস ইতিহাস কি এই কথা বলে? আজকে দুঃখ বেদনা যন্ত্রণা আমরা কেন পাচ্ছি, আজ নেতাজীর স্বপ্ন আজ কেন সার্থক হয়নি? গোটা ভারতবর্ষ আজকে দ্বিখণ্ডিত। দ্বিজাতিতত্ত্বের যুপকাষ্ঠে আজকে ভারতবর্ষকে

বলি দেওয়া হয়েছে। তাই ইতিহাসের কথা, সেই স্বপ্ন সেই সাধনা সার্থক হয়নি। আমি মনে করি আজকে যে কংগ্রেস মহাজাতি সদনের ব্যাপারে কবিগুরু রবীন্দ্রনাথের কবিতা আমার মনে পড়ছে "বাঙালির ঘরে যত ভাই বোন—এক হউক, এক হউক, হে ভগবান" বাংলা নেতৃত্ব দেবে গোটা ভারতবর্ষকে এবং এই জাতি তার প্রাণ ফিরে পাবে, অসঙ্গতির মধ্যে সঙ্গতি খুজে পাবে তার প্রতিষ্ঠিত ঐ মহাজাতি সদন পৃথিবীর অন্যতম দেশপ্রেমিক কবিগুরু রবীন্দ্রনাথ ভিত্তি প্রস্তর স্থাপনের মধ্যে দিয়ে আজকে উজ্জ্বল হয়ে আছে। সেই মহাজাতি সদনকে যারা কলঙ্কিত করছে তাকে প্রতিহত করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল নিয়ে এসেছেন তাকে সমর্থন করে এবং মন্ত্রীমহাশয়কে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এখানে রেখেছেন মহাজাতি সদন আইন সম্পর্কে, তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করতে উঠে আমি প্রথমে নেতাজী সুভাষচন্দ্র বোস সেদিন মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন করবার সময় যে বক্তৃতা বা অভিভাষণ দিয়েছিলেন, তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মহাজাতি সদনের লক্ষ্য কি হবে, আদর্শ কি হবে সেটা পরিষ্কার ভাবে তুলে ধরে তিনি বলেছিলেন ১৯শে আগস্ট ১৯৩৯ সালে —

To-day we assemble here to witness the beginning of the fulfilment of a long-cherished dream. Those who for years have toiled and suffered-laboured and sacrified-so that India may be free, have long wished for an abode to provide shelter and protection for their activities and to serve as a visible symbol of their hopes and ideal-dreams and aspirations. More than once has the attempt been made to give us the home that we have wanted, but it has failed and has been left to you to lay the foundation stone of the "House of the Nation". It is indeed a rare piece of fortune that we have you here in our midst this afternoon to sow with your hands the seed that will bear the fruit with which our nation will be nurtured in the days to come.

শেষের দিকে তিনি বললেন,—

"Gurudev, we welcome you as the high-priest in today's national festival; proceed to lay with your hands the foundation stone of "Mahajati Sadan". Give us your blessings so that we may be able to make this the "House of the Nation"—the living centre of all those beneficial activities which will bring about the emancipation of the individual and of the nation, as well as the all-round development of India's manhood and nationhood".

নেতাজীর এই যে বাণী এই বাণী আমি মনে করি ম্যানডেটরি। এই বাণী, মহাজাতি সদন কি কাজে লাগানো হবে না হবে সেটা নেতাজীর এই বক্তব্যকে সম্মুখে রেখে স্থির করতে হবে এবং আমি একথা বলছি যে শুধু এই সংশোধনী দিয়েই যে আইন তৈরি করা হয়েছিল সেই আইনের অসঙ্গতি দূর করা যাবে তা নয়। নেতাজীর সেই ম্যানডেটকে যদি আজকে পুরোপুরি কাজে লাগাতে হয় তাহলে পরে সমস্ত আইনটার খোল নিলচে পাল্টাতে হবে, এই বিশ্বাস আমি রাখি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা পরে আসবে যথা সময়ে সেটা আমি জানি কিন্তু আপাতত যেটা করা দরকার, এই মুহূর্তে যেটা করা দরকার — কালা কানুন ওঁরা বলছেন কোনটা কালা কানুন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মতে কালা কানুন হচ্ছে ১৯৪৯ সালের এই আইন। এই আইনটি কালা কানুন ছাড়া আর কোনও কানুন নয়। এটাতে নেতাজীর স্বপ্নকে ধুলিসাৎ করা হয়েছে। কিভাবে এটা নেতাজী সেদিন বলেছিলেন যে এই যে সদন এই সদনের আপনি একটা বৃক্ষ রোপন করছেন, সেই বৃক্ষের ফল একদিন আমাদের সমস্ত জাতির কাজে লাগবে, লালিত পালতি হবে আমাদের জাতি এবং জাতি বৃহৎ হয়ে উঠবে। কিন্তু দুঃখের বিষয় স্বয়ং গুরুদেব স্বহস্তে যে বীজ বপন করেছিলেন সেদিন কেউ জানতো না যে, সেই বীজ থেকে কোনও দিন বিষবৃক্ষ তৈরি হবে এবং ফলে সারা বাংলা দেশের শিক্ষা, অ-সংস্কৃতিক জগৎ, নৈতিক জগৎ, রাজনৈতিক জগৎ ধ্বংস হয়ে যাবে। যেটা ৫/৭ বৎসরে এইখানে এই নন্দী ভৃঙ্গীর দল ঢোকার পর থেকে, আমরা দেখছি এই ছাত্র পরিষদের দল ঢোকার পর থেকে যে এই বিষবৃক্ষ রোপন করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্তমন্ত্রী একটি সংশোধনী এনেছেন তাতে এই বিষবৃক্ষের একেবারে গোড়া কেটে দেবার চেষ্টা হচ্ছে। এর চেয়ে সঙ্গত কাজ আর কি হতে পারে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনিও ছাত্র আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, আমরাও ছাত্র আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলাম। আমি এককালে বাংলাদেশের ছাত্র ফেডারেশনের সাধারণ সম্পাদক ছিলাম, এককালে ভারতবর্ষের ছাত্র কংগ্রেসের সাধারণ সম্পাদক ছিলাম, আমরা জানি যে আসলে ১৯৩৮, ১৯৩৯, ১৯৪০ সালের ইতিহাস কি জাতীয় আন্দোলনের ইতিহাস এবং ছাত্র আন্দোলনের ইতিহাস কি। কোথায় ছিল ছাত্র পরিষদ, কবে এর জন্ম হয়েছে, কোথা থেকে জন্ম হয়েছে? আমরা এটা আজকে জানতে চাই কোথা থেকে এই নৈতিক অধিকার তাদের হল, কোথা থেকে রাজনৈতিক অধিকার তাদের হল যে আজকে নেতাজীর প্রতিশ্রুত মহাজাতি সদনে, গুরুদেব যে মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন সেই মহাজাতি সদনে কোন্ অধিকারে তারা আজকে গিয়ে ঢুকেছে? এটা ইতিহাস থেকে আমাদের যাচাই করে নিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৪০ সাল পর্যন্ত অল ইন্ডিয়া স্টুডেন্টস ফেডারেশন ছিল এবং নানা কারণে, সেই কারণ আলোচনা করবার এখানে আজকে আমার সময় নেই, ১৯৪০ সালে প্রথম ছাত্র আন্দোলন ও ছাত্র ফেডারেশন দুই ভাগে ভাগ হয়ে গেল এবং তারপর সেই একটা ছাত্র ফেডারেশন, অল ইন্ডিয়া স্টুডেন্টস ফেডারেশন যার বাংলা দেশে শাখা মির্জাপুর স্ট্রিটে ছিল, সেই স্টুডেন্টস ফেডারেশন ১৯৪২ সাল পর্যন্ত বাংলাদেশের ছাত্র আন্দোলনের সমস্ত রকম, জাতীয়তাবাদী ছাত্র আন্দোলনের মুখপাত্র হিসাবে

কাজ করেছিল এবং সেই ছাত্র আন্দোলন ১৯৪২ সাল পর্যন্ত নেতাজীর সমস্ত কর্মীদের গ্রেপ্তার করা হয়েছিল, সেই অফিসে তালা লাগিয়ে দেওয়া হয়েছিল, এটা বন্ধ করে দেওয়া হয়েছিল। তারপর ৪২ সালের আন্দোলন শেষ হওয়ার অনেক দিন পর নূতন করে ছাত্র কংগ্রেসই এসেছে, কিছুদিন আগে ১৯৪৬ সালের প্রথমে ইন্টারিম গভর্নমেন্টের আমলে জহরলালের সভাপতিত্বে আমরা দিল্লিতে প্রথম অল ইন্ডিয়া স্টুডেন্টস কনফারেন্স করলাম অল ইন্ডিয়া স্টুডেন্টস কংগ্রেসের নেতৃত্বে এবং দিল্লির সেই ছাত্র সম্মেলনের পরেই বাঙ্গালোরে গিয়ে ৪৭ সালে অল ইন্ডিয়া স্টুডেন্টস কংগ্রেস দুভাগে ভাগ হয়ে গেল। কিন্তু কোনও দিন গান্ধীজীর নেতৃত্বে ছাত্ররা বিশ্বাস করত না, ছাত্রদের রাজনৈতিক ভূমিকায় তাঁরা বিশ্বাস করতেন না। সেইজন্য ভারতবর্ষের ছাত্র আন্দোলনে, বাংলাদেশের ছাত্র আন্দোলনে কখনও যাঁরা গান্ধীবাদী তাঁদেরকে দেখা যায়নি। এই হচ্ছে ইতিহাস।

[5-00 — 5-10 p.m.]

তাঁরা বিশ্বাস করতেন না ছাত্রদের রাজনৈতিক আন্দোলনে যোগদান করার কোনও প্রয়োজনীয়তা আছে। সেজন্য কখনও ভারতবর্ষের ছাত্র আন্দোলনে, বাংলাদেশের ছাত্র আন্দোলনে, কখনও নৈতিক গান্ধীবাদীদের ছাত্র আন্দোলনে দেখা যায়নি। এটা হচ্ছে ইতিহাস এবং এখানেও ১৯৪২ সালের আন্দোলনের পরেও যে বি.পি.এস.সি. ছিল, ওঁরা জানেন না, শ্রীমতী পূরবী মুখোপাধ্যায় আমাদের সঙ্গে এককালে ছাত্র আন্দোলন করতেন। অনেক দিন পরেও ১৯৪২ সালের আন্দোলন শেষ হয়ে যাবার পরেও যখন অল ইন্ডিয়া স্টুডেন্টস কংগ্রেস হল, তারপরে এখানে বেঙ্গল প্রভিন্সিয়েল স্টুডেন্টস কংগ্রেস গড়া হয়েছে যাতে সুরেন্দ্রমোহন ঘোষের দলের ছাত্ররা তার মধ্যে গিয়েছিলেন এবং তার মধ্যে কাজ করতেন কিন্তু অল ইন্ডিয়া স্টুডেন্টস কংগ্রেসের যেটা প্রাদেশিক আসল ইউনিট তার দপ্তর ১৮ নং মির্জাপুর স্ট্রিটে ছিল এবং কোনও সময়ে ছাত্র সংসদ বলে আভা মাইতির একটি প্রতিষ্ঠান ছিল কিন্তু কোনও সময়ে গান্ধীবাদীরা সেই আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন না। সেজন্য আমি জানতে চাচ্ছি কবে, কোথা থেকে, ইতিহাসের কোন পর্যায়ে এই ছাত্র পরিষদের জন্ম? আমি তো জানি দেশ স্বাধীন হবার পর দীর্ঘকাল ধরে নিখিল ভারত কংগ্রেস কি এখানকার প্রাদেশিক কংগ্রেস কোনও ছাত্র সংগঠন রাখেনি। অল্প কয়েকদিন আগে যখন দেখলেন দেশের মাটি কেঁপে কেঁপে উঠছে এবং সকলেরই ছাত্র সংগঠন আছে, সকলেরই যুব সংগঠন আছে, তখন তাদের মাথায় ঢুকল যে একটা ছাত্র সংগঠন দরকার। তাই আপনি জানেন এটা নতুন কোনও কথা নয়, সারা ভারতবর্ষে ছাত্র পরিষদ বলে কোনও ছাত্র সংগঠন কোনও কালে ছিল না, আজও নেই। অতএব কোথা থেকে কিভাবে এসে কিভাবে এত বড় অধিকার দাবি করতে পারে সেটাই বড় কথা। তারপরে আর একটা কথা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা বলেছেন — আমরাই হচ্ছি কংগ্রেসের উত্তরাধিকারী। কিন্তু কোন্ কংগ্রেসের উত্তরাধিকারী? আজকে ইতিহাস আছে, এখানে ইতিহাসকে ভুলে গেলে চলে না, ইতিহাসের দৃষ্টি নিয়ে হরিপুরা কংগ্রেস থেকে ত্রিপুরী কংগ্রেস পর্যন্ত জাতীয় আন্দোলনের ইতিহাসকে আলোচনা করুন, তাহলে দেখবেন কত বড় অসঙ্গতি এই কাজের মধ্য দিয়ে হয়েছে, কত বড় অন্যায়

হয়েছে। নেতাজী সুভাষচন্দ্রের সমস্ত আদর্শকে জলাঞ্জলি দিয়ে, নেতাজী সুভাষকে কংগ্রেস থেকে বহিস্কৃত করেছিল, শুধু তাই নয়, সারা ভারতবর্ষের মাটি থেকে যারা ভেবেছিল নেতাজীকে দাঁড়াবার স্থান দেবেন না, সেই ষড়যন্ত্রকারী দলের মধ্যে — আমি কোনও ধিক্কার সৃষ্টি করতে চাই না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১লা নম্বর ছিলেন প্যাটেল, দ্বিতীয় নম্বর রাজেন্দ্র প্রসাদ এবং তৃতীয় নম্বর ছিলেন পন্ডিত জহরলাল নেহেরু, — এঁরা নেতাজীর বিরোধিতা করেছেন, আপনি দেখুন হরিপুরা কংগ্রেস সম্বন্ধে বিশ্ব বিখ্যাত ঐতিহাসিক ডঃ আর সি মজুমদার যে কথা বলেছিলেন সেটা হচ্ছে গণতন্ত্রের সমাধি এই হরিপুরা কংগ্রেসের পরই হয়ে যায়। নেতাজী সুভাষচন্দ্র সর্বসম্মতিক্রমের সভাপতি নির্বাচিত হয়েছিলেন ঠিকই, কিন্তু তারপরেই তাঁর বিরুদ্ধে ষড়যন্ত্র শুরু হয়ে যায় এবং তাঁর সভাপতি হওয়ার পর থেকে দক্ষিণপন্থী কংগ্রেসিরা গান্ধীবাদীরা ষড়যন্ত্র করে পদে পদে এমনভাবে অপদস্থ করার চেষ্টা করে এবং কোণঠাসা করার চেষ্টা করে যার ফলে ত্রিপুরি কংগ্রেস সভাপতি নির্বাচন এটা ইতিহাসের বইয়েতে আছে। তারপর বাদৌলি থেকে সর্দার প্যাটেল শরৎ বসুর কাছে টেলিগ্রাম করলেন যে দেশের স্বার্থে আমরা মনে করছি রি-ইলেকশন অফ সুভাষ ইজ ডেট্রিমেন্টাল টু দি কজ অফ দি কান্ট্রি। কারা এটা বলেছিল? এই চামচিকের দল যাঁরা ওখানে বসে চেঁচাচ্ছেন এবং বলছেন ওঁদের মতো সুভাষদরদী আর কেউ নেই। কোনও কোনও দলের নেতারা একথা অকপটে স্বীকার করেছেন যে, তাঁরা নেতাজী সম্বন্ধে সেই সময়ে যা বলেছিলেন তা ভুল করেছিলেন। কিন্তু যারা ত্রিপুরা কংগ্রেসের পর পরোক্ষভাবে নেতাজীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব নিয়ে এল এবং পাস করল তোমরা ওয়ার্কিং কমিটি করতে পারবেনা। আপনাকে গান্ধীজীর সঙ্গে পরামর্শ করে আপনার ওয়ার্কিং কমিটি করতে হবে। তারপর নেতাজী সুভাষচন্দ্র তিন মাস ধরে গান্ধীজীর সঙ্গে সেখানে কথাবার্তা বললেন, চিঠির পর চিঠি, সেই সব করেসপন্ডেন্সের নকল এখানে আছে। সেই করেসপন্ডেন্সের ভিতর দিয়ে তিন মাস চিঠিপত্র লেখার পর কোনও জায়গায় এসে দাঁড়ানো সম্ভব হল না। তিনি যে নীতি নিয়েছিলেন, অন্য কেউ নয়, অধ্যাপক হীরেন মুখার্জি তাঁর জেন্টল কলোসাস বইতে লিখেছেন, এত স্মল, এত পেভিস, কোনও জাতীয় নেতা হতে পারেন তা কল্পনা করা যায় না এবং শুধু তিনি একা নন, এখানে আমি বলব, ঐতিহাসিক শ্রী রমেশচন্দ্র মজুমদার তিনি বলছেন, হরিপুরা কংগ্রেসের নির্বাচনের পরেই তিনি বলছেন,—

So far there was nothing to which any objection could be taken. But the result of the election was followed by a series of events which tore off the democratic mask of the congress and showed in in its true colour — a totalitarian body under the dictatorship of Gandhi.

তারপর তিনি বলছেন, একটা রেজেলিউশন যখন পাস করা হল, যেটা কার্যত নেতাজী সুভাষচন্দ্রের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব ছিল, তাকে সরিয়ে দেওয়ার জন্য। বিপুল ভোটে গান্ধীজীর নির্দেশ অমান্য করে তাঁর প্রার্থী পট্টভী সিতারামাইয়াকে পরাস্ত করে যখন নেতাজী সুভাষচন্দ্র

জিতলেন যে অব্যবস্থা হয়েছিল, সেটা আমার কথায় নয়, শোনা দরকার, ঐতিহাসিকের দৃষ্টি, অবজেকটিভ সেই দৃষ্টি, তিনি কিভাবে দিয়েছেন সেটা আজকে হাউসের সামনে রাখা দরকার।

Henceforth the Congress had not even any pretence of functioning as a democratic body; for Gandhi was officially installed in the position of its dictator. And this was done by the veteran leaders in the same session of the Congress in which they denounced the 'betrayal of democracy' in the west ..... The last normal session of the Indian National Congress. by openly repudiating democracy, even as an ideal, in leadership, set a precedent which was bound to have repercussion on Indian politics for many years to come.

এই হচ্ছে ঐতিহাসিকের বক্তব্য এবং এর সঙ্গে সঙ্গে আমরা আর একটি ঘটনা দেখতে পাই। ওঁরা বললেন যে এইরকমভাবে নেতাজীর বিরুদ্ধে, শুধু নেতাজীকে সরিয়ে দেওয়ার জন্য, শুধু গুরুতর চক্রান্ত করা হল তাই নয়, অন্যদিকে শ্রী কে.এম. মুন্সীর একটা চিঠি এখানে উল্লেখ করা দরকার। ওঁরা তো ভুল করেছিলেন, ভুল স্বীকারও করেছিলেন। কিন্তু এই গান্ধীবাদীরা এতদূর নির্লজ্জ যে আজ পর্যন্ত তাঁদের ভুল তাঁরা স্বীকার করেননি। আজ পর্যন্ত অফিসিয়ালী সরকারি ভাবে নেতাজী সুভাষচন্দ্রকে কংগ্রেস থেকে বহিস্কারের যে প্রস্তাব করা হয়েছিল, সেই প্রস্তাব তারা ফিরিয়ে নেননি। তারা প্রমাণ করুন যে নেতাজীর বিরুদ্ধে তারা যে বহিষ্কার করার প্রস্তাব নিয়েছিলেন, সেই প্রস্তাব তারা প্রত্যাহার করে নিয়েছেন। সেকথা বলবার আজকে মুখ ওদের নেই এবং তার সঙ্গে সঙ্গে এটাও বলা দরকার নেতাজী যে জার্মানীর চর একথা কংগ্রেস তরফ থেকে প্রথম প্রচার করা হয়েছিল একথা গান্ধীবাদী কংগ্রেসের তরফ থেকে প্রথম প্রচার করা হয়েছিল, ঐতিহাসিক এ.কে. মজুমদার তাঁর অ্যাডভেন্ট অফ ইন্ডিপেন্ডেন্স বইতে এই জিনিসটা পরিষ্কার করে দিয়েছেন। শ্রী কে.এম. মুন্সী যার সঙ্গে সিক্রেট সারভিস অফ ইন্ডিয়ার লোকদের যোগাযোগ ছিল সেই শ্রী কে.এম. মুন্সীকে নাকি সিক্রেট সার্ভিসের লোকেরা এসে বলছে যে, সুভাষচন্দ্র জার্মান কাউন্সিলের সঙ্গে যোগাযোগ করছেন। যুদ্ধ আসছে। তিনি জামর্নীকে এই প্রতিশ্রুতি দিচ্ছেন যে, তোমরা যদি আমাকে সাহায্য কর, তাহলে আমি দেখব যাতে জামর্নীর যেন কোনও অসুবিধা না হয়। শ্রী কে.এম. মুন্সীর এই চিঠি নাকি পরে প্রকাশিত হয়েছে, এই ঘটনা ১৯৩৮ সালের, কিন্তু শ্রী কে.এম. মুন্সীর চিঠি ১৯৬২ সালে প্রকাশিত হয়েছে — যেটা ঐতিহাসিক উল্লেখ করেছেন। এখানে শ্রী কে.এম. মুন্সী, প্যাটেলের সঙ্গে যেহেতু তাঁর যোগাযোগ ছিল, গান্ধীর সঙ্গে যেহেতু তাঁর যোগাযোগ ছিল, সেইজন্য সিক্রেট সার্ভিসের লোকেরা তার কানে কথাটা পৌঁছে দিয়েছিল, যাতে তিনি সঙ্গে সঙ্গে গিয়ে গান্ধীর কানে কথাটা পৌঁছে দেবেন, প্যাটেলের কানে কথাটা পৌঁছে দেবেন।

[5-10 — 5-20 p.m.]

এ মুন্সী বলছে আমি গান্ধীর কাছে এই কথা গিয়ে বলি ইনফরমেশন Conveyed to Gandhiji গান্ধীজীকে সংবাদ দেওয়া হল গান্ধীজী ফেল্ট সারপ্রাইজ। সিদ্ধান্ত নেওয়া হল যে সুভাষচন্দ্রকে ত্রিপুরা কংগ্রেসে আর প্রেসিডেন্ট করা হবে না। আপনারা নেতাজীকে দেশ ছাড়া করেছেন এখন মহাজাতি সদন সম্বন্ধে আপনারা কুম্ভীরাশ্রু ফেলছেন। এ বিধানসভার প্রস্তাব নয় আপনারা যদি না ছাড়েন তাহলে বাংলাদেশের মানুষ আপনাদের অর্ধচন্দ্র দিয়ে ওখান থেকে বের করে দেবেন। বিশ্বাসঘাতকের দল নেতাজীকে আপনারা ভারতবর্ষের মাটি থেকে সরিয়ে দেবার চেষ্টা করেছিলেন। আজকে মহাজাতি সদন নিয়ে মায়াকান্না কাঁদছেন। এই কথা বলে আমি আবার এই সংশোধনীকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয় আপনার কাছে নিবেদন করতে চাই। মুন্সিরহাট থেকে একটা বিরাট মিছিল এই বিধানসভার মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে এসেছেন। জরুরি অবস্থার সুযোগ নিয়ে তাদের বাস্তুচ্যুত করা হয়েছিল তাদের ঘরবাড়ি ভেঙ্গে দেওয়া হয়েছিল। এখন আবার সম্প্রতি পুলিশ তাদের বাস্তুচ্যুত করছে। স্থানীয় ঐ দলের এম.এল.এ. এই জিনিসটা করাচ্ছে। পুলিশ এই সব বাড়ি ঘর ভেঙ্গে দিচ্ছে। স্যার, আমি তাদের স্মারকলিপির প্রতিলিপি আপনার কাছে দিতে চাই। এখানে আইনমন্ত্রী এবং বিশিষ্ট মাননীয় মন্ত্রীরা রয়েছেন। আমি আপনার মাধ্যমে বিশিষ্ট মন্ত্রীদের অনুরোধ করছি তাঁরা যেন ঐ ডেপুটেশনের কাছে গিয়ে তাঁদের বক্তব্য শোনেন।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের স্টেটমেন্ট of objects and reasons আমি দেখলাম তাতে লেখা আছে Sub-paragraphs (b) and (c) of paragraph (3) of the Second Schedule to the Mahajati Sadan Act, 1949, show undue and unjust favour to a paricular political party. In view of this, it has been proposed to delete the aforesaid sub-paragraphs by amending the said Act. the Bill has been prepared with the aforesaid object in view. অর্থাৎ কিনা ১৯৪৯ সালে তখন থেকে undue and unjust favour to a particular political party. প্যারাগ্রাফ বি, অ্যান্ড সি-তে আছে। আজ প্রায় ২৮ বছর বাদে মাননীয় পূর্তমন্ত্রী আসবার পর সেই ভুল সংশোধন করবার চেষ্টা করছে। সেই সময় চীফ মিনিস্টার ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায় সেই সময় এখানে জ্যোতি বসুও প্রেজেন্ট ছিলেন এবং সেই সময় প্রফুল্লচন্দ্র সেনও ছিলেন। ইউন্যানিমাসলি এই বিল পাস হয় উইদাউট এনি ডিভিশন। তখনও অন্য পলিটিক্যাল পার্টি ছিল এবং তা সত্ত্বেও এটা পাস হয় এবং শুধু তাই নয় এটা পাস হয়ে ১২ই জানুয়ারি এটা গেজেটে বের হয় যে —

Mahajati Sadan Bill, 1949 — to provide for the speedy acquisition of the land and the unfinished buildings thereon commonly known as Mahajati Sadan for the continuance and completion of the erection of

Mahajati Sadan for the maintenance, management and use thereon and for the creation of a body of Trustees.

Whereas certain sums of money were subscribed by the people of India with the object of erecting a building to be used mainly for the purposes described in the Second Schedule — it says, mainly for the purposes described in the Second Schedule and were collected by a Committee called Subhas Congress Fund Committee constituted at a meeting of the peoples of Calcutta for the purpose of collecting such subscriptions.

And where as in furtherance of the object Nataji Subhas Chandra Bose took a lease of the land described in item (a) of the First Schedule from the Corporation of Calcutta and initiated erection thereon of the buildings herein after referred to as the Mahajati Sadan of which the foundation stone was laid by Kabiguru Rabindra Nath Tagore.

And whereas erection of the Mahajati Sadan could not be completed for being so used and utilised by Netaji Subhas Chandra Bose;

And whereas it is expedient to provide for the speedy acquisition of the property described in the First Schedule for the continuance and completion of the erection of the Mahajati Sadan, for the maintenance, management and use thereof, for the creation of a Body of Turstees...

অর্থাৎ কিনা নেতাজী সুভাষচন্দ্র বোসের মত অনুসারে এবং তাঁর ওপিনিয়ন অনুসারে এই সেকেন্ড শিডিউল করা হল অবজেক্ট অফ দি ট্রাস্ট, অর্থাৎ কিনা একটা ট্রাস্ট তৈরি করা হল। সেই ট্রাস্ট তৈরি করা হল ১২ই জানুয়ারি ১৯৪৯ সালে উইদাউট এনি ডিভিশন। তখন জ্যোতিবাবু নিজে ছিলেন, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় ছিলেন এবং স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায় ছিলেন এবং তারা সবাই মিলে এই বিলটি তৈরি করেছিলেন। এই বিলের যখন আলোচনা হচ্ছিল তখন সেই সময় কথা ওঠে অ্যাবাউট কমিটি অফ ইন্সপেকশন ইত্যাদি এবং সেই কমিটি অফ ইন্সপেকশনের কথা যখন ওঠে, সেই সময় তৎকালীন পূর্তমন্ত্রী এই কথা বলেছিলেন —

I am afraid, Sir, my honourable friend has heen labouring under a mis-conception. Government acquiring the land and buildings for the purpose of construction does not mean that it becomes a Government Department. It is known that statutory trusts are created for these particular objects and in themselves they may be made completely autonomous and there will be no interference with them so long as they

are carrying on the purpose consistent with the original purpose for which they have been created — and the original purpose is written in the Second Schedule.....

শুধু তাই নয়, এই অ্যাক্টের মধ্যে আপনারা দেখতে পাবেন সুভাষচন্দ্র কংগ্রেস ফান্ড কমিটি হয় এবং এতে বলা আছে যে এটা অ্যাকোয়ার করা হবে। তারপরে এগ্রিমেন্ট করে এবং অ্যাক্ট করে ডিসিশন নেওয়া হবে। সুভাষচন্দ্র কংগ্রেস ফান্ড কমিটি করা হয়েছে এবং তার যে টাকা এই বোর্ডকে দেওয়া হবে, যার থেকে বাড়ি তৈরি হবে। পুরো টাকা গভর্নমেন্ট দেয়নি। ১ লক্ষ টাকা দেশের লোক, কলকাতার পাবলিক জেনারেল পাবলিক দিয়েছিল বিশ্বাস করে যে ভারতবর্ষের একটা মহান জিনিসের জন্য আমরা টাকা দিচ্ছি। তাদের মধ্যে অনেকে হয়ত বেঁচে নেই, কেউ কেউ হয়ত আছে। আর যারা বেঁচে আছে তাদের কথা আমি পরে বলব। আপনাদের কলঙ্কের কথা আগে বলি। আপনারা ঝগড়া করছেন, আর বলছেন সর্বহারার নেতা। অথচ জমি নিয়ে মামলা করছেন, বোনকে ঠকাচ্ছেন — লজ্জা করে না? তখনকার দিনে ১ টাকা ২ টাকা ৩/৪ টাকা, এক আনা, দু আনা, আট আনা করে দিয়েছে এবং এইভাবে এক লক্ষ টাকা সুভাষ কংগ্রেস ফান্ড কমিটিকে দিয়েছিল। সেই ১ লক্ষ টাকা এই বাড়িতে ব্যবহার হয়েছে। এই টাকা ব্যবহৃত হবার পর এই কথা বলা হচ্ছে আইন অনুসারে —

[5-20 — 5-30 p.m.]

The Board keeps a sum of money in the custody of the Subhas Congress Fund Committee and all other properties, whether movable or immovable which had been given or may herein after be given, bequeathed or otherwise transferred for the purpose of Mahajati Sadan (referred to in the second schedule যা অ্যামেন্ড করতে বলেছেন) or acquired by the Board for the said purpose shall be vested in the Board to be held in trust for the purpose of Mahajati Sadan.....

যাঁরা দিয়ে গিয়েছেন তাঁদের অনেকেই হয়ত মারা গিয়েছেন। কিন্তু আজকে জ্যোতিবাবু বেঁচে আছেন। স্যার, ওরা সুভাষচন্দ্রকে বলেছিলেন, 'কুইসলিং'। ওরা বলেছিলেন, যুদ্ধে ব্রিটিশকে সাহায্য কর, আমেরিকাকে সাহায্য কর, 'কুইট ইন্ডিয়া' এসব মানিনা ইত্যাদি ইত্যাদি। স্যার, যারা সুভাষচন্দ্রকে কুইসলিং বলেছিলেন তাদেরই পক্ষপুষ্ট হয়ে আজকে আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, ফরোয়ার্ড ব্লক মার্কসিস্ট এমন কি জনতা পার্টিও আনন্দে নৃত্য করছে। আহা কি মধু, কি মধু! কি বাণী আজকে এসেছে! এই বামফ্রন্ট সরকারের কি বাণী আজকে এসেছে! বিশ্বাসঘাতকরা তার কি নিদর্শন ওরা রেখে গেলেন — জনগণের সঙ্গে কি ধরনের বিশ্বাসঘাতকতা করে গেলেন, কেউ কিছু করতে পারল না কারণ সংখ্যায় ওরা বেশি। স্যার,

কর্পোরেশনের রেকর্ড যদি খোঁজা হয় — পশ্চিমবঙ্গ সরকারের 'পশ্চিমবঙ্গ' বলে যে একটা বই বেরোয় তার ২০শে আগস্ট, ১৯৭৬ সালের বই-এ কর্পোরেশনের একটা মিটিং সম্বন্ধে বলা আছে। সেই মিটিং-এ জমিটা যে এক টাকাতে নেওয়া হয় সেখানে ঠিক হল যে এই জমির উপর একটি সুবৃহৎ অট্টালিকা করা হবে এবং তাতে থাকবে একটা রঙ্গমঞ্চ, একটি বক্তৃতা মঞ্চ, একটি বহু গ্রন্থ সম্বলিত পুস্তকালয়, একটি ব্যায়ামাগার এবং ভারতীয় কংগ্রেসের একটি কার্যালয়। স্যার, আমরা নেতাজীর যে মূর্তি গড়েছি আজও তাতে মালা দেওয়া হয়। আমি আজকে ওদের জিজ্ঞাসা করি, আপনারা সব কোথায় ছিলেন? আপনাদের একজনও কেউ আই.এন.এ.-তে গিয়েছিলেন কি? আপনারা কেউই সেদিন নেতাজীর পেছনে গিয়ে দাঁড়াননি। তারপর যখন এমার্জেন্সি হয়েছিল তখন ওরা ইঁদুরের গর্তে গিয়ে ঢুকেছিলেন, একজনও সেদিন বেরোন নি। স্যার, আজকের এই 'কালা দিনটা' বাংলার মানুষরা কোনও দিনই ভুলবে না। রবীন্দ্রনাথের গলায় মালা দেওয়া, সুভাষচন্দ্রের নাম করার, বিধান রায়ের নাম করার বা বাংলার পূর্ব পুরুষদের নাম মুখে উচ্চারণ করার অধিকার আজকে থেকে ওরা হারালেন।

**Mr. Deputy Speaker :** The time fixed for this item of business is going to expire at 5.32 p.m. it seems that the transaction of this item of business will not be completed within the scheduled time. therefore under rule 290 of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly, I propose to extend the time by one hour. I think the House agree to it.

**..... (Voices — Yes) .....**

So, the time is extended by one hour.

**শ্রী দেবী বসু ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ক্লারিফিকেশন, স্যার, মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন মহাশয় এখন যেটা বললেন তার মর্মার্থ হল যে, কংগ্রেস একটি উপকারি **তাকে মহাজাতি সদনে মুলিবাঁশের বেড়া আর টালির চাল দিয়ে একটি গোয়ালঘর করে দেবার প্রস্তাব করেছেন।

**..... (গোলমাল) .....**

**Mr. Deputy Speaker :** Please take your seat.

Note : ** Expunged as ordered by the chair. Vide ruling from the chair on 5th October 1977.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ, স্যার, উনি বক্তৃতা দেবার সময় মাননীয় ভোলা সেনের একটা বক্তব্য উদ্ধৃত করে বলেছেন যে একটা খোয়াড়ে পাঠিয়ে দিতে। কংগ্রেস একটা জন্তু একথা উনি বলতে পারেন না। উনি যদি বলে থাকেন, ফর ক্লারিফিকেশন, কংগ্রেস একটা জন্তু—এ কথা বলে সমস্ত কংগ্রেস সংগঠনের উপর আঘাত করা হয়েছে, কংগ্রেস সংগঠনকে অপমান করা হয়েছে, জনসাধারণের কাছে ছোট করা হয়েছে এবং বিধানসভার সদস্যদের কাছে হিউমিলিয়েট করা হয়েছে। সুতরাং উনি যে বক্তব্য রেখেছেন ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ। আমি আপনার মাধ্যমে বলছি যে এটা প্রিভিলেজে আনা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যে পয়েন্ট অব প্রিভিলেজ এখানে রেইজ করেছেন, আমি সেটা দেখব।

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পার্সোনাল এক্সপ্লানেশন আছে। স্যার, পার্সোনাল এক্সপ্লানেশন দিতে গিয়ে বন্ধুকে একথা বলতে পারি যে, আমাদের মুখে সেই ভাষা আসেনা, কারণ আমরা ঐ স্কুলে মানুষ হয়নি, যে স্কুল আমি চারিদিকে দেখছি। এক কথায় বলতে পারি যে ১৯৫৮ সালের ১৯শে আগস্ট শ্রী প্রফুল্লচন্দ্র সেন সেই দ্বার উদ্‌ঘাটন করেছিলেন। তিনি এখনও বেঁচে আছেন, তার দলই আজকে আপনাদের সাহায্য করছেন।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি প্রথমেই মাননীয় মন্ত্রী শ্রী যতীন চক্রবর্তী মহাশয়কে উচ্ছ্বাসিত ভাবে প্রসংশা করছি যে উনি এই সংশোধনীটা এনেছেন। একটা জিনিস, একটা ভুল, একটা অন্যায় অনেকদিন ধরে চললে সেটা ন্যায় হয়ে যায়না। ভোলানাথ সেন মহাশয় বিভিন্ন ভাবে বলবার চেষ্টা করেছেন যেহেতু এটা ১৯৪৯ সালে হয়েছে সুতরাং এর আর কোন পরিবর্তন হয়না। উনি প্রথমে উল্লেখ করেছেন যে ১৯৪৯ সালে জ্যোতি বাবু এখানে ছিলেন। আমি বলছি, ভোলাবাবু ভুলে গেছেন যে জ্যোতিবাবু ১৯৪৫-৪৬ সাল থেকে এখানে সদস্য। কিন্তু ১৯৪৯ সালে আমাদের পার্টি বে-আইনি এবং জ্যোতিবাবু তখন আণ্ডার গ্রাউণ্ডে আছেন, উনি এই সভায় তখন আসতেন না। কাজেই ভোলাবাবুর এটা বুঝে কথা বলা উচিত ছিল। আর যদি জ্যোতি বাবু এখানে থাকবেন তাহলে তার ক্ষুরধার বক্তৃতায় যে ভাবে উনি আগেও কাঁপিয়েছেন, সেই ভাবেই কাঁপাতেন। কাজেই ভোলাবাবু যে কথা বলেছেন সেটা অসার কথা। দ্বিতীয় কথা বলতে চাই, এই যে ঘটনা ঘটেছে, মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপিত হয়েছে এখন থেকে ৩৮ বছর আগে। আমি জানিনা, ৩৮ বছর আগে তারা রাজনীতি করতেন কিনা, হয়ত করতেন। আমি একজন

ব্যক্তি যে ঐ সময়ে মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন উৎসবে সেখানে উপস্থিত ছিলাম এবং আমার সেখানে সুযোগ ঘটেছিল কবিগুরু রবীন্দ্রনাথকে খুব কাছে থেকে প্রত্যক্ষ করার। সে কথা আমি কখনও ভুলব না। আমার মনে হয় প্রভাষ বাবু, কমল বাবু, নির্মলবাবু, নলিনীবাবু—এই কিছু লোক আমাদের দিকে ছিলেন, কিছু ছিলেন না। এখানে ৩৮, ৩৯, ৪০ আগেকার ইতিহাসের কথা উঠেছে। এখন সেই সময়ের ইতিহাস কি ছিল?

[5-30 — 5-40 p.m.]

কথাটা হচ্ছে মহাজাতি সদনে কংগ্রেসের একটা ছাত্র সংগঠনের আস্তানা থাকবে, কি থাকবে না? এটা সুভাষ বাবুর ইচ্ছা ছিল, কি ছিল না, এটাই হচ্ছে কনটেনশন। তখনকার রাজনৈতিক অবস্থা কি ছিল? হরিপুরা কংগ্রেসে সুভাষ বাবু সর্বসম্মতিক্রমে সভাপতি নির্বাচিত হলেন। ত্রিপুরী কংগ্রেসে গান্ধীজীর ইচ্ছা নয় যে সুভাষ বাবু সভাপতি হন, কিন্তু বামপন্থী সমস্ত প্রগতিশীল শক্তির ইচ্ছা যে সুভাষ বাবু সভাপতি নির্বাচিত হন। গান্ধীজী সেখানে পট্টভি সীতারামাইয়াকে দাঁড় করিয়ে দিলেন। সেখানে সমস্ত বামপন্থী দল এবং কংগ্রেসের মধ্যে সুভাষবাবুকে যাঁরা ভালবাসতেন, তাঁর নীতিকে যাঁরা ভালবাসতেন, তাঁর নীতিকে যাঁরা অনুসরণ করতেন, সবাই মিলে তখন সুভাষ বাবুকে নির্বাচিত করে ছিলেন। এবং গান্ধীজী তখন বলেছিলেন সীতারামাইয়াজ ডিফিট ইজ মাই ডিফিট। এবং তাঁকে হেনস্থা করার জন্য ত্রিপুরী কংগ্রেস থেকে নানা ষড়যন্ত্র হল। যাঁরা প্রত্যক্ষদর্শী ত্রিপুরী কংগ্রেসের তাঁদের বিষয়টা নিশ্চয়ই মনে থাকবে। সেদিন সুভাষ বাবুকে হেনস্থা করবার জন্য যে পরিস্থিতির সৃষ্টি হয়েছিল তাতে জওহরলাল নেহেরু পর্যন্ত এবং সেদিন বাংলাদেশের ডেলিগেট, যাঁরা সেখানে উপস্থিত ছিলেন এবং অন্যান্য প্রদেশের যে ডেলিগেটরা ছিলেন, তাঁরা অত্যন্ত ক্ষুব্ধ হয়ে উঠেছিলেন এবং যদি না শরৎ বাবু সেদিন বার হতেন মাইক ধরে—আমার সেই দৃশ্য এখনও মনে আছে, তাহলে যে কি কাণ্ড হত সেদিন, সেটা বলবার নয়, এটা হয়ত সকলের মনে আছে তারপর শুরু হল কি করে সুভাষ বাবুকে সভাপতি পদ থেকে দূর করে দেওয়া যায়। আর মনে আছে এই ওয়েলিংটন স্কোয়ারে এই উদ্বোধন অনুষ্ঠানে, ভিত্তি প্রস্তর স্থাপন যেদিন করা হয় তার দু মাস আগে, এই ওয়েলিংটন স্কোয়ারে এ. আই. সি. সি'র যে মিটিং হয়, সেদিন সুভাষবাবুকে সপ্তরথীতে ঘিরে ধরল, সেই বুলাভাই দেশাই, ঠিক বাঘের মতো মুখ, বল্লভভাই প্যাটেল, রাজেন্দ্র প্রসাদ, প্রফুল্লচন্দ্র ঘোষ এবং এই রকম সমস্ত লোক তাঁরা সবাই ঘিরে ধরলেন সুভাষবাবুকে। সেখানে সারথী হচ্ছে মহাত্মাজী এবং সেই অবস্থার মধ্যে সুভাষ বাবুকে পদত্যাগ করতে বাধ্য করলেন, এই ইতিহাস বাংলাদেশ কখনও ভুলবে না। সেদিন কলকাতার মানুষের যে বিক্ষোভ, বাংলাদেশের মানুষের যে বিক্ষোভ, সুভাষ বাবুর প্রতি তাদের যে আদর এবং ভালবাসা, ভক্তি, শ্রদ্ধা যা সেদিন উদ্বেলিত হয়ে উঠেছিল, ৩৮ বছর আগেকার সেই

দৃশ্য যাঁরা দেখেননি, তাঁরা এটা বুঝতে পারবেন না। কবিগুরু রবীন্দ্রনাথ ভিত্তি প্রস্তর স্থাপন করার পর যে অভিভাষণ পাঠ করলেন, তার মধ্যে সেই প্রচ্ছন্ন বেদনা ফুটে উঠেছিল। সুভাষ বাবুকে তাঁরা একা ফেলে দিয়ে, লাঞ্ছনার মধ্যে ফেলে দিয়ে তাঁরা হেনস্থা করতে শুরু করেছে, এই বেদনাবোধ সেদিন কবিগুরুর ভাষণের মধ্যে ছিল। তারপর কি পরিস্থিতিতে সুভাষবাবুকে কংগ্রেস ছাড়তে হল এবং ফরওয়ার্ড ব্লক করতে হল এবং রামগড় কংগ্রেসে কিভাবে উনি আপোসহীন সংগ্রাম করেছিলেন এবং তার কি সাকসেস, এই সমস্ত জিনিস অতীত ইতিহাসের কথা। কাজেই সুভাষচন্দ্র সেই অবস্থাতে মহাজাতি সদনে কংগ্রেসের একটা উপদল, ছাত্র সংগঠনকে বলবেন যে, তোমরা একটা ঘর নিয়ে থাক, এটা অদ্ভুত কথা। তখন ছাত্র পরিষদের জন্ম হয়নি। একটা উদাহরণ দিলে বুঝতে পারবেন, যেমন ধরুন যারা নাকি জমি বেনাম করে রাখে, কি করে রাখে? যে ছেলে জন্মায়নি, তার নামে জমি রেখে দেয়। এই ভাবে তারা বেনামী করে। যে নাতি নাতনি জন্মাবে ১০ বছর বাদে, তাদের জন্য জমি বেনাম করে রাখে। সম্ভবত সুভাষ বাবুর নামে হয়ত ঐ বেনাম করে নিয়েছে—যে সুভাষ বাবু বলেছিলেন, ছাত্র পরিষদ যেটা তখনও জন্মায়নি তার নামে মহাজাতি সদনে একটা ঘর করে দাও। এর চেয়ে অদ্ভুত কথা, নিকৃষ্ট কথা, সুভাষ বাবুকে অপমান করার কথা, আর কি হতে পারে? সুতরাং দেখা যাচ্ছে যে, সেই সময় ১৯৪৯ সালে যখন এই বিল পাস হয় তখন কংগ্রেস রাজত্ব, সেই কংগ্রেস রাজত্বে তখন তাঁরা এটা করেছিলেন, ছাত্রপরিষদের নামে তারা এটা করে নিয়েছিলেন। আমি এখন ওঁদের অনুরোধ করছি যে, আপনারা এটাকে সমর্থন করুন যে, কোনও পার্টির কোনও অংশই সেখানে থাকবে না, কংগ্রেস থাকবে না, অন্য কেউ থাকবে না, এই বুকের পাটা দেখান, উদারতা দেখান, ভুল যা করেছেন স্বীকার করুন। নেতাজী সুভাষচন্দ্র বসু কংগ্রেসের নামে মহাজাতি সদনের একটি ঘর ছাত্রপরিষদকে দিয়েছেন, এত বড় একটা মিথ্যা শয়তানী বন্ধ করা উচিত। সুতরাং ইতিহাসকে সঠিক পথে নিয়ে যাবার জন্য আপনারা আজকে এই প্রচেষ্টাকে সমর্থন করুন, তাহলে ইতিহাস আপনাদের ক্ষমা করবে। তা না হলে ইতিহাস আপনাদের ক্ষমা করবে না। ছেলে-মানুষ ছিলেন, রাজনীতি তখন করেননি, ইতিহাসকে বাতিল করবার শক্তি আপনাদের নেই যে ইতিহাসকে বিকৃত করা হয়েছে, সেই ইতিহাসকে সত্যের উপর প্রতিষ্ঠিত করবার জন্য যতীন চক্রবর্তী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে সর্বসম্মতিক্রমে পাস করিয়ে জয় যুক্ত করে দিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি বক্তৃতা দেবে শুনে সকলে যেন আতঙ্কিত হয়ে উঠেছেন। আজকে মাননীয় সদস্যরা সত্যিই গুরুত্বপূর্ণ বক্তৃতা দিচ্ছিলেন। মাননীয় সি. পি. এম. সদস্যরা সুভাষ বাবুর জয় গান গাইছেন, সুভাষ বাবুর জয়

গান গাইছেন আর. এস. পি.-র বন্ধুরা, পশ্চিমবাংলার ইতিহাসে এটা স্বর্ণাক্ষরে লেখা থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা আজকে সংখ্যাগরিষ্ঠ, আর আমরা মাত্র ২০ জন। সুতরাং যদি ওঁরা ভেবে থাকেন যে আজকে ক্ষমতায় যখন আছেন তখন দিনকে রাত বলে যদি কানও আইন করতে হয়, তাই করতে পারবেন। তাহলে আমি বলব যে, ওঁরা যদি বলেন আজকে এই বছরটাকে পাল্টে দেব, এই বিধানসভায় সেই আইন হবে, কারণ সংখ্যায় ওঁরা সংখ্যা গরিষ্ঠ। কিন্তু আজকে আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যদি কোনও বে-আইনি আইন করেন তাহলে সেই আইন ঐ লাল-বাড়ির আদালতে, সুপ্রিম কোর্টে এবং তার পরে সব চেয়ে বড় সুপ্রিম কোর্ট জনগণের আদালতে টিকবে না। আপনারা একটা কথা মনে রেখে দিন ক্ষমতার দম্ভে দাঁড়িয়ে আপনারা যা খুশি করবার চেষ্টা করছেন। কিন্তু আপনাদের জানিয়ে দিতে চাই এখন সারা ভারতবর্ষে কংগ্রেস সব চেয়ে বড় দল। একক পার্টি হিসাবে সারা ভারতবর্ষে কংগ্রেস সব চেয়ে বড় দল। আজকে পশ্চিমবাংলায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ক্ষমতায় এসেছেন, তাঁরা কেরালায়ও একদিন ক্ষমতায় গিয়েছিলেন, কিন্তু কেরল-এর শতকরা ৭০ ভাগ মানুষ শিক্ষিত, তারা আজকে সি. পি. এম.-কে ডাস্টবিন-এ ফেলে দিয়েছে। সেখানকার মানুষ শিক্ষিত, তারা এদের ভেবেছিলেন হয়ত রসগোল্লা, তার পরে দেখলেন বিষ-বৃক্ষ, বিষ ফল হচ্ছে তখন তারা এদের পরিত্যাগ করেছে। ক্ষমতার দম্ভে আজকে আইন করছেন, বে-আইনি আইন, কালা-কানুন করছেন, এ জিনিস টিকতে পারে না। আজকে ওঁরা রবীন্দ্রনাথের কথা বলছেন, নেতাজীর কথা আলোচনা করছেন, এসব শুনলে খুবই দুঃখ হয়। আমাদের শ্রদ্ধেয় নেতা ডাঃ জয়নাল আবেদিন কয়েকটি কথা বলে দিলেন যে, কবিগুরু রবীন্দ্রনাথ উদ্বোধন করার সময় কংগ্রেসের কথা বলেছিলেন। তিনি শুধু এইটুকু বলেছিলেন। কংগ্রেস থেকে নেতাজীকে তাড়িয়ে দেওয়া হয়েছিল, সেটা কংগ্রেসের অভ্যান্তরীণ ব্যাপার। সি. প. এম.-এর প্রমোদ দাসগুপ্ত কি করছেন? কি ভাবে আপনাদের নাচাচ্ছেন, সে সম্বন্ধে তো আমরা কিছু বলছি না।

[5-40 — 5-50 p.m.]

আপনাদের সঙ্গে নাচছে আর যে দুটি দল তাদেরও অবস্থা সি. পি. আই.-এর মতো হবে কিন্তু আপনাদের বলব এইরকম বিশ্বাসঘাতকদের স্থান পশ্চিমবাংলায় হবে না। আমরা গর্ব অনুভব করি নেতাজী এক সময় আমাদের সঙ্গে ছিলেন। তাঁর সঙ্গে আমাদের মনের, মতের, আদর্শের মিল ছিল না। কিন্তু এটা প্রত্যক্ষ নয় যে নেতাজী শ্রদ্ধেয় নন। ফরওয়ার্ড ব্লক একথা বলতে পারেন। কিন্তু আপনারা কোন মুখে বলেন? আপনারা তো নেতাজীকে একদিন কুইসলিং বলেছিলেন নেতাজী যখন যুদ্ধ আরম্ভ করেছিলেন তখন আপনারা বলেছিলেন

জাপান আসছে ওদের রুখতে হবে। এই ভাবেই আপনারা ব্রিটিশ সাম্রাজ্যবাদীদের পদলেহন করেছিলেন তখন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি জন্মগ্রহণ করেনি এবং স্বাধীনতা আন্দোলনে ব্রিটিশের বিরুদ্ধে একমাত্র কংগ্রেসই অংশ গ্রহণ করেছিল। কমিউনিস্ট পার্টির স্বাধীনতা আন্দোলনে কোনও দাম নেই। গলাবাজি করে শীততাপ নিয়ন্ত্রিত ঘরে এসে স্বাধীনতা উপভোগ করছেন। আজকে কংগ্রেস এখানে ২০ জন কিন্তু সর্বভারতীয় ক্ষেত্রে কংগ্রেস এখন বড় দল। স্বাধীনতা আন্দোলনে আপনাদের কোনও দাম নেই। নেতাজীর জন্য আমরাও গর্বিত। সেইজন্য নেতাজীর নাম করে যখন আপনারা বক্তৃতা করছিলেন তখন মনে হচ্ছিল ভুতের মুখে রাম নাম। আমাদের কথা হচ্ছে যে আপনারা যে বিল এনেছেন দুটো ধারা পরিবর্তন করার জন্য—কংগ্রেসকে সরিয়ে দিতে হবে কিন্তু আমি আপনাদের বলছি যে ইতিহাস পড়লেই যেমন ঐতিহাসিক হওয়া যায় না। ছাগল দাড়ি পেকে সাদা হয়ে যায় তবুও তার বুদ্ধি হয় না। ওক ট্রি বহুদিনের পুরানো হলেও তার বুদ্ধি হয় না। সুতরাং এই যে আইন করেছেন এর বিরুদ্ধে সারা ভারতবর্ষ ও পশ্চিমবাংলার লোক একদিন রায় দেবে। আজ ঘোষণা করছি মাঠে ময়দানে আপনাদের সঙ্গে আমাদের পরিচয় হবে অহিংস ভাবে। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্তমন্ত্রী আমাদের সামনে যে বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি শ্রদ্ধার সঙ্গে স্মরণ না করে পারি না দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে ১৯৭০ সালের ৩রা ফেব্রুয়ারি এই বিধানসভায় তদানীন্তন পূর্তমন্ত্রী প্রয়াত সুবোধ ব্যানার্জি এই সংশোধনী বিল এখানে আনতে চেয়েছিলেন। কিন্তু বিধানসভা ভেঙ্গে যারা ফলে এই বিল পাস হতে পারেনি। সেই বিলকে কোনও অঙ্গহানি না করে ঠিক তেমনি ভাবে আনার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। কংগ্রেস বেঞ্চ থেকে তাঁরা এই বিলের সমালোচনা করেছেন। এই বিলের উত্থাপনের যৌক্তিকতাকে সমর্থন করে এই সংশেধনীর দ্বারা মহাজাতি সদনের মতন একটা জাতীয় সম্পদকে দলীয় রাজনীতিতে পরিণত করার বিরুদ্ধে যে বিল আনা হয়েছে তাকে সমর্থন করছি। আজ তাঁরা বলছেন নেতাজী এটাকে কংগ্রেস ভবন করতে চেয়েছিলেন এবং এই বিল আনার ফলে নেতাজীর প্রতি অবমাননা করা হচ্ছে। ভোলা সেন মহাশয় একটা পত্রিকা থেকে তাঁর কিছু সুবিধাজনক অংশ তিনি পড়ে দিলেন কিন্তু এর মধ্যেও আর একটা বিষয় আছে সেটা আমি বলতে চাই। ১৯৩৮ সালে কর্পোরেশানে যখন এই প্রস্তাব আসে সেইসময় নেতাজীর সঙ্গে কংগ্রেস নেতৃত্বের দ্বন্দ্ব হয় নি। কর্পোরেশনের প্রস্তাব হয়েছিল এক লক্ষ টাকা কর্পোরেশন থেকে দেওয়া হবে কিন্তু তার পরবর্তী পর্যায়ে যখন নেতাজীর সঙ্গে কংগ্রেস নেতৃত্বের পার্থক্য হল তখন ১৯৩৯ সালে কর্পোরেশনের কংগ্রেস কাউন্সিলাররা সেই প্রস্তাবে বাধা সৃষ্টি করেন এবং পূর্ব প্রতিশ্রুত

এক লক্ষ টাকা দেবার যে প্রস্তাব ছিল সে টাকা বাতিল করে দিলেন। অতএব কংগ্রেস এক সময় মহাজাতি সদন প্রতিষ্ঠাতে যথেষ্ট বাধা সৃষ্টি করেছিলেন। মহাজাতি সদন যে উদ্দেশ্যে গড়ে উঠেছিল, নেতাজী যে আকাঙ্খা ও স্বপ্ন নিয়ে এই জাতীয় গৃহ স্থাপন করতে চেয়েছিলেন তার দ্বারা স্বাধীনতা সংগ্রামের জ্বলন্ত চেতনায় উদ্বুদ্ধ হয়ে সেই সময় রাজনৈতিক ক্ষেত্রে বক্তব্য রাখার সুযোগ সুবিধা ছিল না বলেই তিনি এই প্রচেষ্টা করেছিলেন।

[5-50 — 6-00 p.m.]

সেদিন থেকে এই রকম একটা জাতীয় গৃহের প্রয়োজন অত্যন্ত বেশি ছিল। সেই দিকে দৃষ্টি রেখে তিনি এই মহাজাতি সদন স্থাপন করেছিলেন। আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাব যে এযাবৎকাল যে আচরণ করে আসা হচ্ছে এই মহাজাতি সদন ব্যবহারের ক্ষেত্রে, আমি যদি ভুল না করে থাকি কোনও রাজনৈতিক দলের নামে কোনও সভা করবার জন্য এই মহাজাতি সদন ব্যবহার করতে পারেন না, মহাজাতি সদন ব্যবহার করতে গেলে কোনও সাংস্কৃতিক প্রতিষ্ঠানের নামে ব্যবহার করতে হয়, আমি মনে করি অতীতের যে অভ্যাস আচরণ-এর পরিবর্তন হওয়া দরকার, রাজনৈতিক উদ্দেশ্যে এটা স্থাপন করা হয়েছিল। কাজেই দলমত নির্বিশেষে সমস্ত রাজনৈতিক দল যাতে মহাজাতি সদন ব্যবহার করতে পারে এবং জনমত প্রচারের একটা সত্যিকারে জাতীয় গৃহ হিসাবে যাতে ভবিষ্যতে ব্যবহার হতে পারে সেদিকে মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখবেন। আর একটা কথা বলব সেটা হচ্ছে এই মহাজাতি সদন প্রতিষ্ঠাকালে নেতাজীর আর একটা বিশেষ ইচ্ছা ছিল যে এখানে একটা জাতীয় গ্রন্থাগার লাইব্রেরি গড়ে তোলা। আমার মনে হয় সেই ধরণের আজ পর্যন্ত কোন প্রচেষ্টা লাইব্রেরি গড়ে তোলার জন্য হয়নি। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় সেই ইচ্ছাকে কার্যে রূপায়িত করার চেষ্টা করবেন। এই সমস্ত কাজের জন্য স্থানের যে সঙ্কুলান আমার যতটুকু জানা আছে মহাজাতি সদনের নিচে বিরাট কক্ষ আছে যেটা জলে ভর্তি, সেই আণ্ডার গ্রাউণ্ড কক্ষকে জলমুক্ত করে এই সমস্ত কাজের জন্য মহাজাতি সদনকে ব্যবহার যাতে করা যায়, সেই দিকে দৃষ্টি রেখে এই মহাজাতি সদন সংশোধন বিল তিনি যেভাবে নিয়ে এসেছেন তাকে কার্যকর করবেন। এই কথা বলে তিনি যে সংশোধনী বিল নিয়ে এসেছেন তাকে সর্বান্তর্করণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মহাজাতি সদন অ্যামেন্ডমেন্ট বিল সম্বন্ধে বলতে গিয়ে কেউ কেউ ধান ভাঙ্গতে শিবের গীত গেয়েছেন, নেতাজীর জীবনী শুনলাম অনেকের কাছ থেকে। কিন্তু স্পষ্ট কথা এই যে, একটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ছাড়া এই বিলটা আর কিছু নয়। এই অ্যামেন্ডমেন্ট করে সি পি এম এর যে রাজনীতি,

বামফ্রন্টের যে রাজনীতি ধ্বংস কর, খুন কর, ভেঙ্গে দাও তার একটা বহিঃপ্রকাশ, এছাড়া আর কিছু নয়। স্যার, সি পি এম এর নেতা জ্যোতি বাবু ২৪শে জুন ১৯৪৮ সালে হাউসে এই বিলটা যখন ওয়াজ পুট অ্যান্ড এগ্রিড টু হয়, এই বিলটা যখন পুট হয় এবং এগ্রিড হয় সকল মেম্বার দ্বারা তখন জ্যোতি বাবু এই হাউসে ছিলেন, কমিউনিস্ট পার্টির নেতা ছিলেন, তখন পার্ট ফ্রাকসান হয়নি, সেই হাউসের রেকর্ড আছ, তিনি আণ্ডার গ্রাউণ্ডে ছিলেন না, তিনি কোন প্রতিবাদ করলেন না, তার পক্ষে বক্তৃতা দিয়ে ছিলেন, সেই বিল পাস হয়ে গেল। আমি রেকর্ড থেকে বলছি, আমি তখন ছিলাম না, এটা আপনার জানা উচিত, কমন সেন্সের এত অভাব আমি জানতাম না। স্যার, বাঘা যতীন এবং যতীন চক্রবর্তীকে যদি এক জায়গায় করে দেওয়া হয় তেমনি মহাজাতি সদন অ্যামেন্ডমেন্ট বিল আর নেতাজীর জীবন যদি একসঙ্গে আলোচনা হয় তাহলে এটা কি ভুল হবে না? বিল নিয়ে আলোচনা করা হোক, আমি এই কালা কানুনের তীব্র ভাবে প্রতিবাদ করতে গিয়ে পূর্তমন্ত্রীকে বলব সংখ্যা গরিষ্ঠের জোরে হয়ত আপনি বিলটা পাস করিয়ে নেবেন, তারপর কিছুদিন পরে আবার দেখব পশ্চিমবঙ্গের কংগ্রেসি মানুষ কংগ্রেসি নাগরিকদের যদি খুন করার দরকার হয় তাহলে তার জন্য আইন আনবেন এবং সংখ্যাগরিষ্ঠতার জোরে তাকে পাস করিয়ে নিয়ে যাবেন। স্যার, একজন হোমগার্ড একটা চাকরি পেয়েছিলেন, চাকরি পাবার পরের দিন কমিশনার অফ পুলিশ তাকে ডিউটি দিলেন চিত্তরঞ্জন অ্যাভিনুতে। মর্নিং ৭টার সময় একটাও গাড়ি নেই, কমিশনার অফ পুলিশ তাকে টেস্ট করার জন্য ফুল স্পীডে গাড়ি চালিয়ে যাচ্ছেন চারিদিক ফাঁকা হঠাৎ হোমগার্ড তার পাওয়ার টেস্ট করার জন্য হাত তুলে গাড়ি থামিয়ে দিলেন। তখন কমিশনার তাকে বললেন রাস্তা ফাঁকা, তুমি গাড়ি থামালে কেন, হোমগার্ড বলল আমার পাওয়ার টেস্ট করলাম। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলব তিনি যেন এই রকম পাওয়ার টেস্ট না করেন, ক্ষমতার অপব্যবহার না করেন, পশ্চিমবঙ্গের মানুষ তা সহ্য করবে না। নতুন পাওয়ার পেয়েছেন—একজন মাননীয় সদস্য বললেন এটা সুবোধ ব্যানার্জির আইন, উনি চুরি করে এনেছেন, না ডাকাতি করে এনেছেন। আমি তাঁদের কাছে অনুরোধ রাখছি তাঁরা যদি মানুষের ভাল করতে চান তাহলে তাঁরা যেন ক্ষমতার অপব্যবহার না করেন। অবশ্য যাঁরা ক্ষমতার অপব্যবহার করে পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছেন তাঁদের কাছে এসব কথা বলে কোনও লাভ নেই। একজন মাননীয় সদস্য বললেন ছাত্র পরিষদের জন্ম কখন? স্যার, এই সি পি এম-এর যখন জন্ম হয় অর্থাৎ কমিউনিস্ট পার্টি ভেঙ্গে যখন সি পি এম-এর জন্ম হয় তার আগে ছাত্র পরিষদের জন্ম হয়েছে একথা আমি ওই মাননীয় সদস্যকে জানিয়ে দিতে চাই। কংগ্রেসই ছাত্র পরিষদকে এটা সেটেল করে দেয়। আমি এই কালা কানুনের প্রতিবাদ

করতে গিয়ে পুর্তমন্ত্রীকে বলেছি ক্ষমতায় থাকলেই ক্ষমতার অপব্যবহার করা উচিত নয়। ১৯৬৭/৬৮/৬৯ এবং ১৯৭০ সালে পশ্চিমবাংলার মানুষ আপনাদের ভুল করে ক্ষমতায় এনেছিল এবং আপনারা ক্ষমতার অপব্যবহার করেছিলেন বলে জনসাধারণ আপনাদের ছুঁড়ে ফেলে দিয়েছিল। পশ্চিমবাংলার মানুষ আবার আপনাদের ক্ষমতায় এনেছে, আপনাদের আবার সুযোগ দিয়েছে। কিন্তু আপনারা যদি একটার পর একটা কালা আইন এনে ক্ষমতার অপব্যবহার করেন তাহলে কিন্তু আসল সমস্যার সমাধান করতে পারবেন না। আমার বক্তব্য হচ্ছে আপনারা এই সমস্ত আইন না এনে এমন আইন আনুন যেখানে রাস্তা নেই, যেখানে হেলথ সেন্টার তৈরি হচ্ছে না অথবা যেখানে রাস্তা তৈরি হয়েছে কিন্তু ভেঙ্গে গেছে, মানুষ কষ্ট পাচ্ছে সেখানে সেই সমস্ত কাজগুলি যাতে হয় তার ব্যবস্থা করুন, তারজন্য বিল আনুন। কিন্তু আপনাদের সেইদিকে কোনও লক্ষ্য নেই। কি করে উচ্ছেদ করা যায়, কি করে ধ্বংস করা যায় সেইদিকে শুধু আপনাদের নজর। স্যার, আমি গাতকাল ভেবেছিলাম মাননীয় বন্ধুদের বোধ হয় শুভবুদ্ধি এসেছে এবং গত ৩ মাসে তাঁদের মধ্যে যে অশুভ বুদ্ধির উদয় হয়েছিল সেটা খণ্ডন করবার জন্য তাঁরা মহান নেতা গান্ধীজীর পাদদেশে হাজির হয়েছিলেন। তাঁর গান্ধীজীর পাদদেশে মালা দিয়ে বলেছন, বাপুজী, আমরা ভুল করেছি, আমাদের ক্ষমা কর। কিন্তু এখন দেখছি তাঁরা আজকের বক্তৃতায় এক কথা বলেছন এবং কালকের বক্তৃতায় আর এক কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে এই কালা আইনের তীব্র প্রতিবাদ করছি এবং এঁদের শুভবুদ্ধি হোক একথা জানাচ্ছি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যদি সুযোগ পান তাহলে এই বিল প্রত্যাহার করুন পশ্চিমবাংলার মানুষের স্বার্থ চিন্তা করে। ক্ষমতায় থাকলেই ক্ষমতার অপব্যবহার করা উচিত নয় একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

জয় হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিলের উপর আমার বলার কথা ছিলনা, কিন্তু বন্ধুদের অনুরোধে কিছু বলছি। ৪০ বছর আগে এই ব্যাপারে আমার যতটুকু জানা আছে সে সম্বন্ধে কিছু কথা পরিবেশন করছি। আমি তখন কংগ্রেসের সহকারি সম্পাদক এবং নেতাজী সুভাষচন্দ্র তখন কংগ্রেসের সভাপতি এবং বোধ হয় ৩৮/১ নং ওয়েলিংটন স্কোয়ারে তখন কংগ্রেসের অফিস ছিল। সেখানে তৎকালীন বি. পি. সি. সি.'র একটা সভা হয়েছিল এবং কাশীবাবুর পিতৃদেব লক্ষ্মীকান্ত মৈত্র মহাশয় সম্ভবত তখন কোষাধ্যক্ষ ছিলেন এবং তিনিও সেই সভায় উপস্থিত ছিলেন, উপস্থিত ছিলেন শরৎ বাবু, হেমন্তকিরণ শঙ্কর রায়, বঙ্কিম মুখার্জি এবং আর অনেকে। সেই সভায় সুভাষবাবু বলেছিলেন কর্পোরেশনের

জমি যদি আমরা নেই এবং আমরা যদি দেশের লোককে ডাক দেই তাহলে দেশের জন্য একটা জাতীয় গৃহ হতে পারে। এখন যেখানে মহাজাতি সদন আছে সেখানে ম্যারাপ করে সভা হয় এবং মহাজাতি সদনের ভিত্তি প্রস্তর স্থাপন করেন স্বয়ং রবীন্দ্রনাথ ঠাকুর। এখন একটা সম্পত্তি কিছু লোকের হাতে আছে এইভাবে মহাজাতি সদনের বিচার হচ্ছে। সেই সম্পত্তি হাতছাড়া হয়ে যাবে একথা শ্রীমান বাপুলি এবং শ্রীমান আবেদিন মনে করছেন এবং সেইজন্য এরকম ক্ষিপ্তের মতো ব্যবহার করছেন।

[6-00 — 6-10 p.m.]

ওঁরা মনে করছেন তাঁদের ব্যক্তিগত সম্পত্তি হাতছাড়া হয়ে যাচ্ছে। সেইজন্যই তাঁরা ক্ষিপ্তের মতো ব্যবহার করছেন। **(ডাঃ জয়নাল আবেদিন ঃ আমাদের কাছে কাগজ আছে)** জয়নাল সাহেব কিছু দেখাতে চাইছেন যাই তিনি দেখাতে চান, ইতিহাস তো ইতিহাসই। ইতিহাসের সেই ঘটনার সঙ্গে এই কংগ্রেসি ভদ্রলোকদের কোন সম্পর্ক নেই। সেদিন এই ভবনকে রবীন্দ্রনাথ আশীর্বাদ জানিয়েছিলেন। দলীয় কেন্দ্র হিসাবে সেটাকে ব্যবহার হবে সেজন্য কি রবীন্দ্রনাথ আশীর্বাদ করেছিলেন? না। সুভাষ বাবু তখনও নেতাজী হননি। সুভাষ বাবু চেয়েছিলেন যারা স্বাধীনতা কর্মী তাদের একটা কেন্দ্র হিসাবে ব্যবহার করা হউক। আমরা কমিউস্টি হিসাবে কংগ্রেসের মধ্যে যারা ছিলাম বঙ্কিম বাবু, নীহারেন্দু দত্ত মজুমদার, সোমনাথ লাহিড়ী এবং আমি এবং আরও অনেকে এটাকে সমর্থন করেছিলাম এই জন্য যে এটা একটা স্বাধীনতা সংগ্রামের কেন্দ্র হিসাবে ব্যবহার করা হউক। কিন্তু সেটা কি আজও সেইভাবে ব্যবহার করা হচ্ছে? (নয়েজ) যা ঘটনা তাই বলছি। ইন্দিরা গান্ধী যে সমস্ত অনাচার করে গেছেন তার ফলে কংগ্রেসের সুনাম নষ্ট হয়ে গেছে, সেটা যদি ওঁরা ফিরিয়ে আনতে পারেন তাহলে আবার দেশের লোক তাদের মথায় করে রাখবে। কিন্তু যা নিয়ে ওরা সংগ্রাম করবে সেই সুনাম ওদের নেই, ওরা যেটা করছেন তা পরের সম্পত্তি দখল করা, পরের সম্পত্তিকে নিজেদের সম্পত্তি বলে আত্মসাৎ করার চেষ্টা করছেন। সেইজন্য আমি বলছি ওদের ছেলেরা যে সব শব্দ এখানে ব্যবহার করছেন আমাদের ছেলেবেলায় আমরা ও সব শব্দ ব্যবহার করতাম না। অনেক শব্দের অর্থ আজও জানি না। যাই হোক, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় যতীন বাবু পি. ডব্লু. ডি. মন্ত্রী হিসাবে যে বিল এখানে নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন করছি এবং আমি একথা বলতে চাই যাদের ওঁরা চিনতেন না, জানতেন না, যাঁদের ওঁরা দেখেননি সেই সময় কি আলোচনা হয়েছিল তা তাঁরা জানেন না এবং এখানে যেসব কথা ওঁরা বলছেন তার মধ্যে কোনও সত্য নই, সত্য বাপুলী মহাশয়ের সত্য নাম নিয়ে অসত্য ভাষণ পড়ছেন। আমি বলতে চাই, দেশের সম্পদ দেশের কাজে ব্যবহার হোক এটাই আমরা চাই, এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় যতীন চক্রবর্তী মহাশয় মহাজাতি
ন সম্পর্কে যে বিল এনেছেন তা আমি সর্বশক্তি দিয়ে বিরোধিতা করছি। আমরা এখানে
দর অনেক বক্তব্য শুনলাম জনতা পার্টিও এর বিরোধিতা করলেন না বামফ্রন্টের শরিক
র. এস. পি. ফরওয়ার্ড ব্লক, সি. পি. এম সবাই একে সমর্থন করলেন এবং আমি
খলাম এই বিল সম্পর্কে আলোচনা করতে গিয়ে অনেকেই নেতাজীকে নিয়েই বেশি সময়
লোচনা করলেন নেতাজীর তারা সবচেয়ে প্রিয় ভক্ত, এই কথাটাই তারা বোঝাতে চেষ্টা
ালেন এই দিক দিয়ে সি. পি. এমের সভ্যরাই বেশি করে তাঁদের সুনাম অর্জন করার চেষ্টা
ালেন, তারা নেতাজীর সম্বন্ধে বেশি রহস্যপূর্ণ বক্তব্য রেখেছেন অন্য দিকে বক্তব্য রেখেছেন
নতা পার্টির সদস্যরা আমি এখানে পরিষ্কার করে জানিয়ে দিতে চাই এই বিল সম্বন্ধে
লোচনা করতে গিয়ে নেতাজীর চিন্তাধারা সম্বন্ধে কিছু বিকৃত তথ্য এই হাউসে তাঁরা
েখেছেন সেটা আমি আলোচনা করতে চাই, ১৯৩৭ সালে নেতাজী কারাবাস থেকে মুক্তিলাভ
র তৎকালীন পাঞ্জাবের ডালহৌসীতে যখন আতিথ্য গ্রহণ করেন তার সঙ্গে তখন কবি
জয়লাল মজুমদার ছিলেন সেখানে একদিন সুভাষবাবু তাঁকে বলেছিলেন যে, আজ আপনাকে
থম একটা কথা বলছি যে কলকাতায় একটি কংগ্রেস ভবন গড়ার ইচ্ছা বহুদিন থেকে
মার আছে, তাতে শুধু কংগ্রেসেরই কাজ হবে তা নয় জাতীয় বাহিনীর প্রধান শিবির হবে
র সঙ্গে লাইব্রেরি, জিমনাসিয়াম, ও কংগ্রেসের অফিসও থাকবে। তার সঙ্গে থাকবে একটা
ষ অফিস—পরিষ্কার রয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনার কাছে যেটা পেশ
ব সেটা এখানে রয়েছে কিনা। একটা প্রশ্ন হল যে, অনেকেই এটা চিন্তা করেছেন, জনতার
স্যরা একথার বিরোধিতা করেছেন, তাদের কথা চিন্তা করে একটা বক্তব্য এখানে রাখছি,
টা হচ্ছে, ডাঃ রায় ১৯৫৮ সালের ১৯শে আগস্ট মহাজাতি সদনের দ্বার উদ্ঘাটন করেন
ং তদানিন্তন মন্ত্রী শ্রী প্রফুল্লচন্দ্র সেন প্রথম অছি পরিষদের সভাপতি হন, সেটাই ছিল
তাজীর চিন্তাধারা এবং প্রচেষ্টার ভূমিকা। এই বামপন্থী সরকার ১৯৭০ সালে প্রথম যখন
ই বিধানসভায় সংখ্যা গরিষ্ঠতা পেয়ে প্রথম যুক্তফ্রন্ট সরকার করেছিলেন তখন তারা নতুন
ামেন্ডমেন্ট নিয়ে এসেছিলেন প্রফুল্লচন্দ্র সেন মহাশয়কে তাড়িয়ে দিয়ে। সেদিনও একটা
ামেন্ডমেন্ট বিল এই বিধানসভায় রেখেছিলেন, সেদিন কিন্তু আজ যারা জনতা দলের পক্ষ
কে বক্তব্য রেখেছেন, এই বিল সমর্থন করেছেন, সেদিন কিন্তু তারা তার বিরোধিতা
রছিলেন। সেই প্রফুল্লবাবুকে, যিনি তাদের শ্রদ্ধেয় নেতা, সেই শ্রদ্ধেয় নেতাকেও বামপন্থীরা
ই অছি পরিষদের সভাপতি থেকে অ্যামেন্ডমেন্ট এনে তাড়িয়ে দিয়ে অপমান করেছিলেন।
মি পরিষ্কার ভাষায় আপনাদের বলে দিতে চাই, বাংলাদেশের অগনিত ছাত্র যুবক, যারা
াষবাদের বা সুভাষ নীতিতে বিশ্বাসী তাদের পক্ষ থেকে এই বিলকে সম্পূর্ণ বিরোধিতা
র আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পূর্ত ও আবাসন মন্ত্রী
াজাতি সদন ১৯৪৯—এই বিলের অ্যামেণ্ডমেন্ট এনেছেন। স্যার, মহাজাতি সদন সম্পর্কিত

কথাবার্তা বহু জ্ঞানিগুনির কাছ থেকে শোনা গেল। আমার মনে খালি এই প্রশ্ন জাগে স্যার যে, ২৭ তারিখের আনন্দবাজার পত্রিকাতে বেরিয়েছে, জ্যোতিবাবু বলেছিলেন সুভাষবাবু বলেছিলেন যে মহাজাতি সদনে কংগ্রেসকে ঘর দিতে। এখানে বলা হচ্ছে তাহলে সেটা কোন কংগ্রেস? যদি এই কথাটা জ্যোতিবাবুর মনে জাগে যে, 'কোন কংগ্রেস' তাহলে উল্টো ধার দিয়ে ঘুরে যদি আমরা চিন্তা করি তাহলে জ্যোতিবাবু স্বীকার করছেন যে, দেয়ার ওয়াজ এ কংগ্রেস এবং এই ঘরটা পেত এবং সেই প্রশ্নটা আজকে তিনি অন্য ধার দিয়ে এই জিনিসটার স্বীকৃতি দিচ্ছেন। যদিও তিনি এখানে বলতে চাচ্ছেন, সেই কংগ্রেস এই কংগ্রেস নয়, অন্য কংগ্রেস। কিন্তু স্যার, কংগ্রেস একটা ঘর পাবে ব্যবহার করার জন্য এটা মহাজাতি সদনের কোনও জায়গাতে নিশ্চিত দলিলে লিখিত আছে। আমি কথাটা বলতে চাই যেহেতু কংগ্রেসের লোকেরা একটা ঘর দখল করে আছে ওখানে সেই হেতু আমাদের পূর্তমন্ত্রী মহাশয় অত্যন্ত বিরক্ত মনে মনে ঈর্ষান্বিত। তিনি পরশ্রীকাতরতায় এই বিলটা এখানে পেশ করেছেন সেইজন্য আমি এই বিলটার তীব্র বিরোধিতা করছি। এই প্রসঙ্গে একটা কথা স্যার, আপনার মাধ্যমে বলতে চাই, সাঁই বাড়ির মামলা যখন এখানে তোলার প্রশ্ন উঠেছিল তখন একটা কথা এখানে বলা হয়েছিল যে, রাজনৈতিক শান্তির বাতাবরণ সৃষ্টির জন্যই সাঁই বাড়ির মামলা তুলে নেবার জন্য আবেদন করা হয়েছে।

[6-10 — 6-20 p.m.]

... (নয়েজ) ...

যখন সাঁই বাড়ির মামলা উঠেছিল, তখন একটা কথা উঠেছিল যে রাজনৈতিক বাতাবরণ সৃষ্টির জন্যই এই সাঁই বাড়ি মামলা তোলার চেষ্টা করা হচ্ছে। আজকে এখানেও রাজনৈতিক বাতাবরণ সৃষ্টির জন্য এবং রাজনীতিকেই অগ্রগণ্য করে এই বিল এনেছেন। আমাদের তরফ থেকে এর তীব্র প্রতিবাদ করি, এই কালা কানুনকে ঘৃণা করছি, ধিক্কার দিচ্ছি। আজকে তার জন্যই আমরা কাল ব্যাজ ধারণ করেছি। আজকে আনন্দিত হতাম যদি রাজনৈতিক শান্তির বাতাবরণ সৃষ্টির জন্য এই বিলকে উইথড্র করে নিতেন। আমি আপনার মাধ্যমে সেই অনুরোধই জানাচ্ছি।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ ব্যাপারে সমগ্র হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় কংগ্রেসি সদস্যরা আমার নিশ্চিত ধারণা, এই বিতর্কে বসে, এটা শুনে বিস্মিত হবেন এবং আনন্দে অভিভূত হবেন এবং সেই ব্যাপারটা হচ্ছে এই যে মহাজাতি সদনের যখন ভিত্তি প্রস্তর স্থাপিত হয় তখন গুরুদেব রবীন্দ্রনাথ তাঁর ভাষণে ১৯৩৯ সালে আগস্ট মাসে কয়েকটি কথা বলেছেন। আমি মাননীয় যতীন চক্রবর্তীর কাছ থেকে এই বইটা নিয়ে এসেছি, এটা আমার বাড়িতেও আছে। আমি এখানে স্মরণ করিয়ে দিতে চাই এই যে, এখানে পতাকা উড্ডীন রয়েছে, এটা জাতীয় পতাকা, এটা কোনও দলের পতাকা নয়। আপনি আশ্চর্য হয়ে যাবেন যে এর পরিকল্পনা করেছিলেন নেতাজী সুভাষচন্দ্র

়। তিনি যে কত বড় স্টেস্‌ম্যান ছিলেন, তিনি কংগ্রেসের সর্বভারতীয় নেতা হিসাবে জাতীয় াকার পরিকল্পনা কালে, রাষ্ট্রীয় পতাকার পরিকল্পনাকালে, ন্যাশনাল ফ্ল্যাগের যে ছবি কল্পনা রছিলেন, তার মধ্যে এই অশোকান হুইল ছিল। আমি একথা বলতে চাই দেশ স্বাধীন ার পর প্রশ্ন উঠেছিল ভারতীয় রাষ্ট্রের ন্যাশনাল ফ্ল্যাগ কি হবে, সেই কনসেপ্ট নিয়ে নক তর্ক উঠেছিল, এই যে ধর্মচক্র জাতীয় পতাকাতে, অনেকের এটা ধারণা ডঃ সর্বপল্লী াকৃষ্ণের চিন্তা অনুযায়ী এটা হয়েছে, কেউ কেউ বলেন জহরলাল নেহেরুর চিন্তা অনুযায়ী, ন্তু এটা গর্বের কথা যে ১৯৩৯ সালে নেতাজী সুভাষচন্দ্র যখন মহাজাতি সদনের পরিকল্পনা রছিলেন, তখন জাতীয় পতাকার পরিকল্পনাকালে তার মধ্যে এই ধর্মচক্র রেখেছিলেন, এটা নও পার্টির ফ্ল্যাগ নয়, কোনও দলের পতাকা নয়। আজকে এই বিতর্কের সময় আমি নীয় কংগ্রেস সদস্যদের সবিনয়ে বলতে চাই, নেতাজীর যে পরিকল্পনা ছিল, সেখানে ্ট্রীয় ফ্ল্যাগের পরিকল্পনা ছিল, কোনও পার্টির পরিকল্পনা ছিল না এবং এই যে ধর্মচক্র এটা তাজীরই পরিকল্পনা, আর কারও নয়।

**Mr. Deputy Speaker :** Shri Pravas Roy will now make a tement.

## STATEMENT UNDER RULE 364

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি শয়, আমি তখন হাউসে ছিলাম না, বলেছেন যে সুন্দরবন ডেভেলপমেন্ট-এর জন্য যে ডাল্ট এডুকেশন সেন্টার করা হয়েছে, তা নিরপেক্ষভাবে করা হয়নি। তাঁর এলাকা হচ্ছে রাপুর থানা এলাকা। সুন্দরবনে মোট ৪১৫ টি অ্যাডাল্ট এডুকেশন সেন্টার, মেইল এবং মল করেছি, তার মধ্যে ইতিমধ্যে ৪০৩ টিতে শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং তার মধ্যে ল সেন্টার হচ্ছে ২৭০টি এবং ফিমেইল সেন্টার করা হয়েছে ১১৩টি। তার মধ্যে তাঁর রাপুর থানায় মোটামুটি মেইল সেন্টার হয়েছে ২১টি এবং ফিমেইল সেন্টার হয়েছে ১০টি, ট ৩১টি। তিনি কথা বলেছেন যে আমি নাকি সুন্দরবন ৩ লক্ষ টাকার তহবিল তছনচ রছি এবং আমার পার্টির ক্যাডারদের নিয়োগ করেছি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্যদের এবং এই সভাকে জানাতে চাই যে একথা ঠিক ৩ লক্ষ টাকায় সুন্দরবনে অ্যাডাল্ট কেশন সেন্টার—মেইল এবং ফিমেইল করেছি। ইতিপূর্বে সুন্দরবনের জন্য যে কমিটি ছিল কংগ্রেস রাজত্বের টাইমে আপনারা জেনে রাখুন যদিও আমাদের পার্টির যারা নির্বাচিত ছিলেন, আমরা বিধানসভায় যোগ দিইনি। আমরা যোগ না দিলেই কংগ্রেসের তরফ থেকে নসভা যখন খোলা হত বা শেষ হত আমাদের জানানো হত। যে সমস্ত গেজেট বের সেই সমস্ত গেজেট আমাদের কাছে পাঠানো হত। কিন্তু সেই সময় সুন্দরবনের কমিটির ই চেয়ারম্যান ছিলেন তরুণকান্তি বাবু আমরা যারা বিধানসভার সদস্য ছিলাম তাদের চিঠি য় জানাতেন না। (**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ**—আপনারা ওথ নেননি।) আমরা ওথ না নও কিন্তু গেজেট ইত্যাদি সব পেতাম। তিনি বলেছেন আমরা নিরপেক্ষভাবে কাজ করছি দলবাজি করছি। আমি তারই জবাব দিচ্ছি। আমরা নির্বাচিত হবার পর আমাদের দলমত

নির্বিশেষে সুন্দরবনের যারা এম. এল. এ নির্বাচিত হয়েছেন—বামপন্থী হন, কংগ্রেস দলে হন, এস. ইউ. সির হন—সকলকেই সুন্দরবনের ডেভেলপমেন্ট বোর্ডে নিয়েছি। সুন্দরবনের ডেভেলপমেন্ট বোর্ডের কনস্টিটুউশানে কি বলা হয়েছে দেখুন, মিনিস্টার অফ দি Department will be the Chairman of the Sunderban Development Board. এবং তাঁর হাতে সমস্ত ক্ষমতা। তিনি যা করবে, তাই হবে। আমরা ইচ্ছা করলে সত্যবাবুকে না নিতে পারতাম, আমরা ইচ্ছা করলে অন্য দলের যারা নির্বাচিত হয়েছেন তাদের না নিতে পারতাম, আমরা কিন্তু তাদের বাদ দিইনি। সেইজন্য সত্যবাবুকে বলছি তিনি যে বলছেন দলবাজি করছি এই ধারণা ভুল। আমি আশা করছি, তাঁর সেই ধারণা তিনি ভুলে যাবেন। দ্বিতীয় কথা তিনি বলেছেন, তার এলাকার লিস্ট দিয়েছেন সেটা প্রত্যাহার করেছেন। তার এলাকার মধ্যে হয়েছে ৩১। তার মধ্যে ২১টা মেল অ্যাডাল্ট এডুকেশন সেন্টার, আর ১০টা ফিমেল অ্যাডাল্ট এডুকেশন সেন্টার। তার মধ্যে তিনি বলেছেন ১১টি পেয়েছি, তাই প্রত্যাহার করেছি। এখানে বলতে চাই একটা কমিটি করে দেওয়া হয়েছে। তাদের কাছে পিটিশন দেওয়া হয়েছে। কে কোন্ দলের তা তাদের পক্ষে জানা সম্ভব নয়। যারা যোগ্য লোক তারই ভিত্তিতে তারা নিয়োগ করেছেন। উনি কয়েকদিন আগে আমার কাছে গিয়ে অভিযোগ করে বলেছিলেন উনি যে দরখাস্ত পেশ করেছিলেন ওর ক্যান্ডিডেটের, তাদের নেওয়া হয়নি। যারা যোগ্য তাদেরই নেওয়া হয়েছে। কে কোন দলের তাদের কাছে সে লিস্ট নেই। সেইজন্য যারা যোগ্য প্রার্থী বলে মনে হয়েছে তাদের করেছেন। তবে উনি যেহেতু বলেছিলেন সেইজন্য আমি রাইটার্স বিল্ডিংসে সেক্রেটারিকে ডেকে দুজনে মিলে স্ক্রুটিনী করি। তিনি বলেছেন এই কমিটি যে বাছাই করেছেন শিক্ষক হিসাবে সেটা সঠিকভাবে করেছেন। সেইজন্য সত্যবাবুকে অনুরোধ করব ওঁর ভুল ধারণা মন থেকে দূর করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 — 6-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রভাসবাবু যে কথা বললেন যে আমি যেটা অভিযোগ করেছি সেটা ঠিক নয় আমি নাকি ছিলাম না, আমি জানি না। আমি স্যার, এই কথা বলেছি যে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড উন্নয়ন কাজ করার জন্য এখানে চীফ মিনিস্টার এবং শ্রী অশোক মিত্র মহাশয় আমাদের বলেছলেন যে যে কোনও অ্যাপয়েমন্টমেন্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থ্রু দিয়ে হবে। কিন্তু এখানে যা নেওয়া হয়েছে তা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া হয়নি। সেখানে কতকগুলি সি. পি. এম. ও আর. এস. পি—এই সব দলের লোকদের নেওয়া হয়েছে। আমি এটা অ্যাসিওরেন্স কমিটিতে দেব যে হাউসে যে অ্যাসিওরেন্স দেওয়া হয়েছে তা পালন করা হয়নি। দিস is a breach of privilege

(গোলমাল)

এখানে তিন লক্ষ টাকা তছনছ করা হয়েছে।

**Mr. Deputy Speaker :** I now call upon the Minister-in-charge to reply on a point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বক্তব্য মন্ত্রী মহাশয় এখানে যে বিল রেখেছেন এবং উনি যেটা বোঝাতে চেয়েছেন সেটা সম্পূর্ণ আলাদা। এই বিল যদি উনি উইথড্র না করেন তাহলে আমরা উইথড্র করব। কারণ আমরা মনে করি এটা কালা কানুন। এটা আমরা সমর্থন করতে পারি না।

**Mr. Deputy Speaker :** It is not point of order please take your seat.

**শ্রী ঋষিকেশ মাইতি :** মাননীয় উপধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় যে কথা বললেন তার উত্তরে আমি বলতে চাই যে উনি নিজে সই করে শিক্ষকদের রেকমেণ্ড করে ডেভেলপমেন্ট অফিসে পাঠিয়েছেন। আর এখানে এসে উনি এই সব নেতিবাক্য বলছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি কিছুই জানেন না। যা করছেন সমস্ত আমি হাটে হাঁড়ি ভেঙ্গে দেব।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, Please take your seat. I call upon Shri Jatin Chakrabarty, Minister.

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল নিয়ে এই হাউসের আবহাওয়া বেশ গরম হয়ে উঠেছে এটা আমি ভাবতে পারি। এমন কি কংগ্রেসিরা ছাড়া বিরোধী দল ও অন্যান্য দল এর প্রতি সম্পূর্ণ সমর্থন জানিয়েছেন এবং অনেকে আমাকে এই বিল আনায় অভিনন্দন জানিয়েছেন। তখন কংগ্রেসি দলের মাননীয় সদস্যরা এটাকে কালা কানুন বলে অভিহিত করে কালো ব্যাজ পরে এখানে এসেছেন। আমি বলি এই রকম কালো ব্যাজ পরে রসিকতা না করলেই পারতেন। শ্রী ভোলানাথ সেন মহাশয় তিনি একজন লব্ধপ্রতিষ্ঠিত ব্যারিস্টার আইনজীবী সেইজন্য তিনি অত্যন্ত চতুর। কারণ তিনি অপ্রাপ্তবয়স্ক বালকের মত কংগ্রেস কংগ্রেস নেতাজী নেতাজী বলে চিৎকার করেনি। কারণ তিনি জানেন যে কংগ্রেসের কোনও আন্দোলনে তিনি ছিলেন না। তার কোনও অধিকার নেই।

**শ্রী ভোলানাথ সেন :** আপনার আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি ১৯৩২ সালে কংগ্রেসের আন্দোলনে নেতাজীর ডাকে আন্দোলন করতে গিয়ে জেল খেটেছি। ১৯৪২ সালে জেল খেটেছি। তার পর আমি রেস্ট্রিকশনে ছিলাম। তারপর কংগ্রেসের আমলে ২২ বার জেল খেটেছি। সুতরাং ভোলানাথ সেন মহাশয়ের

জেনে রাখা ভাল তার হয়তো একটু লজ্জা সরম আছে আমি নেতাজীর ডাকে আন্দোলন করতে গিয়ে ব্রিটিশ আমলে জেল খেটেছি। সেই সময় তিনি সেখানে ঐ আইন ব্যবসায় উপার্জন করছেন। সুতরাং তিনি অত্যন্ত চতুর, সেই পথে যাননি। তিনি বলেছেন আমাদের নাকি অনেক দিন সময়, ২৮ বছর লাগল। আমি তাঁকে জিজ্ঞাসা করি—তিনি তো জানেন ১৯৬৯ সালে আমার আগে যিনি পূর্তমন্ত্রী ছিলেন কমরেড সুবোধ ব্যানার্জি তিনি আর্লিয়েস্ট অপারচুনিটিতে বিলটি এনেছিলেন এবং এই কথা ঠিক সেই বিল আমি নতুন করে ১৯৭৭ সাল নাম দিয়ে এনেছি। কমরেড জ্যোতি বসু, মুখ্যমন্ত্রীর কথা খুব বড় গলায় বললেন যখন মহাজাতি সদন বিল এসেছিল তখন তিনি তো ছিলেন, তিনি কোনও প্রতিবাদ করেননি। কিন্তু আজকে আমি তাঁকে বলতে চাই মুখ্যমন্ত্রীর নির্দেশে, ক্যাবিনেটের নির্দেশে সর্ববাদী সম্মতিক্রমে যে সিদ্ধান্ত গৃহীত হয়েছে সেই নির্দেশ অনুসারে এই বিল এনেছি, যার মধ্যে মুখ্যমন্ত্রী কমরেড জ্যোতি বসুর অনুমোদন রয়েছে।

**Shri Bhabani Mukherjee :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the time for discussion of the Bill "The Mahajati Sadan (Amendment) Bill, 1977" be extended by another half an hour beyond 6.32 p.m. when it is scheduled to conclude.

The motion of Shri Bhabani Mukherjee was then put and agreed to.

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসি বন্ধুর সি. পি. এম. সম্পর্কে অভিযোগ করেছেন যে সি. পি. এম. নাকি কুইসলিং বলেছিল নেতাজীকে। কিন্তু আমি জানি সি. পি. আই. যারা ওদের বন্ধু তারা আজও তাদের মতের কোনও পরিবর্তন করে নি। কিন্তু সি. পি. এম. এর একটি অংশ সি. পি. আই. থেকে বেরিয়ে এসে সি. পি. এম. করেছে। তাদের নেতা হিসাবে কমরেড জ্যোতি বসু, ময়দানে যে প্রদর্শনী হয়েছিল, সেখানে গিয়ে যে ভুলের জন্য তারা দায়ী ছিলেন না, সেই ভুল তারা স্বীকার করলেন এবং আমি জিজ্ঞাসা করি ওদের নেতা পণ্ডিত জওহরলাল নেহেরু এই কথা বলেছিলেন ইতিহাস সাক্ষী—নেতাজী যখন আই. এন. এ. গঠন করে ব্রিটিশ সাম্রাজ্যবাদকে চূর্ণ করার জন্য আই. এন. এ.র পুরোভাগে থেকে ভারতবর্ষের দিকে অগ্রসর হচ্ছিলেন তখন পণ্ডিত জওহরলাল নেহেরু কি বলেছিলেন? তিনি জানতেন আই. এন. এ.র নেতা হিসাবে তার পুরোভাগে নেতাজী সুভাষচন্দ্র আসছেন, তা সত্ত্বেও পণ্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন If Subhas Bose comes as head of Japanese army, I shall face him with sword in hand. আজকে লজ্জা করে না। পণ্ডিত জওহরলাল নেহেরু তারপর নেতাজী বলে তাঁকে সেলাম করেছিলেন। কিন্তু সেই সময় এই কথা কেন বলেছিলেন? তিনি জানতেন আই. এন. এ.র নেতৃত্ব নিয়ে সুভাষচন্দ্র এখানে আসছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পণ্ডিত জওহরলাল নেহেরুর উত্তরাধিকার হিসাবে ওরা আজকে নেতাজীর প্রতিফলন করছেন।

[6-30 — 6-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, যতীনবাবু পণ্ডিত নেহেরুর সম্বন্ধে যেসব কথা বললেন সেটা তিনি কোথা থেকে পেলেন, কোন বইতে সেটা আছে তা তাঁকে বলতে হবে। এটা স্যার, সম্পূর্ণ মিথ্যা কথা।

**Mr. Deputy Speaker :** There is no point of order.

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমি বলেছি যে পণ্ডিত নেহেরু জানতেন যে নেতাজী আই. এন. এ'র পুরোভাগে আসছেন, তা সত্ত্বেও নেতাজীকে ডিসক্রেডিট করবার জন্য তিনি সেকথা বলেছিলেন যে, ইফ হি কামস অ্যাজ হেড অফ দি জাপানিস আর্মি — জানতেন পণ্ডিত নেহেরু যে জাপানী আর্মি নিয়ে নেতাজী আসতে পারেন না, তিনি আই.এন.এ.-র নেতা হিসাবেই আসছেন কিন্তু তা সত্ত্বেও সেকথা বলা স্পর্ধা এবং দুঃসাহস পণ্ডিত নেহেরুর হয়েছিল। আর আজকে তার উত্তরসাধক হিসাবে এরা নেতাজী সুভাষচন্দ্রের জন্য চোখের জল ফেলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা পরলোকগত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়ের কথা বলেছেন। এরা জানেন না যে, পরলোকগত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় প্রখ্যাত সাংবাদিক পরলোকগত হেমেন্দ্রপ্রসাদ ঘোষকে ৫।৯।৫৬ তারিখে একটি চিঠি দেন মহাজাতি সদন সম্পর্কে এবং সেই চিঠি আজও আমাদের সরকারি দপ্তরে আছে এবং পরলোকগত হেমেন্দ্র প্রসাদ ঘোষের আত্মীয়ের কাছে আছে। সেই চিঠিটি প্রকাশিত হয়েছিল ১১।১১।৫৭ তারিখে 'জাগরণী' নামক একটি পত্রিকাতে। স্বর্গীয় হেমেন্দ্রপ্রসাদ ঘোষের 'নেতাজী জয়তু' এই প্রবন্ধটি সেই 'জাগরণী'তে প্রকাশিত হয়েছিল এবং তাতে সেই চিঠিটি প্রকাশিত হয়েছিল। এই পত্রিকার সম্পাদক ছিলেন শ্রী অনিন্দনারায়ণ চট্টোপাধ্যায়। সেই পত্রের একটি অংশ আমি আপনাদের কাছে পড়ে শোনাচ্ছি। ডাঃ বিধানচন্দ্র রায় পরলোকগত মাননীয় মুখ্যমন্ত্রী, তিনি পরলোকগত হেমেন্দ্রপ্রসাদ ঘোষের কাছে লিখছেন, "এই মহাজতি সদনে নেতাজীর আশা এবং আকাঙ্খাকে রূপ দিতে আমি ব্যক্তিগত ভাবে চেষ্টা করছি এবং আপনার সাথে আমি একমত যে, এই সদনে কোনও রাজনৈতিক দলের দলগত কার্যের দপ্তর হবে না। রাজনৈতিক কার্যের সাথে এই ভারতের ও বাঙালির জীবনের ও সাধনার কার্য যে ভিন্ন সেটা সত্য — এটাও আমি স্বীকার করি"। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ বিধানচন্দ্র রায়ের নাম করে এখানে শ্রী ভোলানাথ সেন মহাশয় অনেক কথা বলবার চেষ্টা করেছেন। স্যার, রাজনৈতিক দল শুধু নয়, যারা ছাত্র, যুব'র নাম করে অপসংস্কৃতির জোয়ার বইয়ে দিয়েছে, প্রচার করেছে অপসংস্কৃতির, যারা অসামাজিক কাজকে প্রশ্রয় দিয়েছে, যারা নির্বাচনের সময় সমাজ বিরোধী হিসাবে নির্বাচনে কারচুপিতে অংশ গ্রহণ করেছে ছাত্রদের নাম করে, তাদের আমি ছাত্র বলে স্বীকার করি না, ছাত্র আন্দোলনের নেতা বলে তাদের আমি স্বীকার করি না এবং সেই দলের কোনও অফিস মহাজাতি সদনে থাকা উচিত নয়। তা যদি হয় তাহলে মহাজাতি সদন কলঙ্কিত হবে।

**(কংগ্রেস বেঞ্চ হইতে ঃ—** চোরের মায়ের বড় গলা)

চোর আমি নই, চোর তোমরা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেবপ্রসাদ সরকার বলেছেন যে ওখানে নাকি সভা করার জন্য রাজনৈতিক দলের পক্ষ থেকে অনুমতি দেওয়া হয়নি। আমি এই সদনের অছি পরিষদের সভাপতি হিসাবে তাঁকে এই আশ্বাস দিচ্ছি, এই সম্পর্কে আমরা সবেমাত্র অছি পরিষদ গঠন করেছি। ২টি মাত্র সভা এর মধ্যে হয়েছে। এই বিল হবার পর আমি নিজে রেগুলার সেখানে বসব এবং আমরা মহাজাতি সদনকে নুতন ভাবে পরিচালনা করবার জন্য আমরা ইতিমধ্যে কতকগুলি প্রস্তাব গ্রহণ করেছি এবং দেবপ্রসাদ সরকার খুশি হবেন শুনে যে, মহাজাতি সদনের পক্ষ থেকে যে দিবসগুলি পালন করা হয় আমরা এবারে গত বৈঠকে নুতনভাবে তার মধ্যে নভেম্বর বিপ্লব বার্ষিক দিবস উদযাপনের সিদ্ধান্ত গ্রহণ করেছি। মহাজাতি সদনের পক্ষ থেকে আমরা চাই যে মহাজাতি সদন নুতন ভাবে, নুতন রূপে গড়ে উঠুক। সে কথা নেতাজী সুভাষচন্দ্র বোস বলেছিলেন, সেই কথা আমি আবার আপনাদের সামনে তুলে ধরছি, "এই গৃহ হোক সমগ্র জনসমাজের সকল শুভ কর্মের প্রাণকেন্দ্র। তারা যেন এখানে ভারতের মূল সত্য এবং জাতির সর্বাঙ্গীন উন্নতির জন্য জ্ঞান ও আলো খুঁজে পান, তাহলেও এই মহাজাতি সদনের নাম হবে সার্থক। আমি সেই উদ্দেশ্যকে সামনে রেখে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ঐ চামচিকেদের মহাজাতি সদন থেকে দূর করে দিয়ে নুতন ভাবে মহাজাতি সদনকে বাস্তবে রূপায়িত করতে চাই, তাঁর আদর্শকে রূপায়িত করতে চাই। এই কথা বলে যে সমস্ত সারকুলেশন মোশান আনা হয়েছে, আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী, যিনি এই বিল পয়েন্ট করেছেন, তিনি যে উত্তর দিলেন তাতে আমরা অত্যন্ত বিক্ষুব্ধ এবং যে দলবাজি, যে অসৎ রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করতে চলেছেন, আজকে এই বৃদ্ধ খেকশিয়াল যদি সতর্ক না হন তবে তাঁকে সতর্ক করে দিতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথ এবং নেতাজীর কথায় তিনি জবাব দিতে পারেননি। এই ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেস বারবার আঘাত খেয়েছে। তবু সে দাঁড়িয়ে আছে, কেউ তাকে কিছু করতে পারবে না। আজকে আমরা এই কালা কানুনের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে এই সভার আলোচনা হুঁসিয়ার করছি এবং প্রত্যাক্ষাণ করে দিচ্ছি।

**(At this stage the members of the Congress Benches walked out of the chamber)**

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon, was then put and lost.

The motion that the Mahajati Sadan (Amendment) Bill, 1977, be ıken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the ;ill, was then put and agreed to.

[6-40 — 6-50 p.m.]

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to move that the Mahajati adan (Amendment) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Twelfth Report of the Business Advisory Committee

**Mr. Deputy Speaker :** I beg to present the twelfth report of the ;usiness Advisory Committee which at its meeting held on the 3rd )ctober, 1977, in Mr. Speaker's Chamber considered the question of llocation of date and time for the disposal of legislative and other usiness and recommended as follows :

Vednesday, 5th October, 1977 : (i) The Indian College of Arts and Draftsmanship (Taking over of Management) Bill, 1977 (Introduction, Consideration and Passing) .. **1 hour.**

(ii) The West Bengal Rural Primary Education (Temporary Provisions) (Amendment) Bill, 1977 (Introduction, Consideration and Passing) .. **2 hours.**

The Minister-in-charge of Parliamentary Affairs may now move ıe motion for acceptance.

**Shri Bhabani Mukherjee :** Sir, I beg to move that the twelfth eport of the Business Advisory Committee as presented today be agreed ɔ by the House.

The motion was then put and agreed to.

### The West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Repealing) Bill, 1977

**Shri Nani Bhattacharjee :** Sir, I beg to introduce the West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Repealing) Bill, 1977.

(Secretary then read the title of the Bill)

**Shri Nani Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Repealing) Bill, 1977, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের কাছে এই আইনটা বাতিলের যে কারণ উল্লেখ করা হয়েছে, সে সম্বন্ধে দু-একটি কথা বলতে চাইছি। এটা ঠিক হয়, ইউনিভার্সিটি কর্তৃপক্ষ, তাঁরা ঠিক করে যে এবারের জন্য বা এখন থেকে আর ঐ প্রি-মেডিক্যাল কোর্স খোলার কোনও দরকার হবে না। এটা সিদ্ধান্ত হয়েছিল—যে ১০ প্লাস দুই শিক্ষাক্রম চালু হবার পর ইউনিভার্সিটি বিবেচনা করে যে প্রি-মেডিক্যাল কোর্স আর দরকার নেই। তার অনেক পরে ক্যালকাটা ইউনিভার্সিটি আবার পুনর্বিবেচনা করে যে, না, অন্তত ২/১ বছরের জন্য প্রি-মেডিক্যাল কোর্স রাখার প্রয়োজন আছে। এমন সময় এই সিদ্ধান্তটা নেন যে তখন হাতে ঐ সময় ছিল না যে ১৯৭৩ সালের যে আইনের কথা আমি আগে উল্লেখ করলাম, যা বাতিলের প্রস্তাব এখানে এনেছি, সেই আইন অনুসারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ব্যবস্থা করা এবং আরও অন্যান্য আনুসঙ্গিক ব্যবস্থা করা সম্ভব নয়। এবং নয় বলেই সেটার প্রধান কারণ যে সেই আইনের মধ্যে কি আছে, না আছে সেটাতে আমি পরে আসব, ভাল কি মন্দ, সেটা পরের ব্যাপার—দেরিতে এই সিদ্ধান্ত হওয়ার দরুণ এবং বাস্তব অবস্থা ভেবে ঐ ৭৩ সালের আইন অনুসারে ব্যবস্থা, পরীক্ষা প্রভৃতির ব্যবস্থা গ্রহণ করার মতো অবস্থা না থাকার দরুন আমাদের ঐ আইন বাতিলের প্রস্তাব এখানে করতে হচ্ছে। কারণ ঐ আইন চালু থাকা কালে আমরা অন্যভাবে প্রি-মেডিক্যাল কোর্স ২/১ বছরের জন্য চালু করার ব্যবস্থা করতে পারছি না। করতে গেলে ঐ আইন অনুযায়ী করতে হবে, অন্য কোনও উপায় নেই। সুতরাং এটা বাতিল করতে হচ্ছে। যেহেতু ঐ আইন অনুযায়ী যে সমস্ত বিধি-ব্যবস্থা করা দরকার তা করার সময় নেই এবং করার মতো বাস্তব অবস্থাও আজকে নয়। এটা অন্যতম প্রধান কারণ। দু নম্বর, মাননীয় সদস্যরা অনেকেই এমন অভিযোগ করেছেন এবং বাইরে থেকেও বহু অভিযোগ আমরা পেয়েছি যে, ঐ আইন অনুসারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা যেভাবে হয়েছে তার ফলে যারা মেধাবী ছাত্র, ভাল, কৃতি ছাত্ররা, তারা অনেক ক্ষেত্রে এই প্রি-মেডিক্যাল কোর্সে চান্স পায়নি। অতীতের এই অভিজ্ঞতা, আমরা অনেকেই দেখেছি নানা কারণে কৃতি ছাত্ররা সুযোগ পায়নি অথচ খারাপ নম্বর পেয়েছে, এই রকম ছাত্ররা ঐ প্রি-মেডিক্যাল কোর্সে সুযোগ পেয়েছে ভর্তি হওয়ার। আর এই আইনের মধ্যে এমন সমস্ত বিধান আছে, যার ফলে ডিস্ট্রিক্ট কোটার ফাঁক দিয়ে যাদের মনোনীত করা উচিত নয়, এই রকম ছাত্ররা মনোনীত হয়েছে এবং সেখানে দেখা গিয়েছে সেকেণ্ড ডিভিশনে পাশ করা ছাত্র সেখানে মনোয়ন পেয়েছে, আবার ফাস্ট ডিভিশনে পাশ করা ছাত্ররা পায়নি।

এই অবস্থা হয়েছে আইনের মধ্যে এমন কিছু জটিলতা আছে কতগুলি ক্ষেত্রে, যার ফলে বহু মামলা মকর্দ্দমা চলছে। অবশ্য আমি পূর্বাহ্নেই বলে রাখছি এই রিপিলিং বিল, যেটা আপনাদের কাছে উপস্থাপিত করা হয়েছে আপনাদের বিবেচনার জন্য। সেখানে কোনও সেভিং ক্লজ রাখার ব্যবস্থা নেই, জেনারেল ক্লজেস অ্যাক্টে যে মামলা গুলি আছে সেগুলি চলবে, পুরনো আইনেই চলবে। তাতে কছু যায় আসে না। কিন্তু সেটা বলতে গিয়ে আর বলছি যে, এই আইনের মধ্যে বিভিন্ন দুর্বলতা, ফাঁক বা যে ধরণের বিধি-ব্যবস্থা ছিল তার ফলে এই কাণ্ড হয়েছে। সেখানে ছাত্রদের আমরা সু-বিচার দেখাতে পারিনি অতীতে, এই হল ঘটনা। সুতরাং সেদিক থেকে ঐ আইন থাকার কোন যুক্তি আমরা খুঁজে পাই না। আর একটা কারণ আছে, সেটা হচ্ছে আপনারা লক্ষ্য করেছেন বোধ হয় যে, ডেন্টাল আইনের কথাও বলেছিলেন বাতিল করার জন্য এবং সেটাও আমি এই বিলে উপস্থাপিত করেছি এবং আপনাদের বিবেচনার জন্য রেখেছি। সেটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল মেডিক্যাল অ্যাণ্ড ডেন্টাল (রেগুলেশন অফ অ্যাডমিশন) অ্যাক্ট, ১৯৭৩। সেটা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ব্যবস্থা করার মুশকিল হয়েছিল। কারণ আগে ইঞ্জিনিয়ারিং ছাত্রদের জন্য ঐ এন্ট্রান্সের ব্যবস্থায় পরীক্ষা করতে হয়েছে এবং তা হয়ে গিয়েছে। তাই আবার নতুন করে সমস্ত করা আমাদের পক্ষে সম্ভব ছিল না।

[6-50 — 7-00 p.m.]

আপনাদের বিবেচনার জন্য আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে জেলার কোটা রাখার পক্ষে অনেকের সাধ্য একটা অনুভব আছে। এর আদর্শ যখন এ সম্বন্ধে প্রশ্ন ওঠে তখন বলেছিলাম যে আমরা আইনজ্ঞদের মত নিয়েছি তাতে জেনেছি যে এরূপ ধরনের Regional Quota System-এর ডিসক্রিমিনেশন আমরা করতে পারি না। আমরা আর একটা কথা চিন্তা করেছিলাম Regional Quota না জেলা ভিত্তিক কোটা হবে? অর্থাৎ কলকাতা ও মফস্বল থেকে যে সমস্ত ছেলেরা পাশ করেছে তাদের নম্বরের ক্ষেত্রে কিছু Weightage আমরা দিতে পারি কিনা। এক্ষেত্রে আইনজ্ঞদের মত এটা সংবিধান বহির্ভূত। প্রসঙ্গত বলছি এই আইনের সঙ্গে ঐরকম ধরনের বিধি ব্যবস্থা গ্রহণ করা চলে না। যদি ঐ আইন বাতিল করা যায় তাহলে তো ঐরকম ধরনের ছাত্রদের ক্ষেত্রে কিছু Weightage দেবার সুযোগ থেকে যাচ্ছে। একথা বলে আপনাদের কাছে অনুরোধ করব বাতিল আইন যেটা আপনাদের কাছে বিবেচনার জন্য উত্থাপন করেছি সেটা আপনারা বিবেচনা করে গ্রহণ করবেন।

**Mr. Deputy Speaker :** There are motions for circulation of the Bill by Shri Habibur Rahaman, Shri Birendra Kumar Maitra, Shri Shamsuddin Ahmad, Shri Dhirendra Nath Sarkar, Shri Abdus Sattar, Dr, Motahar Hossain, Shri Md. Soharab, Dr. Zainal Abedin, Shri Suniti Chattaraj, Shri Naba Kumar Roy, Shri Atish Chandra Sinha, Shri Satya Ranjan Bapuli, Shri Rajani Kanta Doloi, None except Shri Birendra Kumar Maitra is present in the House. So except Amendment No. 2

of Shri Birendra Kumar Maitra, all the amendments are taken as not moved. I now call upon Shri Birendra Kumar Maitra to move his amendment and speak.

**শ্রী বীরেন্দ্রনাথ মৈত্র ঃ** মাননীয় চেয়াররম্যান মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কর্তৃক উত্থাপিত বিলের বিরোধিতা করে এই বিলকে সার্কুলেশন দেবার জন্য আমার অ্যামেণ্ডমেন্ট আমি মুভ করছি। আমি বিরোধিতা করছি এই জন্য যে, মন্ত্রী মহাশয় বললেন আইনে পারা যাচ্ছে না, পরীক্ষা করা যাবে না, কিন্তু অ্যামেণ্ডমেন্ট করে অর্ডিনান্স করে এটা করা যেত। এর জন্য এই বিল বাতিল করার কোন কারণ নেই। তিনি বললেন ১৯৭৩ সালের আইন রিপিল না করলে হবে না। কিন্তু এর জন্য অ্যামেণ্ডমেন্ট করা যেত। কিন্তু যেহেতু এটা কংগ্রেসের আইন সেহেতু এটা রিপিল করা হবে সে দলে আমি নেই। এর প্রিরেমবল এ বলা হয়েছিল, Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 22nd January, 1979. "An act to ensure medical facilities in the districts for advancement of socially and educationally backward class of citizens by regulating admission in the Medical and Dental Colleges in West Bengal and to provide for matters connected therewith or incidental thereto." অর্থাৎ প্রিমবলের কথা হচ্ছে এডুকেশনালী অ্যাণ্ড সোসালী ব্যাকওয়ার্ড ক্লাস এর জন্য এই ব্যবস্থা করা হয়েছিল যেটা আপনারা তুলে দিতে চাইছেন। তিনি বললেন আইন করে করা যায় না। এই আইন যখন পাশ হয়েছিল তখন অ্যাডভোকেট জেনারেল গৌরী মিত্র যে রিপোর্ট দিয়েছিলেন সেটা আপনার ফাইলে আছে, একবার দেখুন তিনি কি বলেছিলেন। তিনি এটাকে সমর্থন করেছিলেন। কিন্তু আপনাদের অ্যাডভোকেট জেনারেল এটাকে 'ব্যাড' বলেছেন। আপনি উত্তরবাংলার গ্রামের মানুষ আপনার জেলার প্রতি দরদ আছে, কিন্তু কেন এটা করছেন জানি না। আপনি কোন্ আইনের বিরোধিতা করছেন? আমাদের ৫ কোটি মানুষের শতকরা ৮০ জন গ্রামে বাস করে। আপনি বললেন কেউ কেউ তা আপত্তি করছে কারণ মেধাবী ছাত্ররা নাকি বাদ পড়ে যাচ্ছে। আমি জিজ্ঞাসা করি, কলকাতায় যারা পড়ে আর মালদহ্ বা সামসী কলেজে যারা পড়ে তাদের সকলের জন্য কি সমান ব্যবস্থা করতে পেরেছেন? বরং গ্রামে যারা বাস করে তাদের জন্য কিছু যে রক্ষা কবচের ব্যবস্থা ছিল সেটাও আপনি বাতিল করতে যাচ্ছেন। অর্থাৎ ২০ পারসেন্ট লোকের জন্য এই আইনকে রিপিল করে গ্রামের ৮০ পারসেন্ট লোককে পথে বসাচ্ছেন। এক্ষেত্রে আমি মাত্র ২ বছরের একটা হিসাব দিতে চাই। ১৯৭৫-৭৬ সালে হায়ার সেকেণ্ডারী পরীক্ষায় নর্থ বেঙ্গলে পাশ করেছে ৪৮.৭৩ পারসেন্ট, ১৯৭৫ সালে এখানে পাশ করেছে ৫৯.৮৮ পারসেন্ট, নর্থ বেঙ্গলে ৯৩ জন, আর কলকাতায় পাশ করেছে ২০৯০ জন, ১৯৭৬ সালে এখানে পাশ করেছে ৩৫ পারসেন্ট, কলকাতায় ৪২ পারসেন্ট, ফাস্ট ডিভিসনে পাশ করেছে সারা নর্থ বেঙ্গলে ৯৮, কলকাতায় ২১০৫ জন, মাধ্যমিক এ ১৯৭৩তে উত্তর বঙ্গে ৩২ পারসেন্ট, কলকাতায় ৫০ পারসেন্ট এবং ১৯৭৭ সালে এটা উত্তরবঙ্গে ৩১

পারসেন্ট এবং কলকাতায় ৪৩ পারসেন্ট। ১৯৭৭ সালে উত্তরবঙ্গে ১৮২ জন পাশ করেছে, এখানে পাশ করেছে ২,৫১১ জন। ১ থেকে ১০ এর মধ্যে ১৯৭৫ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সারা উত্তরবঙ্গে হয়েছে মাত্র ১ জন। ১৯৭৫ সালে কেউ হয়নি, ১৯৭৬ সালে মাধ্যমিকে ১ জন পাশ করেছে। আমি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারি এডুকেশনের পাবলিশ করা বই থেকে পড়ছি —

Urban and semi-urban areas in the districts have larger concentration of Secondary Schools. Rural areas to that extent, greatly suffer from lack of schools. To ensure rational and even distribution of schools, rural areas need greater attention. General backwardness of many areas, heavy concentration of scheduled tribes, scheduled caste people, hill people, inaccessibility of regions, natural barriers and general apathy of people towards education of their children have hindered the growth of secondary schools in such places. The low percentage of liberacy in some of the districts in the State may be ascribed to the economic condition of people belonging to those areas. Below is given a statement showing some of those districts where percentage of literacy among the people is low.

| | | | |
|---|---|---|---|
| Malda | 17.61% | Murshidabad | 19.66% |
| Purulia | 21.50% | Cooch Behar | 21.92% |
| West Dinajpur | 22.12% | Calcutta | 60.32% |
| 24-parganas | 33% | Howrah | 40% literacy. |

মালদহে ১৭ পারসেন্ট লিটারেসি, মুর্শিদাবাদে ১৯ পারসেন্ট, পুরুলিয়ায় ২১ পারসেন্ট, কোচবিহারে ২১ পারসেন্ট, ওয়েস্ট দিনাজপুরে ২২ পারসেন্ট, সেখানে কলকাতায় লিটারেসির সংখ্যা হচ্ছে ৬০.৩২ পার্সেন্ট, ২৪ পরগনায় ৩৩ পারসেন্ট এবং হাওড়ায় ৪০ পারসেন্ট। এই হল লিটারেসির সংখ্যা। এতে আরও বলা আছে —

It will not therefore be enough to start a number of schools in a particular area. Poverty and general apathy of people towards education will have to be tackled simultaneously.

৩০ বছর ধরে আমরা এত পশ্চাদপদ হয়ে আছি। আপনারা কথায় কথায় শিডিউলড কাস্টস, শিডিউলড ট্রাইবস সম্প্রদায়ের প্রতি দরদ দেখান, কিন্তু তাদের ভর্তি হওয়ার কোথায় স্কোপ থাকল? কলকাতার ছেলেরা বালিগঞ্জ গভর্নমেন্ট হাই স্কুল, ভাল ভাল স্কুলে পড়ার সুযোগ পায়। তারা কেমিস্ট্রি, ফিজিওলজি, অন্যান্য সাবজেক্টে যে শিক্ষকের কাছে শিক্ষা লাভ করার সুযোগ পায় পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের ছেলেরা সেই সুযোগ পায় না। তাদের জন্য কি

করছেন? পার্বত্য অঞ্চলে যারা রয়েছে, গ্রামাঞ্চলের যারা চাষী তাদের জন্য কি করছেন? তাদের রক্ষাকবচ কোথায়? অ্যামেন্ডমেন্ট করার কোনও যুক্তি পেলাম না, আইনটাকে রিপিল করে দিতে হবে এর কোনও যুক্তি খুঁজে পেলাম না। আইন করে তাদের জন্য রক্ষা কবচ করায় অসুবিধা আছে, সুপ্রীম কোর্টের কথা বলেছেন। আপনি আইন দেখান, আমি বার অ্যাসোসিয়েশনের সমস্ত লোককে জিজ্ঞাসা করলাম। কোনও আইন নেই। মাদ্রাজ হাইকোর্ট এই নিয়ে সুপ্রীম কোর্টে গিয়েছিল, সুপ্রীম কোর্ট বলে দিয়েছে এটা সংবিধান বিরোধি নয়। আমার মনে হয় আপনাকে ভুল বোঝান হচ্ছে। আপনার উপর আমার আস্থা আছে, আমি জানি গ্রামের জন্য আপনার দরদ আছে, আপনাকে ভুল অ্যাডভাইস দেওয়া হয়েছে। আপনি আর একবার চিন্তা করুন, জনমতের জন্য আইনটাকে পাঠিয়ে দিন, অর্ডিন্যান্স কিছুদিন পরে আনুন, লোকের কনফিডেন্স আনুন। রিপিল করার ব্যাপারে আপনার সঙ্গে আমরা একমত নই। কিছু মেম্বার কলকাতা থেকে নির্বাচিত হয়েছেন, আর্বান এরিয়ায় নির্বাচিত হয়েছেন, তাঁরা ভয় দেখাল, আর আপনি সঙ্গে সঙ্গে রিপিল করে দিলেন এটা করা যায় না।

[7-00 — 7-10 p.m.]

তারপর আপনি বলছেন অ্যাকাউনটেন্ট জেনারেল একথা বলেছেন, আমার বক্তব্য হচ্ছে আপনি আমাদের পড়ে শোনান কি করে তিনি একথা বললেন। আগেকার অ্যাডভোকেট জেনারেল গৌরী মিত্রের একটা ওপিনিয়ন ছিল সেটা এখানে আনুন এবং সেটা করা যায় কিনা সেটা দেখুন। আমরা নিশ্চয়ই অ্যামেন্ডমেন্ট এনে করতে পারি। ডিস্ট্রিক্টওয়াইজ যদি কোটা রাখতেন তাহলে ভাল হত। অর্থাৎ উত্তরবঙ্গের কয়েকটি জেলার ছেলেরা শিলিগুড়িতে পড়বে, বর্ধমানের ছেলেরা ওখানে পড়বে, এভাবে করতেন ভাল হত। তারপর শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইব ছেলেদের আপনি কাদের সঙ্গে কম্পিটিশন করতে দিলেন। এখানে সেকশন ফাইভ ক্লজ থ্রিতে রয়েছে —

15 percent and 5 percent of the seats shall be reserved for candidates belonging to scheduled caste and scheduled tribes respectively of this State.

আমি আপনাকে জিজ্ঞাসা করছি এই শিডিউলড কাস্টদের জন্য আপনি কি রক্ষা কবচের ব্যবস্থা করলেন? এই শিডিউলড কাস্ট ছেলেরা কোনও দিন কি কম্পিটিশন করতে পারবে? আপনি সেকেন্ড ডিভিশনের কথা বলেছেন, আপনি নীলরতন সরকার মেডিক্যাল কলেজের সিলেকশন কমিটির মেম্বার ছিলাম এবং সেকেন্ড ডিভিশনে পাশ একটি ছেলেকে ভর্তি করিয়েছিলাম, সেই ছেলেটি পাশ করার পর এফ.আর.সি.এস. হয়েছে এবং ওখানে সেটেল্ড হয়েছে। আমি অবশ্য তাকে গালাগালি করেছিলাম। যাই হোক এটা দেখা যাচ্ছে সেকেন্ড ডিভিশনের ছেলেরাও ব্রিলিয়ান্ট রেজাল্ট করতে পারে। তারপর আইন হয়েছে গ্রামে গিয়ে তারা সার্ভে করবে। আপনি কি সেই ব্যবস্থা করতে পেরেছেন? আপনি একটা কম্পালসারি

বন্ড সিস্টেম করুন যে চাকুরি পাবার পর তিন বছর থাকতে হবে গ্রামে। কিন্তু এখানেও প্রশ্ন থাকছে যে ছেলে কলকাতায় মানুষ হয়েছে, যে রেফ্রিজারেটারের জল খায়, তাকে ঐ গ্রামের ঘাসের মধ্যে নিয়ে গিয়ে কাজ করাতে পারবেন? আমি জানি না আপনারা এই বিল কেন আনলেন। তারপর সেকশন সিক্স ক্লজ থ্রিতে রয়েছে —

To give an undertaking by executing a bond in the prescribed form that on completion of his course of study he shall if offered appointment serve for a minimum period of three years in the particular district for the reserved quota of which he is selected.

এটাকে ফাইভ ইয়ারস ইন এ পার্টিকুলার ডিস্ট্রিক্ট কোটা বা আরও বেশি করতে পারতেন। আপনারা বলছেন লোক পাচ্ছেন না, অথচ এ দিকে পয়সা খরচ হচ্ছে পাবলিক এক্সচেকার থেকে। যে ছেলে সেনজেভিয়ারস কলেজ থেকে পাশ করল যে প্রাইভেট টিউশনের সুযোগ পেল, তার সঙ্গে গ্রামের একটি ছেলে যে খেতে পায়না সে কি কম্পিট করতে পারবে? আমি জানি একটি ছেলেকে কোনও মেডিক্যাল কলেজে পড়াতে গেলে প্রচুর টাকার খরচ হয়, তাহলে আপনি এটা কাদের জন্য করছেন আমার মনে হয় আপনাকে ভুল বোঝানও হয়েছে। আপনি আপনার দলের লোকেদের জিজ্ঞাসা করুন, এবং দেখুন তারা কি বলে। আমরা যারা উত্তরবঙ্গে বাস করি আপনারা কি আমাদের ছেলেদের অন্য কোনও ব্যবস্থা করবেন না। কাজেই অনুরোধ করছি এটাকে প্রেস্টিজ ইস্যু না করে, এটাকে পাবলিক ওপিনিয়নের উপর ছেড়ে দিন, একটু বদান্যতা দেখান। আপনি আপনার পার্টির মেম্বারদের সঙ্গে বসুন এবং তারা যদি বলে এটাকে পাশ করতে হবে, তাহলে আমার কোনও আপত্তি নেই। আমরা যারা গ্রামাঞ্চল থেকে এসেছি, আমাদের গ্রামের কথা না বললে চলবে না।

আর একটা কথা আমি বলতে চাই, আপনারা বিকেন্দ্রীকরণ করবেন বলেছেন সব জিনিসই গ্রামে ছড়িয়ে দেবেন এটা কি তার লক্ষণ? এতে হবে কি সব ছেলেকে কলকাতায় এসে পড়তে হবে সব ছাত্রদের এখানে এসে প্রাইভেট টিউশনি নিতে হবে অথচ আপনারা জানেন কলকাতায় থাকবার জায়গা নেই আমি এখানে পশ্চিমবাংলার সমস্ত জেলার কথা তাদের অসুবিধার কথা বলছি, আমি বলতে চাই উত্তরবঙ্গের ছেলেদের দিয়ে দিনে এক একটা এরিয়া ভাগ করে দিন আপনাকে প্রত্যেককে সমান সুযোগ দিতে হবে এখানে তা হচ্ছে না। সেইজন্য আমি নিবেদন জানাচ্ছি যে, তাড়াহুড়ো করে বিলটি পাস করবেন না পাবলিক ওপিনিয়নের জন্য দিন, আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করে কিভাবে অ্যাডজাস্ট করা যাবে সেটা ভেবে দেখুন এটি আমার মত প্রত্যেকটি গ্রামের প্রতিনিধিদের মনে খোঁচা দিচ্ছে সেইজন্য আমি বলছি এটাকে সার্কুলেশনে দিন জনমত সংগ্রহের জন্য। এই কয়েকটি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়কে পুনর্বিবেচনার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী

মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সুরেশ সরকার রোডে সারদা বিদ্যাভবনের শিক্ষিকারা চার মাস ধরে বেতন পাচ্ছেন না। তার প্রতিবাদে আজকে থেকে তাঁরা কর্মবিরতি শুরু করেছেন, স্কুলে সেখানে যখন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছেন তাঁর বিরুদ্ধে মামলা চলছে, ওখানকার প্রধান শিক্ষিকা কর্মবিরতির জন্য শিক্ষিকাদের বেতন বন্ধ করে দিয়েছেন মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি অনুরোধ করব তিনি যেন এ বিষয়ে দৃষ্টি দেন।

[7-10 — 7-20 p.m.]

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি এই বিলকে সমর্থন করে কয়েকটি কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি, যাতে করে এই মন্ত্রিসভা এই সম্বন্ধে সুচিন্তিত আলোচনা করে সিদ্ধান্ত নেন, এবং আগামী দিনে একটি পূর্ণাঙ্গ বিল যাতে আনেন তার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। একথা সত্য আজকে যে বিল তিনি নিয়ে এসেছেন কারণ যদি তাড়াতাড়ির মধ্যে এবং ঠিক সময়ের মধ্যে ছাত্র-ছাত্রী ভর্তি করতে হয় তাহলে অসুবিধা কিছু দেখা দেবে, তার জন্যই বাধ্য হয়েই মন্ত্রী মহাশয় এই অ্যামেন্ডমেন্ট এনেছেন কিন্তু আজকে প্রশ্ন হচ্ছে সারা পশ্চিমবাংলায় অনেক হাসপাতালে চিকিৎসক নেই, প্রতিদিন এখানে মেনশন থেকে আরম্ভ করে প্রশ্ন ইত্যাদি ব্যাপারে মাননীয় সদস্যরা এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছেন, আমি বলতে চাই স্বাস্থ্য ব্যবস্থা আজকে কোথায় যাচ্ছে এটা সমালোচনার জন্য বলছি না গোটা পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থাকে গত ৩০ বছর ধরে কংগ্রেসিরা একবারে নষ্ট করে দিয়ে গেছে। গোটা সমাজ ব্যবস্থাকে তারা নষ্ট করে গেছে সুতরাং স্বাস্থ্য ব্যবস্থাকেও তারা নষ্ট করে গেছে। আজকে আমরা ক্ষমতায় আছি, আমাদের কর্তব্য এবং দায়িত্ব রয়েছে এই স্বাস্থ্য ব্যবস্থাকে সুষ্ঠ করবার জন্য যদি স্বাস্থ্য ব্যবস্থায় কিছু গলদ ঢুকে যায় তাহলে আমরা পেরে উঠব না তাই আমি মনে করি প্রত্যেকটি স্বাস্থ্য কেন্দ্র কিভাবে চলবে না চলবে সে সম্বন্ধে স্বাস্থ্য মন্ত্রী আমাদের সঙ্গে আলোচনা করবেন একটা কথা আমরা ভাবছি প্রত্যেক জায়গায় যদি চিকিৎসা ব্যবস্থা করতে হয়, ঔষধপত্র দিতে হয় যে ঔষধপত্র চিকিৎসকরা ব্যবহার করবেন তার ব্যবস্থা করতে হবে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় জানেন যে আজকে গ্রামে গ্রামে চিকিৎসা বিহীন অবস্থায় চলছে, আমরা জানি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এ বিষয়ে অত্যন্ত উদ্বিগ্ন। যদিও আজকে ছাত্র ভর্তির তিনি ব্যবস্থা করছেন কিন্তু তাতেই সব ডাক্তার অচিরে বেরিয়ে আসবে না। এটা একটা লং টার্ম মেজার। আজকে যে সমস্ত ছাত্র ভর্তি হবে তারা ৫/৬ বছর পরে বেরিয়ে আসবে যদিও আমরা জানি মেডিক্যাল কাউন্সিল সাড়ে চার বছরের কোর্স করে দিয়েছেন তবুও আমরা জানি না ঘাত প্রতিঘাতের মধ্যে তারও বেশি সময় লাগছে। কোন রাজনৈতিক অবস্থার পরিবর্তন যদি না হয়, যদি ৪।। বছর পরেও বেরিয়ে আসে তাহলে পরেও সে সময়টা লাগবে সেই সময়টা হচ্ছে, আজকে ১৯৭৭ সাল, অন্ততঃপক্ষে ১৯৮২ সাল এবং সেই ছেলে বেরিয়ে এসেই চিকিৎসক হিসাবে কাজে যোগ দিতে পারবে না, তার পরেও তাকে এক বৎসর প্রি-ক্লিনিক্যাল প্রিরিয়ড করতে হবে। তাহলে আরও এক বছর লেগে যাবে। এই যদি হয় তাহলে আমার বক্তব্য হচ্ছে যে সমস্ত জায়গাতে

চিকিৎসক দিতে হবে এবং যখন আমরা দেখতে পাচ্ছি যে গ্রামে কোন চিকিৎসক যেতে চাচ্ছে না, তখন কেন যেতে চাচ্ছে না সেটা দেখতে হবে। আমাদের এখানে মৈত্র মহাশয় খুব ভাল কথাই বলেছেন যে, গ্রামের ঐ এলাকা থেকে অর্থাৎ যেখানে তারা মানুষ হয়েছে গ্রামের দুঃখের মধ্যে তারা গ্রামে থাকতে পারে, কিন্তু কলকাতা কিংবা এই রকম একটা শহরের মধ্যে যারা মানুষ হয়েছে তাদের কাছ থেকে আমরা তা আশা করতে পারি না যে তারা গ্রামে যাবে। আমি জানি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় একথা জানেন যে, বিভিন্ন এলাকাতে বা বিভিন্ন হাসপাতালে নিয়ম আছে যে একটা রুর‍্যাল এরিয়া করে আসতে হবে। রুর‍্যাল এরিয়া বাছেন কোথায়? সব গিয়ে ঘুস ঘুস করেন ঐ মন্ত্রী মহাশয়ের কাছে কিম্বা আশেপাশে কোন মন্ত্রীর দপ্তরে যে আমাকে কল্যানী দেওয়া হোক কিম্বা কলকাতার কাছাকাছি দেওয়া হোক। তারা কলকাতা ছেড়ে যেতে চায় না। তার অবশ্য অনেক কারণ আছে—সেই কারণগুলি আজকে এখানে এই বিলের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, তবুও কথায় কথায় এসে যায় এই কারণে যে গ্রামের জন্য আমাদের চিকিৎসক তৈরি করতে হবে। এর বেসিসটা হওয়া উচিত যারা গ্রামে থাকতে পারে, গ্রামের সঙ্গে যাদের যোগসূত্র আছে এই রকম ছাত্রদের কাছ থেকেই সেটা আশা করা যায়। কিন্তু এখানে মাননীয় মন্ত্রী মহাশয় একটা আইনের কথা বলেছেন, আমি নিশ্চয় আশা করব সেটা থেকে যেন এটা বাধামুক্ত হয়। আমাদের চিন্তা করতে হবে গ্রাম এলাকায় জেলাগত ভাবে তার কত ভাগ থাকবে। এখানে কথা হচ্ছে যে কলকাতা শহরে আজকে যে ছেলেরা সাউথপয়েন্টে পড়ে বা অন্য কোনও জায়গায় পড়ে সেখানে থেকে যারা সেকেণ্ডারি বা হায়ার সেকেণ্ডারি পাশ করবে, তারা অঙ্কে যত মার্ক পাবে সেই অঙ্কটা গ্রামের ছেলেদের বোঝানোর মতন ক্ষমতা খুব কম লোকেরই আছে। এমনকি একটা জেলা শহরেও সেই রকম সুযোগ নেই। সেই দিকে দৃষ্টি দিয়ে আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, কি ভাবে এটা করতে পারেন, এত অল্প সময়ের মধ্যে না হলেও, কি ভাবে এই সুযোগটা সৃষ্টি করতে পারেন যাতে সেই সমস্ত ছেলেরা পড়াশুনার সুযোগ পায়—সেটা চিন্তা করে দেখুন। সেই সমস্ত এলাকার চিকিৎসা ব্যবস্থাকে উন্নত করতে পারেন, সেখানকার মানুষদের সেবা করতে পারেন এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেটা যাতে প্রয়োগ করা যায় সে দিকে লক্ষ্য রাখবেন। এই সঙ্গে আরও অনুরোধ করব, আজকে আপনারা প্রতিদিন শুনছেন যে হাসপাতালে চিকিৎসক নেই সেই চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য তিনি বলেছেন, অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট এখন থেকেই শুরু হয়ে যাচ্ছে কিন্তু অন্যান্য দেশে গ্রামে কি হয়? সেখানে সেখানকার ছেলেদেরই লেখাপড়া শিখিয়ে নিয়ে চিকিৎসা ব্যবস্থার সঙ্গে জুড়ে দেওয়া হয়, আমাদের এখানেও তা করতে হবে। সেই দৃষ্টিভঙ্গি যদি আমাদের থাকে, প্রত্যেকটা এলাকাতে চিকিৎসা ব্যবস্থাকে যদি পৌঁছে দিতে হয়, শুধু চিকিৎসক দিলেই হবে না, তার সঙ্গে ঔষধপত্র সব কিছুই আছে এসবের ব্যবস্থা করতে হবে এবং তার সঙ্গে সঙ্গে চিকিৎসার মান উন্নয়নও করতে হবে। গত কয়েক বৎসরে এখানে কি দেখা গিয়েছে—গত ৫/৭ বছরের মধ্যে দেখা যাচ্ছে য সমস্ত ছেলেরা বেরিয়েছে, আমরা শুনেছি, পেন ইন দি থাই—তাকে থাইসিস বলছে। তাহলে বুঝুন এই যদি অবস্থা হয় তাহলে তারা

কি ভাবে লেখাপড়া শিখেছে। সেই জন্য আমি অনুরোধ করব মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে যে, তিনি এমন ব্যবস্থা করুন যাতে গ্রামের লোকের স্বাস্থ্য বজায় থাকে। তিনি গ্রামের লোক না হলেও গ্রামের দুঃখ তিনি বোঝেন, তাই তিনি যে এলাকা থেকে এসেছেন—তাকে অনুরোধ করব এই বিল সমর্থন করেও যাতে এই রকম একটা প্রোটেকশনের ব্যবস্থা থাকে যাতে গ্রাম বা জেলার এলাকা থেকে ছাত্ররা যায় তার ব্যবস্থা করবেন। কি ভাবে করবেন, না করবেন সেটা তিনি আরও বিস্তৃতভাবে চিন্তা করবেন, এই কথা বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বিলটা উথাপন করেছেন, আমি সেটা সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি দু চারটে কথা এখানে সংক্ষেপে রাখতে চাই। আইনে যে জটিলতা আছ, সেই জটিলতা থেকে রক্ষা পেতে গিয়ে তাঁকে এই বিলটা আনতে হয়েছে। সমস্ত ভারতবর্ষে আজকে শিক্ষাব্যবস্থার যে কাঠামো তাতে পরিবর্তন এসেছে বা আসছে, প্রি ইউনির্ভাসিটি (পি. ইউ) আজকে চলে গেছে, ১০+২ এবং সেখানে দশের পর দু তিন বা চার বছর পড়ার পর মেডিক্যাল বা ইঞ্জিনিয়ারিং-এ যে পাঁচ বছর সেটা নিশ্চয়ই থাকবে। তাহলে এক্ষেত্রে দেখতে পাচ্ছি যে, ছেলেরা মেডিক্যাল বা ইঞ্জিনিয়ারিং পড়তে যাবে তাদের ক্ষেত্রে পাঁচ এবং দুই সাত বছর হয়ে যাচ্ছে। একথা অনেক মাননীয় সদস্যরা বলে গেলেন কিন্তু মাননীয় সদস্যরা ভুলে গেলেন এই পশ্চিমবাংলায় বা ভারতবর্ষে যখন ইন্টারমিডিয়েট ছিল, আই এস সি পড়ার পর ৫ বছর মেডিক্যাল পড়তে হত। সুতরাং সেদিক দিয়ে বিচার করলে দশের পর দু ক্লাস এবং তারপর ৫ বছর পড়বে। এখন প্রশ্ন দাঁড়াচ্ছে জেলা ভিত্তিক যেটা ছিল সে সম্বন্ধে কেউ কেউ বললেন শিক্ষার মান শহরে উঁচু কিন্তু মফঃস্বলে শিক্ষার মান সে রকম নয়। আমি এই মতের সঙ্গে একমত নই। গ্রামবাংলার বহু ছেলে শিক্ষার সুযোগ পাচ্ছে না বলে, মান উঁচু নয় বলে, তাদের প্রতিভার বিকাশ দেখাতে পারছেন। সুতরাং গ্রামবাংলায় যদি শিক্ষার সুযোগ দেওয়া হয় তাহলে সেখানেও ছেলেরা ভাল ফল দেখাতে পারবে। এল এম এফ কোর্স যেটা স্বাস্থ্যমন্ত্রী বলেছেন সেই কোর্স যদি জেলায় জেলায় চালু হয়, তাহলে গ্রামবাংলায় চিকিৎসকের অভাব অনেকটা দূর হবে। আমরা এটা লক্ষ্য করেছি যে আগে গ্রামবাংলায় যে অবস্থা ছিল আগেকার এল এম এফ কোর্স পাশ করে যে ডাক্তার ছিল, তাদের মধ্যে অনেকেই চিকিৎসক হিসাবে খ্যাতি লাভ করেছিলেন এবং এম বি বি এস থেকেও অনেকে ভাল ডাক্তার বলে সুখ্যাতি অর্জন করেছিলেন। শুধু তাই নয়, অনেক কম্পাউণ্ডারও অনেক ডাক্তারের চেয়ে ভাল চিকিৎসা করতেন সেটা আমরা দেখেছি। কেন্দ্রীয় মন্ত্রী রাজনারায়ণ গ্রামে গ্রামে ডাক্তার পাঠানোর জন্য ইন্সট্রাকশন পাঠিয়েছিলেন, চিনে যেমন বেয়ার ফুটেড চিকিৎসক আছে, গ্রাম বাংলার সেই রকম ভাবে চিকিৎসকের শিক্ষা লাভের ব্যবস্থা থাকে, তাহলে আমাদের ভাল হবে। আমাদের দেশে হোমিওপ্যাথি এবং কবিরাজি এবং আয়ুর্বেদ একেবারে নেগলেক্টেড হয়ে আছে, এক

সময় আয়ুর্বেদ ছিল ভারতে চিকিৎসার আসল ভিত্তি, অকুপাংচার যেমন চিনে হয়েছে, সেইরকম বেদের উপর ভিত্তি করে যে আয়ুর্বেদ তার যদি বৈজ্ঞানিক ভাবে উন্নতি করতে পারি এবং ব্যবহার করতে. পারি গ্রামবাংলার অনেক উপকার হতে পারে। আজকে কবিরাজি এবং আয়ুর্বেদ চিকিৎসায় অনেক দুরারোগ্য ব্যাধি ভাল হয়, গ্রামবাংলার যে রকম দারিদ্র্য রয়েছে, তাতে সেখানে টাকা খরচ করে নানা গাছ গাছড়ার মাধ্যমে যদি চিকিৎসার ব্যবস্থা করা যায়, তাহলে গ্রামের লোক অনেক সুবিধা পেতে পারে। সুতরাং আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যেটা এনেছেন আমি বলব ঠিকই করেছেন। আমি জানি কলকাতার হসপিট্যাল থেকে এম. বি. বি. এস পাশ করেছে চুরি করে। চুরি করে পাশ করে কি হয়েছে, ঔষধের বানান ভুল করেছে এবং একই ঔষধ ওই রকম বানানে আছে। আমি আমার ব্যক্তিগত জীবনের অভিজ্ঞতায় দেখেছি যে, ওই ঔষধটা যদি পেসেন্টকে খাওয়ানো হত তাহলে সেই পেসেন্ট সঙ্গে সঙ্গে মারা যেত, অথচ একটা 'আই' এবং 'ওয়াইয়ের' তফাত। চুরি করে পাশ করার ফলে এইটা হয়েছে। একটা নামকরা হাসপাতাল থেকে পাশ করেছে। আমি জানি সেই ভুলটা যদি ডিটেক্ট হত তাহলে সেই পেসেন্ট বেঁচে থাকার পরিবর্তে মারা যেত। অতএব আজকে এমন একটা অবস্থা হয়েছে, চুরি করে ডাক্তার, ইঞ্জিনিয়ার এই সমস্ত হচ্ছে। একজন মাননীয় সদস্য শুধু কলকাতায় কি হয় বললেন। গ্রামে বহু ছেলে সিনসিয়ারলি এবং অনেস্টলি পড়াশুনা করছে এবং পরীক্ষায় যথেষ্ট সুযোগ নেই বলে পারে না। কিন্তু সহজ সরলভাবে তারা পরীক্ষা দিতে চায় এবং এই টোকাটুকির ব্যাপারটা কলকাতাতে বেশি হয়। অবশ্য এটাও ঠিক নয় যে কলকাতাতে শুধু হচ্ছে। কলকাতায় কতকগুলো বড় বড় বিদ্যালয় আছে যেগুলো মুষ্টিমেয় বড়লোকের ছেলেমেয়েদের জন্য। কিন্তু কলকাতাতে সাধারণ মধ্যবিত্ত, গরিব, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের লেখাপড়ার সুযোগ নেই। কারণ তাদের আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ। বাড়ির একটা ঘরের মধ্যে ৪/৫ ছেলেমেয়ে নিয়ে বাস করে, সেই ছেলে-মেয়েদের থাকবার জায়গা নেই, পড়ার জায়গা নেই। অর্থনৈতিক কাঠামো কলকাতাতে এমনই যে কলকাতা বলেই যে সকলের শিক্ষার সুযোগ আছে তা নেই। কিন্তু একথা ঠিক যে গ্রামবাংলায় জেলায় সেখানে যারা ধনী বড়লোক তাদের ছেলেদের শিক্ষার ব্যবস্থা ঠিকই আছে। বড়লোকের ছেলেরা ঠিকই ব্যবস্থা করে নেয়। গরিবের ছেলে গ্রামেই হোক আর কলকাতাতেই হোক তারা সব জায়গায় শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত। সুতরাং একথা ঠিক নয় যে গ্রাম বাংলা এবং শহর সব এক। যোগ্য ছেলে যদি ৫টা পাওয়া যায়, অযোগ্য ৫ হাজার দিয়ে কিছু হবে না। সেইজন্য বলে এক চন্দ্রে জগত আলো, আর হাজার নক্ষত্রেও অন্ধকার। প্রকৃত শিক্ষা না পেয়ে যদি অশিক্ষা পায় তাহলে হাজার হাজার ডাক্তার তৈরি হলেও দেশের কোনও দিন দুর্গতি যাবে না। গ্রাম বাংলার মানুষ মারা যাবে। সুতরাং ভাল ছেলে, ভাল যারা সত্যিকার যোগ্য এই রকম ছেলে কলকাতাতেই হোক, আর মফঃস্বলেই হোক, সেই যোগ্য ছেলেকে তার উপযুক্ত শিক্ষার ব্যবস্থা করে দিতে হবে। তবে মানসিকতা যেটা এটা আজকে স্বীকার করতে হবে, শহরের ছেলে গ্রামে যায় না এবং মানসিকতাও তৈরি হয় না, সেটাও ঠিক। শিক্ষার মাধ্যমে তার মানসিকতা তৈরি করতে হবে যাতে সে শিক্ষা সমাপণ করে গ্রামে চলে যাবে। আমাদের আজকে সমস্ত

বিষয়ের মধ্যে সবচেয়ে বড় চিন্তা থাকবে শিক্ষার। ধরুণ আজকে সাম্প্রদায়িকতা বিরোধী মনোভাব এবং জাতীয়তা বিরোধী মনোভাবের অভাব রয়েছে। আজকে মানুষ ঠিকমতো চিকিৎসা পাচ্ছে না। যে সমস্ত বিল্ডিংস হচ্ছে তা ধ্বসে পড়ছে। এই যে সমস্ত কিছু এর মূলে হচ্ছে শিক্ষা ব্যবস্থা ত্রুটি। সুতরাং এমন ধরণের শিক্ষার ব্যবস্থা থাকবে যাতে তার মানসিকতা তৈরি হবে, তার এমন ভাব তৈরি হবে যাতে তার সাম্প্রদায়িক ভাব চলে যাবে। সে যদি প্রকৃত শিক্ষা পায় তাহলে নিশ্চয় সে গ্রামে যাবে। সেইজন্য সেইরকম ভাবে শিক্ষার ব্যবস্থা করতে হবে, সিলেবাস তৈরি করতে হবে। সে মেডিক্যালেই হোক, ইঞ্জিনিয়ারিংয়েই হোক, যে কোনও বিভাগেই হোক, তার মানসিকতা তৈরি করতে হবে। মন্ত্রী মহাশয় এটা এনেছেন, আইনের জন্য এবং আইনগত ত্রুটি থাকার জন্য। শিডিউল কাস্ট, শিডিউলড ট্রাইবসকে নিশ্চয় প্রেফারেন্স দিতে হবে। নিশ্চয় প্রেফারেন্স দিতে হবে। জেলা ভিত্তিক নিশ্চয় প্রেফারেন্স দিতে হবে। এটা মন্ত্রী মহাশয় দেখবেন যে, আইনের ফাঁক কোথায় এবং আইনের মাধ্যমে যে প্রেফারেন্স দেওয়ার কথা সেটা ঠিক দেওয়া হচ্ছে কিনা। সমস্ত চাকরির ব্যাপারে যখন অ্যাডভারটাইসমেন্ট করা হয় তখন শিডিউলড কাস্ট, শিডিউলড ট্রাইবসের কথা থাকে। আমরা জানি আমাদের সংবিধানে পর্যন্ত শিডিউলড কাস্ট এবং শিডিউলড ট্রাইবসদের জন্য এইরূপ রিজারভেশন রাখার ব্যবস্থা করেছে। মন্ত্রী মহাশয় এই বিল তৈরি করলেও সেখানে ব্যবস্থা করতে পারতেন, সংবিধান অনুযায়ী তিনি ব্যবস্থা করতে পারতেন যে Preference to Scheduled Caste and Tribes. বা ব্যাকওয়ার্ড, ক্লাসের জন্য প্রভিশন রয়েছে যে আণ্ডার The Constitution of India. অতএব সেখানে কোন আটকাবে না। কিন্তু প্রকৃত যে ভাল ছেলে, যে ভাল মার্কস পাচ্ছে, শিক্ষার মান ভাল, এইসব ছেলে কলকাতায় থাকতে পারে, জেলাতে থাকতে পারে, মফঃস্বলেও থাকতে পারে এবং কলকাতা শহরেও খারাপ ছেলে থাকতে পারে, গ্রামেও খারাপ ছেলে থাকতে পারে অসম্ভব কিছু নয়। অর্থনৈতিক বুনিয়াদ এমনভাবে করতে হবে যাতে জেলাতে থাকে, গ্রামেও থাকে—যাতে উভয় জায়গার ছেলেই শিক্ষা নিতে পারে তার ব্যবস্থা রাখতে হবে। এতদিন দেখে আসছি, ধনীর ছেলে কোনও দিন শিক্ষায় বঞ্চিত হয় না, সে গ্রামেই হোক, আর শহরেই হোক। গরিব ছেলে যারা শহরে থাকে এবং গ্রামেও থাকে ঐ সমস্ত শিডিউলড কাস্ট অ্যান্ড ট্রাইবদের ছেলেরা এবং ব্যাকওয়ার্ড ক্লাস যে সব ছেলেরা রয়েছে তারা যাতে প্রেফারেন্স পেতে পারে সেদিকে মন্ত্রী মহাশয় একটু নজর দেবেন। অবশ্য সেই হিসাবে বিশেষ প্রেফারেন্স দেওয়া সম্ভব নয় এটা মনে হয় সংবিধান অনুযায়ী এটা সম্ভব নয়। পরিশেষে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-30 — 7-40 p.m.]

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি স্বাস্থ্য মন্ত্রী যে বিল উত্থাপন করেছে তাকে সমর্থন করছি। কয়েকজন বন্ধু বলেছেন যে জেলা ভিত্তিক পপুলেশন ভিত্তিতে যদি ভর্তির সুযোগ না থাকে তাহলে পিছিয়ে পড়া জেলাগুলিতে যে সমস্ত ছাত্রছাত্রী আছে

তাদের মেডিক্যাল এডুকেশনের ব্যাপারে যথেষ্ট সুবিধা দেখা দেবে। কিন্তু আমি বলছি কয়েকজন বন্ধুর কথা আমার মনে উদয় হয়েছে কেউ কেউ বলেছেন শিক্ষা লোকসংখ্যা ভিত্তিক বা জেলা ভিত্তিক হওয়া উচিত নয়। সেটা হওয়া উচিত যদি কোনও জেলার শিক্ষার মান উন্নত হয় ভাল ছেলে যাতে বেশি নেওয়া যেতে পারে সেই রকম সুযোগ দেওয়া উচিত। একটি কথা এখানে জানাতে চাই, এই পশ্চিমবাংলার ক্ষেত্রে কংগ্রেস একটা সব চেয়ে বড় সর্বনাশ করেছে। শিল্প ক্ষেত্রে আপনি জানেন স্যার, যখন গোবিন্দবল্লভ পন্থ কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন তখন তিনি সমস্ত ভারতবর্ষের মেটিরিয়াল সাপ্লাই ক্ষেত্রে নীতি নির্ধারণ করে দিলেন যে লোকসংখ্যা ভিত্তিতে সমস্ত প্রদেশে কোটা নির্ধারিত হবে। ইউ. পি. তুলনায় ইঞ্জিনিয়ারিং শিল্পে কি অন্যান্য শিল্প ক্ষেত্রে পশ্চিমবাংলা অনেক এগিয়ে ছিল। কিন্তু র মেটিরিয়্যাল পাওয়া গেল না ইউ. পি. কোটা সব চেয়ে বেশি পেল। আর এদিকে হাওড়া অঞ্চলের কাঁচা মালের অভাবে কয়েক শত কারখানা র মেটিরিয়ালের অভাবে এটা আমরা জানি। সেইজন্য আজকে সেই পপুলেশন ভিত্তিক শিক্ষার সুযোগ পাবার ব্যবস্থাটা মোটেই থাকা উচিত নয়। যে জেলায় যত শিক্ষার মান উঁচু সেই জেলার ছাত্রছাত্রীদের মেডিক্যাল স্তরে শিক্ষার সুযোগ দেওয়া উচিত বলে মনে করি। স্বাস্থ্যমন্ত্রী বিজ্ঞান সম্মত ভাবে এই জিনিসটা করেছেন বলে মনে করি। একটি জিনিস বলে দিতে চাই পিছিয়ে পড়া জেলাগুলির সম্বন্ধে আমাদের সচেতন থাকতে হবে—এই দৃষ্টিভঙ্গি আমাদের রাখতে হবে। যে সমস্ত জেলায় মেডিক্যাল কলেজ নাই, মেডিক্যাল স্কুল নাই, সেখানে এগুলি নূতন করে তৈরি করতে না পারি তাহলে সেই সমস্ত এলাকায় যে সমস্ত অনুন্নত ছাত্রছাত্রী আছে শিডিউলড কাস্ট অ্যান্ড ট্রাইবস সম্প্রদায় আছে তারা বঞ্চিত হবে। সেখানে যাতে মেডিক্যাল শিক্ষার সুযোগ ঐ সমস্ত ছেলে মেয়েরা পায় সেদিকে আমাদের দৃষ্টি রাখতে হবে। আজকে ছাত্র ভর্তি ব্যাপারটা একটা সঙ্কটপূর্ণ অবস্থায় এসে দাঁড়িয়েছে। কারণ হচ্ছে শিক্ষার অবস্থাটা কলকাতায় এবং আশেপাশে আমরা ভাল করেছি—কলকাতাকে কেন্দ্র করে সমস্ত কিছু গড়ে উঠেছে। স্বভাবত কলকাতার আশে পাশে প্রচুর ভীড় ভাট্টার মধ্যে বহু কলকারখানা হয়েছে, ঘন বসতি হয়েছে এবং একদিকে শিক্ষার হার বেড়েছে অন্য দিকে কলকাতাবাসীদের জনস্বাস্থ্যের দিক থেকে গ্রামের মানুষ দরিদ্র অবস্থার মধ্যে থেকেও এটা সত্য কথা যে তারা প্রকৃতির আবহাওয়ার যে সুযোগসুবিধা সেটা তারা ভোগ করে যেটা শহরবাসী পান না। কলকাতার ঘিঞ্জী বস্তী এলাকায় থেকে লোকে সে সুযোগসুবিধা পান না। সেই জন্য আমি মনে করি আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে বিলটি বাতিল করার জন্য প্রস্তাব বিধানসভায় এনেছেন এবং যে বিলটি তিনি আবার নূতন আকারে পেশ করেছেন, বাস্তব দৃষ্টিভঙ্গির ভিত্তিতেই এটা হয়েছে। কিন্তু আমি তাঁকে অনুরোধ করব তিনি যেন খান্ত না থাকেন—বিভিন্ন জেলাকে কেন্দ্র করে যাতে মেডিক্যাল স্কুল, আবার কয়েকটি জেলাকে কেন্দ্র করে যাতে আগামী দিনে মেডিক্যাল কলেজ গড়ে উঠতে পারে, সেখানে যাতে আবার মেডিক্যাল, ডেন্টাল মেডিক্যাল কলেজ গড়ে উঠতে পারে, সেই দিকে তিনি নজর দেবেন। এটা হলে আজকে যে সমস্যা আমাদের কাছে দেখা দিচ্ছে আগামী দিনে সেই সমস্যার সমাধান আমরা করতে পারব। কারণ, অতীতে আ- . দেখেছি—অনেক মাননীয় সদস্য

জানেন প্রাক স্বাধীন যুগে বাংলাদেশে মাত্র দুটি ইউনিভার্সিটি ছিল—একটি হল ক্যালকাটা ইউনিভার্সিটি, আর একটি হল ঢাকা ইউনিভার্সিটি। ঢাকা ইউনিভার্সিটি ঢাকা শহরের মধ্যে ছিল। এটা রেসিডেনসিয়্যাল ইউনিভার্সিটি গড়ে উঠছিল। অথচ দেখেছি ক্যালকাটা ইউনিভার্সিটি যেন মৃত ছিল। আমরা দেখেছি ঢাকা ইউনিভার্সিটির ছাত্ররা সুষ্ঠু অধ্যাপনার সুযোগ পেয়েছে। সেখানকার যাঁরা ছাত্র ছিলেন, বিশেষ করে আমি জানি, আমাদের মাননীয় অর্থমন্ত্রী ঢাকা বিশ্ববিদ্যালয়ের ছাত্র ছিলেন এককালে—সেখানকার ছাত্ররা যে পরিবেশের মধ্যে লেখাপড়া করার সুযোগ পেয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা ততখানি পরিবেশের মধ্যে সুযোগ সুবিধা পেয়েছিল কিনা আমাদের সন্দেহ আছে। সেই জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলব মেডিক্যাল কলেজগুলির ছাত্রের চাপ কমাবার জন্য যাতে জেলা ভিত্তিক মেডিক্যাল স্কুল, কয়েকটি জেলা নিয়ে নূতন করে মেডিক্যাল কলেজ গড়ে উঠতে পারে সেদিকে দৃষ্টি দেবেন এবং সুষ্ঠু মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা তিনি গড়ে তুলবেন—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री रमजान आलि :** चेयरमेन सर, आज जो विल पेश हुआ है, और रीपील करने की जो वात आई है, इस सिलसिले में हमारी समक से गुजिस्ता सरकार ने जो कुछ किया वहसव गलत और नाजायज किया, जिसकी वजह से नुकशान पहुँच रहा है, कोई काम नही हो पा रहा है, ऐसी वात नही है। हम लोग जो एम० एल० ए० असेम्वली हाउस में है, गाँवोसे चुनकर आये है। हमलोग भुल जाते है कि गाँव के सिल-सिले में हमारी क्या जिम्मेदारी है, क्या दायित्व है?

आज शहर और गाँव की वात चल रही है। मगर मेरा कहना यह है कि गाँवका स्कुल या हायर सेकण्डरी स्कुल स्टेण्डर्ड का नही है, जहाँ एक्सपर्ट टीचर नही है, आच्छे कालेज नही है कोई आच्छी लेवोरेटरी नही है तो फिर उसका कम्पीटीशन कलकत्ता के स्कुल से जहाँ आच्छे स्कुल है, जहाँ स्कुल-कलेज टीचर है, जहाँ पर पैसे है, जिससे लोग लड़को को टयुशन पढ़ा सकते है, जहाँ एक्सपीरीयन्स और कुलिफाइड टीचर है और जहाँ अच्छी लेवोरेटरी है, उस लड़के काम्पीटीशन कैसे होगा, उस गाँवके लड़के से जहाँ आच्छे स्कुल नही है, कालेज नही है, जहाँ एक्सपीरियन्स टीचर नही है और जहाँ लेवोरेटरी नही है? यह कैसी वात है? लड़ाई तो समान वालो मे होती है। वे समान अवस्था में लड़ाई नही होती है। जैसे किसी आदमी के हाथ मे वन्दुक दे दिया जाय और दुसरे को आन आर्मड करके दोनो को कहा जाय कि लड़ जाओ तो यह वेइन्सको होगी।

मेरी समझ मे नही आया, हमारे अनिल वावु ने जो वात कही, उसे पुरा जस्टीफीकेशन वताया और उसमें उन्होने कहा कि कलकत्ता के लोगो को मौका दिया जाय। चुँकि गाँवके लोग गरीव है और जवतक यह कटामो नही वदलता है, वहाँ का अर्थ की हालत यह है कि जवतक वह हालत नही सुधरती है जवतक उनकी तरक्की नही होती है, उस वर्ष तक गाँव के लोगो को कोई सुविधा नही प्राप्त होगी। तवतक शहर के साथ कम्पीटीशन की वात कहना, उनके साथ वेइन्साफी की वात है, कोई जस्टीफीकेशन की वात नही है। यह अनिल वावु ने इन्सफी नही की है कहकर। आगर कोई असुविधा मे है, तो उसे सुविधा नही प्राप्त होगी और जो सुविधा में है, उसे और ज्यादा सुविधा प्राप्त होगी।

दुसरी तरफ उन्होने यह कहने की कोशिश किया कि कैसे एल० एम० एफ० डिस्ट्रिक्ट में गाँव के लड़को के लिए चालु किया जायगा। क्यो गाई। शहर के लोग एम० वी० वी० एस० डाक्टर वनें, एफ० आर० सी० एस० डाक्टर वनें और गाँव के लोग एल० एम० एफ० डाक्टर वनें। आगर गाँव का आदमी विमार पड़े तो उसे एल० एम० एफ० डाक्टर मिले और वह उसी से चिकित्सा करवाये और शहर का आदमी विमार पड़े तो उसे स्पेशलिस्ट मिले, उसके रोग का इनभिस्टिगेशन ठीक से हो, उसका सही प्रेसकिपशन हो और सही इलाज हो। गाँव का आदमी आन्धेरे में भटकता रहे, उसे ऐसा ड्रग मिले कि कह मृत्यके घाट उतर जाय। इसलिए मेरा कहना है कि यहा गाँव के लोगो के साथ वेइन्साफी होगी।

जवतक शिक्षा का मान सम्मान नही होता है, एक स्टेण्डर्ड के स्कुल-कालेज नही करवाते है, तवतक यह कोई हल नही पहुँचता है कि गॉवके लोगो का शहर के लोगो के साथ ·कम्पीटीशन करवाये। यह कह कर गाँव के सुविधा से वंचित किया जाता है।

गाँव में तो डाक्टरो का अभाव है और शहर के डाक्टर गाँव में जाना नही चाहते है। इस सिलसिले में एक मसला हमारे सामने आया था। चकलिया आस्पताल और गाँव गाँव हास्पीटल में डाक्टर का एपइन्टमेन्ट हुआ था मगर कलकत्ता का कोई डाक्टर गाँव में जाने के लिए राजी नही हुआ। उन्होने कहा कि वोखाने मानुप थाके ना, जन्तु थाके। तो मेरा कहना यह है कि शहर के डाक्टर गाँव मे जा कर रहना

नही चाहते और देहात के लोगो को डाक्टर वनने का मौका नही देंगे। ऐसी हाल में आय कहाँ तक इन्साफ करते है?

ननीवावु जो गाँव के आदमी है, आप गाँव मे आन्दोलन किये है। आप वहु पुराने आन्दोलनकारी है। आपही जरा गौर करे, हमारे जलपाईगुड़ि कुचविहार - वेर दीनाजपुर जहाँ के लड़के पन्था-भात खाते है, वो भला किस हत तक आशा रखें कि कलकत्ता जो एक मेट्रोपोलिटन टाउन है, जहाँ तरह तरह के ईन्स्टिटयुशन है आच्छी तालीम का इन्तजाम है, यहाँ प्राइभेट इन्स्टिटयुशन है, इंगलिस स्कुल है इन्स्टिटयुशन है, सेन्टजेवियर्स कालेज है क्या-क्या है, आगर यहाँ के लड़के से मुकाविल करवाने तो नामुमकिन है। आगर ऐसे किया जाता है तो गाँव के लोगो को सुयो से वंचित हो जायँगे। इसलिए हमारी गुजारिश है कि आप इसपर गौर करें औ डिस्ट्रिक्ट कोटा जो है उसीमें कम्पीटीशन करवाया जाय। आगर वेस्ट दीनाजपुर : १० जगहे है और आगर वहाँ २० या ५० साल होगए तो उन्ही मे कम्पीटीश करादिया जाय और उन्ही में से १० का सिलेकशन कर दिया जाय। ये आगर ह तो ज्यादा रेशनल होगा, वानिरवत इसके कि पुरे वंगाल के लड़को का कम्पीटीश करवाने तो यह रेशनल नही होगा क्योकि स्टण्डर्ड आफ एजुकेशन एक नही है।

विलका जो मजमुन है, उससे गाँव के लोग वंचित हो जायँगे। इसलिए मैं श्री विरेन्द्र मित्रा ने जो वात कही है उन्ही की वात का समर्थन करने के लिए मजवु हुँ।

यो तो मैं सरकार का समर्थन करता आया हुँ। चुँकि मैं गाँव के लोगो का सपो नही करता हुँ तो मैं उनके साथ इन्साफ नही करता हुँ। गाँव के लोगो ने ही मुझ वोट देकर यहाँ भेजा है।

इनसारी वातो के साथ मैं आपना भाषण समाप्त करता हुँ।

[7-40 — 7-50 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, এখানে মাননীয় সদস্যরা বিশেষ করে যারা এই বিলের বিরোধিতা করেছেন তারা একটা জিনিস ভুল বুঝেছেন। এটা হয়ে গেলে ডিস্ট্রিক্ট কোটা আর সরকার রাখবেন না এটা ধরে নিয়েছেন। ডিস্ট্রিক্ট কোটা যদি না থাবে তাহলে ঐ মফঃস্বলের স্কুল থেকে পাশ করা ছেলেরা কিছু প্রেফারেন্স পাবেনা এটা ধরে

নিয়েছেন। সুতরাং মাননীয় সদস্য শ্রী মৈত্র ঠিক সেই রকম ধরে নিয়েই এই বিলের বিরোধিতা করেছেন। তিনি বিরোধিতা করতে গিয়ে বলেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামের লোক, তিনি গ্রামের দুঃখের কথা জানেন, তা জেনেও কি করে এটা করলেন—ইত্যাদি ইত্যাদি বলেছেন। আমি তাঁকে এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। এর আগে প্রি মেডিক্যাল কোর্স সংক্রান্ত পলিসির ব্যাপারে মাননীয় সদস্যদের প্রশ্নের জবাবে আমি বলেছিলাম যে, ১৯৭৩ সালের আইনের বাতিল সাপেক্ষে অর্থাৎ বাতিল হলে আমরা এটা করব—এই রকম একটা ঘোষণা আমি করেছিলাম। সেই ঘোষণায় আমি শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের জন্য যে আসন সংরক্ষিত থাকবে সেটার কথাও আমি জানিয়েছিলাম। এই রকম ধরনের মোটামুটি ভাবে Pre-medical Courses ভর্তি সংক্রান্ত যে palicy কিভাবে হবে, ঐ আইনের বাতিল সাপেক্ষে সেটা আমি বলেছিলাম। সেই সময় কাশীকান্ত মৈত্র মহাশয় অবশ্য প্রশ্ন করেননি যে এই district quota সংক্রান্ত ব্যাপারে যখন আমি বলি যে এটা সংবিধান সম্মত ভাবে হচ্ছে না বলে আইনজ্ঞদের অভিমত। শ্রী কাশীকান্ত মৈত্র মহাশয় এটা বললেন যে না, আইনে অন্য নজিরও আছে। আমি তাঁকে অনুরোধ করার যে অন্য নজির যদি দেন তাহলে নিশ্চয়ই আমি বিবেচনা করব। এই আইন বাতিল করার সঙ্গে এসব প্রশ্নের কোনও সম্পর্ক নেই। এই কথাটা বলার জন্য আমাকে বলতে হচ্ছে, এই আইন বাতিল হয়ে গেলেও যে মফস্বলের ছাত্রদের দেখার আর কোন সুযোগ থাকল না, এটা মনে করার কোনও কারণ নেই। ১৯৬৯ সালেও কোনও আইন ছিলনা, ১৯৭৩ সালের আগেও কোনও আইন ছিলনা। আবার যদি দেখেন কোনও রাজ্যে Pre-Medical Course-এ ছাত্র ভর্তির ব্যাপার হয়নি এবং এই পৃথিবীর কোথাও আছে বলে মনে হয় না। এখন কি উদ্দেশ্যে কেন হয়েছিল, সেখানে না গিয়ে বলা যায় যে এই আইন বাস্তব কতকগুলি কারণে বাতিল করতে হচ্ছে এবং এই বাতিল করার প্রস্তাব বিবেচনা করার জন্য আপনাদের কাছে আনা হয়েছে। এক নম্বর বাস্তব কারণ কি? বাস্তব কারণ হচ্ছে আমরা ঐ আইন অনুসারে joint entrance পরীক্ষার ব্যবস্থা করতে পারছি না, বাস্তব অসুবিধা দেখা দিয়েছে, সেটা অবশ্য একটা factor, খুব বিলম্বিত সিদ্ধান্ত Calcutta Universityর হওয়ার দরুন এটা পারছি না। সেজন্য Calcutta University এবং অন্যান্য যে University আছে তাদের Vice-Chancellor, অনেক Universityর Dean of Medical Faculty তারপর Medical College এর যারা Principal পশ্চিমবঙ্গ রাজ্যে তাঁদের সঙ্গে কিছু কিছু Registrar তারপর Engineering College এর Principal দের সঙ্গে একত্রে বসি এবং আরও বিভিন্ন সংশ্লিষ্ট প্রতিনিধি স্থানীয় প্রতিষ্ঠান আছে তাদের সঙ্গেও বসি, এটা বিবেচনার জন্য যে এই আইনটা বাতিল হচ্ছে, কিন্তু কিভাবে কি করা যায় সেগুলি দেখার জন্য। সকলের সব মত যে আমরা গ্রহণ করতে পেরেছি তা নয়। নতুন Policyতে Pre-Medical Courseএ ছাত্র ভর্তি আমরা গ্রহণ করছি, সেটাও মোটামুটি এই হাউসের কাছে প্রশ্নোত্তরের সময় বলেছি। তার মধ্যে Reservation সংক্রান্ত ব্যাপারগুলি জানানো হয়েছে। সেজন্য এই আইন বাতিলের সঙ্গে সেটা জড়িত নয়। তবে কিছুটা বিশাল হয়ে গেছে বলে অনেকে মনে করেছেন। সেজন্য আমি

বলছি, যদি এখনও বা এর পরেও মাননীয় সদস্যদের কেউ বা অনেকে এমন কোন নজির আইনে দেখাতে পারেন যে না, district quota করলে সেটা সংবিধান বহির্ভূত হচ্ছে না, অথবা যেটা বলা হয়েছে যে যারা মফস্বলের স্কুল থেকে পাশ করছে তাদের কিছু marks preference দেওয়া দরকার, 5 to 10 per cent দেওয়ার ব্যাপারটা unjust discrimination হচ্ছে না, সংবিধান বহির্ভূত হচ্ছে না—এই রকম নজির মাননীয় সদস্যদের কেউ বা অনেকে যদি দেখান তাহলে নিশ্চয়ই এই আইন বাতিল হয়ে যাবার পরেও আমরা সেই policy ঘোষণা করে রাখব তাতে কোনও অসুবিধা হবেনা, এই হচ্ছে এক নম্বর এবং আমি এই কথাটা কিন্তু আগেই হাউসে বলেছি। দুই নম্বর কথা হচ্ছে, মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয়, তিনি এই বিলের বিরোধিতা করেননি। তিনি বলেছেন যে Government-এর হাতে কিছু আসন সংরক্ষিত থাকা দরকার ও এই সে minority community of backward population কিছু অংশ আছে—আমি এর মধ্যে তাদের জন্য ভূমিকা করে বলতে চাইনি। আমার মনে হয় ২/৩ দিন আগে প্রশ্নোত্তরের সময় আমি জানিয়েছি যে West Bengal Government ১০টি আসন নিজেদের জন্য সংরক্ষিত করবেন। করাতে চাই এই বিলে। যেমন ধরুণ ঐ অ্যাংলো ইণ্ডিয়ানদের মধ্যে থেকে কিংবা মুসলিম, মাইনরিটি কমিউনিটির মধ্যে থেকে কিংবা ঐরকম ধরনের কমপ্লিটলি ব্যাকওয়ার্ড রিজিয়নের, যারা কোন চান্স পাচ্ছে না অথচ কমপিটিশনে দাঁড়াতে পারছে না, সেই সমস্ত ক্ষেত্রে সরকার যাতে ঐ ছাত্রদের ভর্তি করতে পারে সেই জন্য ১০টি আসন সংরক্ষিত রাখার কথা আমরা বিবেচনা করছি এবং সেই ভাবে ঠিক করছি।

[7-50 — 7-56 p.m.]

এই পটভূমিতে যে আইনের বাতিল বিল এখানে আপনাদের বিবেচনার জন্য হাজির করা হল, সেই বিলটা যদি পাস হয়, তাহলেও এই প্রশ্নগুলো থাকছে, এইগুলো আমরা করব এবং হাউসের সুবিধার জন্য এখানে বোধ হয় বলে দেওয়া ভাল যেগুলো প্রশ্নোত্তর কালে পলিসি সংক্রান্ত বিষয়গুলো বলেছিলাম, সেইগুলো আবার বলে দেওয়া ভাল। কেন্দ্রীয় সরকারের কয়েকটি সংরক্ষিত আসন থাকছে, আশেপাশে যে প্রতিবেশী রাজ্য আছে, যেখানে কোনও মেডিক্যাল কলেজ নেই, তাদের জন্য দু-একটা আসন সংরক্ষিত রাখতে হবে এবং পশ্চিমবঙ্গ সরকারের হাতে ঐ রকম ১০টি আসন সংরক্ষিত থাকবে। এছাড়া আগে আমি যেটা বলেছি, যেটা সংবিধানের একটা দায়িত্ব বলতে পারা যায়, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য সংরক্ষিত আসন থাকবে। সুতরাং সেদিক থেকে চিন্তা করার কোনও কারণ নেই। সেদিকে বিবেচনা করে, সমস্ত দিকগুলো বিবেচনা করে এটা করা হচ্ছে। দুটো কারণে এটা বাতিল করা হচ্ছে, বাস্তব কারণ, ১৯৭৩ সালের আইন অনুসারে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ব্যবস্থা করা হয়েছে। বিশেষ করে আজকের দিনে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার জন্য ইঞ্জিনিয়ারিং ছাত্রদের জন্য বিলম্বিত হচ্ছে, এই সময়টা আমরা পাচ্ছি না, এটা একটা

বাস্তব অসুবিধার কারণ। দু নং, সেটা আইন ভাল কি মন্দ এই প্রশ্নকে সামনে রেখেও জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা যেভাবে হয়েছে, তার লুপ হোলস বন্ধ করতে গিয়ে, ঐ যে অ্যামেণ্ডমেন্টের কথা বলেছেন, তা করেও সময় ছিল না, যাতে করে প্রি মেডিক্যাল কোর্সে ছাত্রদের সিলেকশন, সেই সিলেকশনটা এর মধ্যে কমপ্লিট করে ফেলতে পারব তার কোন সম্ভাবনা ছিল না। সেই জন্য এই বিলটা এখানে গৃহীত হলে এই সংরক্ষিত আসনের ব্যপারে বলুন, এই গুলোতে কোন বাধা থাকবে না। কিন্তু সেখানে সংবিধানের নজির আপনাদের দিতে হবে, আমি আবার ফারদার কনসালটেশন করব আইনজ্ঞদের সঙ্গে যে, এই রকম ভাবে করা যায় কিনা। সুতরাং সেদিক থেকে বিবেচনা করে, যাঁরা এই বিলটা সার্কুলেশনে দেবার কথা বলেছেন, তাঁরা পুনর্বিবেচনা করবেন, তাঁদের মোশন তাঁরা প্রত্যাহার করে নেবেন।

The motion of Shri Birendra Kumar Moitra that the Bill be circulated for the purposed of eliciting opinion there on by 22nd January, 1977 was then put and lost.

The motion of Shri Nani Bhattacharjee that the West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Repealing) Bill, 1977 be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

**Mr. Deputy Speaker :** There are amendments to clause 2. All the amendments are out of order.

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Nani Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Medical and Dental Colleges (Regulation of Admission) (Repealing) Bill as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 1 p.m. on Tuesday, the 4th October, 1977.

## Adjournment

The House was, accordingly, adjourned at 7.56 p.m. till 1 a.m. on Tuesday, the 4th October, 1977 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 4th October, 1977 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams.) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 189 Members.

[1-00 – 1-10 p.m.]

**Held over Starred Questions**
**(to which oral answers were given)**

**পুরাতন হাস্কিং মিলের মালিকানা হস্তান্তর ও স্থান পরিবর্তন**

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৮।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে—

(ক) *গত তিন বৎসরে কতগুলি ক্ষেত্রে পুরাতন হাস্কিং মিলের (১) মালিকানা হস্তান্তরিত করা হইয়াছে; (২) স্থান পরিবর্তন করা হইয়াছে; এবং*

(খ) কি কি অবস্থার পরিপ্রেক্ষিতে এই সকল পরিবর্তন মঞ্জুর করা হইয়াছে;

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) (১) গত তিন বৎসরে সারা পশ্চিমবঙ্গে মোট ৬৮৬টি পুরাতন হাস্কিং মিলের মালিকানা হস্তান্তরিত করা হইয়াছে;

(২) ঐ সময়ে মোট ৪০৯টি পুরাতন হাস্কিং মিলের স্থান পরিবর্তনের আবেদন মঞ্জুর করা হইয়াছে।

(খ) বিক্রয়, লীজ অথবা মালিক পরিবর্তন হইলে এবং নূতন মালিক উপযুক্ত প্রমাণ সহ আবেদন করিলে ঐ সকল হাস্কিং মিলের হস্তান্তর মঞ্জুর করা হয়। বিদ্যুতের অভাব, জমির মালিকের সহিত বিরোধ, বন্যা ইত্যাদি প্রাকৃতিক দুর্যোগ অথবা বিভিন্ন ব্যবসায়িক অসুবিধার জন্য হাস্কিং মিলের স্থান পরিবর্তনের জন্য মিলের মালিক প্রমাণ সহ আবেদন করিলে উপযুক্ত ক্ষেত্রে জনসাধারণের সুবিধা, ধানের স্থানীয় প্রাপ্যতা, সরকারি সংগ্রহনীতি প্রভৃতির প্রতি দৃষ্টি রাখিয়া হাস্কিং মিলের স্থানান্তর মঞ্জুর করা হইয়াছে।

**শ্রী কমল সরকার** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস বেঞ্চের সমস্তই দেখছি ফাঁকা, কেউই আসেননি। আমার মনে হয় সম্ভবত ইন্দিরা গান্ধীর গ্রেপ্তারের সংবাদে কালকে ওনারা কালো ব্যাজ পরেছিলেন। আজ ওনাদের সেই শোক চলছে কিনা সেটা খোঁজ নিয়ে জানাবেন কি?

**Mr. Deputy Speaker :** It is not for me to say.

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুতর পরিস্থিতির উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ আপনি বসুন।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ অগণতান্ত্রিক পদ্ধতিতে সাজান অভিযোগে দেশের জনপ্রিয় নেত্রী এবং বিশিষ্ট কংগ্রেস নেতৃবৃন্দকে যেভাবে অভিযোগ করা হয়েছে তার আমরা নিন্দা করি। (গোলমাল) এর প্রতিবাদে আমরা রেস্ট অফ দি সেসন বয়কট করছি।

(গোলমাল)

(এর পর কংগ্রেস সদস্যরা হাউস হইতে বাহির হইয়া গেলেন)

### "Paul Mansion" at Bishop Lefroy Road

***225.** [Admitted question No. *1807 (short notice.)] **Shri Birendra Narayan Roy** and **Shri Patit Paban Pathak :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state —

(a) whether Government is aware that the building named "Paul Mansion" at Bishop Lefroy Road has been or was under the charge of the Official Receiver and Official Assignee;

(b) If so, what is the date on which the property was put under his charge;

(c) whether any flat in the said building has been or was let out to a person who was a Minister in the last Cabinet during the above period;

(d) if so—

(i) condition for such allotment,

(ii) the date of such allotment,

(iii) name of the said ex-minister, and

(iv) deviation, if any, from the prescribed conditions made in respect of any such allotment?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

(এ) প্রথম প্রশ্নের উত্তর হ্যাঁ, অফিসিয়াল রিসিভার ক্যালক্যাটা হাইকোর্টে চার্জে আছে।

(বি) অফিসিয়াল রিসিভার ক্যালক্যাটা হাইকোর্ট অ্যাপয়েন্টমেন্ট পেয়েছিলেন ১০.৩.৬১, যখন বাড়ি তাঁকে হ্যাণ্ডওভার করা হয়।

বাড়ি অফিসিয়াল রিসিভার পাবার আগে ফাস্ট ল্যাণ্ড অ্যাকুইজিশন কালেক্টর এটা রিকুইজিশন করে রেখেছিলেন।

(সি) হ্যাঁ,

(ডি) (১), ল্যাণ্ড অ্যাকুইজিশন কালেক্টর বাড়িটা ডি-রিকুইজিশন করার আগে অফিসিয়াল রিসিভারকে বলে ছিলেন যে আপনি যদি সাত্তার সাহেবকে বাড়িটা দেন তারপর আমরা ডি-রিকুইজিশন করব। তাতে অফিসিয়াল রিসিভার অনুমতি দেন। তারপর বাড়িটা ডি-রিকুইজিসন হয় ও সাত্তার সাহেবকে বাড়িটা ভাড়াটিয়া হিসাবে দেওয়া হয়। সে বাড়িটা রিপেয়ার করা হয়েছিল তার সমস্ত খরচ অফিসিয়াল রিসিভার দিয়েছিলেন। সাত্তার সাহেব সে বাড়ির ফ্ল্যাট যে অ্যালটমেন্ট পেয়েছিলেন অ্যাজ মিনিস্টার ল্যাণ্ড রিকুইজিশন কালেক্টর তা রিকুইজিশন করেছিলেন, ওই বাড়িটা ছিল ৮ নং পল ম্যানসন, বিশপ লেফরয় রোড, তাতে সাত্তার সাহেব মন্ত্রী হিসাবে একটা ফ্ল্যাট অ্যালটমেন্ট পেয়েছিলেন। মাসিক ভাড়াটিয়া করা হয় ইন দি ইয়ার ২৫ ফিফথ নভেম্বর, ১৯৭৬ এ, সাত্তার সাহেব কে মন্ত্রী আর ওঁকে ভাড়া দেওয়া হয়, ডি-রিকুইজিশন করার পর।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এটা কি অদ্ভুত ব্যাপার নয় যে স্পেশ্যাল ল্যাণ্ড রেভিনিউ অফিসার ডি রিকুইজিশন করবার সময় একটা প্রিকণ্ডিশন দিলেন এবং হাইকোর্টের অফিসিয়াল রিসিভার সেটা মেনে নিলেন?

**শ্রী আবদুল হালিম হাসিম ঃ** এটা একটা পিকিউলিয়ার ব্যাপার যে ল্যাণ্ড রেভিনিউ অফিসার একটা কণ্ডিসন দিলেন যে সাত্তার সাহেব কে মাসিক ভাড়ায় নিতে হবে। এটাকে ইউজুয়্যাল প্রসিডিওর বলা যায় না।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** ঐ ফ্ল্যাট রিপেয়ারের জন্য কিছু টাকা খরচ হয়েছিল যার কিছু বিল বাকি আছে—যদি থেকে থাকে তাহলে সেটা কত?

**শ্রী আবদুল হালিম হাসিম ঃ** অফিসিয়্যাল রিসিভার জানিয়েছেন ৫৬০০ টাকা খরচ হয়েছে, কিন্তু কন্ট্রাক্টার ক্লেম করছে ২০,০০০ হাজারেরও বেশি খরচ হয়েছে এবং ওর

এখনও ৫০০০ টাকা বাকি আছে সে টাকাটা এখনও পেমেন্ট হয়নি। তবে আমরা বিষয়টা তদন্ত করছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এক্স মিনিস্টার অফিসিয়াল রিসিভারের জন্য একটা গাড়ি কেনবার স্যাংশন দিয়েছিলেন এটা সত্য কিনা এবং দিয়ে থাকলে কত টাকা?

**শ্রী আবদুল হালিম হাসিম ঃ** সাত্তার সাহেব একটা নূতন গাড়ি কেনবার জন্য ২৭,০০০ হাজার টাকা স্যাংশন করেন কিন্তু আমি মন্ত্রী হবার পর সেইটা ক্যানসেল করে দিয়েছি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সেই পার্টিকুলার ফ্ল্যাটে কভারড এবং আনকভারড এরিয়া কত? এবং ন্যায্য কত ভাড়া হওয়া উচিত?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** সেই হিসাব নেই, তবে ঐ ৬, বিশপ লেফ্রয় রোড একটা খুব আগেকার দিনের ভাল এরিয়া, মার্কেট রেট অনুযায়ী এর ভাড়া হাজার-বারশো হওয়া উচিত কিন্তু উনি ৩০০ টাকা ভাড়া দিয়ে আছেন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** এটা কি ঠিক যে অ্যাকশন অফ দি স্পেশ্যাল কালেক্টার এবং অফিসিয়াল রিসিভার এবং সাত্তার সাহেবের একটা গ্রস মিসইউস অফ পাওয়ার হয়েছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এই বিষয়টা তদন্তের জন্য ভিজিলেন্স কমিশনের কাছে দেওয়া হয়েছে বলে এই ষ্টেজে কিছু বলতে চাই না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** ডি. এল. আর এর যে গাড়ির কথা বললেন সেটা কি বিদেশ থেকে আমদানি করা ইমপালা গাড়ি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** না, এটা নূতন অ্যামবাসাডার।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** তিনি কি বিদেশ থেকে আমদানি করা ইমপালা গাড়ি ব্যবহার করেন, যার খরচা সরকার থেকে বহন করে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** অফিসিয়াল রিসিভার হিসাবে ট্রান্সপোর্টের জন্য যে খরচ হয় সেই ভাবে যেমন তিনি বিল দেন সরকার সেইভাবে সেটা স্যাংশন করেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সাত্তার সাহেবকে যে বাড়ি দেওয়া হয়েছে সেটা নিয়ম অনুযায়ী দেওয়া হয়েছে কিনা?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মন্ত্রী হিসাবে তিনি গভর্নমেন্ট ফ্ল্যাট এনটাইটেল্ড। এবং সেই হিসাবেই তিনি সেটা পেয়েছিলেন কিন্তু এর ফ্ল্যাটটা দখল পাবার জন্য ল্যাণ্ড অ্যাকুইজিশন কালেক্টারকে বলে অফিসিয়াল রিসিভারকে দিয়ে ঐ ফ্ল্যাটটা ডি রিকুইজিশন করা হয়েছে। অবশ্য যদি তাঁরা সাত্তার সাহেবকে টেন্যান্ট হিসাবে মেনে নেন। কিন্তু এটা ইরেগুলার হয়েছে।

মন্ত্রী হিসাবে দখল নিলেন আবার তিনি ঐ বাড়ির ভাড়াটেও হয়ে গেলেন এটাকে রেগুলার বলা যায় না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সাত্তার সাহেব ওটা ছেড়ে দিয়েছেন না এখনও দখল করে আছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** মাসিক ভাড়াটে হিসাবে আছেন।

**শ্রী সরল দেব ঃ** এটা দুর্নীতির পর্যায়ে পড়ে কি না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি আগেই বলেছি এটা ভিজিলেন্স কমিশনে আছে, সুতরাং এ বিষয়ে কিছু বলতে চাই না।

**শ্রী সরল দেব ঃ** দোষী সাব্যস্ত হলে আইন অনুযায়ী কোনও ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** ভিজিলেন্স কমিশন যদি কোনও রিপোর্ট দেন তাহলে সেই ভাবে আইন মাফিক ব্যবস্থা করা হবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** তিনি যখন আর মন্ত্রী নন, তখন তাঁকে এভিক করবার কোনও ব্যবস্থা হবে কি না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ভিজিলেন্স কমিশন যদি এইরকম ফাইণ্ডিং করেন যে এটা ইললিগ্যাল হয়েছে তখন আইন অনুযায়ী তার ব্যবস্থা আমরা গ্রহণ করব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** ভিজিলেন্স কমিশনে দিয়েছেন দু'জন অফিসারকে, আপনি এক্স মন্ত্রীকে ভিজিলেন্স কমিশনে দেবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** ভিজিলেন্স কমিশন তদন্ত করছেন তাঁরা যা যা প্রয়োজনীয় পদ্ধতি তা তাঁরা করবেন।

## ট্রামকর্মচারিদের বেতন ও ভাতা

***২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৫।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে—

(ক) ১৯৭৫, ১৯৭৬ এবং ১৯৭৭ সালের জুলাই, আগস্ট মাসে কলকাতা ট্রামওয়েজ কোং-তে কর্মচারিগণের মধ্যে বেতন ও ভাতা বাবদ কত টাকা খরচ হয়েছে; এবং

(খ) ১৯৭৭ সালের জুলাই ও আগস্ট মাসে উক্ত সংস্থায় নূতন ক'রে কর্মচারি নিযুক্ত করা হয়েছে কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

| (ক) | ১৯৭৫ | ১৯৭৬ | ১৯৭৭ |
|---|---|---|---|
| | টাঃ | টাঃ | টাঃ |
| জুলাই | ৪৬১৯৫৮৫ | ৪৫৬৭৫৬৬ | ৪৭৪৪৫২৭ |
| আগস্ট | ৪৮৪০৬৮৫ | ৪৭৮৮৮৫০ | ৪৭৮২৩৪৯ |

(খ) হ্যাঁ।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই ট্রাম অনেক দিন পুরানো হয়ে গেছে, কোথাও কোথাও ট্রামের তার ছিঁড়ে গেছে, জনজীবন বিপর্যস্ত হয়ে পড়ছে, সরকার কি সেগুলি ভাল করার চিন্তা করছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** ট্রাম গাড়িগুলি বহু পুরানো। কংগ্রেস সরকার যে বলত তারা নতুন গাড়ি করেছে সেটা ঠিক নয়, পুরানো গাড়িকে রেনোভেট করে চালানো হয়েছে। ওভারহেড ওয়ারিং-এর অবস্থা খুব খারাপ। আমরা ইতিমধ্যে কয়েকটা রিপ্লেসমেন্ট করেছি, আরও করা দরকার। সেদিকে সরকার নজর দিচ্ছেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় জানাবেন কি স্ট্যাণ্ড রোডের উপর উড়ন্ত পুলের জন্য ট্রাম উঠে গেছে, সেই ট্রাম কি আবার চালু করার পরিকল্পনা আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্ট্যাণ্ড রোডের ট্রাম উঠে গিয়েছিল যখন ওখানে ফ্লাই ওভার হচ্ছিল। এরপরে স্ট্যাণ্ড রোডের অবস্থা খুব খারাপ, আমরা আলোচনা করে দেখলাম এখনই যদি ট্রাম গাড়ি চালু করা হয় তাহলে অন্যান্য ভেহিকল রাস্তা দিয়ে চলতে পারবে না। সেজন্য বর্ষার পর রাস্তা মেরামত হয়ে যাবার পর যখন অন্যান্য গাড়ির জন্য পথ হয়ে যাবে তখন ট্রাম গাড়ি চালানোর কথা বিবেচনা করা হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ডালহৌসি নিমতলা রুটে অতীতে ট্রাম চলত, তারপর যেকোনও কারণেই হোক সেই লাইনে আর ট্রাম চলে না। অথচ যাত্রী যে পরিমাণে ঐ এলাকা থেকে আসে তাদের বিকল্প কোনও ব্যবস্থা করা হয়নি। ঐ রুটে ট্রামের বিকল্প ব্যবস্থা বাসের ব্যবস্থা করা যাবে কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেটা ঠিকই, আমার কাছে অসুবিধার কথা জানানো হয়েছে। আমরা সেটা প্রাইভেট রুট, নতুন রুট করে দেওয়ার কথা ভাবছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পুরান ট্রামের যে কথা বলেছেন আমরা কলকাতার অবস্থান কালে যাত্রী হিসাবে দেখেছি যে কোন সময়ে ট্রামের ভেতর আগুন লেগে যাচ্ছে, ট্রামে প্রচণ্ড

ভীড়ের জন্য বিপজ্জনক অবস্থার সৃষ্টি হচ্ছে। কয়েক দিন আগে ধর্মতলা দিয়ে যাচ্ছিলাম, হঠাৎ ট্রামের ভেতরে আগুন লাগল, আমরা যাত্রীরা বেরুতে পারছিলাম না, একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছিল। এই ট্রামগুলির রাস্তায় বেরনো উচিত কিনা সেটা সম্পর্কে ভাবছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নিশ্চয়ই সেটা ভাবছি। গাড়ি বেরোবার আগে চেক আপ করার নিয়ম আছে, সেই নিয়মের যাতে কোনও রকম ত্রুটি হয়ে না যায় সেদিকে সরকার নজর দেবেন।

**শ্রী রাইচরন মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ১৯৭২ সালে কংগ্রেস সরকার কিছু কিছু ট্রাম কর্মীকে চাকরি থেকে বরখাস্ত করেছে, এই সমস্ত বরখাস্ত কর্মীরা আবার কাজ ফিরে পাবে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** রাজনৈতিক কারণে ট্রেড ইউনিয়ন অ্যাক্টিভিটির জন্য যাদের চাকরি গেছে তাদের পুনর্বহাল করার জন্য ইতিমধ্যে আদেশ দিয়েছি।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** মহিলাদের জন্য স্পেশ্যাল ট্রামের ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মহিলাদের জন্য লেডিস কার আছে, এবং প্রয়োজন হলে আরও বাড়াবার ব্যবস্থা হবে।

**শ্রী মহাদেব মুখার্জি ঃ** কয়টি স্পেশ্যাল ট্রামের ব্যবস্থা মহিলাদের জন্য করেছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** নোটিশ চাই।

### কলকাতায় পরিবহন

***২১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৪।) **শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—বর্তমানে কলকাতা শহরে বেশি সংখ্যক বাস যাহাতে নিয়মিত রাস্তায় বাহির হয় তার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

[1-20 – 1-30 p.m.]

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) কলকাতা শহরের রাজ্য পরিবহন সমস্যা যা তাতে বেশি বাস রাস্তায় যাতে বাহির করিতে পারেন তার জন্য সরকার উক্ত সংস্থাকে নানাবিধ সাহায্য করিতেছেন।

(খ) আরও বেশি বেসরকারি বাস যাতে চালু থাকে সে সম্পর্কে নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সাধারণ মানুষের সুবিধার জন্য কত দিনের মধ্যে এই ব্যবস্থা গ্রহণ করা হবে?

**শ্রী মহম্মদ আমিন :** স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সম্পর্কে বলতে পারি যে, আমি ইতি মধ্যেই রিনোভেট করে প্রায় ২০০ গাড়ি বাড়াতে পেরেছি। কিন্তু রাস্তা খারাপ হওয়ার জন্য ব্রেক ডাউনের সংখ্যা বেড়েছে। আর প্রাইভেট বাস বাড়াবার বিষয়ে আমরা চিন্তা করছি। আর. টি. এ. হয়েছে, তারা মিটিং করে প্রস্তাব পাশ করেছে। যত দূর সম্ভব তাড়াতাড়ি বাসের সংখ্যা বাড়ানো হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** আপনি জানেন কি যে গড়ে কতগুলি বাস এখন ব্রেক ডাউন হচ্ছে?

**শ্রী মহম্মদ আমিন :** নোটিশ চাই।

**শ্রী সরল দেব :** আপনি বলেছেন ৩৫২টি স্টেট বাস চলে, কিন্তু ১৩,০০০ কর্মচারি। সুতরাং এই কর্মচারিদের প্রভাইড করবার জন্য এবং জনস্বার্থের জন্য আর বাস ইনট্রোডিউস করা কি উচিত বলে আপনি মনে করেন এবং স্পেসিফিক্যালি বলুন যে, কবে নাগাদ ইনট্রোডিউস হবে?

**শ্রী মহম্মদ আমিন :** ইতিমধ্যেই আমরা ২০০ বাস বাড়িয়েছি। কিন্তু আমাদের কর্মচারির যে সংখ্যা তাতে আর বাস বাড়ালে পরে তাদের আমরা অ্যাবজর্ভ করে নিতে পারব। নতুন গাড়ি করতে একটু সময় লাগবে, কতগুলি অসুবিধা আছে, পুরোনো গাড়ি যে গুলি ভেঙ্গে পড়ে আছে সেগুলি ঠিক করতে হবে। তবে জায়গা না পেলে নতুন গাড়ি রাখা যাবে না এবং নতুন গাড়ি করতে টাকারও দরকার। আমাদের বাজেট-এ আমরা টাকা রেখেছি, তবে এটুকু বলতে পারি যে তিন মাস পরে অবস্থার আরও উন্নতি হবে।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন হেলিকপ্টার বিক্রি করে কিছু বাস কেনা হবে, এই রকম পরিকল্পনা আপনাদের আছে। টাটা কোম্পানি অফার দিয়েছে যে, স্টেট ট্রান্সপোর্ট অথরিটিকে দেবে এবং এখানে সার্ভিসিং করা হবে। কতগুলি বাস কেনার পরিকল্পনা মন্ত্রী মহাশয় করেছেন, সেটা জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন :** কংগ্রেস মন্ত্রীদের ব্যবহারের জন্য হেলিকপ্টারগুলি ছিল, সেগুলি আমরা বিক্রি করে দেব এবং ডাকোটা প্লেন যেটি আছে সেটিও বিক্রি করে দেব। এই তিনটি বিক্রি করে যা টাকা পাওয়া যাবে সাধারণ মানুষের স্বার্থে বাস কেনার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। তবে এই বিক্রি করবার কতগুলি সরকারি নিয়ম আছে, যার জন্য এই সময় লাগছে। এ ছাড়াও আমরা বাস কেনার জন্য আরও টাকা খরচ করব।

**श्री रविशंकर पान्डे :** मंत्री महोदय क्या बतायेंगे कि कारों के भरमार के कारण

रास्ते वन्द होजाते है और आम लोगों को इससे आने-जाने में वड़ी कठिनाई होती है, उन कारों का लाइसेन्स वन्द करके, उन्हें प्राइवेट टैक्सी के रुपमें परिणित करने की कोई परिकल्पना है? ऐसा करने से आमलोगों को चलने-फिरने मे सुविधा होगी।

**श्री महम्मद आमिन** : जिन कारों को लाइसेन्स मिल चुका है, उन्हे हम कैसे वन्द कर सकते है?

**श्री रविशंकर पान्डे** : इस वारेमें हम आपसे आगे के लिए जानना चाहते है।

**श्री महम्मद आमिन** : आगे भी इस तरह की पावन्दी नही लगाई जा सकती है, क्योंकि यह संविधान के खिलाफ है।

**श्री रविशंकर पान्डे** : येह जन-हितके विरुद्ध काम हो रहा है। और राज्य सरकार को अधिकार है कि वह इसे रोककर कारों को संख्या को और आगे न वढ़ने दे। और आगर कोई कार लेना ही चाहे तो उसे प्राइभेट टैक्सी के रुपमें लाइसेन्स दिया जाया इस तरह से कारों के भरमार को रोका जा सकता है। क्या सरकार को इस तरह से करने में कोई आड़चन है?

**श्री महम्मद आमिन** : माननीय सदस्य ने जो अभियोग लगाया है, आगर उसके लिए कोई स्पेसिफिक केश हमारे सामने रखें, तो हम उसपर जरुर गौर करेंगे।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলকাতায় ট্রলীবাস চালানোর জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী মহম্মদ আমিন :** ট্রলীবাস চালানোর পরিকল্পনা আমাদের পূর্ববর্তী কংগ্রেস সরকার করেছিলেন এবং সি. এম. ডি. এ. থেকে ৬ লক্ষ টাকা খরচ করে একটা ট্রলীবাস তৈরি করেছিল। বাস তৈরি হয়ে যাওয়ার পর কংগ্রেস সরকার ই বাস রাস্তায় চালালেন না এবং এই কারণে এই বাসটা এখন নোনাপুকুর ডিপোতে পড়ে আছে। এখানে একটা স্কীম তৈরি হচ্ছে, এর প্রোজেক্ট রিপোর্ট যেটা তাতে এটা কার্যকর হবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। এর কারণ হচ্ছে এই যে ৬ লক্ষ টাকা খরচ করে একটা বাস চালু করতে গেলে একটা রুটে ওভার হেড ওয়ারিংএর জন্য ২৭ লক্ষ টাকা খরচ হবে। এই ৬ লক্ষ টাকার বাস কার্যকর করতে গেলে ২৭ লক্ষ টাকা খরচ করবেন কিনা সরকার এখন তা স্থির করতে পারেননি।

**শ্রী অনিল মুখার্জি :** মন্ত্রী মহাশয় উত্তরে বললেন যে একটা বাস চালু করতে গেলে আরও ২৭ লক্ষ টাকা লাগবে তাহলে এই পরিকল্পনা বাতিল করে দিয়ে সেই টাকায় নূতন

বাস কেনার কথা সরকার ভাবছেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেটাই চিন্তা করা হচ্ছে যে ২৭ লক্ষ টাকা ওভার হেড ওয়ারিং খরচ করব, না তা দিয়ে ১৫টি নূতন গাড়ি কিনব।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শহরে যানবাহনের সঙ্কট আছে ঠিকই কিন্তু পাড়াগ্রামে যানবাহনের অবস্থা ভয়াবহ। মার্টিন রেল তুলে দেবার পরে সেখানে লক্ষ লক্ষ যাত্রীদের অসুবিধা হচ্ছে। কিছুদিন আগে আর. টি. এ. হাওড়া, তারা স্টেট বাস দেবার জন্য রেজোলিউশন দিয়েছে সেটা কতদিনের মধ্যে কার্যকরী হবে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এই সাপ্লিমেন্টারি এই কোয়েশ্চেনের সঙ্গে আসেনা।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে আমরা বুঝতে পারছি যে বাসের যে সমস্যা সেই সমস্যার আশু সমাধান সম্ভপর নয়। কলকাতার যানবাহন সমস্যার সমাধান করবার জন্য পুরানো যে সার্কুলার রেল—যদিও এটা কেন্দ্রের হাতে, তবুও বাসের উপর যাতে চাপ কম পড়ে তারজন্য এই সার্কুলার রেলের চেষ্টা চালাবেন কিনা?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কয়েকদিন আগে দিল্লিতে ট্রান্সপোর্ট ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং হয়েছিল। সেই মিটিং-এ যোগদান করবার সময় আমার সঙ্গে কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রীর আলোচনা হয়েছে। আমি তাঁকে আবেদন করেছি যে এই সার্কুলার রেলের কথা পুনর্বিবেচনা করা হোক।

## Starred Questions
## (to which oral answers were given)

### জরুরি অবস্থার সময়ের স্লোগান

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাস, ট্রাম, ট্যাক্সী, টেম্পো, ট্রাক ইত্যাদির গায়ে জরুরি অবস্থা চলাকালে লেখা স্লোগানগুলি মুছিয়া ফেলার জন্য সরকার হইতে কোনও নির্দেশ দেওয়া হইয়াছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

ভারত সরকারের নির্দেশ অনুসারে ঐ স্লোগানগুলির প্রচার বন্ধ করার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষদের যথাযথ ব্যবস্থা গ্রহণ করিতে বলা হইয়াছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা জানাবেন এটা কতদিন আগে সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে জানান হয়েছে এবং এই সংশ্লিষ্ট কর্তৃপক্ষ কি আর টি এ?

**শ্রী মহম্মদ আমিন ঃ** ইমারজেন্সির পরে কেন্দ্রীয় কংগ্রেসের নির্দেশে পশ্চিম বাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী ট্রাম বাস এবং অন্যান্য যানবাহনের গায়ে স্লোগান লেখবার জন্য নির্দেশ দিয়েছিলেন। নতুন সরকার হওয়ার পরেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আবার এটা নির্দেশ পেলাম যে এগুলি এখন যেন ডিসপ্লে না করা হয়। আমরা সি এস টি সি-এর চেয়ারম্যান, ট্রামকোম্পানির অ্যাডমিনিস্ট্রেটার বিভিন্ন বোর্ড, আর টি এ বিশেষ করে কলকাতা আর টি এ-র কাছে নির্দেশ পাঠিয়ে দিয়েছি এবং সেটা পালন করার জন্য চেষ্টা করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন আজ পর্যন্ত সরকারি নির্দেশ নির্দিষ্টভাবে বিভিন্ন কর্তৃপক্ষের কাছে যাওয়া সত্ত্বেও আজ পর্যন্ত এই সমস্ত স্লোগানগুলি ট্রাম, বাস, টেম্পো এবং ট্যাক্সি থেকে মুছার ব্যবস্থা করা হয়নি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** রাস্তাঘাটে সেটা আমিও দেখি, মাননীয় সদস্য যখন বলছেন, আমি দেখব যাতে তাড়াতাড়ি এগুলি মুছে দেওয়া হয়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনার কাছে কি কোনও লিস্ট এই স্লোগানগুলির আছে, কি কি স্লোগান এইসব যানবাহনের গায়ে লেখার জন্য নির্দেশ দেওয়া হয়েছিল?

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্লোগানগুলি মাননীয় সদস্যের জানা আছে আমাদেরও জানা আছে। আমি এটা জানি যে এতে দেশের কোনও উপকার হয়নি, যদি লিস্ট চান আমি দিয়ে দিতে পারি কিন্তু মানুষকে ভাঁওতা দেবার জন্য যেগুলি বলা হয়েছিল সেগুলি না বলা হয়ে যত তাড়াতাড়ি মুছে দেওয়া যায় ততই মঙ্গল।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** গাড়িগুলিতে যদি এই স্লোগানগুলি লেখা না থাকত, তবে কি ফিটনেস সার্টিফিকেট দেওয়া হতনা?

**Mr. Deputy Speaker :** The question is disallowed.

### জলপাইগুড়ি কোর্টে এ, পি, পি নিয়োগ

***৩০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৩।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি কোর্টে ১৯৭২ সালের পর হতে এ, পি, পি নিযুক্ত করার সম্পর্কে সরকারের নিকট কোনও অভিযোগ আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি "হ্যাঁ" হয়,—

(১) তাহলে এ বিষয়ে সরকার কি কোনও তদন্ত করেছেন; এবং

(২) তদন্ত হলে উক্ত তদন্তের ফল কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ**

(ক) হ্যাঁ, ১৯৭৫ সালের এপ্রিল মাসে একটি ক্ষেত্রে অভিযোগ পাওয়া গিয়াছিল।

(খ) (১) তৎকালীন সরকার এ ব্যাপারে কোনও আনুষ্ঠানিক তদন্ত করেননি।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** জলপাইগুড়ি কোর্টে এই এ পি পি কিভাবে নিযুক্ত করা হয়, অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** রিকুইয়ারমেন্ট অনুসারে এ পি পি নিয়োগের জন্য অ্যাডভার্টাইজ করা হয়, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে অ্যাপ্লিকেশন করে, সেখানে সেগুলি প্রসেস করে, আমরা অ্যাপয়েন্টমেন্ট দিই, এটা হচ্ছে ইউজুয়েল প্রসিডিওর, এক্ষেত্রে সেই ইউজুয়েল প্রসিডিওর ফলো করা হয়নি, তার জন্য কি করা যায় আমরা দেখছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** যে এ, পি, পির নিয়োগ সম্পর্কে অভিযোগ উঠেছে তার নামটা কি বলতে পারেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** শ্রী সুনীলকৃষ্ণ চৌধুরি। সরি ভুল বলেছি। নামটা বলতে পারব না, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এ, পি, পি নিয়োগ করতে হলে যে আইনগত যোগ্যতা থাকা দরকার এবং কোর্টের প্র্যাকটিস থাকা দরকার—এই ক্ষেত্রে কি তা ছিল?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি তো বলেছি একটা কেসে কমপ্লেন পাওয়া গিয়েছে। তারপর যদি নোটিশ দেন তাহলে উত্তর দেব কি পাওয়া গিয়েছে না গিয়েছে সে সম্পর্কে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই যে ইরেগুলার অ্যাপয়েন্টমেন্ট হয়েছে এবং প্রসিডিওর ফলো করা হয়নি অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** যখন এ, পি, পি ম্যাটার ডিল করব তখন ভেবে দেখব কি ব্যবস্যা নেব ইরেগুলার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে।

***309**

**Mr. Deputy Speaker :** Member is not present in the House.

***310**

**Mr. Deputy Speaker** : Member is not present in the House.

***311** (Held over)

***312, *313**

**Mr. Deputy Speaker** : Member is not present in the House.

**প্রশাসন ও বিচার বিভাগের পৃথকীকরণ**

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৩।) **শ্রীমতী ছায়া ঘোষ :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রশাসন থেকে বিচার বিভাগ আলাদা করার পরও প্রায়শই জেলা ম্যাজিস্ট্রেট, জেলা জজ, পুলিশ সুপার এবং মহকুমার বিচার বিভাগীয় ম্যাজিস্ট্রেটগণ বৈঠকে মিলিত হন;

(খ) সত্য হইলে, উক্ত বৈঠকগুলি—

(১) সরকারি নির্দেশ অনুসারে অনুষ্ঠিত হয় কিনা; এবং

(২) প্রশাসন ও বিচার বিভাগের পৃথকীকরণের নীতির পরিপন্থী কিনা?

**শ্রী হাসিম আবদুল হালিম :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ২৯শে আগস্ট, ১৯৭৫ তারিখে অনুষ্ঠিত মুখ্য সচিব সম্মেলনের সুপারিশ ক্রমে রাজ্য সরকার প্রতিটি জেলায় জেলা জজ, জেলা ম্যাজিস্ট্রেট প্রধান বিচার বিভাগীয় ম্যাজিস্ট্রেট এবং পুলিশ সুপারকে লইয়া "মনিটরিং ইউনিট" গঠন করিয়াছেন, ঐ "ইউনিট"-গুলি মামলাগুলির দ্রুত নিষ্পত্তির অগ্রগতি এবং তদন্তে বিলম্বের কারণগুলি পর্যালোচনা করিয়া জরুরি প্রয়োজনের ভিত্তিতে প্রতিকারের যথাযথ ব্যবস্থা করিবেন। সরকার নির্দ্দেশ দিয়াছেন যে ঐ ইউনিটগুলি প্রতি দুই মাসে অন্তত একবার বৈঠকে মিলিত হইবেন। এই নির্দ্দেশ অনুযায়ী জেলার "মনিটরিং ইউনিট"-গুলি নিয়মিত বৈঠকে মিলিত হইতেছেন এবং সরকারকে বিবরণ পাঠাইতেছেন।

(২) উক্ত "মনিটরিং ইউনিট"-গুলি মামলা সমূহের নিষ্পত্তি ত্বরান্বিত করার জন্য ব্যবস্থা অবলম্বন সম্পর্কে সরকারকে পরামর্শদানের উদ্দেশ্যে গঠন করা হইয়াছে এবং মামলা সমূহের বিচারের সহিত ঐ ইউনিটগুলির কোনও সম্পর্ক নাই, সেইহেতু সরকার মনে করেন যে উক্ত ইউটিনগুলি বৈঠকে মিলিত হওয়ায় শাসন বিভাগ হইতে বিচারবিভাগকে পৃথকীকরণের মূল উদ্দেশ্য লঙ্ঘিত হয় নাই।

[1-40 – 1-50 p.m.]

**শ্রীমতি ছায়া ঘোষ ঃ** আমার মনে হয় এই ধরনের বৈঠক বসার জন্য প্রশাসন বিভাগ বিচার বিভাগের উপর প্রভাব বিস্তার করে। এই বৈঠক বন্ধ করার জন্য মন্ত্রী মহাশয় চেষ্টা করবেন কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমি এই সব ব্যাপার এখনও দেখিনি। কেন না আমাদের সামনে বিরাট সমস্যা রয়েছে যে বিচার যাতে তাড়াতাড়ি করা সম্ভব হয় তার চেষ্টা করছি। আমি এই অল্প সময়ের মধ্যে এগুলি এখনও স্টাডি করে দেখিনি। তাই বলা সম্ভব নয়। আগে যে সিস্টেম ছিল সেই সিস্টেমই চলে আসছে।

**শ্রীমতি ছায়া ঘোষ ঃ** অদূর ভবিষ্যতে এটা বন্ধ হবে এটা আমরা আশা করতে পারি কি?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** গভর্নমেন্ট নিশ্চয় মামলা নিষ্পত্তির ব্যাপারে খুবই চিন্তিত। আমি এই ব্যাপারে চীফ জাস্টিসের সঙ্গে এবং অন্যান্যদের সঙ্গে আলোচনা করে ব্যবস্থা গ্রহণের জন্য চেষ্টা করছি। তবে পরে নিশ্চয় এই ব্যাপারে যে রকম হওয়া উচিত সেই ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** শাসন বিভাগ থেকে বিচার বিভাগকে কটা জেলায় আলাদা করা হয়েছে।

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এই সেপারেসন সারা পশ্চিমবাংলায় করা হয়েছে। এটা কোনও জেলার ব্যাপার নয়।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** ঠিক কি শাসন বিভাগ থেকে বিচার বিভাগকে সেইভাবে আলাদা করা হয়েছে?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমার বাজেট অ্যাড্রেসেই সে কথা বলেছি যে বিগত কংগ্রেস রাজত্বে বিচার ব্যবস্থা খুবই নেগলেকটেড হয়েছে। অনেক মামলা ৭/৮/৯ বছর পড়ে আছে, ১৯৬৭, ১৯৬৯ সালের মামলা এখনও নিষ্পত্তি হয়নি। অবশ্য আগে যে ব্যবস্থা ছিল এখনও তার পরিবর্তন হয়েছে বলে মনে করি এবং আগামী দিনে আরও ভাল ব্যবস্থা হবে।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে এক একটা ফৌজদারি কেস হচ্ছে, তার একটার পর একটা দিন পড়ছে কোনও রকম নিষ্পত্তি হচ্ছে না?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** এটা প্রতিটি কোর্টের উপর নির্ভর করে। এক একটা ম্যাজিস্ট্রেটের কোর্টে আড়াই হাজার তিন হাজার মামলা পেনডিং রয়েছে। এখন কোথায় এক মাস পরে কোথায়ও দু মাস পরে আবার কোথায়ও তিন বা ছয় মাস পরে তারিখ পড়ছে।

এখন কোন জায়গায় কি রকম মামলা কি রকম দিন পড়ছে সেটা কি করে বলব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে বিচার বিভাগ পৃথকীকরণ হওয়ার ফলে বিভিন্ন জেলায় অ্যাকমডেশনের শর্টেজ হয়েছে তার জন্য সরকার কি নূতন কিছু ভাবছেন?

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** আমার বাজেট স্পিচে আমি বলেছি যে অ্যাকমডেশনের শর্টেজ আছে। অনেক জায়গায় দুটো শিফেট চালাতে হয়। ফাস্ট শিফেট একজন ম্যাজিস্ট্রেট বসেন আবার লাঞ্চের পর আর একজন বসেন। আমরা বাড়ি তৈরি করার জন্য স্যাংশন দিয়েছি। হাওড়া কোর্টের এক্সটেনশনের জন্য নূতন বাড়ি করার জন্য আমরা ব্যবস্থা নিয়েছি। ১৯৭৮-৭৯ বাজেট ইয়ারে আমরা এটা টেক আপ করব। বিভিন্ন জায়গায় জায়গার অভাবে অনেক অসুবিধা হচ্ছে জানি। আমরা চেষ্টা করব নূতন বাড়ি বা অন্যভাবে অ্যাকমডেড করবার জন্য। কিন্তু টাকার অভাব আছে। এটা নিশ্চয় আপনি জানেন।

*315 (members not present)

### Launch service near Howrah Station

***316.** (Admitted question No. *1336.) **Shri Anil Mukherjee :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state —

(a) If the proposal for the introduction of a launch service from a point near Howrah Station to some convenient point on the other side of the river-bank for the benefit of commuters is under the consideration of the Government;

(b) if so,—

(i) the persent position thereof; and

(ii) the time by which it is expected to be completed?

**Shri Md. Amin :**

(a) Yes.

(b) (i) At present the first phase of the scheme i.e. the operation of farry service between a point near Howrah Station and Barabazar on the Calcutta side has been taken up with loan assistance from the Govt. of India. Construction of jetty at Barabazar has been completed except for a few minor works and that at

Howrah side is in progress. Tenders for construction of 7 crafts are being invited Possibility of employing private owned ferry vesels is also being examined.

(ii) Construction of the jetties is excepted to be completed by the end of February next. If private ferries are available, the ferry services are likely to commence in the first half of next year.

***317 (Held over)**

**মুর্শিদাবাদ জেলার আঁধি এবং কারনী রাইস মিল**

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৬।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার আঁধি এবং কারনী রাইস মিল ১৯৭৬-৭৭ সালে কি পরিমাণ—

(১) ধান কিনিয়াছিল; এবং

(২) লেভি দিয়াছিল?

**শ্রী সুধীন কুমার :**

(১) ১৯৭৬-৭৭ ধারক বৎসরে গত ১২-৯-৭৭ তারিখ পর্যন্ত আঁধি রাইস মিল কিনিয়াছিল ৪৮২৪ টন ধান এবং কারনী রাইস কিনিয়াছিল ৬০৮ টন ধান।

(২) ঐ সময়ে আঁধি রাইস মিল লেভী দিয়াছিল মোট ১৫৯০ টন চাল এবং কারনী রাইস মিল সেটা দিয়াছিল মোট ১৯৮ টন চাল।

***319**

**Mr. Deputy Speaker :** Member is not present in the House.

***320 (Held over)**

***321**

**Mr. Deputy Speaker :** Member is not present in the House.

**খনি অঞ্চলে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা**

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৬।) **শ্রী সুনীল বসুরায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাণীগঞ্জ, রূপনারায়ণপুর এবং খনি অঞ্চলে কিরূপ রেশনিং ব্যবস্থা চালু আছে; এবং

(খ) ঐ সকল অঞ্চলে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা চালু করার কোনও প্রস্তাব সরকার বিবেচনা করিতেছেন কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) রাণীগঞ্জ এবং রূপনারায়ণপুরে সংশোধিত রেশন ব্যবস্থা চালু আছে। কেবলমাত্র আসানসোলের নিউ ঘুসিক কোলিয়ারির কিছু অংশ বিধিবদ্ধ রেশনিং এর অন্তর্ভুক্ত।

(খ) বিধিবদ্ধ রেশনিং এলাকার সম্প্রসারণে বর্তমান সরকার আগ্রহী।

**শ্রী সুনীল বসুরায় ঃ** খনি অঞ্চলে কোনও রকম বিধিবদ্ধ রেশন ব্যবস্থা চালু না থাকার ফলে সাধারণ মানুষদের মুনাফাখোর ব্যবসাদারদের ইচ্ছা, দয়ার উপর চাল ইত্যাদি জিনিস সংগ্রহ করতে হয়, বিশেষ করে চিনির জন্য তাদের খুব কষ্ট পেতে হয়। কাজেই এই সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার কথা সরকার বিবেচনা করছেন কিনা—মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** সরকার বিবেচনা করেই বর্তমানে এম. আর. এলাকায় ১ কিলো করে চালের বরাদ্দ করেছি এবং সেগুলি বিতরণ দেখার দায়িত্ব জেলা ম্যাজিস্ট্রেটের আছে। আর চিনি সম্পর্কে বলতে পারি কেন্দ্রের কাছে বার বার বলা হয়েছে যে আপনারা যখন চিনি রপ্তানি বন্ধ করেছেন তখন অবিলম্বে আমাদের লেভি চিনির পরিমাণ বাড়িয়ে দিন এবং আমি প্রতিশ্রুতি দিচ্ছি সমস্ত বাড়তি পরিমাণটা এস. আর. এরিয়ার বাইরে অর্থাৎ এম. আর. এরিয়ায় বিতরণ করব।

**শ্রী সুনীল বসুরায় ঃ** এম. আর. এলাকায় যে ব্যবস্থার কথা বলা হচ্ছে বর্তমানে এম. আর. এলাকার সমস্ত লোকের কার্ড নেই এবং তারা কার্ড দেবার জন্য দরখাস্ত করেও কার্ড পাচ্ছে না। দ্বিতীয়ত হল খনি শ্রমিকদের ১ কিলো চালে কিছুই হয় না। রানীগঞ্জ, রূপনারায়ণপুর খনি অঞ্চলে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা চালু না হলে ওখানকার শ্রমিকদের মুনাফাখোরদের উপর থাকতে হবে। কেন না পাশেই ইণ্ডাস্ট্রিয়াল টাউনের বর্ডার অঞ্চল। সেখানে আরও বেশি চোরাকারবার স্মাগলিং হয়। কাজেই এইগুলি বন্ধ করার কথা সরকার চিন্তা করছেন কিনা?

[1-50 – 2-00 p.m.]

**শ্রী সুধীন কুমার ঃ** আমি শুধু চালের পরিমাণের কথা বললাম। কিন্তু চালের পরিমাণের সঙ্গে এটাই সব নয়, গমও আছে—১নং। ২ নং হল আমরা যে সময়ে দায়িত্ব গ্রহণ করেছি, জুন মাস—সেটা আকালের শুরু—ঠিক সেই সময়ে বসেই দায়িত্ব ঘাড়ে নিয়ে সম্পূর্ণ ব্যবস্থা

ব্যর্থ হয়ে যাওয়ার থেকে আর সচেতন ভাবে অগ্রসর হয়ে ক্রমাগত রেশনের পরিমাণ বৃদ্ধি করাটা সরকার সঙ্গত বিবেচনা করেছেন এবং মাননীয় সদস্য লক্ষ্য করবেন আগামী কয়েক সপ্তাহের মধ্যে সংগ্রহের সম্ভাবনা উজ্জ্বল দেখব—কিন্তু দেখার আগেই একটি কালো মুখ এসেছে, আপনি জানেন—কিন্তু আমরা ইতিমধ্যেই সিদ্ধান্ত নিয়েছি এই সমস্ত অঞ্চলে এম. আর. চালের পরিমাণ বাড়ানো হবে আগামী ১/২ সপ্তাহ থেকে এবং সেটা বর্তমানে আমাদের উপযুক্ত ব্যবস্থা যতক্ষণ না আমরা সমগ্র রাজ্যে—আগামী দিনে ভারতবর্ষে ধান, চাল, গমের কি পরিস্থিতি হয় সে সম্পর্কে যতক্ষণ না নিশ্চিন্ত হতে পারছি ততক্ষণ এ বিষয়ে কোনও নিশ্চিত প্রতিশ্রুতি দেওয়া হলে সেটা ভুল করা হবে।

**শ্রী হারাধন রায় ঃ** বিধিবদ্ধ রেশনিং এলাকায় যে পরিমাণ রেশন দেওয়া হয় সংশোধিত রেশনিং এলাকায় এম. আর. শপের মাধ্যমে সেই সম পরিমাণ রেশন দেবার কথা সরকার চিন্তা করছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** মাননীয় সদস্য মহাশয় বোধ হয় স্বীকার করবেন যে, গত কয়েক মাসের মধ্যে ক্রমাগত সরকার এর পরিমাণ বাড়িয়ে আসছেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এম. আর. শপের মাধ্যমে চিনি দেওয়ার জন্য তিনি কতটা পরিমাণ চিনির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছেন এবং কবে সেই দাবি জানিয়েছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** চিঠির তারিখটা আমি এখনই দিতে পারছি না, সেটা নোটিশ দিলে দিতে পারব, তবে বারবার আমরা এ বিষয়ে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীকে জানিয়েছি এবং তাঁর সঙ্গে বারবার আলোচনাও হয়েছে এবং সেটা লিপিবদ্ধ আছে আমাদের তরফ থেকে। আপনাকে বোধ হয় চিঠির তারিখটাও দিতে পারব।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** গ্রামের মানুষদের জন্য কতটা পরিমাণ চিনি বাড়াতে চেয়েছেন সেটা জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** পরিমাণটা আমাদের উপর নির্ভর করে না। লেভি সুগার মাথাপিছু সারা ভারতে যতটা পরিমাণ বরাদ্দ করা সম্ভব সেই সমগ্র লেভি সুগারটা বাড়িয়ে সেটা করার কথা আমরা বলেছি। আমরা একথা বলিনি যে আমাদের বেশি দেওয়া হোক এবং অন্য রাজ্যদের বঞ্চিত করা হোক—আমরা বলেছি সমভাবে বাড়িয়ে দেওয়া হোক এবং সেটা বাড়লে আমাদের ভাগও বাড়বে। সেটাই হচ্ছে আমাদের দাবি, সেটাই হচ্ছে আমাদের পাওনা। সেই পাওনাটা পূরণ করার কথা আমরা বলেছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** ফ্রিঞ্জ রেশনিং এরিয়া বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** একথাটা বলা হয়েছে আগেও যে ফ্রিঞ্জ রেশনিং এলাকা বাড়ানো এবং বর্তমানে ফ্রিঞ্জ রেশনিং এলাকা—তাকে রেশন এলাকার সঙ্গে একটা র‍্যাশনাল লাইন টানার পরিকল্পনা সরকারের আছে এবং সেটা জুন মাসে করা সম্ভব নয়। যতক্ষণ না আমরা ধান, চাল, গম, চিনির ইত্যাদির সরবরাহের ব্যাপারে সম্পূর্ণ আশ্বস্ত হতে পারছি ততক্ষণ আমরা একটা ঐ সরষের তেলের অবস্থা তৈরি করতে চাই না।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** গ্রামাঞ্চলের ঐ এম. আর. ডিলাররা এমন চক্রান্ত আরম্ভ করেছে ক্যারিং কস্ট ইত্যাদির ব্যাপার নিয়ে যে, সেখানে তারা মানুষের কাছে অতিরিক্ত পয়সা না পেলে মাল দিতে রাজি হচ্ছে না। সেখানে জোর করলে তারা মালই তুলছে না—মাননীয় মন্ত্রী মহাশয় এইসব অভিযোগ পেয়েছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আমরা এইরকম সাধারণ অভিযোগ শুনেছি। তবে অত্যন্ত দুঃখের বিষয় যে, যা পেলে ব্যবস্থা গ্রহণ করা যায়—অর্থাৎ নির্দিষ্ট অভিযোগ একটা নির্দিষ্ট ব্যক্তির বিরুদ্ধে প্রমাণ সহ, সেটা না পেলে ব্যবস্থা করা সম্ভব নয়।

**শ্রী সরল দেব ঃ** আমরা জানি যে, মিডিল অব দি ইয়ারে আপনি দায়িত্ব ভার পেয়েছেন। আমার প্রশ্ন, আগামী ফসলের পর যে সমস্ত শিল্প অঞ্চল এবং নন-প্রডিউসিং এরিয়া আছে সেগুলি বিধবদ্ধ রেশনিং এলাকার অন্তর্ভুক্ত করা হবে কিনা?

**শ্রী সুধীন কুমার ঃ** এর উত্তর দেওয়া বোধ হয় আমার পক্ষে সম্ভব নয়, সরকারি আদেশের পর সেটা বোধ হয় ব্যবসায়ীদের পক্ষেই সম্ভব। কারণ আমাদের হাতে আর এই খাদ্যের ব্যবসা থাকবে কি থাকবে না সেটা অত্যন্ত অনিশ্চিত।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কর্ডনিং তুলে দেবার ফলে বিধিবদ্ধ রেশনিং-য়ের যে এলাকা সেটা বাড়ানোর প্রয়োজন আছে কিনা পশ্চিমবাংলায়?

**শ্রী সুধীন কুমার ঃ** কর্ডনিং না থাকলে প্রোকিওরমেন্ট হবেনা। এটা শুধু পশ্চিম বাংলায়, গোটা ভারতবর্ষের জন্য। আর শুধু কর্ডনিং নয়, রেশনিং ব্যবস্থা তুলে দেবার মতো একটা হুকুম এসেছে। তার কি অর্থ—বিভিন্ন যে সমস্ত আমাদের অধিকার ছিল সেগুলি প্রত্যাহার করে নেওয়া হচ্ছে। এখন তার কি দাঁড়াবে সে বিষয়ে আমরা অনিশ্চিত। এটা নিয়ে আমার পরবর্তী দৃষ্টি আকর্ষণী প্রস্তাবে সমস্ত অবস্থাটা আমি বলব। সেজন্য বারবার তাকে এখানে রিপিট করতে চাইছিনা।

***323**

**Mr. Deputy Speaker :** Starred question No. 323 is held over.

***324 & *325**

**Mr. Deputy Speaker :** The members are not present in the House.

***326** (Held over)

***327, *328 and *329**

**Mr Deputy Speaker :** The members are not present in the House.

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### Building of Tram Cars

***209.** (Admitted question No. *950.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state —

(a) If it is a fact that the Calcutta Tramways Co. is exploring the possibility of getting the Tram Cars built by outside firms;

(b) if so—

(i) What are the reasons.

(ii) Whether Calcutta Tramways Co. is not fully equiped to build the cars, and

(iii) What are the financial implications involved in the proposal?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

In may, 1977, the Undertaking of the Calcutta Tramways Co. Ltd. invited upon tenders for supply of new tram cars. On a review of the matter, it has been decided by the Government to have new tram cars constructed by the Calcutta tramways Co. departmentally.

### Breakdown of buses and trams

***223.** (Admitted question No. *954.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) Whether there is any spurt in the incidence of breakdown of

State buses and trams on the roads of Calcutta;

(b) if so—

(i) what are the causes, and

(ii) What action the Government has taken in the matter, and

(c) the number of breakdowns of CSTC buses and CTC trams during the period from June to August, 1977 and during the corresponding months in 1976, 1975 and 1974?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

(a) Yes, in the case of state Buses. In respect of tram cars, there has been no such spurt.

(b) (i) CSTC-Main causes for such breakdown are :

(ii) very bad and deplorable road condition.

(iii) Long Span of the rainy season and excessive rains this year.

(iv) Heavy load on state buses due to overcrowding.

(v) Many of serviceable State buses are very old

CTC—Does not arise.

(b) (ii) Govt, are extending financial and other assistance to the CSTC as to bring down the incidenct of breakdown.

(c) Statement is laid on the table of the Liabrary.

**Groceries and food grains for students at concessional rates**

***306.** (Admitted question No. *1545 S.N.) **Shri Habibur Rahaman** and **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state whether any action has been taken by the Government to supply groceries and non-controlled food grains to students living in hostels, at concessional rates?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

No.

## Dalkhola Anchal Panchayat

***309.** (Admitted question No. *1656.) **Shri Haji Sajjad Hussain:** Will the Minister-in-charge of the Panchayat Department be pleased to state—

(a) if it is a fact that the Register and other papers relating to Dalkhola Anchal Panchayat in West Dinajpore district were seized by the Block Development Officer and the Jt. B.D.O on 22-8-77 from the Secretary of the Anchal Panchayat;

(b) if so—

(i) the reasons therefor;

(ii) whether the Secretary of the Anchal Panchayat has submitted any report to the Government about the incident; and

(iii) the action the Government is contemplating to take in the matter?

**Minister-in-charge of the Panchayat Department :**

(a) The fleck Development Officer, Karandighi inspected Dalkhola Anchal Panchayat on 22.8.77 but no register or other papers were seized by him or Jt. Block Development Officer.

(b) (i), (ii) & (iii). Does not arise.

## Fire Brigade

***310.** (Admitted question No. *1669.) **Shri Suniti Chattoraj:** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) whether there is any proposal to set up at least one Fire Brigade in all the subdivisional Headquarters in the State; and

(b) if so, what is the present position in the matter?

**Minister-in-charge of the Municipal Services Department :**

(a) No.

(b) Does not arise.

**Fixation of prices of essential commodities**

***312.** (Admitted question No. *409.) **Shri Naba Kumar Roy, Shri Rajani Kanta Doloi** and **Shri Krishnadas Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the present Government has sent any recommendation to the Central Government suggesting fixation of prices of essential commodities at national State level; and

(b) if the answer to clause (a) be in the affirmative, what are suggestions recommendation of the State Government?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a & b) The State Government have recommended to the Central Govt. to ensure adequate supply of good quality essential commodities regulaily to the consumers all over the country at an uniform price. If some article is in short supply, its export should be banned and it should be imported from cutside the country. For example we have pressed for a ban on export of sugar and import of edible oils.

The State Govt. will shoulder the responsibilities that will fall in its share in implementing our recommendations.

We have since written to the Central Govt. to fix price of common salt at the sources under the Essential Commodities Act. We have also been able to lift the ban on import of salt to West Bengal by railway wagons. Now 50% of common salt requirement will come to the State by railway wagons. We have also been able to restrict export of salt outside the country through the territory of the State of West Bengal.

We hope to exert pressure on the Central Govt. So that all essential commodities are easily available at reasonable prices in this State.

**Over-crowding in trams and buses**

***313.** (Admitted question No. *953.) **Shri Satya Ranjan Bapuli :**

Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state what steps, if any, the present Government proposes to take to prevent over crowding in trams and buses in Calcutta?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

To mitigate the sufferings of the commuters, Government is helping the Calcutta State Transport Corporation and the undertaking of the Calcutta Tramways Co. Ltd. in various ways so that those undertakings can outshed more buses and tramcars daily in Calcutta. Directions have also been issued to the private operators to keep larger number of buses operative.

**Procurement of pulses and mustard seeds from other States**

***315.** (Admitted question No. *481.) **Shri Krishnadas Roy And Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government has made any arrangement for procuring pulses and mustard seeds from other States and for internal procurement of Kalai from the districts of West Bengal;

(b) if so, what are these arrangements?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) Yes.

(b) The West Bengal Essential Commodities Supply Corporation, a West Bengal Government undertaking, was entrusted with the task of procur Mustard Seeds and Pulses from other States. And the National Agricultural Co-operative Marketing Federation of India Ltd was asked by the State Government to undertake internal procurement of Kalai.

**কলকাতায় ট্যাক্সি ব্যবস্থা**

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২০।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় লাইসেন্স প্রাপ্ত ট্যাক্সির সংখ্যা কত;

(খ) কলকাতায় ট্যাক্সি স্ট্যাণ্ড-এর সংখ্যা কত;

(গ) কলকাতার ট্যাক্সিচালকগণ—

(১) যাত্রী লইতে অস্বীকার করিলে,

(২) দুর্ব্যবহার করিলে, এবং

(৩) আরোহীকে অযথা হয়রান করিলে,

দোষী ট্যাক্সিচালকগণকে শাস্তি দেওয়ার কি ব্যবস্থা আছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৭২৪টি।

(খ) ২৫১টি

(গ) উল্লিখিত অপরাধ সম্পর্কে অভিযোগ পাইলে সংশ্লিষ্ট ট্যাক্সিচালকের বিরুদ্ধে আইনানুগ

(১) ব্যবস্থা গ্রহণ করা হয়। (২) ঐ ট্যাক্সিচালকের ড্রাইভিং লাইসেন্স অপরাধের গুরুত্ব অনুযায়ী সাময়িক ভাবে কিছুকালের জন্য বাতিল করা হয়।

(৩) এছাড়া পুলিশ দপ্তরও এই ব্যাপারে সরাসরি আদালতে মামলা রুজ্জু করিতে পারেন।

## Reconstitution of the Regional Transport Authorities

***321.** (Admitted question No. *1796.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) If it is a fact that the Government has reconsituted the Regional Transport Authorities in some districts;

(b) if so—

(i) the districts where such reconstitution has been made;

(ii) the names of the persons nominated as members of the reconstituted committees; and

(iii) the political affiliations of these members, if any?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

(a) Yes.

(b)

(i) Calcutta including the district of 24-Parganas, Hooghly, Howrah, Midnapore, Bankura, Nadia, West Dinajpur, Cooch Behar, Jalpaiguri, Malda and Burdwan.

(ii) A statement is laid on the table of the Library.

(iii) The law does not provide for enquiry into political affiliations of these members.

**Extension of jurisdiction of City Civil Court**

***324.** (Admitted question No. *1722.) **Shri A. K. M. Hassan Uzzaman:** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether the Government have any proposal to extend the jurisdiction of the City Civil Court, Calcutta, by bringing under its jurisdiction all suits of civil nature which are cognisable by the District Courts; and

(b) if so, what are the details of this proposal?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) No such proposal is under consideration of the Govt. at present.

(b) Question does not arise.

**Adulteration of mustard oil**

***325.** (Admitted question No. *485.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Krishnadas Roy:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether the State Government has received any report that rapeseed oil of a low grade is being mixed with mustard oil offered for sale to the consumers in the State; and

(b) if the answer to clause (a) be in the affirmative, what steps have been taken by the Government in the matter?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) There is no specific report in this matter.

(b) Does not arise.

**বৈদেশিক মুদ্রার বিনিময়ে রেপসীড জাতীয় তৈলবীজ ক্রয়**

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮৭।) শ্রী হাবিবুর রহমান ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—গত এক বৎসরে বৈদেশিক মুদ্রার বিনিময়ে তৈলবীজ উৎপাদনকারী দেশগুলি হইতে আমদানি করা রেপসীড জাতীয় তৈলবীজ হইতে কত পরিমাণ তৈলবীজ পশ্চিমবঙ্গ পাইয়াছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বে-সরকারি উদ্যোগে বিদেশ হইতে আমদানি করা রেপসীড জাতীয় তৈলবীজ সম্বন্ধে কিছু জানা নেই। পশ্চিমবঙ্গ সরকার এই জাতীয় কোনও তৈলবীজ পান নাই।

**বেবীফুডের লাইসেন্স**

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৫।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—বেবীফুডের লাইসেন্স দেওয়ার সরকারি নীতি কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সীমিত সরবরাহের জন্য শিশুখাদ্যকে ১৯৬৬ সাল হইতে পশ্চিমবঙ্গ শিশুখাদ্য লাইসেনসিং আদেশের আওতায় আনা হইয়াছে।

বিভিন্ন প্রকার শিশুখাদ্য যাহা উক্ত লাইসেনসিং আদেশের অন্তর্ভুক্ত করা হইয়াছে, তাহার সুষ্ঠু বন্টন ও ন্যায্য মূল্যে বিক্রয়ের জন্য কেবলমাত্র লাইসেন্স প্রাপ্ত বিক্রয়কারীদের মারফত বিক্রয়ের ব্যবস্থা করা হইয়াছে। বর্তমানে চাহিদার তুলনায় শিশুখাদ্য সরবরাহ পর্যাপ্ত না হওয়ার দরুন কলকাতা শহরে ১৯৭৪ সালের এপ্রিল মাস হইতে সমবায় সমিতি ব্যতীত অন্য কাহাকেও নূতন কোনও লাইসেন্স দেওয়া হইতেছে না। জেলা সমূহে জেলা শাসকগণ লাইসেনসিং নীতি স্থির করিয়া থাকেন। এ বিষয়ে তাহাদিগকে কোনও সরকারি নির্দেশ দেওয়া হয় নাই।

সাধারণত নূতন লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে পুর কর্তৃপক্ষ প্রদত্ত ব্যবসায়িক অনুমতি পত্র, বাড়িভাড়া বিল, দোকানের অবস্থান এবং আয়তন, সামগ্রী মজুত করার উপযুক্ত স্থান, স্থানীয় এলাকার চাহিদা, ইতিপূর্বে লাইসেন্সে প্রাপ্ত বিক্রেতার সংখ্যা ইত্যাদি

বিবেচিত হইয়া থাকে।

## Unstarred Questions
## (to which oral answers were laid on the Table)

### Collections under Small Savings Scheme

**258.** (Admitted question No. 404.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) What were the net amount of collections under the Small Savings Scheme in the State in the years 1964-65, 1967-69, 1969-70, 1972-73, 1973-74, 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (up to July, 1977); and

(b) reasons for variations, if any?

**Minister-in-charge of Finance Department :**

(a) Net collections in the State in the concerned years were as follows :

1964-65—Rs. 21,34,44,000.

1967-68—Rs. 16,39,79,000.

1968-69—Rs. 12,30,04,000.

1969-70—Rs. 20,48,79,000.

1972-73—Rs. 60,83,26,000.

1973-74—Rs. 80,52,92,000.

1974-75—Rs. 88,41,66,000.

1975-76—Rs. 66,39,74,000. (in another report Government of India mentioned Rs. 67.01 crores).

1976-77—About Rs. $57\frac{1}{2}$ crores.

(provisional correspondence with the Government of India is going on this figure.)

1977-78—Rs. 7,53,04,000.

(The latest figure is up to June as circulated by the National Savings Commissioner for India.)

(b) The main agencies of the Small Savings belong to Government of India—their National Savings Organisation and the Post Offices. The State Government Organisation is only a complementary one for the purpose of co-ordination and joint publicity. Ultimately, the Post Offices, which are the main selling and servicing agencies for the different securities and accounts, become the decisive factor in the popularity of Small Savings. The services at Banks are acknowledged to be better than in Post Offices and the Banks also can offer diversified customer services which the Post Offices cannot do. Apart from that, the fluctuations in the net collections have not followed the same pattern as the fluctuations in gross collection always. Even when there has been a decline in net collection, there has been rise in gross figures in some years. This tendncy to withdraw from Post Offices may be due to several factors including spread of Bank branches and other economic factors. The policy of the Government of India in regard to percentage of investible exempted Provident Fund that can be invested in Small Savings, which changes from time to time, also sometimes affects Small Savings collection. These and other factors are responsible for variations in Small Savings collection on which the State Government have hardly any control. The All-India figures and figures on many other States are also similarly subjected to wide. fluctuations in Small Savings collection.

### Claims for Compensation

**259.** (Admitted question No. 502.) **Shri Rajani Kanta Doloi** and **Shri Krishnadas Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the total number of claims for compensation under the Workmen's Compensation Act, 1923, received by the Government between May, 1977 to August, 1977;

(b) the number of them disposed of during this period;

(c) the number of cases in which compensation was paid;

(d) the total amount of compensation paid; and

(e) the total number of cases pending for disposal on 31st August,

1977?

**Minister-in-charge of Labour Department :**

(a) 1049.

(b) 1407 including some of the cases mentioned at (a) above.

(c) 899.

(d) Rs. 8,31,362.01.

(e) 4439.

### লক-আপে মৃত্যু

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬১১।) **শ্রী অশোককুমার বসু** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৬ সালের ২৯শে এপ্রিল তারিখে তেলঙ্গা, থানা সাগরদীঘি, মুর্শিদাবাদের জাফর শেখকে থানা লক-আপে পিটিয়ে মারা হয়; এবং

(খ) সত্য হইলে, এই সংশ্লিষ্ট থানা অফিসারদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) এই ব্যাপারে একটি মামলা বিচারাধীন আছে।

(খ) মৃত জাফর শেখের স্ত্রীর অভিযোগক্রমে বহরমপুর কোর্টে সাগরদীঘি থানার ও. সি. এবং কনস্টবলের জাফর শেখকে হত্যা করার জন্য একটি মামলা দায়ের করা হইয়াছে। বহরমপুরের সেসন জজ অভিযুক্তদের বিরুদ্ধে চার্জ গঠন করিয়াছেন। সেসন জজের এই আদেশের বিরুদ্ধে অভিযুক্তগণ হাইকোর্টে আবেদন করিয়া রুল পাইয়াছেন। রুলের শুনানী এখনও হয় নাই।

অভিযুক্ত পুলিশ কর্মচারি দুইজনকে সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছে।

### জেলে আসামীর সংখ্যা

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪০।) **শ্রী তিমিরবরণ ভাদুড়ী** ঃ স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে কতজন ১৪ বৎসর ও তার উর্দ্ধে সাজাপ্রাপ্ত আসামী আছেন; এবং

(খ) তন্মধ্যে (১) মহিলার ও (২) পুরুষের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (জেল) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯৫২ (নয়শত বাহান্ন) জন।

(খ) যথাক্রমে (১) ২৩ (তেইশ) ও (২) ৯২৯ (নয়শত ঊনত্রিশ)

## Collection of revenue from different taxes

**262.** (Admitted question No. 648 ) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the steps taken by the present Government for better collection of revenue from different taxes in general and from sales tax in particular;

(b) what amount was collected as sales tax during the period from May to August, 1977 and in the corresponding months in 1976, 1975 and 1974;

(c) the number of raids conducted by the State Government to detect sales tax offences and the number of certificate cases pursued during the periods mentioned above,

(d) the number of assessment cases disposed of during the periods mentioned above; and

(e) the number of assessment cases pending on 31st August, 1977

**Minister-in-charge of Finance Department :**

(a) For better collection of revenue, authorities administering various tax statutes have been instructed to take all possible steps towards maximisation of revenue through the tightening of enforcement machinery and collection of arrears. For checking evasion of tax through investigation by Bureau of Investigation, Central Vigilance Squad of Entry Tax and Central Section of Commercial Taxes Directorate steps are being taken. Garnishee proceedings are resorted to expedite recovery of sales tax dues, and a similar provision has now been incorporated in Agricultural Income Tax Law also. Arrear sales tax dues of individual dealers have been subjected to dealer-wise scrutiny and steps are being taken to pursue each case, especially, those with larger demands.

The organisational strength of Commercial Taxes Directorate is also being strengthened in order to effect better colection of taxes.

(b) The amount of Sales Tax collection during the period from May to August is given below :

| | | |
|---|---|---|
| 1974 | ... | Rs. 41,16,54,812 |
| 1975 | ... | Rs. 52,37,62,004 |
| 1976 | ... | Rs. 61,15,06,809 |
| 1977 | ... | Rs. 65,19,69,926 |

(c) The number of raids conducted by the Bureau of Investigation and the number of search and seizure of books of accounts made by the Central Section of the Commercial Tax Directorate during the period from May to August are as follows :

| | | | No of raids by the Bureau of Investigation | No of search and seizure by the Central Section |
|---|---|---|---|---|
| 1974 | .. | .. | 4 | 14 |
| 1975 | .. | .. | 79 | 69 |
| 1976 | .. | .. | 26 | 89 |
| 1977 | .. | .. | 11 | 24 |

Number of Certificate cases under the Sales Tax Laws pursued by the certificate organisation under the Commercial Taxes Directorate during the periods May to August mentioned above is given below :

| Period | | | No. of cases tarted | No. of Distress Warrants issued | In court collection (figures in lakhs) |
|---|---|---|---|---|---|
| 1974 | .. | .. | 884 | 974 | 23.14 |
| 1975 | .. | .. | 1613 | 1531 | 25.20 |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 1976 | .. | .. | 5594 | 1628 | 21.46 |
| 1977 | .. | .. | 901 | 1349 | 22.88 |

The aforesaid figures relate to the district of 24-Parganas including Calcutta only.

(d) The number of assessment cases under the Sales Tax Laws disposed of during the period May to August mentioned above is stated below :

| | | |
|---|---|---|
| 1974 | ... | 30,445 |
| 1975 | ... | 34,327 |
| 1976 | ... | 31,037 |
| 1977 | ... | 31,144 |

(e) The number of assessment cases under the Sales Tax Laws pending on 31st August, 1977 is 1,46,452.

**Food for pre-school children and expectant and nursing mothers**

**263.** (Admitted question No. 665.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister of State in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to state—

(a) if if is a fact that the present Government has prepared a comprehensive scheme for meeting the nutritional needs of pre-school children and expectant and nursing mothers in rural areas;

(b) if so,—

(i) what are the salient features of the scheme;

(ii) how and when the schemes are proposed to be implemented; and

(iii) the district-wise break up of the schemes?

**Minister-in-charge of State Relief and Welfare (Welfare) Department :**

(a) No new scheme has yet been drawn up.

(b) Does not arise.

### Vehicles in Home (Transport) Department

**264.** (Admitted question No. 726.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister of State in-charge of Home (Transport) Department be pleased to state—

(a) the total number of vehicles in working condition in Home Transport Pool as on the 31st August, 1977;

(b) the average daily consumption of petrol of each of these vehicles during the period from 1st June, 1977 to 31st August, 1977;

(c) the names of the Ministers, Ministers of State and the names and designation of officials to whom the vehicles were alloted during the above mentioned period;

(d) the number of cases in which the consumption of petrol exceeded the prescribed maximum limit of 10 litres per during the above mentioned period; and

(e) the total consumption of petrol in the pool during the above mentioned period?

**Minister of State-in-charge of Home (Transport) Department :**

(a) 147.

(b) 5 litres approximately.

(c) A statement furnishing information on items referred to is given at page 6.

(d) 3 in June, 1977, 6 in July, 1977 and 6 in August, 1977.

(e) 56,067 litres.

*Statement referred to in reply to clause (c) of unstarred question No. 264 (Admitted Question No. 726)*

**List of allottees**

| Serial No. | Name of the Ministers |
|---|---|
| 1. | Shri Jyoti Basu |

2. Dr. Ashoke Mitra
3. Shri Krishna Pada Ghosh
4. Shri Pravash Roy
5. Shri Amritendu Mukherjee
6. Shri Buddhadev Bhattacharjee
7. Shri Prasanta Sur
8. Shri Radhika Ranjan Banerjee
9. Shri Chittabrata Mazumdar
10. Shri Mohammed Amin
11. Shri Hasim Abdul Halim
12. Shri Parimal Mitra
13. Shri Partha Dey
14. Shri Bhabani Mukherjee
15. Shri Benoy Krishna Chowdhury
16. Dr. Kanailal Bhattacharyya
17. Shri Sambhu Ghosh
18. Shri Bhakti Bhusan Mandal
19. Shri Kamal Guha
20. Shri Nani Bhattacharyya
21. Shri Debabrata Bandyopadhyay
22. Shri Jatin Chakraborty
23. Shri Sudhin Kumar

**Ministers of State**

24. Shri Sibendra Narayan Chowdhury

25. *Shri* Mohammed Abdul Bari

26. Sm. Nirupama Chatterjee

27. Dr. S. N. Mundi

28. Mansur Habibullah, The Speaker, West Bengal Legislative Assembly

29. Kalimuddin Shames,The Deputy Speaker, West Bengal Legislative Assembly

30. Shri Dinesh Mazumder, The Chief Whip.

**Officers**

| Serial No. | Officers |
|---|---|
| 1. | Chief Secretary, West Bengal. |
| 2. | Home Secretary, West Bengal. |
| 3. | Transport Commissioner, West Bengal. |
| 4. | Labour Commissioner, West Bengal. |
| 5. | Deputy Secretary to Chief Minister. |
| 6. | Press Secretary to Chief Minister. |
| 7. | Private Secretary to Chief Minister. |
| 8. | Political Secretary to Chief Minister. |
| 9. | Administrative Officer, Flying Training Institute. |
| 10. | Group Captain, A. Chakraborty. |
| 11. | Flt. Lt. R. Bhattachariya and Alluwalia |
| 12. | Chief Surveyor of Ship. |
| 13. | Director of Movement. |
| 14. | Assistant Transport Commissioner (Enforcement). |

15. Planning Adviser to Chief Minister.

16. Power Adviser to Chief Minister.

**Departments**

17. Personal Secretary to Transport Minister—1.

18. Stand by Writers' Buildings—3.

19. Home (Political) Department—1.

20. Director of Civil Defence—2.

21. Vigilance Commission—4.

22. Home (P. & A. R.) Department—1.

23. Home (Protocal) Department—1.

24. Home (C. & E.) Department—1.

25. Power Commission—1.

26. Enquiry Commission—2.

**সামরিক বাহিনীর কর্মচারিদের জমি বন্টন**

**২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৩।) শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭২ সাল হইতে ১৯৭৭ সাল পর্যন্ত মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার ১ নং ও ২ নং সার্কেল কিছু জমি সামরিক বাহিনীর কর্মচারিদের দেওয়া হইয়াছে;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয় তবে,—

(১) ঐ জমির মোট পরিমাণ কত;

(২) সামরিক বাহিনীর কর্মচারিদের বাসস্থানের ঠিকানা, প্রত্যেকের প্রাপ্ত জমি ও নিজস্ব কিংবা পৈতৃক জমির পরিমাণের বিবরণ কি?

(৩) ঐ সমস্ত ক্ষেত্রে কি কোন বর্গাদারকে উচ্ছেদ করা হইয়াছে।

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ভরতপুর থানার ১নং সার্কেলের কিছু খাস জমি ঐ সময়ে সামরিক বাহিনীর কর্মচারিদের দেওয়া হইয়াছে। তবে ২নং সার্কেলের কোনও জমি দেওয়া হয় নাই।

(খ) (১) ৮.৯৭ একর।

(২)—

| | কর্মচারিদের নাম ও ঠিকানা | প্রাপ্ত জমির পরিমাণ (একর) | নিজস্ব কিংবা পৈত্রিক পরিমাণ |
|---|---|---|---|
| (১) | শ্রী [illegible] উপাধ্যায়, যাদবপুর, থানা ভরতপুর। | ১.৮৭ | প্রায় ০.০৮ একর। |
| (২) | শ্রী রঞ্জিতকুমার পাল, খয়রা, থানা ভরতপুর। | ১.৮৫ | নাই। |
| (৩) | শ্রী মুক্তিপদ মণ্ডল, ভরতপুর, থানা ভরতপুর। | ১.৩৩ | প্রায় ১.০০ একর। |
| (৪) | শ্রী আজমল হোসেন, চাঁদপুর, থানা ভরতপুর। | ১.১৮ | প্রায় ২ বিঘা। |
| (৫) | শ্রী আবদুল হালিম, সন্তোষপুর, থানা ভরতপুর। | ১.৬৯ | প্রায় ১ ১/২ বিঘা। |
| (৬) | শ্রীমতী সাকিয়া বিবি (প্রাক্তন সামরিক কর্মচারীর বিধবা পত্নী)। | ০.৫৩ | প্রায় ২ বিঘা। |
| (৭) | শ্রীমতী আলেমা খাতুন (প্রাক্তন সামরিক কর্মচারীর বিধবা পত্নী)। | ০.৫২ | প্রায় ১ ১/২ বিঘা। |

(৩) এ ব্যাপারে কোন অভিযোগ পাওয়া যায় নাই।

**জেলে এন সি এল বন্দির সংখ্যা**

**২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৪।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে মোট কতজন এন সি এল বন্দী আছে (Non Criminal Lunatic).

(খ) গত তিন বৎসরে এই ধরনের কতজন বন্দী কিভাবে মারা যায় এবং

(গ) এই সকল বন্দীদের মৃত্যুর পর Post-Mortem করা হয় কিনা?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১,১৪৫ জন।

(খ) স্বাভাবিক ভাবে ১১৩ জন অস্বাভাবিক ভাবে ৫ জন।

(গ) অস্বাভাবিক বা অজ্ঞাত কারণে মৃত্যুর ক্ষেত্রে করা হয়।

**কংসাবতী জলাধারে মন্দির নির্মাণ**

২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪০।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়** এবং **শ্রী গুণধর চৌধুরি :** সেচ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কংসাবতী জলাধারের মধ্যে একটি শিব মন্দির নির্মাণের জন্য সরকার কোন টাকা মঞ্জুর করিয়াছেন কিনা;

(খ) করিয়া থাকিলে কত টাকা মঞ্জুর করিয়াছেন; এবং

(গ) উক্ত জলাধারের মধ্যে শিব মন্দির নির্মাণের কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১,৪৪,৩৫৯ টাকা।

(গ) কংসাবতী জলাধার নির্মাণ করিবার ফলে একটি বিস্তীর্ণ অঞ্চল জলমগ্ন হইয়াছে এবং এই জলাধার অঞ্চলে ইতিহাস প্রসিদ্ধ অসংখ্য হিন্দু দেবদেবীর অস্তিত্ব লক্ষ্য করা গিয়াছে। এই সকল দেব দেবীর মধ্যে পরেশনাথ নামে খ্যাত শিবলিঙ্গটি স্থানীয় জনসাধারণ কর্তৃক বিগত প্রায় দুইশত বৎসর যাবৎ পূজিত হইয়া আসিতেছে। ডিষ্ট্রিক্ট গেজেটিয়ার এ সম্বন্ধে উল্লেখ আছে জানা যায়। স্থানীয় জনসাধারণ এই শিবলিঙ্গটিকে পুনঃপ্রতিষ্ঠা করিবার জন্য আবেদন জানান। তাহাদের আবেদনের যথাযথ ও পুঙ্খানুপুঙ্খরূপে বিচার বিবেচনার পর সরকার উক্ত শিবলিঙ্গটিকে উপযুক্ত স্থানে একটি মন্দিরে পুনঃপ্রতিষ্ঠা করিবার সিদ্ধান্ত লইয়াছেন।

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন**

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৩।) **শ্রী তারক বসুরায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের অধীনে ১৯৭৭ সালের জুলাই মাসে—

(ক) কতগুলো বাস চালু ছিল;

(খ) কত টাকা আয় হয়েছে;

(গ) কতজন কর্মচারীকে কত টাকা বেতন ও ভাতা বাবদ দেওয়া হয়েছে; এবং

(ঘ) কর্পোরেশনের কত টাকা লাভ বা ক্ষতি হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২১১টি (দৈনিক গড়ে।)

(খ) ২২,৯৬,৮৬০ টাকা।

(গ) ৪,০৯০ জন কর্মচারীকে ১৭,৩৭,০৭৪ টাকা বেতন ও ভাতা বাবদ দেওয়া হয়েছে।

(ঘ) ১০,৬৪,৫৩৯ টাকা ক্ষতি হয়েছে (অবচয় ও সুদ বাদে)।

**পানীয় জলের নূতন নলকূপ**

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯১।) **শ্রী হাবিবুর রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৭২ সাল হইতে ১৯৭৭ সালের মার্চ পর্যন্ত পশ্চিমবাংলার কোনও জেলায় কতগুলি পানীয় জলের নূতন নলকূপ বসানো হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এতৎসহ একটি তালিকা পেশ করা হইল।

*Statement referred to in reply to unstarred question No. 269 (Admitted question No. 1091.)*

| জেলা | ১৯৭২-৭৩ | ১৯৭৩-৭৪ | ১৯৭৪-৭৫ | ১৯৭৫-৭৬ | ১৯৭৬-৭৭ |
|---|---|---|---|---|---|
| ২৪-পরগনা .. | ১৫৮৫ | ১১৭১ | ৪০১ | ৩৬৩ | ৬৮৪ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| হাওড়া | .. | ২৪১ | ১৩১ | ৬৩ | ৩৩ | ১৪০ |
| হুগলি | .. | ২৯৫ | ২১৫ | ১২৩ | ৫২ | ১৩৪ |
| বর্ধমান | .. | ৮১৫ | ৪২৩ | ২৫৬ | ১৬৯ | ১৫১ |
| বীরভূম | .. | ২৯৪ | ৩৫৮ | ১১৭ | ৫৭ | ১০২ |
| মেদিনীপুর | .. | ৭৯৬ | ৯৩৮ | ২৪৫ | ২৫৮ | ৩২৫ |
| নদীয়া | .. | ৯৮৭ | ৩০৫ | ৭৭ | ৬৫ | ২৩৭ |
| বাঁকুড়া | .. | ২৪৪ | ৭৮ | ৬১ | ৪৩ | ৬৪ |
| পুরুলিয়া | .. | ২০ | ... | ... | ... | ৭৮ |
| মুর্শিদাবাদ | .. | ৭৬ | ৪১৫ | ১৬১ | ২৩৮ | ৫৩০ |
| মালদহ | .. | ৪২৫ | ৪৩১ | ২০৭ | ১৩৪ | ৯৫ |
| পশ্চিম দিনাজপুর | | ১০৭০ | ১০৯৪ | ৩৮৩ | ১১৪ | ২৪৪ |
| কোচবিহার | .. | ৪৮৫ | ১৮৭ | ৮৭ | ৮৮ | ৫৪০ |
| জলপাইগুড়ি | .. | ৩৮৬ | ৩৭৭ | ১৪৯ | ৭৮৭ | ৯৫ |
| দার্জিলিং (শিলিগুড়ি মহকুমা) | .. | ৩১ | ৩১ | ৫০ | ৩ | ২০ |

## চিকিৎসক বিহীন স্বাস্থ্যকেন্দ্র

**২৭০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২০।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী গুণধর চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

**(ক)** বাঁকুড়া ও মুর্শিদাবাদ জেলার কতগুলি প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে কোনও চিকিৎসক নাই; এবং

**(খ)** উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে অবিলম্বে চিকিৎসক প্রেরণের বিষয়ে সরকার কি কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া ও মুর্শিদাবাদ জেলার সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রেই ডাক্তার আছে। তবে বাঁকুড়া জেলার ১২টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে ও মুর্শিদাবাদ জেলায় ১৮টি সহায়ক কেন্দ্রে কোনও ডাক্তার নেই।

(খ) পাবলিক সার্ভিস কমিশন কর্তৃক সম্প্রতি প্রেরিত ৫২৬ জনের মনোনীত প্রার্থী তালিকা থেকে উক্ত সহায়ক কেন্দ্রগুলির ডাক্তারের শূন্য পদগুলি পূরণের চেষ্টা হচ্ছে।

## আলিপুর চিড়িয়াখানায় সাদা বাঘ

২৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫২।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রী আতাহার রহমান ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে আলিপুর চিড়িয়াখানায় কতগুলি সাদা বাঘ আছে;

(খ) গত পাঁচ বছরে উক্ত চিড়িয়াখানায় কতগুলি সাদা বাঘ মারা গিয়াছে এবং উক্ত সময়ে কতগুলি সাদা বাঘ বিক্রয় করা হইয়াছে ও অন্য প্রাণী আনার জন্য বিনিময় করা হইয়াছে;

(গ) উক্ত বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) বিনিময়ে কোথা হইতে কি কি প্রাণী পাওয়া গিয়াছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আটটি।

(খ) ৯টি সাদা বাঘ মারা গিয়াছে, কোনও সাদা বাঘ বিক্রয় করা হয় নাই ও কেবলমাত্র ১ জোড়া সাদা বাঘ বিনিময় করা হইয়াছে।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) একজোড়া সাদা বাঘের বিনিময়ে আসাম সরকারের গৌহাটি চিড়িয়াখানা হইতে এক জোড়া ভারতীয় গণ্ডার পাওয়া গিয়াছে।

## টেস্ট রিলিফ

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪২।) **শ্রী বিকাশ চৌধুরি ও শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে চাষের কাজ শেষ হওয়ার পর টেস্ট রিলিফ-এর কাজ চালু আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, জামুরিয়া ও অণ্ডাল থানায় টেস্ট রিলিফের কাজ বন্ধ থাকার কারণ কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান বৎসরে টেস্ট রিলিফের কাজ অনেক জায়গায় চালু আছে। টেস্ট রিলিফের কাজ বন্ধের কোন সরকারি নির্দেশ এখনও জারি করা হয় নাই।

(খ) জামুরিয়া থানায় টেস্ট রিলিফ কাজের জন্য যে সমস্ত স্কীম পাওয়া গিয়াছে তাহা কার্যকরী করার উপযুক্ত সময় এখন নয়, তাছাড়া বৃষ্টির দরুন এইসব কাজের জন্য মাটি বর্তমানে পাওয়া যাচ্ছে না।

অণ্ডাল থানায় টেস্ট রিলিফের কাজের কোনও স্কীম পাওয়া যায় নাই।

**আসানসোল হোলসেল কনজিউমার্স কো-অপারেটিভ**

**২৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫২।) **শ্রী বামাপদ মুখার্জি ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল হোলসেল কমজিউমার্স কো-অপারেটিভটি পুনরায় চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) এই কো-অপারেটিভ-এর শাখা কো-অপারেটিভ-এর নিকট বা সংশ্লিষ্ট ব্যক্তিদের নিকট টাকা পাওনা আছে কিনা;

(গ) থাকলে তার পরিমাণ কত; এবং

(ঘ) উক্ত টাকা আদায়ের কোন ব্যবস্থা সরকার করেছেন কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ, আছে।

(গ) টাকা ৫,৪৬,২৫০।

(ঘ) হ্যাঁ, করছেন; লিকুইডেশন অর্ডারের উপর মহামান্য কলকাতা হাইকোর্টের অন্তর্বর্তী

কালীন আদেশ (Interim order) থাকায় ২০শে সেপ্টেম্বর, ১৯৭৬-এর পর হতে সমবায় আইনের বিভিন্ন ধারা মতে পাওনা টাকা আদায় করার চেষ্টা হচ্ছে।

### ক্যাবারে নৃত্য

২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৩।) **শ্রী বামাপদ মুখার্জি** ঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন কলকাতায় বিভিন্ন রঙ্গমঞ্চের নাটকে এবং হোটেল, বার ও রেস্তোরায় ক্যাবারে নামক নগ্ন নৃত্য প্রদর্শিত হয়; এবং

(খ) অবগত থাকিলে, এই সমস্ত প্রদর্শনী বন্ধের কথা সরকার চিন্তা করিতেছেন কি?

**তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ক্যাবারে নৃত্য প্রদর্শিত হয়।

(খ) এ বিষয়ে সরকার সাংস্কৃতিক সংগঠন সমূহের মাধ্যমে জনমত সংগঠিত করার কথা চিন্তা করছেন। সেই জনমতের ভিত্তিতেই পরবর্তী ব্যবস্থা গ্রহণ করা হবে।

### Survey of the Pavement dwellers in Calcutta

**275.** (Admitted question No. 1668.) **Shri Suniti Chattoraj :** Will the Minister-in-charge of the Public Works (M.D.) Department be pleased to State—

(a) whether there was any survey of the pavement dwellers in Calcutta;

(b) if so—

(i) when and by whom the survey was conducted;

(ii) what are the main features of the findings and recommendations; and

(iii) what action is contemplated by the Government to solve the problem?

**Minister-in-charge of the Public Works (M.D.) Department :**

(a) Yes.

(b) (i) A survey was conducted jointly by the CMDA and CMPO during 1973-74.

(ii) The main features of the survey were as follows :

(a) Overwhelming majority of pavement dwellers come from the hinterland districts of Calcutta like, 24-Parganas, Howrah, Hooghly and Midnapore, the most important centre of migration is from the belt of Joynagar-Canning and Diamond Harbour.

(b) Want of agricultural land, landlord's oppression, flood, drought, and various other natural and socio-economic factors are primarily responsible for such huge rural influx to the city.

(c) They are concentrated in Maniktala, Ultadanga, Baghbazar, Park Circus and in important road junctions, canal embankments and railway stations.

(d) They live on domestic services, hawking, rickshaw-pulling, as daily labour in building construction, begging and various other odd jobs.

The suggested recommendations are,—

(1) permanent rehabilitation in village areas wherefrom they have come, with distribution of land,

(2) temporary rehabilitation camps or colonies in the fringe and hinterland areas with economic programmes like cottage industries, fishery or farming.

(3) emergency relief and help to the needy, old, disabled, women and children.

(iii) Under the Bengal Vagrancy Act, 1943, the Relief and Welfare (N) Department have established a number of vagrants homes for accommodation of 2,300 vagrants (male and female), The Act is in operation in Calcutta and industrial areas of Howrah and 24-Parganas.

### হাওড়া জেলার যুব কল্যাণ কেন্দ্র

২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯০।) **শ্রী অরবিন্দ ঘোষাল** ঃ যুব কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় কতগুলি যুব কল্যাণ কেন্দ্র আছে;

(খ) ঐগুলি কারা পরিচালনা করেন;

(গ) সরকার থেকে ঐ কেন্দ্রগুলির জন্যে কোনও সাহায্য দেও' হয় কিনা; এবং

(ঘ) হলে, কিভাবে দেওয়া হয়?

**যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলায় বর্তমানে মোট তিনটি যুব কল্যাণ কেন্দ্র আছে।

(খ) যুব কল্যাণ দপ্তরের তত্ত্বাবধানে কেন্দ্রীয় সরকারের অধীনে মেদিনীপুর জেলার নেহেরু যুবকেন্দ্রের যুবসংগঠক ঐগুলি পরিচালনা করেন।

(গ) ঐ কেন্দ্রগুলি যুব কল্যাণ দপ্তরের অধীনে ব্লক পর্যায়ের অফিস এবং উহাদের অর্থনৈতিক ও প্রশাসনিক দায়িত্ব সরকারের। সুতরাং সাহায্য দেওয়ার প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### আসানসোল মহকুমায় ইউনিয়ন বোর্ড ও পঞ্চায়েত

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৪।) **শ্রী বামাপদ মুখার্জি** ঃ পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানইবেন কি—

(ক) বর্ধমান জেলার আসানসোল মহকুমায় কতগুলি ইউনিয়ন বোর্ড এবং কতগুলি পঞ্চায়েত আছে;

(খ) ইউনিয়ন বোর্ডগুলি ভেঙ্গে পঞ্চায়েত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, কতদিনের মধ্যে উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলার আসানসোল মহকুমায় মোট ২৫টি ইউনিয়ন বোর্ড এবং ৭টি অঞ্চল

পঞ্চায়েত আছে।

(খ) হ্যাঁ; বিষয়টি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন।

(গ) এই বিষয়ে সরকারি সিদ্ধান্ত উপরোক্ত পরিকল্পনার অনুকূল হইলে যত শীঘ্র সম্ভব তাহা কার্যকর করা যাইবে বলিয়া আশা করা যায়।

## Short Notice Questions.

**Mr. Deputy Speaker :** The starred short-notice question numbers 330 and 331 are held over. Now question hour is over.

**শ্রী নির্মল বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ে উল্লেখ করতে চাই। গুরুতর দুর্নীতির অভিযোগে এবং ব্যক্তিগত স্বার্থে সরকারি ক্ষমতার অপব্যবহার-এর অভিযোগে প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং প্রাক্তন ৪ জন মন্ত্রী এবং কয়েকজন বিশিষ্ট শিল্পপতিকে গ্রেপ্তার করা হয়েছে। বিলম্ব হলেও কেন্দ্রীয় সরকার এই যে উপযুক্ত কার্য করেছেন তার জন্য আমরা তাকে অভিনন্দন জানাচ্ছি এবং আমি আশা করি আমার বক্তব্যের সঙ্গে এই কক্ষের উপস্থিত সকলেই এক মত হবেন। এই ঘটনা থেকে এটাই প্রমাণিত হল যে আইনের চোখে সকলেই সমান। প্রাক্তন ক্ষমতার অধিকারীরাও এই আইনের বাইরে যেতে পারেন না। এর ফলে আইনের অনুশাসন এবং গণতন্ত্রের মর্যাদা বৃদ্ধি পাবে। ইন্দিরা গান্ধী এবং তাঁর সাকরেদরা জরুরি অবস্থায় অনেক দুষ্কর্ম করেছেন, তাঁদের শাস্তি হওয়া প্রয়োজন। আজকে সংবাদপত্রে পড়ছিলাম, শ্রীমতী ইন্দিরা গান্ধীর পক্ষে অনেকে এই রকম ক্ষোভ প্রকাশ করেছেন, যা জয়প্রকাশ নারায়ণ এবং অন্যান্যদের গ্রেপ্তারের সময় তারা যে দুঃখ পেয়েছিলেন, আজকে তারা নাকি সেই রকম দুঃখ পাচ্ছেন। অবস্থাটা অত্যন্ত সুস্পষ্ট। ১৯৭৫ সালের ২৫শে জুন যখন জয়প্রকাশ নারায়ণ এবং বিরোধী নেতাদের গ্রেপ্তার করা হল সেই খবর আমরা রেডিওতে পেলাম না, কোন সংবাদপত্রে পেলাম না। কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং অন্যান্যদের গ্রেপ্তারের খবর রেডিওতে প্রচারিত হয়েছে, সমস্ত কাগজে ব্যাপক ভাবে প্রচারিত হয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর কথা, কংগ্রেস দলের লোক, সরকারের আচরণ-এর নিন্দা সূচক বক্তব্য প্রচারিত হয়েছে। এতে প্রমাণিত হয় যে গণতন্ত্র রয়েছে। তাই আমি এই ঘটনার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য নির্মল বসু মহাশয় এই হাউসের সামনে যে বক্তব্য রাখলেন, আমরা সকলে সেই বক্তব্যের সঙ্গে সম্পূর্ণ একমত। শ্রীমতী ইন্দিরা গান্ধী যে ভাবে আমাদের ভারতবর্ষে ডিক্টেটরি প্রথা চালু করবার চেষ্টা করেছিলেন এবং সেটা চালু করতে গিয়ে যে রকম দুর্নীতির আশ্রয় নিয়েছিলেন, আজকে এতদিন বাদে আমাদের কেন্দ্রীয় সরকার ৬ মাস যাবদ গঠিত হয়েছে কেন্দ্র, আমরা আশা করেছিলাম অনেক আগেই এই রকম ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু বিলম্বিত হলেও আজকে যে

ব্যবস্থা নেওয়া হয়েছে তাতে একথাই প্রমাণিত হল যে আইনের শাসন বলে একটা কথা আছে এবং এই দেশ থেকে সেটা উঠে যায়নি। এই আইনের শাসন এখানে আছে এবং আইনের চোখে সকলেই সমান। শ্রীমতী ইন্দিরা গান্ধী, তিনি সংবিধান সংশোধন করে এবং অন্যান্য আইন নানাভাবে বদলে নিয়ে আইনের উর্ধ্বে, দেশের উর্ধ্বে, সরকারের উর্ধ্বে, সংবিধানের উর্ধ্বে উঠবার যে চেষ্টা করেছিলেন, আজকে তার সমুচিত জবাব দেশের জনসাধারণ দিয়েছে এবং তাঁকে গ্রেপ্তার করে আমাদের সরকার ঠিকই করেছেন। আমরা সকলে এই হাউস থেকে জনতা সরকারকে এই জন্য ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে লর্ড অ্যাক্টন-এর একটা কথা আছে—পাওয়ার কারাপ্টস অ্যাণ্ড অ্যাবসোলিউট পাওয়ার কারাপ্টস অ্যাবসোলিউটলি কাজেই ইন্দিরা গান্ধীর জীবনে এ ছাড়া আর কোনও কিছু নেই, অ্যাবসোলিউট কারাপ্টের রেজিমেতে তিনি ভারতবর্ষকে চালাবার চেষ্টা করেছিলেন। তিনি নিজে অ্যাবসোলিউট করাপ্ট, এই কথা আজকে একের পর এক সাহ কমিশনের সামনে প্রমাণিত হচ্ছে এবং আগামী ভবিষ্যতে আরও বহু প্রমাণিত হবে, এই বিশ্বাস নিয়ে সরকারের এই ব্যবস্থাকে পুরোপুরি সমর্থন জানাব।

[2-00 – 2-10 p.m.]

**শ্রী কমল সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি অনুরোধ করব বিধানসভার বিভিন্ন দলের বক্তারা ইন্দিরা গান্ধীর গ্রেপ্তার সম্পর্কে যে মতামত ব্যক্ত করছেন, সেটা কেন্দ্রীয় সরকারকে জানানো হোক। জনতা সরকার দিল্লিতে যে আদেশ জারি করেছেন, তাতে প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী একমাত্র নন, তাঁর সঙ্গে কেবিনেটের চারজন মন্ত্রী, বিশেষ করে পশ্চিমবাংলার সেই মানুষটি, যার নাম দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, তিনি অত্যন্ত গরিব অবস্থার মধ্যে থেকে যখন মন্ত্রী ছিলেন, নিজেকে অত্যন্ত সম্পদশালী করে সৃষ্টি করেছেন, এটা আমরা লক্ষ্য করেছি। বিশেষ করে বিভিন্ন শিল্পের সঙ্গে জড়িত থাকায়, শিল্পপতিদের প্রতি তারা যে আনুকুল্য দেখিয়েছিলেন, লক্ষ লক্ষ নয়, কোটি কোটি টাকা, অর্বুদ কোটি টাকা তারা কিভাবে সেই সমস্ত কোটিপতিদের হাতে তুলে দিয়েছিলেন, তাদের সাহায্য করেছিলেন, তার বিচার হবে। এবং আমরা দেখতে পেয়েছি, এই গ্রেপ্তারের সঙ্গে সঙ্গে তাদের জামীন দেওয়া হয়েছে, আইনের ধারা, আইনের নিজের গতি নেবে, কিন্তু আমি এবং জনসাধারণ আশা করে, গরিবের ক্ষেত্রে, সাধারণ মানুষের ক্ষেত্রে আইন যে ভাবে প্রয়োগ হয়, এদের ক্ষেত্রেও সেটা প্রয়োগ হবে। আমি এই সভার পক্ষ থেকে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একজন সদস্য হিসাবে, আমাদের পার্টির পক্ষ থেকে বলতে চাই পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার, তাঁরা আমাদের সঙ্গে যুক্ত হয়ে এই গ্রেপ্তারের ফলে তাদের মনে যে প্রতিক্রিয়া হয়েছে সেটা আমরা বিভিন্ন জায়গায় দেখেছি তারা প্রকাশ করেছেন, আমরা এই সভা থেকে ইন্দিরা গান্ধী এবং তাঁর সভা পারিষদকে গ্রেপ্তারের পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং পূর্ণ বিচার হোক, এই দাবি আমরা করছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় উপধ্যক্ষ মহাশয়, এই বিধানসভা কক্ষে প্রবেশকালে

সংবাদ শুনলাম আমাদের কংগ্রেস বন্ধুরা ইন্দিরা গান্ধীর গ্রেপ্তারের প্রতিবাদে সভা কক্ষ পরিত্যাগ করে চলে গেছেন। তারা ভাল করেছেন কি মন্দ করেছেন জানি না, আমি বিস্ময় প্রকাশ করেছি এই কারণে যে পশ্চিমবঙ্গ সরকার নিঃসন্দেহে ইন্দিরা গান্ধীকে গ্রেপ্তার করেননি, কাজেই বিধানসভা কক্ষের কোন দায়িত্ব তার মধ্যে ছিল না। কাজেই এইকক্ষ পরিত্যাগ করে চলে গিয়ে, ওরা কি ভাবে যে প্রতিবাদ জানালেন আমি জানি না। কিন্তু তাদের এই নিষ্ক্রমন সঙ্গে সঙ্গে আমাকে মনে করিয়ে দিল, তাদের দল এবং ইন্দিরা গান্ধী কিছু দিন পূর্বে লক্ষ লক্ষ মানুষকে বিনাবিচারে গ্রেপ্তার করেছে, কোনও কারণ দর্শাবার কোনও কারণ খুঁজে ওরা পাননি এবং অনেক মানুষ এই সভাতে আছেন, যাঁরা ইন্দিরা গান্ধীর স্বৈরাচারী শাসনতন্ত্রের শিকার হয়েছেন। দীর্ঘদিন কারা প্রাচীরে অন্তরালে তিলে তিলে নিজেদের নষ্ট করেছেন, কাজেই সেই ইন্দিরা গান্ধী, যিনি বিনা বিচারে মিশা নামক এবং এমার্জেন্সির মিশা নামক একটা অসাধারণ আইনের সাহায্যে লক্ষ লক্ষ মানুষকে গ্রেপ্তার করেছেন, সমস্ত আইনকে পদদলিত করেছেন, সংবিধানের পরিবর্তন করেছেন, নিজেকে একেশ্বরী ক্ষমতায় প্রতিষ্ঠিত করবার জন্য সমস্ত বিধানকে তিনি এমনি ভাবে অমর্যাদা করেছেন, সেই মানুষ গ্রেপ্তার হয়েছেন, তার জন্য দুঃখ করবার মতো মানুষ এই ভারবর্ষে আছে বলে মনে করি না। আমি মনে করি, ইন্দিরা গান্ধী মহোদয়া আজকে যে গ্রেপ্তার হয়েছেন কি কারণে হয়েছে, কি ভাবে হয়েছেন, আমার তার মধ্যে বিশেষ কোনও কৌতুহল নেই। কিন্তু আমি দেখলাম প্রকৃতির প্রতিশোধ কেমন করে অনুষ্ঠিত হয়। বিনাবিচারে আমাদের মতো বহু মানুষকে এমনি করে নির্যাতন করেছেন, লক্ষ লক্ষ পরিবার চোখের জল ফেলেছে, লক্ষ লক্ষ সংসারকে ছারখার করে দিয়েছেন, প্রকৃতি নিঃসন্দেহে যদি সত্য সত্যই প্রকৃতির হন, তিনি প্রতিশোধ নেবেন, আমি তার জন্য সেই মূক প্রকৃতিকে ধন্যবাদ জ্ঞাপন করছি। ইন্দিরা গান্ধী মহোদয়ার প্রতি জনতা সরকার নিঃসন্দেহে একটু মর্যাদা প্রদর্শন করেছেন এবং একটা কারণ দর্শিয়ে তাঁকে গ্রেপ্তার করবার চেষ্টা করেছেন। বিনা বিচারে অন্তরীণ রাখবার মতো কোনও ব্যবস্থা তাঁরা উপস্থিত করেননি এবং কারণ না দেখিয়ে কাঁউকে গ্রেপ্তার করবার মত একটা কালা-কানুনের সাহায্য জনতা সরকার নেননি। নিঃসন্দেহে তারা একটি কারণ দর্শিয়ে তাঁকে গ্রেপ্তার করেছেন। আমরা নিশ্চয়ই আশা করব জনতা সরকার ইন্দিরা গাধী মহোদয়াকে আইনের সাহায্য গ্রহণ করবার সুযোগ দেবেন, যদি তাঁর অপরাধ প্রমাণিত না হয়, নিশ্চয়ই তিনি মুক্তিলাভ করবেন। সেই মুক্তি আমাদের কাম্য। কিন্তু তিনি যদি অপরাধী হন, তিনি প্রাক্তন প্রধানমন্ত্রী বলেই ভারতবর্ষের ৬০ কোটি মানুষের চেয়ে একটা ভিন্ন মর্যাদা পাবেন, একটা ভিন্ন সুযোগ পাবেন, তাঁর জন্য আইন বলবত থাকবে না, এর নাম গণতন্ত্র নয়, এর নাম সত্যিকারের বিচার নয়। তাই ইন্দিরা গান্ধীর গ্রেপ্তারের মাধ্যমে প্রমাণিত হয়েছে ভারত গণতন্ত্রে বিশ্বাসী, ভারতে লোকতন্ত্র প্রতিষ্ঠিত, তাঁর সংবিধানের মর্যাদা রক্ষা করবার জন্য ভারত সরকার সর্বদা প্রস্তুত। সেই পুরাতন ইংরাজি কথা 'ল ইজ নো রেস্পেক্টর অফ পারসনস। কোনও ব্যক্তি বিশেষের মর্যাদা আইনের চোখে নেই, প্রাক্তন হোন, বর্তমান হোন, যে কোনও প্রধামন্ত্রীর বিচার হতে পারে যদি তিনি অপরাধী হন। গ্রেপ্তার হতে পারেন, যদি গ্রেপ্তারের কারণ থাকে। কাজেই আমি

মনে করি প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী মহোদয়া, আজকে তিনি গ্রেপ্তার হয়েছেন, তাঁর জন্য চোখের জল ফেলবার এই বিধানসভা কক্ষে কারও কোনও সঙ্গত কারণ নেই। যাঁরা চলে গিয়েছেন সেই বন্ধুরা বোধকরি ভয়ে ভয়ে গিয়েছেন, আতঙ্কের ছায়াপাত তাঁদের মনে ঘটেছে যে, ইন্দিরা গান্ধীর সঙ্গে সঙ্গে তাঁরাও গ্রেপ্তার হতে পারেন, গ্রেপ্তারের রজ্জু প্রসারিত হচ্ছে, হতে পারে, বিচার একেই বলে। যদি ঊর্ধ্বে কোনও ভগবান থাকে, তিনি এদের বিচার করবেন, অন্যায়ের প্রতি বিধান দণ্ডদাতা দণ্ড দিয়ে করবেন। কাজেই আমি আনন্দিত ইন্দিরা গান্ধী গ্রেপ্তার হয়েছেন এবং বিন্দুমাত্র দুঃখ নেই। আমি কেন্দ্রীয় জনতা সরকারকে আন্তরিক অভিনন্দন জ্ঞাপন করছি তাঁদের এই দুঃসাহসী প্রচেষ্টার জন্য। নমস্কার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার সুনির্দিষ্ট অভিযোগের ভিত্তিতে শ্রীমতি ইন্দিরা গান্ধী এবং তাঁর সহযোগীদের যে গ্রেপ্তার করেছেন সেই কাজকে আমি আমার দলের তরফ থেকে সমর্থন জানাচ্ছি সাথে সাথে আমি একথাও বলব যে তাঁদের দুর্নীতি এবং ক্ষমতার অপ-প্রয়োগ সম্পর্কে আরও গভীর তদন্ত হবে এবং যথাযথ শাস্তিবিধানের ব্যবস্থা হবে। এবং তারা বিশেষ ক্ষমতায় গিয়ে ক্ষমতার অপ-ব্যবহারের যে প্রচেষ্টা এত দিন চালিয়ে এসেছেন সে প্রচেষ্টা যাতে ভবিষ্যতে আর না হয়, এমন একটা নর্ম দেশের সামনে, জনসাধারণের সামনে প্রতিষ্ঠিত হবে, এই আশা অমরা করব। কেউ যাতে ক্ষমতায় গিয়ে ক্ষমতার অপ-ব্যবহার না করতে পারে, তার জন্য এটা মানুষের কাছে দৃষ্টান্ত হিসাবে স্থাপিত হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যদিও এটা ইনভেস্টিগেশন স্টেজে আছে, তাহলেও আমি হাউসের মেম্বারদের ফিলিং-কে কমিউনিকেট করে দেব গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার কাছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Deputy Speaker :** I have to-day received notice of an adjournment motion given by Shri Suniti Chattoraj on the subject of alleged failure of the Government to utilise the stock of mustard seeds at the disposal of West Bengal Essential Commodities Supply Corporation so as to bring down the price of mustard oil.

The issue raised in the adjournment motion relates to ordinary matters of administration of the Government and is not of such an urgent character as may merit an adjournment motion. There is ample parliamentary opportunity for drawing the attention of the Government to the subject through such devices as Calling Attention Notices, Mentions etc.

Besides, the honourable member who has tabled this adjournment motion is not present in the House. I, therefore, withhold my consent.

[2-10 - 2-20 p.m.]

I have to-day received another notice of an adjournment motion given by Shri Rajani Kanta Doloi on the subject of total prohibition in West Bengal.

The subject matter raised in the question does not refer to any incident which has recently occurred. Moreover, the nature of the issue does not reveal an urgency which may warrant an adjournment motion. Besides, I notice that the member who has tabled the adjournment motion is not present in the House.

In view of these considerations I refuse consent to this adjournment motion.

## Announcement

**Mr. Deputy Speaker :** Hon'ble Members, I have an announcement to make. You are aware that there is a Branch of the Commonwealth Parliamentary Association in this State formed by a resolution adopted in the State Legislature. As members of this State Legislature you are entitled to become a member of the Association on payment of a small annual subscription of Rs. 5/- and to take membership for as long as you like by payment of a renewal fee of Rs. 5/- per year. I request you to renew your membership, and if you are not already a member, to enroll yourself as such. Forms of application will be supplied from the Assembly Secretariat on request.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Labour Department to make a statement on the subject of deplorable condition of Bidi Workers of West Bengal—attention called by Shri Anil Mukherjee on the 19th September, 1977.

**Shri Krishna Pada Ghosh :** Mr. Deputy Speaker Sir, with your kind approval, I make the following statement with regard to the Calling Attention Notice given by Shri Anil Mukherjee, M.L.A.

It is a fact that so far not much effective steps have been taken to ameliorate the condition of the Bidi workers in West Bengal though their number is about two and a half lakh. The Government is fully

conscious of the need to ensure that a large segment of workers in Bidi Industry are not denied the minimum necessities of wage and living conditions. The proprietors of the Bidi Factories have been asked to take out licences for the factory premises in terms of the Bidi and Cigar Workers (Condition of Employment) Act which came into force from 1.1.77. Though minimum wages have been fixed for the workers in Bidi Industry, the benefit of it is not flowing to all sections of the workers. The managements in Bidi industries have been contending that minimum wages fixed have been on the high side and that since most of the Bidi Industry is being run on the basis of work done in the home, there is not really any scope for treating such workers as factory workers.

Steps, however, are being taken to enforce the provisions of the Minimum Wages Act notifying wages for Bidi Workers in different districts of the State. The rate is not uniform but is linked upwith the cost of living index. The provisions of Bidi and Cigar Workers (Conditions of Employment) Act 1966 are also being implemented. For this purpose Minimum Wages Inspectors posted at Block level have been appointed inspectors under the Bidi and Cigar Workers (Conditions and Employment) Act also. It is worth mentioning that a number of proecution cases have been launched in different districts including Bankura for violation of provisions of the Minimum Wages Act, 1948. The number of such cases launched in Bankura are 20 under the Minimum Wages Act, 1948 only.

We are determined to see that the benefits under the Bidi and Cigar Workers (Conditions of Employment) Act 1966 are made available to the workers and the condition for worker is improved.

**Mr. Deputy Speaker :** The Minister in charge of the Food and Supplies Department will please make a statement on the subject of harassment of a large number of bonafide citizens in getting their ration cards as a result of a recent circular issued by the Director in the Food and Supplies Department, attention called by Shri Jamini Kishore Majumder on 29.9.77.

**Shri Sudhin Kumar :** Mr. Deputy Speaker Sir, in reply to the Calling attention notice I have to make the following statement.

নূতন রেশন কার্ড পাওয়ার জন্য অথবা অস্থায়ী রেশনকার্ডের মেয়াদ বৃদ্ধির জন্য বিধিবদ্ধ অথবা সংশোধিত রেশন এলাকার প্রকৃত বাসিন্দাকে ভারতীয় নাগরিকত্বের প্রমাণ পত্র দাখিল করিতে হইবে এমন কোন নির্দেশ খাদ্যদপ্তর থেকে নেওয়া হয়নি। পশ্চিমবঙ্গের কোনও স্থায়ী বাসিন্দা যদি লোকসভা বা বিধানসভার সদস্যদের নিকট থেকে আবেদনকারী যে একজন স্থানীয় বাসিন্দা এই মর্মে সার্টিফিকেট নিয়ে তার রেশনকার্ডের জন্য আবেদন পত্রের সঙ্গে পেশ করেন, তাহলে তাঁকে অবিলম্বে একটি অস্থায়ী রেশনকার্ড দেওয়া হয় এবং পরে তদন্ত করে সেই কার্ড স্থায়ী করার ব্যবস্থা করা হয়। নাগরিকত্বের প্রমাণ দেবার কোনও প্রশ্নই এ ক্ষেত্রে ওঠে না।

যদি কেউ রাজ্যের বাইরে থেকে আসেন, তাঁকে বহিরাগত হিসাবে প্রমাণপত্র দাখিল করতে হবে। এই রাজ্যের এক জায়গা থেকে অন্য জায়গায় যদি কেউ চলে যান তাঁকে স্থানীয় বি. ডি. ও. অথবা পঞ্চায়েত অথবা অন্য কোন ভারপ্রাপ্ত অফিসারের সার্টিফিকেট দাখিল করতে হবে।

কেবলমাত্র ভারতবর্ষের বাহির হইতে আগত বিদেশি ব্যক্তিদের ক্ষেত্রে তাঁর নাগরিকত্বের প্রমাণ অথবা উপযুক্ত পরিচয়পত্র দাখিল করিতে হইবে। কিন্তু বিশেষ পরিস্থিতিতে বাংলা দেশ থেকে আগত ব্যক্তিদের ক্ষেত্রে এই নীতি উদারভাবে প্রয়োগ করার নির্দেশ আছে।

**Mr. Deputy Speaker :** The Minister in charge of the Food and Supplies Department will please make a statement on the subject of withdrawal of zonal restrictions on the movement of rice and paddy and its consequent adverse repercussion in the food front in the State—attention called by Shri Sunil Basu Roy and Dr Haramohan Sinha.

**শ্রী সুধীন কুমার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে শ্রী সুনীল বসু রায় ও ডঃ হরমোহন সিংহরায় কর্তৃক প্রদত্ত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর আমি আমার বিবৃতি রাখছি।

ভারত সরকারের সিদ্ধান্ত অনুযায়ী ধানচালের চলাচলের উপর কেন্দ্র ও রাজ্য সরকারগুলি যে সকল বাধা নিষেধ আরোপ করেছিলেন সেগুলি গত ১লা অক্টোবর থেকে সম্পূর্ণ বাতিল হয়ে গেছে। এ সিদ্ধান্ততে আমরা অতিশয় ক্ষুব্ধ। কৃষিপণ্য মূল্য কমিশনের কাছে এবং খারিফ শস্যের সংগ্রহ নীতি নিয়ে দিল্লীতে গত ২৪শে সেপ্টেম্বর যে মুখ্যমন্ত্রী সম্মেলন হয়ে গেল তাতেও আমাদের সুস্পষ্ট সুপারিশ ছিল, আগের মতই পশ্চিমবঙ্গ একটি পৃথক চাল এলাকা হিসাবে পরিগণিত হয়ে থাকা উচিত।

ভারত সরকার আমাদের ও অন্যান্য রাজ্যের এই সুপারিশ গ্রহণ করেননি। শুধু যে সুপারিশ অগ্রাহ্য করেছেন তাই নয়, অভ্যন্তরীণ চলাচলের উপর যা কিছু বাধানিষেধ ছিল,

তাও অত্যাবশ্যক পণ্য আইনের প্রদত্ত ক্ষমতাবলে বাতিল করে দিয়েছেন। এই সিদ্ধান্তের ফল সুদূর প্রসারী। এর ফলে অভ্যন্তরীণ সংগ্রহ নীতি অতি সামান্যই হবে। পশ্চিমবঙ্গের মতন ঘাটতি রাজ্যে সরকারি সংগ্রহ করতে হলে উদ্বৃত্ত এলাকাগুলিকে কর্ডন করা এবং সেখান থেকে ধান চালের রপ্তানি কঠোরভাবে নিয়ন্ত্রণ করা অপরিহার্য। কেন্দ্রের সিদ্ধান্তের ফলে কর্ডন আর জারি করা যাবে না। তাছাড়া, বৃহত্তর কলকাতা ও দুর্গাপুর, আসানসোল শিল্পাঞ্চলের যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা এখন চালু আছে, অবাধ চলাচলের ফলে তাও বানচাল হয়ে যাবে। ফলে এই সব উচ্চ ক্রয় ক্ষমতা সম্পন্ন অঞ্চলগুলির টানে গ্রামবাংলার চাল উজাড় হয়ে যাবে।

কেবল যে পশ্চিমবঙ্গই সরকারি সংগ্রহে গুরুতরভাবে ব্যাহত হবে তাই নয়, সর্বভারতীয় ক্ষেত্রেও সরকারি সংগ্রহ স্বল্প থেকে স্বল্পতর হবে এবং কেন্দ্রের মজুতভাণ্ডার নিঃশেষিত হতে বিলম্ব হবে না।

কেন্দ্রীয় ভাণ্ডার থেকে পাওয়া খাদ্যশস্য ও অভ্যন্তরীণ সংগ্রহ দিয়ে বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিংয়ের মাধ্যমে সরকারি বন্টন ব্যবস্থা এই ঘাটতি রাজ্যেও আমরা সকলের সঙ্গে চালিয়ে আসছিলাম। প্রায় ১৮০০০ হাজারের রেশন ও ন্যায্যমূল্যের দোকান প্রতি সপ্তাহে ৪ কোটি ৮৫ লক্ষ লোকের অন্নের ন্যূনতম প্রয়োজন সঙ্গত দামে মিটিয়ে যাচ্ছে। লক্ষ লক্ষ ভূমিহীন শ্রমজীবীর কাছে এই সরকারি বন্টন মূল্য অপরিসীম। দীর্ঘদিনের প্রচেষ্টা ও অভিজ্ঞতায় এই ব্যাপক বন্টন ব্যবস্থা গড়ে উঠেছে। কেন্দ্রের সাম্প্রতিক সিদ্ধান্ত এর ভিত্তি শিথিল করবে। একবার ভেঙ্গে পড়লে রাজ্যের সর্বনাশ হবে। এবং আবার গড়ে তুলতে প্রয়োজন হবে দীর্ঘকালের দুরুহ প্রয়াস। দেশের ধনী, উদ্বৃত্ত জোতদার ও ব্যবসায়ীরা স্বভাবতই কেন্দ্রের এ সিদ্ধান্তকে স্বাগত জানাবেন। সরকারি সংগ্রহ মূল্যে তাদের উদ্বৃত্ত ফসল এখন আর বিক্রি করতে হবে না—এখন তারা মজুত করে তার ঘাটতি এলাকায় চড়া দরে বিক্রি করে যথেষ্ট মুনাফা করতে পারবেন। দরের নিয়ন্ত্রণের যে কার্যকরী ক্ষমতা সরকারের আছে, ক্ষীয়মান মজুতভাণ্ডারের সঙ্গে তাও ক্ষয়প্রাপ্ত হতে থাকবে। বণিকসভা ও সম্প্রদায়গুলি কেন্দ্রের সিদ্ধান্তকে সাধুবাদ জানিয়েছেন—কারণ সহজবোধ্য।

এই সিদ্ধান্তের ফলে ফুড কর্পোরেশনের হাতে সঞ্চিত খাদ্যভাণ্ডার দ্রুত শেষ হয়ে যাবে এবং সারা ভারতে সংগ্রহ করার কোনও সম্ভাবনা থাকবে না। অভাবের দিনে শত মাথা খুঁড়লেও কেন্দ্রীয় বা রাজ্য সরকার কোনও সঞ্চিত ভাণ্ডারের দ্বারস্থ হতে পারবে না।

[2-20 – 2-30 p.m.]

আগামী খরিফ ফসল হয়ত ভালই হবে। হয়ত ফসল ওঠার সময় কিছুদিন দর-দামও নিম্নমুখী থাকবে। কিন্তু মন্দার সময়—জুন থেকে অক্টোবর কি হবে? কোনও সরকারি বন্টনের দ্বারা শস্য মূল্যের ঊর্ধ্বগতি রোধ করা যাবে না। আমরা এক ভয়াবহ পরিস্থিতির সম্মুখীন

হতে চলেছি।

দেশের পূর্বাঞ্চলের রাজ্যগুলি ধানচাষের জন্য আজও প্রধানত বৃষ্টি নির্ভর। এখানে সেচ ব্যবস্থা যথোপযুক্ত সম্প্রসারণ হয়ে ওঠেনি। অনেক দিনের অভিজ্ঞতায় দেখা গিয়েছে, একটা দুটো ভাল ফসলের পর আসে মাঝারি ফসল। তারপর ঘাটতি ও অজন্মা। এই ভাল-মাঝারি ঘাটতি অজন্মা পরম্পর অনেক দিন ধরেই চলে আসছে। অথচ এটাকে ভুলে গিয়ে অবাধ ব্যবসায়ের সুযোগ করে দেওয়া এবং সরকারি ভাণ্ডার গড়ে তোলার মৌল প্রয়োজনকে অস্বীকার করা যে দৃষ্টিভঙ্গির পরিচায়ক, তার সঙ্গে আমরা কোনও মতেই আপোষ করতে প্রস্তুত নই। যেদিনই কেন্দ্রের এই সিদ্ধান্তের সংবাদপত্রে প্রকাশিত হয়েছে, সেদিনই আমরা প্রতিবাদ জানিয়েছি। প্রতিবাদের কি ফল হবে জানিনা। যতদূর খবর পেয়েছি, পূর্বাঞ্চলে অনেক রাজ্য এ সিদ্ধান্তে খুশি হতে পারেননি। পারম্পরিক অসুবিধাগুলি আলোচনা করার জন্য আগামী ৯ই অক্টোবর কলকাতায় আসাম, বিহার, উড়িষ্যা, ও পশ্চিমবঙ্গে খাদ্যমন্ত্রীদের এক বৈঠক হবে।

ক্ষোভের কথা এই, কেন্দ্রীয় সরকার কোনও বিষয়ে যদিও বা আমাদের সঙ্গে পরামর্শ করেন, তাঁরা সিদ্ধান্ত নেন আমাদের সুপারিশ সম্পূর্ণ অগ্রাহ্য করে। যেমন ধান-চালের চলাফেরার ক্ষেত্রে। আবার যেখানে আমাদের সঙ্গে আগে ভাগে পরামর্শ করা উচিত ছিল, সেখানে পরামর্শ না করেই সিদ্ধান্ত নেন, যেমন বীজ বা তেল সরবরাহের কোনও ব্যবস্থা না করে সরিষার তেলের খুচরা দর কিলো প্রতি ১০ টাকা বেঁধে দেওয়া। যে ধারা চলে এসেছে গত ৩০ বছর সেই ঔপনিবেশিক ধারা রাজা-প্রজা সম্পর্ক আজ কার্যত উঠিয়ে দেওয়া দরকার। জনসাধারণের স্বার্থরক্ষার জন্য রাজ্যসরকারে মতামত কোন ক্ষেত্রেই উপযুক্ত মর্যাদা পাচ্ছে না। আমরা একথা জানাতে পারি যে সম্ভবত আগামী সপ্তাহ থেকে রাজ্যের এম. আর এরিয়ায় রিফাইন রেপসিড অয়েল আমরা সরবরাহ করতে পারব। একসঙ্গে সমস্ত জেলায় সরবরাহ করা সম্ভব হবে না। কারণ আমরা অনেক জায়গা থেকে রেপসিড অয়েল রিফাইন করে আনছি—হরিয়ানা, অমৃতসর, দিল্লি, প্রভৃতি জায়গা থেকে। এই সমস্ত জায়গা থেকে আনতে অনেক কারণে দেরি হতে পারে। এই ভয় করে আমরা এখন পূর্ণ আশ্বাস দিতে পারছি না যে সমস্ত জেলায় এক সঙ্গে সরবরাহ করতে পারব। তবে আগামী সপ্তাহে নিশ্চিভাবে শুরু হয়ে যাবে এ বিষয়ে সন্দেহ নেই। তবে একথা বলতে পারি আগামী সপ্তাহে এটা নিশ্চিত শুরু হয়ে যাবে এ বিষয়ে সন্দেহ নেই। যেহেতু এখানে প্রশ্ন তোলা হয়েছিল আমরা জানতে পারি যে আমাদের কাছে সামান্য সরষে এখনও এসেনসিয়াল কমোডটিজ কর্পোরেশনের কাছে আছে। আমাদের তেলকলগুলির সাথে কথা হয়েছে সেগুলি তাদের মধ্যে বণ্টন করে দিয়ে আমরা ন্যায্য মূল্যে তাদের দিয়ে এই দরে তেল সরবরাহ করব যেটুকু আমাদের আছে সেইটুকু।

**শ্রী সন্দীপ দাস ঃ** আমি মাননীয় খাদ্য মন্ত্রীকে অনুরোধ করছি রেপসিড অয়েল শহরে দেওয়ার আগে গ্রামে দিয়ে আরম্ভ করা হোক, তারপর শহরে দেওয়া হোক।

**শ্রী সুনীল বসু রায় :** আমি মাননীয় খাদ্য মন্ত্রীকে জানাচ্ছি যে পদ্ধতিতে রেপসিড অয়েল বন্টন করা হয়ে থাকে কো-অপারেটিভ এজেন্সি মারফত বিক্রি করার জন্য তাদের উপর একটু খবরদারি রাখা দরকার। কারণ, তারা কিছু কিছু দুর্নীতির আশ্রয় গ্রহণ করেছে। আমরা বিভিন্ন জায়গা থেকে এই খবর পাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** I have received 6 notices of Calling attention on various subjects, such as—

| | |
|---|---|
| 1. Death by drowning of Dilip Kumar Parida, a student of IIT, Kharagpur on 26.9.77— | Shri Amalendra Roy. |
| 2. Non-availability of mustard oil in open market— | Shri Rajani Kanta Doloi. |
| 3. Delay in releasing grant-in-aid to the teaching and non-teaching staff of High Schools in Midnapore district— | Shri Rajani Kanta Doloi. |
| 4. Demand for a decision of the Government regarding ex-gratia payments to the employees of semi-Government Institutions and Primary school teachers— | Shri Jamini Keshor Mazumdar. |
| 5. Cease work decision by W.B.C.U.T.A. for sudden dismissal of two teachers in Birla College of Science and Education— | Shri Sandip Das. |
| 6. Demand for ex-gratia payments to teaching and non-teaching staff of Universities, Colleges, High School, Primary Schools, Teachers' Training Colleges and the employees of Co-operative societies and Anchal Panchayats— | Shri Dipak Sen Gupta. |

Out of these notices I have selected the notice of Shri Amalendra Roy on the subject of death by drowning of Shri Dilip Kumar Parida, a student of IIT, Kharagpur, on 26.9.77.

The text of the Calling Attention is : "Death under tragic circumstances by drowning on 26.9.77 of Dilip Kumar Parida, a brilliant scholar, reading in the 2nd Year of the Indian Institute of Technology, Kharagpur."

The Minister-in-charge may please make a statement to-day, if possible, or give a date?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** অন ফিফথ অক্টোবর।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিড়লা কলেজ অব সায়েন্স অ্যাণ্ড এডুকেশন-এর দু'জন টিচারকে কর্মচ্যুত করা হয়েছে কলেজ টিচার্স (সার্ভিস সিকিউরিটি) অ্যাক্ট-এর যে ধারা সেগুলিকে পদদলিত করে। আমি কালকে সেই বিষয়ে কলিং অ্যাটেনশন দিয়েছিলাম, আপনি কালকে দেন নি, আপনি বলেছিলেন আজ দেবেন। গতকাল মাননীয় মন্ত্রী মহাশয় আমাকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আজকে বিবৃতি দেবেন।

**Mr. Deputy Speaker :** It depends upon me. Mr decision is not questionable.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমার কিছু বক্তব্য আছে, আপনি আমাকে একটু সময় দেবেন। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে সরষের তেলের দর বেঁধে দেওয়ার পর যেভাবে বাজার থেকে তেল উধাও হয়েছে এ সম্পর্কে মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় যেকথা বলেছেন যে রেপসিড অয়েলের ব্যবস্থা করছি .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সরকার, আপনি বসুন, আমি মেনশন কেস আরম্ভ করছি।

[2-30 – 2-40 p.m.]

## MENTION CASES

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি গভর্নমেন্ট আণ্ডার টেকিং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন-এর ওয়েস্ট বেঙ্গল সাবসিডিয়ারির ১৬ হাজার শ্রমিক কর্মচারিদের বোনাসের দাবি এই হাউসের সামনে রাখছি। যদিও কেন্দ্রীয় সরকার বোনাসের হৃত অধিকার ফিরিয়ে দিয়েছেন এবং মিনিমাম ৮.৩৩ শতকরা হারে সবাই বোনাস পাবে একথা ঘোষণা করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও গভর্নমেন্ট আণ্ডার টেকিং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন ওয়েস্ট বেঙ্গল সাবসিডিয়ারির ক্ষেত্রে এই আইন কার্যকরী হবে কিনা সে বিষয়ে যথেষ্ট

সন্দেহের কারণ আছে, এখনও পর্যন্ত বোর্ড কোনও সিদ্ধান্ত গ্রহণ করেনি, সরকারের তরফ থেকে বলা হয়েছে সিক ইণ্ডাস্ট্রি এবং মারজিনাল ইউনিট এই হারে বোনাস দেবে কিনা সেটার গাইড লাইন পরে জানানো হবে। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোনও গাইড লাইন আসেনি। কাজেই ১৬ হাজার শ্রমিক এবং কর্মচারির তরফ থেকে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের কর্তৃপক্ষ যাতে অবিলম্বে ৮.৩৩ হারে শ্রমিকদের এবং কর্মচারিদের বোনাস দেওয়া হয় তারজন্য আমি মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় শিল্পমন্ত্রী এবং সরকারের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রেপসিড অয়েল যেভাবে সর্ষের তেল বাজার থেকে উধাও হয়েছে এই অবস্থায় আমার বক্তব্য মাননীয় খাদ্যমন্ত্রী তিনি বলেছেন যে রেপসীড অয়েল এর চেষ্টা করছি—আমার বক্তব্য তাহলে কি আমাদের দেশের অসাধু ব্যবসায়ীদের জন্য দেশের মানুষকে ফুড হ্যাবিট বদলাতে হবে। তারা যে রাতারাতি সমস্ত সর্ষের তেল সরিয়ে ফেলল, সেই মজুত উদ্ধারের জন্য কোনও ব্যবস্থা কি আমাদের নেই। সরকারের কি এখন কিছু করণীয় নেই—তারা কি চিরকাল এই ভাবে তাদের ইচ্ছা অনুযায়ী জিনিসপত্রের দাম বাড়াবে, তেলের দর বাড়াবে, তাদের ইচ্ছামতো আমাদের ফুড হ্যাবিট পাল্টাতে হবে—এই ভাবে কি চলতে হবে। সেজন্য আমার স্পেসিফিক্যালি বক্তব্য যে আমরা কেন সেই তেলের মতো একটা জরুরি বিষয় এখানে অত্যাবশ্যকীয় দ্রব্য ব্যক্তিগত ব্যবসা বন্ধ করে পাইকারী এবং খুচরো সামগ্রীক রাষ্ট্রীয়করণ করতে পারিনা? তার দ্বারা এই অসাধু ব্যবসায়ীদের চক্রান্ত বন্ধ করতে পারি। এবং সাধারণ মানুষের এই দুরবস্থা থেকে আমরা তাদের রক্ষা করতে পারি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** : মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারকে জানাতে চাই যে গ্রামাঞ্চলে যে পাম্প সেট দেওয়া হয়েছিল ১৯৭২-৭৩ সালে সেই সব অকেজো পাম্প সেটগুলি পড়ে আছে এবং গ্রামের কৃষকদের কাছে উকিলের চিঠি দেওয়া হচ্ছে এবং অ্যাগ্রো সেন্টার থেকে সেইসব টাকা সুদ সমেত আদায় করবার জন্য জুলুম চালাচ্ছে। যদিও এর আগে সরকার থেকে একটা কমিশন হয়েছিল এবং গভর্নর নোটিফিকেশন দিয়েছিলেন যে তার নম্বর হচ্ছে ১১৬৩, ১২ই ফেব্রুয়ারি ১৯৭৩, এই নোটিফিকেশনে ছিল এই অকেজো পাম্প সেটগুলি সরকারি সিদ্ধান্ত থাকা সত্ত্বেও গরিব কৃষকদের উপরে যে জুলুম করা হচ্ছে এবং আদালতের সাহায্যে সেখানে মামলা শুরু করা হচ্ছে তাদের কাছ থেকে টাকা আদায় বন্ধ করা। হাইকোর্ট থেকে যে অর্ডার হয়েছিল এবং কমিশনের মাধ্যমে যাতে এই টাকাগুলি রেহাই হয় এবং তাদের পাম্পসেট ফেরত নিয়ে নেন সরকার এবং তাদের অব্যাহতি দেন তারজন্য আমি সরকারের কাছে নিবেদন করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষা বিষয়ক মাননীয় মন্ত্রী অধ্যাপক শম্ভু ঘোষ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা বিশেষ বিষয়

সম্পর্কে। কাকদ্বীপ, সুন্দরবন এলাকায় একটি মাত্র কলেজ, সুন্দরবন মহাবিদ্যালয়, তার অধ্যক্ষর বিরুদ্ধে নানা প্রকার অভিযোগ আছে। সেই কলেজের ছাত্ররা বেশ কিছুদিন যাবত ধর্মঘট করে চলেছে—লাগাতার ধর্মঘট কিন্তু এই ব্যাপারে কেউই হস্তক্ষেপ করেননি আজ পর্যন্ত, সুতরাং আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়কে আবেদন করছি যে তিনি যেন হস্তক্ষেপ করে এই বিষয়ে একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতি ছায়া ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি আইন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদে লালবাগ মহকুমায় রেজিস্ট্রি অফিস আছে এবং সেখানে যিনি সাব রেজিস্ট্রার অফিসার আছেন তিনি মাত্র তিনদিন লালবাগ রেজিস্ট্রি অফিসে থাকেন আর বাকি দিন ভগবানগোলায় থাকেন যার ফলে সেখানকার জনসাধারণ অত্যন্ত দুর্দশার মধ্যে আছে এবং সেই অফিসে যে সমস্ত কর্মী আছে এবং ডিড রাইটার আছে তারা কাজের অভাবে স্টার্ভিং কনডিশনের মধ্যে পড়ে আছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে এখানে এই যে অব্যবস্থা চলছে তা অবিলম্বে দূর করার ব্যবস্থা করেন।

**শ্রী সমরকুমার রুদ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাই লিমিটেডের সম্পর্কে। তারা ইলেক্ট্রিক মিটার বিল বাবদ ১ টাকা নেন এবং সেই বিল '৭৭ সালের জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ মিটার চার্জ এক টাকার আসছে কিন্তু ইলেক্ট্রিক বিল আসে না। ৭ মাস, ৮ মাস পরে ৮ শত, ১২ শত টাকার বিল আসে এবং তাতে লেখা থাকে যে ৭ দিনের মধ্যে টাকা না দিলে কানেকশন কেটে দেওয়া হবে তাছাড়া যে বিল আসে তাতে সেখানে যে দিত মাসে ২০/২৫ টাকা, সেখানে বিল আসছে ৭৫ টাকার, যার ৪০ টাকার বিল আসত তার বিল আসছে ১৫০ টাকার। তাদের কাছে বলা হলে তারা বলে যে আগে বিলের টাকা জমা দিন তা না হলে লাইন ডিস-কানেক্ট করা হবে। এখন যেভাবে লোড শেডিং হচ্ছে তাতে কোথায় বিল কমবে, তা নয় উল্টে বিল বেড়ে যাচ্ছে ও তা তিন গুণ হচ্ছে। আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন এর একটা ব্যবস্থা করেন।

**ডাঃ হরমোহন সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমবায় বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সমবায় বিভাগের মধ্যে সব দুর্নীতি প্রবেশ করেছে দীর্ঘ ৩০ বৎসর ধরে সেগুলি চট করে দূর করা যাবেনা জানি এই রকম দাইহাটায় কাটোয়া মহকুমায় এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটিতে ৮৬ হাজার টাকা ধরা আছে কিন্তু এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। সেইভাবে কনজিউমার্স কো-অপারেটিভ সোসাইটিতে কয়েক হাজার টাকা ধরা আছে এবং কালনা কাটোয়া সেন্ট্রাল কো-অপরেটিভ ব্যাঙ্কে কয়েক লক্ষ টাকা ধরা হয়েছে এখন পর্যন্ত তার কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এই সব ব্যবস্থা যাতে নেওয়া হয় এবং এর মধ্যে থেকে যাতে দুর্নীতি দূর করা হয় তার জন্য ব্যবস্থা তিনি নেবেন।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি লেবার মিনিস্টারকে জানাতে চাই যে ভারতবর্ষের একচেটিয়া টাটা কোম্পানি তার অন্যতম সংস্থা ইণ্ডিয়ান টিউব কোম্পানি, তারা কলকাতা থেকে তাদের সমস্ত ডিপার্টমেন্ট সরিয়ে নিয়ে যাচ্ছে যার ফলে—পশ্চিমবাংলা এমনিতেই বেকার সমস্যা সংকুল রাজ্য, সেখানে আরও বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে। এখানে পি. সি. লাল. যিনি এর অন্যতম পরিচালক, তিনি এই সমস্ত হীন চক্রান্ত করে এল. এম. সি. ডিপার্টমেন্ট, ইমপোর্ট সেকশন, এই সমস্ত অফিস সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে দিল্লিতে। অবিলম্বে শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় এই বিষয় হস্তক্ষেপ করুন এবং সেখানে যেসব স্টাফদের ছাঁটাই করা হচ্ছে সেই ব্যাপারে লেবার মিনিস্টার ইন্টারভিন করুন এই আবেদন জানাচ্ছি।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলায় অনুমোদন সাপেক্ষে বহু উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্রছাত্রীরা পরীক্ষা দিতেন। কিন্তু গত ২৯/৯/৭৭ তারিখে দেখলাম বসুমতী কাগজে যে এই পরীক্ষা নাকি বন্ধ করে দেওয়া হচ্ছে। তাই মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ঐসব স্কুলের ছাত্রছাত্রীরা কিভাবে পরীক্ষা দেবে তারজন্য মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে একটি বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহু জায়গায় এক ধরনের মস্তানি শুরু হয়ে গেছে। এই ঘটনার কথা আমি কয়েকদিন আগে এই হাউসে মেনশন করেছিলাম। ইতিমধ্যে আমার কাছে খবর এসেছে লালগোলা শহরে ব্যবসায়ীদের কাছ থেকে জোর করে চাঁদাপত্র আদায় করা হচ্ছে এবং এর নেতৃত্ব করছে যার বিরুদ্ধে চিট ফাণ্ডের কেস চলেছে। এই ব্যাপারে পুলিশ এবং প্রশাসন নিষ্ক্রিয়, মানুষ হতাশায় ভুগছে। আমি এই ব্যাপারের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সমরেন্দ্রনাথ সান্যাল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আগামী চাষের মরশুম প্রায় শুরু হতে চলেছে। ইতিমধ্যে দেখছি নদীয়া জেলার প্রত্যেক বাজার থেকে সার উধাও হয়ে গেছে। এমন কি এফ সি আই-এর এজেন্টও বলছে সার নেই। কয়েকদিন আগে দেখলাম করিমপুরের দুই একজন মহাজন এফ সি আই-এর এজেন্টের কাছ থেকে সার নিয়ে এসে গুদামে মজুত করে সে সার অতিরিক্ত দামে বিক্রি করার জন্য চেষ্টা করছে। আমি অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করার জন্য সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামচন্দ্র সত্পতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে জামবনি ডুলুঙ্গি নদী আছে, সেখানকার অধিবাসীরা দীর্ঘদিন ধরে দাবি করে আসছে একটি

প্রোজেক্ট করার জন্য। এবারের বাজেটে দেখলাম ৪০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে, যদিও এই টাকা সামান্য তবু কাজটা আরম্ভ করা দরকার। আমি পূর্ত মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করাতে তিনি বলেছিলেন অর্থ দপ্তর থেকে টাকা বরাদ্দ হলে কাজটা আরম্ভ করা যাবে। আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীকে অনুরোধ করব এই টাকায় কাজটি আরম্ভ করার জন্য। মানুষ সেখানকার দুঃখদুর্দশার মধ্যে আছে, যাতায়াতে অসুবিধা, হাসপাতালে যাতায়াতে অসুবিধা, এই কাজ আরম্ভ করে সেই অসুবিধা দূর করা হোক।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বাঁকুড়া জেলার অন্তর্গত রাণীগঞ্জ থানায় চারটি হাতি এসে প্রভূত ক্ষতি করছে এবং প্রতি বছর ৩০/৪০টি হাতি এসে সমস্ত কৃষকদের ফসল নষ্ট করে যায়। আশঙ্কা হচ্ছে কয়েকদিনের মধ্যে হাতি আসবে। তাই আমি বনবিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাতে এই হাতি থেকে রক্ষা পাবার জন্য বোমা এবং পটকা দেওয়া হয় এবং যাদের ফসলের ক্ষতি হয়েছে, তারা যাতে ক্ষতিপূরণ পায়, তার জন্য আমি বনবিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন আর্থার বক্সলা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯৭৬ সালে জলপাইগুড়ি জেলার কয়েকজন মেয়ে জুনিয়ার নার্সিং ট্রেনিং-এর জন্য ইন্টারভিউ দিয়েছিল এবং এগ্রিমেন্টে তারা সইও করেছিল, কিন্তু আজ পর্যন্ত তাদের ট্রেনিং-এর জন্য ডাকা হয়নি। অথচ বহু জুনিয়ার নার্সিং পোস্ট খালি আছে, তাই আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তাদের অবিলম্বে ট্রেনিং-এর জন্য ডাকা হোক।

**শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের বহু অসাধু ব্যক্তি বিক্রয় কর ফাঁকি দিচ্ছে, আমি আগে বলেছিলাম, সব কিছু তথ্য আমার হাতে এসেছে। বহু অসাধু ব্যবসায়ী বিক্রয়ের কর ফাঁকি দিচ্ছে। এই ব্যাপারে অনেক আমলা এবং সরকারি কর্মচারিরা জড়িত আছেন। এইসব অসাধু ব্যবসায়ীদের সঙ্গে তাদের লেনদেন আছে। তা না হলে এইসব কি করে করে। এইসব ব্যবসায়ীদের কিছু কিছু সৎ কর্মচারী আছেন, তাদের এরা ছাঁটাই করছেন। এই প্রতিষ্ঠানটির নাম আমি করছি না। সরকারের সুবিধার্থে আমি পরবর্তী দিনে এই নাম করব সরকার চাইলে।

**শ্রী [illegible] মজুমদার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকারি কর্মচারিদের যে একশো টাকা অনুদান দেওয়া হয়েছে প্রাথমিক শিক্ষকগণ পশ্চিমবঙ্গ সরকারকে সেজন্য অভিনন্দন জানাচ্ছেন। কিন্তু তাদের সম্পর্কে সরকার এখনও নির্বাক। তারা বিক্ষুব্ধ। সুতরাং আমি অবিলম্বে প্রাথমিক শিক্ষকগণ যাতে এই একশো টাকা করে পায় সেই ঘোষণা দাবি করছি। সঙ্গে সঙ্গে প্রাথমিক শিক্ষক এবং সেকেণ্ডারী শিক্ষক তারা আগামী পূজার পূর্বেই তাদের মঞ্জুরি বিলের টাকা পান তারজন্য জেলা ম্যাজিস্ট্রেট, ডি, আই, ট্রেজারার এবং ব্যাঙ্কে অ্যাজশন্যাল হ্যাণ্ড দিয়ে সমস্ত বিলের টাকা উদ্ধারের ব্যবস্থা করার জন্য সরকারের মাধ্যমে ডিপার্টমেন্টকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যাণ্ড এডুকেশনের দুজন অধ্যাপককে কর্তৃপক্ষ বরখাস্ত করেছেন এবং তার প্রতিবাদে আগামী ৬ তারিখে W.B.C.U.T.A.র নেতৃত্বে পশ্চিমবাংলার সমস্ত কলেজ ও বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকরা কর্মবিরতি পালন করবেন। প্রসঙ্গত উল্লেখযোগ্য অথরিটি অর্থাৎ কলেজ কর্তৃপক্ষ ইউনিভারসিটির কথাই শুনছেন না। এইভাবে পশ্চিমবাংলার বুকে বসে যেভাবে অধ্যাপকদের পীড়ণপর্ব শুরু করেছেন, পশ্চিমবাংলার ইউনিভারসিটিকে অস্বীকার করছেন সে অবস্থা চলতে দেওয়া যেতে পারে না। আজকে শ্রী সন্দীপ দাস এই বিষয়ে কলিং অ্যাটেনশন দিয়েছিলেন। আমি আপনাকে অনুরোধ করছি যে আপনি যেন তাকে কালকে এটা তোলার সুযোগ দেন।

**শ্রী সরল দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার, আপনার মারফত আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি হাউসে আছেন। গত ১৫-৫-৭৭ তারিখে সাব-ইন্সপেক্টর অফ স্কুলস-এর প্রাথমিক নির্বাচনী পরীক্ষা হয়, কিন্তু আজ পর্যন্ত নির্বাচন করা হল না। বিভাগীয় অনেক যোগ্য প্রার্থী আছেন, তাদের যাতে প্রমোশন দেওয়া হয় তাহলে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে অরাজকতা চলছে সেটা দূর হয়। একজন সাব-ইন্সপেক্টর অফ স্কুলস ২/৩টি সারকেলের দায়িত্বে আছেন। ফলে সমস্ত স্কুল তারা দেখতে পাচ্ছেন না। ফলে একটা চরম অরাজক অবস্থা শিক্ষা ক্ষেত্রে বিরাজ করছে। এর প্রতিকারের জন্য আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি যে বিষয়ে মেনশন করছি, তার আগে আমি একটা বিষয়ে বলতে চাই। সেটা হচ্ছে মাননীয় খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন, তার অনেক জায়গায় আমার মনে হচ্ছে দুর্ভাগ্যজনক। যেখানে তিনি বলেছেন কেন্দ্রীয় সরকার কলোনিয়াল অ্যাটিচিউটের কথা। পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে প্রতিনিয়ত পরামর্শ করা হয়েছে। তারপর হয়ত কোনও জায়গায় এগ্রিমেন্ট না থাকতে পারে। এই নীতির সফলতা আমরা আগেও দেখেছি। আমি এই মন্তব্য তার অবগতির জন্য জানাতে চাই। এটা হচ্ছে দুর্ভাগ্যজনক মন্তব্য। দ্বিতীয়ত হচ্ছে যেটা বলতে চাইছিলাম, বিধানসভার নিয়মাবলির ১৮৫ নিয়ম অনুযায়ী আমি একটা প্রস্তাব দিয়েছিলাম যেটা যথারীতি সারকুলেট করা হয়েছিল। সেটা হচ্ছে, বাংলা এবং বাঙালির দরদী নেতা ফজলুল হকের স্মৃত্মিরক্ষায় পশ্চিমবঙ্গ সরকার কোনও ব্যবস্থা করুন। একটা সর্বসম্মত প্রস্তাব এই সভা থেকে গ্রহণ করা হলে সেটা বাঞ্ছনীয় হত। কালকে জনতা দলের বিশিষ্ট নেতা অধ্যাপক হরিপদ ভারতী বাংলার অন্যতম সুসন্তান ডঃ শ্যামাপ্রসাদ মুখার্জির স্মৃতিরক্ষার জন্য একটা প্রস্তাব এনেছিলেন। তার জবাবে মাননীয় পূর্তমন্ত্রী সঙ্গে সঙ্গে আশ্বাস দিয়েছেন যে শ্যামাপ্রসাদের স্মৃতিরক্ষার জন্য উপযুক্ত ব্যবস্থা সরকার গ্রহণ করছেন। জনাব ফজলুল হকের রাজনীতির সঙ্গে কোথাও কোথাও কারও কারও হয়ত তফাত থাকতে পারে। তিনি বাঙালির এবং বাংলার দরদী নেতা হিসাবে চিরস্মরণীয় হয়ে থাকবেন। তনি ঋণ-সালাসী বোর্ড গঠন করেছিলেন, ভূমি সংস্কার করে কৃষকদের ঋণের বোঝা হালকা করে দিয়েছিলেন

যার জন্য বাংলার মানুষ তাঁকে চিরকার স্মরণ করবেন। আপনি পূর্ত মন্ত্রীকে যেমন হরিপদবাবুকে আশ্বাস দিয়েছেন সেই রকম এই ব্যাপারেও আশ্বাস দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী সুনীল বসুরায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কিছু বলতে চাই। আসানসোল অঞ্চলের ১০ মাইল দূরে দোমহানি বাজার এলাকায় দুটি স্বাস্থ্য কেন্দ্র আছে। একটি প্রাইমারি হেলথ সেন্টার আর একটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার। এই সাবসিডিয়ারি হেলথ সেন্টারটি যেখানে আছে সেই বাড়িটি অত্যন্ত পুরানো—একেবারে ভেঙ্গে পড়েছে। ইস্টার্ন কোল্ড ফিল্ডের মালিকের বাড়িতে এই হেলথ সেন্টারটি আছে। একটা বড় ভাঙ্গা বাড়ির ছাদ থেকে শুরু করে দেওয়াল ফ্লোর সব ভেঙ্গে যেতে শুরু করেছে। এইখানেই রোগীর চিকিৎসার ব্যবস্থা হয়, অপারেশনের ব্যবস্থা হয়, এবং সেই হেলথ সেন্টারের মধ্যেই নার্সদের কোয়াটার এবং তাদের থেকে ভাড়াও নেওয়া হয়। কংগ্রেস আমলে এটা করা হয়েছিল। এখানে একটা নাচ ঘর আছে সেখানে কংগ্রেসের আমলে নানা রকম নাচ ও উপভোগ্য ব্যবস্থা ছিল নানা রকম দুর্নীতির করবার জন্যাই এই বাড়ি নেওয়া হয়েছিল। আমি অনুরোধ করছি এখানে এই স্বাস্থ্য কেন্দ্রটি চরণপুরে স্থানান্তরিত করা হোক এবং সেখানে কর্মচারিদের উপযুক্ত ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত মন্ত্রী ও মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার আমতায় দামোদরের উপর একটি ব্রিজ নির্মাণ করবার ব্যাপারে বহু দিন থেকে একটা প্রস্তাব আছে। ১৯৫৩ সালে এই প্রস্তাব করা হয়েছিল এবং ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকার এটিকে অগ্রাধিকার দিয়েছিলেন। তিনটি থানা আমতা, উদয়নারায়ণপুর, খানাকুল এর দ্বারা উপকৃত হবে। এই বন্যা প্লাবিত এলাকার লোক বহু দিন থেকে দুর্ভোগ ভোগ করে আসছে। আমি পূর্ত মন্ত্রী ও অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যাতে বিবেচনা করে এই বছরেই এটাকে কার্যকর করা যায় তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সামনে বীরভূম জেলার একটা অত্যন্ত ভয়াবহ ও মর্মান্তিক চিত্র ত্রাণ মন্ত্রীর কাছে তুলে ধরছি। বিগত চাযের পর আড়াই মাস হল সেখানে কোনও কাজ নাই, ত্রাণের কোনও ব্যবস্থা নাই। সেখানে কৃষি শ্রমিকদের কোনও কাজ নাই। চাষ কর্মে তাদের জোড়া নাই। কিন্তু তাদের কোনও কাজ নাই—জি. আর-এর কাজ নাই। এই ব্যাপারে ডি. এম.-কে জিজ্ঞাসা করলে তিনি বলেন কোনও রকম নির্দেশ ত্রাণ মন্ত্রীর কাছ থেকে আসেনি। সমস্ত স্কীমগুলি পড়ে আছে, কোনওটার কাজ হচ্ছে না। আমি আপনার মাধ্যমে সদস্য হিসাবে বিশেষভাবে অনুরোধ করব যাদের উপর উৎপাদন বাড়াবার দায়িত্ব আছে এবং তাদের শক্তিও আছে তাদের বাঁচাবার জন্য অবিলম্বে সেখানে টি. আর দেবার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি মর্মান্তিক ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভার অনেক মাননীয় সদস্য হয়ত খবরের কাগজে লক্ষ্য করেছেন বাঁকুড়া জেলায় ২৬শে সেপ্টেম্বর যে ডাকাতির ঘটনা ঘটেছে। সেখানে মিনিবাসের যাত্রী হয়ে সেই বাসের মধ্যে তারা ছিনতাই রাহাজানি, টাকা-কড়ি যাত্রীদের কেড়ে নেয়। শেষে চন্দ্রারাঠী নামে একটি মহিলাকে ধরে তার উপর অত্যাচার করতে উদ্যত হলে ভূতনাথ কুণ্ডু নামে এক ব্যক্তি ভীষণভাবে বাধা দেওয়ায় তাকে মৃত্যু বরণ করতে হয়েছে। একটি মেয়ের লজ্জা নিবারণ করবার জন্য এই রকম একটি লোককে মৃত্যু বরণ করতে হল। আমি তাই সরকারকে অনুরোধ করব যে তার যে পাঁচটি শিশু সন্তান রয়েছে তাদের সাহায্য দেবার যেন ব্যবস্থা করা হয়।

[3-00 – 3-30 p.m.(Including Adjournment)]

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রির কাছে অনুরোধ করতে চাই এবং কার্যকর ব্যবস্থার জন্য আবেদন করছি। বাউড়িয়া কটন মিল, যার ম্যানেজিং এজেন্ট হচ্ছে বাঙ্গুর ব্রাদার্স, সেখানকার শ্রমিক যারা বস্তিতে বাস করেন তাদের হাউস রেন্ট অ্যালাওয়েন্স দিচ্ছে না। আইন থাকা সত্ত্বেও এই অ্যালাওয়েন্স শ্রমিকরা পাচ্ছে না। কয়েক মাস ধরে শ্রমিকদের এইভাবে বঞ্চিত করা হচ্ছে। ১০/১২ জন শ্রমিককে এই হাউস-রেন্ট অ্যালাওয়েন্স থেকে বঞ্চিত করা হচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রির কাছে আবেদন করছি অতি সত্বর যাতে শ্রমিকরা এই হাউস রেন্ট অ্যালাওয়েন্স পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অতি গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখতে চাচ্ছি। সম্রাট বনাম সুভাষচন্দ্র বোসের নাম করে মামলা—স্যার, ১৯৪০ সালে সুভাষচন্দ্র বোসের বিরুদ্ধে তৎকালীন ভারত রক্ষা আইনে একটি গ্রেপ্তারী পরোয়ানা জারি হয়। একটি মামলা কলকাতার ব্যাঙ্কশাল কোর্টে রুজু হয়ে যায়। জানা যায় যে এই মামলা ১৯৭০ সাল পর্যন্ত চলে। বর্তমানে এই মামলার কাগজপত্র কিভাবে আছে, এই মামলার পরিণতি কি—এই সম্পর্কে বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের কাছে আমি একটি তথ্যপূর্ণ বিবৃতির আবেদন রাখি এবং জনসাধারণও এই বিবৃতি প্রত্যাশা করে। এই ঐতিহাসিক মামলার সংশ্লিষ্ট কাগজপত্র জনস্বার্থে ভারতের স্বাধীনতা আন্দোলনে প্রকৃত ইতিহাস প্রণয়নের স্বার্থে অতীব গুরুত্বপূর্ণ—মন্ত্রী মহাশয়ের কাছে আমি এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি কেন্দ্রে সাগরদীঘি যে গার্লস স্কুল আছে, সেই স্কুলের গৃহ নির্মাণকল্পে জনসাধারণের কাছ থেকে স্কুল কর্তৃপক্ষ তদানীন্তন বি. ডি. ও. লক্ষ লক্ষ টাকা আদায় করেছিলেন এবং সেই টাকা দিয়ে স্কুল ঘর

তৈরি হয়েছে। তার কোনও ছাদ নেই, বৃষ্টিতে ছাত্ররা বেশ কষ্ট পায়। তাই আমি শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি অতি দ্রুত এই টাকায় সত্যিকারে কি হয়েছে তার যেন তদন্ত করা হয়। কেননা, টাকা আত্মস্মাৎ-এর প্রশ্ন এসেছে, তছরূপের প্রশ্ন এসেছে—তাই আইন মোতাবেকে অভিযুক্ত ব্যক্তিদের যেন শাস্তির ব্যবস্থা করা হয়।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, হাওড়া জেলার পাঁচলা থানার পান চাষীদের পান চাষের উপরই অর্থনীতি নির্ভর করছে। কিন্তু তারা বর্তমানে অত্যন্ত দুরবস্থার মধ্য পতিত হয়েছে। তাদের এখন কোনও কাজ নেই। তার কারণ পানের দাম এখন অত্যন্ত কমে গেছে। কম জমিতে খুব বেশি লোকের আয় বাড়ে এই পান চাষে—এই পান চাষের উন্নতি করা যায় যদি স্বল্প ও দীর্ঘমেয়াদী ঋণ ব্যাঙ্কগুলির কাছ থেকে দেওয়ার বন্দোবস্ত করা যায়—এই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৭-৯-৭৭ তারিখে মহিষাদল থানার আনন্দ কুমার বাজারে প্রকাশ্য রাস্তার উপর সকাল ৭/৮ টার সময় আমাদের জনতা পার্টির একজন কর্মী নুর মহম্মদ তাকে কয়েকজন কংগ্রেসি গুণ্ডা ছোরা দিয়ে হত্যা করেছে। সেই সম্পর্কে পুলিশের কাছে জানানো হয়েছে। এই সম্বন্ধে পুলিশ সক্রিয়ভাবে অংশ গ্রহণ করছে না। তাই আমি সক্রিয়ভাবে এটা তদন্ত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ, ওখানে ভীষণ একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে, বিশেষ করে মুসলিম সমাজের মধ্যে আতঙ্ক সৃষ্টি হয়েছে। সেই জন্য তিনি যেন এই বিষয়ে তাড়াতাড়ি একটি অনুসন্ধানের ব্যবস্থা করেন।

**(At this stage the House was adjourned till 3-30 p.m.)**

[3-30 – 3-40 p.m.]

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, আমি যে বিষয়টা নিয়ে বলছি তার সঙ্গে এখানকার সমস্ত মাননীয় সদস্যের অধিকার জড়িত। স্যার, আগে এখান থেকে মূল আইনের যে অংশটুকু পরিবর্তন করা হবে বা সংশোধন করা হবে তার কাগজপত্র আমাদের কাছে ছাপিয়ে দাখিল করা হত, কিন্তু আজকাল সেটা বন্ধ করার জন্য এখানকার সদস্যদের অর্থাৎ আমাদের খুবই অসুবিধা হচ্ছে। লাইব্রেরিতে একখানা বই থাকে, যদি কোনও মেম্বার সেই বইটি নিয়ে যান তাহলে অন্য মেম্বাররা অসুবিধায় পড়েন। কাজেই আমি বলব, আগের নিয়মটা চালু করা হোক এবং আগামীকাল থেকেই যাতে সেটা চালু করা হয় তার ব্যবস্থা করা হোক।

**Mr. Deputy Speaker :** I will look into it.

## LEGISLATION

### The Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1977

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1977.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Bengal motor Vehicles Tax (Amendment) Bill, 1977, be taken into consideration.

Sub-section (2) of section 9B of the Bengal Motor Vehicles Tax Act, 1932 provides that a motor vehicle detained and seized shall have to be produced within 24 hours of such seizure before the Court. Often, there are occasions when the driver of the seized motor vehicle is not arrested by the police or has fled or the seized motor vehicle does not have adequate fuel, making the production of the motor vehicle before the Court impossible, There have been instances where the Court ordered release of the vehicle on the ground that the seized vehicle was not produced before the Court within twenty-four hours of its seizure. The Bengal Motor vehicles Tax (Amendment Bill, 1977, aims at an amendment of sub-section (2) of section 9B of the Bengal Motor Vehicles Tax Act, 1932 in order to do away with the administrative difficultes in the matter of physical production of a motor vehicle before the Court within 24 hours of its seizure or detention, and seeks to provide for submission of a report of seizure only the Court within 24 hours of its seizure.

Sir, with these words I commend my motion for consideration by the House.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি তাঁকে সমর্থন করতে উঠে তাঁর কাছে দু-একটি কথা বলতে চাই এটা বিবেচনা করার জন্য। তিনি বলেছেন যে এই আইনে গাড়িগুলিকে ২৪ ঘন্টার মধ্যে produce করার নিয়ম, সেটা বোধ হয় করা সম্ভব হয়না সেজন্য একটা report দাখিল করা হবে। আমি তাঁকে একথা বলব যে তিনি কেন এটা ২৪ ঘন্টার জায়গায় ৭২ ঘন্টা করলেন না? ৭২ ঘন্টা বা তার থেকে আরও বেশি করতে পারতেন। রিপোর্ট দাখিল—এই যে একটা ব্যবস্থা তিনি করলেন—এতেই অনেক দুর্নীতি আছে। জেলাতে একজন মাত্র technical

staff থাকেন, inspector থাকেন এটা দেখাশুনার জন্য। এখন একজন technical staff আর ২/৩ জন non-technical থাকেন। এখন technical staff এর যে কাজ তার পক্ষে সম্ভব নয় accident হলে একদিনে গাড়িটা produce করা। আপনারা জানেন যে technical staff এর কাছ থেকে report আদায় করতে কত টাকা দিতে হয়। টাকা না দিলে অধিকাংশ ক্ষেত্রেই কাজ হয়না। মন্ত্রী মহাশয় যে report দেবার ব্যবস্থা আনলেন তার ফলে হবে কি? না, একজন লোকের উপর সব নির্ভর করবে। তিনি যদি report দেন—একটা গাড়ির accident হয়েছে, কিম্বা দোষ কি নির্দোষ যে কোন কারণেই হয়েছে। মাল বোঝাই করা আছে সেই মাল অবিলম্বে পৌছানো দরকার যেখানে তাঁকে report দেবার অনুমতি চাইতে গেলে গাড়িভাড়া দিতে হয়, taxi ভাড়া দিতে হয়—কাজেই আমার মনে হয় দুর্নীতি আরও বাড়বে সেজন্য এটা চিন্তা করতে বলছি। এই report ২৪ ঘন্টার জায়গায় ৭২ ঘন্টা করতে পারতেন তাহলে তাতে একটা বাধ্যবাধকতা থাকত। এটাতে কোনও বাধ্য-বাধকতা নেই। আবার উল্টো ভাবে যদি বলি, accident হল, লোক মারা গেল। সেখানে সত্যিই break failure আছে, সেই break failure তিনি হয়ত স্বীকার করবেন না। তিনি report দিয়ে দিলেন যে, না, সব ঠিক আছে। কাজেই একটা লোক তাকে challenge করার মতো কোনও boss নেই। S.D.O, District Magistrate কারো কোন ক্ষমতা নেই। এই একজন লোকের উপর control থাকা সম্ভব নয় এবং এই report দেবার ব্যবস্থাতে আমার মনে হয় যে আরও দুর্নীতির পথ প্রশস্ত হল এবং এই যে inspector, যাদের হাতে report দেবার ভার থাকল তাদের হাতকে আরও শক্ত করা হল। এটা মন্ত্রী মহাশয় ইচ্ছাকৃত ভাবে বা অনিচ্ছাকৃত ভাবে করেছেন কিনা আমি জানিনা, তবে এটা তাঁকে বিবেচনা করে দেখতে বলছি যে এই report দেওয়া ঠিক হল, না গাড়িটা আনা উচিৎ ছিল। কারণ report দেবার পরেও গাড়িটা ছাড়া পাবে না। গাড়িটা ছাড়ার জন্য তাঁকে আবার court এর permission নিতে হবে। এই ক্ষেত্রে আমি বলছি যে, আপনি চিন্তা করে দেখুন সময়টা বাড়িয়ে দেবেন, না, report এর ব্যবস্থা থাকবে। আপনি যেটা ভাল মনে করবেন সেটা করবেন। কিন্তু দুর্নীতির কথাটা আপনাকে ভাবতে হবে। এই প্রসঙ্গে বলি, এই Act বহুদিন আগে হয়েছিল এবং ২/১ বার মাঝে amendment-ও হয়েছিল। এই Act এর বিরুদ্ধে আমরা শুনেছি, পুলিশের লোকও বলে গাড়ির লোকও বলে সে টাকা পেলে এই আইনে লোককে হয়রানি করতে পারি এবং অনেকে আমাদের বলেছে, আমাদের মাসোহারা দিতে হয়—থানায় দিতে হয়, জেলার Inspector-কে দিতে হয়। এটা না দিলে নাকি গাড়ি চালানো যাবে না। এই যে অবস্থা এতদিন ছিল, এই অবস্থার পরিবর্তন কিভাবে করা যায় সেটা আজকে ভাবার দিন এসেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে Bus Syndicate, Taxi Association সকলের সঙ্গে কথা বলুন এবং কথা বলে কোথায় এই দুর্নীতির আড্ডা সেটা কিভাবে দূর করা যায় সেই সম্পর্কে চিন্তা করুন। আর একটা কথা বলব। আজকে tax বাড়াবার বিল এনেছেন। আজকে যদি আপনি একটু উল্টো ভাবে দেখেন তাহলে দেখবেন—কলকাতা শহরে আমরা জানি ট্রাক, লরীর permit তাদের কাছে আছে। সেই

নম্বরে সে ১৬ খানা গাড়ি চালাচ্ছে এই রকম ঘটনাও আমার জানা আছে, আপনি যদি চেষ্টা করেন তাহলে দেখবেন ৪ খানা গাড়ির সে tax দিচ্ছে কিন্তু on rotation এই নম্বর পাল্টিয়ে পাল্টিয়ে ১৬ খানা গাড়ি চলছে।

[3-40 – 3-50 p.m.]

যারা বড় বড় লোক, যারা বাস্তুঘুঘু আছে, তারা সেটা ঠিক চালিয়ে যাচ্ছে। কিন্তু ছোট যারা আছে তাদের ট্রাফিক পুলিশ থেকে আরম্ভ করে সকলের কাছে হয়রানি হতে হচ্ছে, সেটা সম্বন্ধে ভেবে দেখতে হবে। আমি মন্ত্রী মহাশয়ের বিলকে সমর্থন করছি, কিন্তু তাঁকে আবার বিবেচনা করতে বলছি যে এটা করা সম্ভব কি, সম্ভব নয়, সময় বাড়িয়ে দিলে ভাল হবে কি হবে না, এটা বিবেচনা করার সময় এসেছে। দ্বিতীয় কথা, যদিও এটা বিলের প্রসঙ্গে নয়, তবে বিলের ব্যাপারে বলেই বলছি, আমাদের এখানে দুটো রাস্তা আছে, একটা হচ্ছে গ্রাণ্ড ট্রাঙ্ক রোড, আর একটা হচ্ছে এন. এইচ ৩৪। এই দুটো রাস্তা দিয়ে মেন ট্রাফিক যাতায়াত করছে বাংলাদেশ এবং বাংলাদেশের সঙ্গে যোগাযোগ রক্ষা করছে। এই রাস্তা দুটোতে প্রায়ই দেখি গাড়ি অ্যাক্সিডেন্ট হয়ে পড়ে রয়েছে, খাদের পাশে পড়ে রয়েছে—তিনশো মাইলের মধ্যে—বহরমপুর ছাড়লে মালদহের মধ্যে কোথাও ছোটখাট এড দেবার ব্যবস্থা নেই। এতদিন ছিল না, এটা ঠিক, কিন্তু আজকে এই বিষয়টা ভাবতে হবে, সেটা করা যায় কি না। আজকাল রাস্তায় গাড়িগুলো চলে রাত্রিবেলায় এবং যার ফলে অ্যাক্সিডেন্ট হচ্ছে, তাদের বিশ্রাম করবার জায়গা নেই, তারা অসুস্থ হয়ে পড়লে চিকিৎসার ব্যবস্থা নেই, টায়ার্ড অবস্থায় গাড়িগুলো চালিয়ে অ্যাক্সিডেন্ট করছে। আর একটা বিষয় বিবেচনা করবার জন্য বলছি, আমরা ট্যাক্স বাড়াচ্ছি কারণ তাদের যাতে সুবিধা দিতে পারি—আমরা দেখি, আমরা যখন নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট বাসে করে যাই রাত্রিবেলা, তখন দেখি ট্রাক ড্রাইভারগুলো র‍্যাশ ড্রাইভ করে আসে, দু চারবার অ্যাক্সিডেন্টও হয়েছে, তার ফলে অনেক ক্ষতি হয়েছে বাসের, মানুষের জীবনের। আমি ভাবতে বলছি এই মোটর ভেহিক্যালসের অ্যাক্ট পাল্টানো যায় কি না, রেস্ট্রিকশন করা যায় কি না—যারা দেশের বাইরে থেকে আসে, আসাম, বিহার থেকে যারা গাড়ি নিয়ে আসে তারা নম্বর পাল্টে ঢোকে। আমরা একটা ক্ষেত্রে জানি নাম্বার পাল্টে ঢুকেছে এবং অ্যাক্সিডেন্ট করে পালিয়ে গেছে, আমরা তাদের ধরতে পারিনি। এদের সম্বন্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন কি না সেটা একটু ভেবে দেখবেন। আর একটা প্রসঙ্গে বলি, ফিটনেস সার্টিফিকেটের এক্টটা নেই, ফিটনেস সার্টিফিকেট নেওয়া মানে হচ্ছে, আগে নিজের পকেট ফিট করে যে ইন্সপেক্টারের পকেটকে ফিট করতে পারবে, সে ফিটনেস সার্টিফিকেট পাবে, তা নাহলে তাকে ঘুরতে হবে। এই যে দুর্নীতি মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টে ছিল, আমার মনে হয় আপনি সেইসব বিষয়ে একটু তদন্ত করে দেখবেন। আপনি আর. টি. এ. কমিটি করতে যাচ্ছেন, সেইজন্য বলছি, এই দুর্নীতি দূর করার জন্য আপনাকে একটু শক্ত হাতে ব্যবস্থা গ্রহণ করতে হবে। কি ভাবে করতে হবে সেটা বিবেচনা করে দেখবেন। আমি আবার বলছি, এই আইনটা বহু পুরানো হয়ে গেছে, এর মধ্যে অনেক ব্যুরোক্রাসি আইন

আছে, প্রগ্রেসিভ দৃষ্টিভঙ্গি এখানে কোথাও নেই, সেটা কিভাবে আনা যায়, সেটা ভেবে দেখুন। যে বিল আজকে এনেছেন, এই বিলটায় একজন ইন্সপেক্টার যদি মিথ্যা রিপোর্ট দেয়, তাকে চ্যালেঞ্জ করার কোনও বুদ্ধি আছে কি না, উপায় আছে কি না, অন্য কোনও এক্সপার্ট দেওয়া যায় কি না, এই জিনিসগুলো বিবেচনা করে দেখতে হবে। এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাসচন্দ্র ফাদিকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় বেঙ্গল মোটর ভিহিক্যালস ট্যাক্স ১৯৩২, এই অ্যাক্টের সেকশন নাইন বি, সাবসেকশন টু যে সংশোধন এনেছেন, এই সংশোধনকে আমি সমর্থন জানাচ্ছি। আমার পূর্ববর্তী বক্তা বীরেন বাবু যে কথা বললেন, আমার মনে হয় যে কনটেক্সটে এই সেকশন এবং সাব সেকশনগুলো এসেছে, তিনি বোধ হয় সেই কনটেক্সটটা অনুধাবন করতে পারেননি। যার ফলে একটু ভুল বুঝেছেন তিনি। মাননীয় পরিবহন মন্ত্রী যেটা সংশোধন করতে চেয়েছেন, সেই সেকশনটা আমি পড়ছি,—

Any motor vehicle seized and detained under clause(b) of sub-section(i) shall be produced before the court within twenty four hour of such seizure and the court shall thereupon pass such orders as it may think fit for the disposal of the vehicle এই যে ক্লজ ৯(বি) সাব-সেকশন (ii) এর মধ্যে যে কনটেকস্ট রয়েছে এই কনটেকস্টর কথা এনে সেটা আলোচনা করার দরকার আছে। সেখানে সেকশন ৯(বি), সাব-সেকশন (i)-এ রয়েছে,— any police officer in uniform or other officer of the State Government not below such rank as may be prescribed may, seize and detain the vehicle, if he is authorised by the State Government in this behalf, and if he has reasons to believe that any motor vehicle has been or is being used in contravention of the provisions of Sec-4A, Section 6 or Section 7 and may take or cause to be taken such steps as he may consider necessary for the temporary safe custody of the vehcile so seized and detained unless the owner or the person in charge of the vehicle executes a bond for the production thereof before a court when so required.

তাহলে প্রসঙ্গটা হচ্ছে যখন কোন পুলিশ অফিসার ইন ইউনিফর্ম বা স্টেট গভর্নমেন্টের যিনি সে বিষয়ে অনুমোদন দিয়েছেন, তিনি যদি দেখেন এবং তিনি যদি স্যাটিসফায়েড না হন যে, সেকশন ৪এ, ৬ এবং ৭-এর কন্ট্রাভেনসন হয়ে যাচ্ছে, সেই পরিপ্রেক্ষিতে গাড়িটাকে সিজ করার প্রভিসন রয়েছে সেকশন ৯(বি) (i) (বি) ক্লজ (i)-এতে। তাহলে প্রসঙ্গক্রমে উল্লেখ করতে হবে এখন সেকশন ৪এ, ৬ এবং ৭-এ কি আছে? কোন পরিপ্রেক্ষিতে কন্ট্রাভেনশন ঘটলে তবে সেকশন ৯(বি) (২) অনুযায়ী এই ধরনের সিজার ঘটতে পারে, ডিটেনশন ঘটতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সেকশন ৪এ তে যে প্রভিশন রয়েছে তাতে আমরা দেখছি যে,—

Every person who brings into West Bengal any motor vehicle registered outside West Bengal whether temporarily under Section 25 of the Motor Vehicles Act, 1939 or otherwise, and uses or keeps for use such vehicle in West Bengal, shall submit to the Taxing Officer a report thereof within such time, in such form and containing such particulars as may be prescribed.

তাহলে ৪এ সেকশনের প্রভিশন অনুযায়ী কি দেখতে পাচ্ছি, না পশ্চিমবাংলার বাইরের কোনও ভিহিক্যালস মোটর ভিহিক্যালস অ্যাক্ট অনুযায়ী যদি টেমপোরারিলি চলাচল করে তাহলে সেখানে তাকে একটা রিপোর্ট সাবমিট করতে হবে। সেই রিপোর্ট যথাযথ ভাবে ট্যাক্সিং অফিসারের কাছে সাবমিট না করলে সেই গাড়ি সিজ করার কথা দেখছি বা ডিটেন করার কথা দেখছি। ঠিক সেই ভাবে এখানে একটা প্রভিশন রয়েছে সেকশন ৬-এর সাব-সেকশন (i).

Every person by whom a motor vehicle is used or kept for use, shall fill up and sign a declaration in the prescribed form, stating truely the prescribed particular and shall deliver the declaration as so filled up and signed to the Taxing Officer and shall pay to the Taxing Officer the tax, which he appears by such declaration to be liable to pay in respect of such vehicle.

কোনও লোকের পজেশন যদি কোনও মোটর ভিহিক্যালস-এ থাকে তাহলে তাকে ট্যাক্সিং অফিসারকে যে ট্যাক্স সেই ট্যাক্স দিয়ে তাকে একটা রিপোর্ট দিতে হবে। সেই রিপোর্টের প্রশ্ন সেকশন ৬(i) আছে। সিমিলিয়ারলি সেকশন ৬(২), সেখানে একটা কথা আছে, যখন কোন মোটর ভিহিক্যালস পরিবর্তিত হয়,

"Where a motor vehicle is altered so as to render the person, by whom such vehicle is used or kept for use, liable to the payment of an additional tax under Section 7, such person shall fill up and sign an additional declaration in the prescribed form, showing the nature of the alteration made and containing the prescribed particulars and shall deliver such additional declaration as so filled up and signed, to the Taxing Officer and shall pay to the Taxing Officer the additional tax payable under Sec. 7 which he appears by such additional declaration to be liable to pay in respect of such vehicle."

[3-50 – 4-00 p.m.]

যদি কোনও ভিহিক্যালের কোনও অলটারেশন হয়ে যায়, অলটারেশনের যে নেচার এবং প্রেসক্রাইবড ইন পার্টিকুলার সেক্ষেত্রে এর কিছু অ্যাডিশনাল ট্যাক্স প্রকিওর করা যেতে পারে।

সেই ট্যাক্স যদি সে না দিয়ে থাকে সেক্ষেত্রে সীজ অথবা ডিটেন করার প্রয়োজনীয়তা দেখা দিচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেকশন ৪, সেকশন ৬(১) (২), এবং সেকশন ৭ এর কনট্রাভেনশনের জন্য পুলিশ অফিসার যদি কোনও গাড়ি সীজ করতেন বা ডিটেন করতেন তখন সেখানে দেখা যাচ্ছে যে পুলিশ হয়ত সেক্ষেত্রে সেই গাড়ির যে মালিক তাকে অ্যারেস্ট করল না বা ড্রাইভার পালিয়ে গেল অথবা গাড়িতে পর্যাপ্ত ফুয়েল না থাকার ফলে গাড়িটিকে কোর্টে প্রডিউস করা সম্ভব হচ্ছে না ২৪ আওয়ার্সের মধ্যে, এবং যার ফলে দেখা যাচ্ছে কোর্ট তাকে রিলিজ করে দিতে বাধ্য হয়। এই যে অ্যাডমিনিস্ট্রেটিভ ডিফিক্যালটি এটাকে পরিহার করার জন্য মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেই অ্যামেন্ডমেন্ট এর বয়ান হচ্ছে,—

"The seizer and detention of any motor vehicle in clause (b), sub section (i), shall be reported to the court within 24 hours of such seizer and the court shall thereupon pass such orders as it may think fit for the disposal of the vehicle".

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা যে ভাবে করা হয়েছে তাতে হয়ত বা কিছুটা সন্দেহ থেকে যেতে পারে—যেখানে ফিজিক্যালি ভিহিক্যাল প্রডিউস করার দরকার আছে বিফোর দি কোর্ট সেটা হচ্ছিল না বলেই সেই অ্যাডমিনিস্ট্রেটিভ ডিফিক্যালটি সরিয়ে দেবার জন্য যে প্রভিশন এখানে রাখা আছে—ওনলি রিপোর্ট সেই রিপোর্ট যদি না থাকে—মাননীয় পরিবহন মন্ত্রীকে এই প্রসঙ্গে আমি অনুরোধ করছি যে শুধু রিপোর্টের ভিত্তিতে যদি কোনও কেস চলে তাহলে সেক্ষেত্রে সঠিকভাবে যাতে আসে সেদিকে যেন লক্ষ্য রাখেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলটাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। এই বিলের যে উদ্দেশ্য সেটা হল এই যে প্রশাসনিক ক্রটির জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই সংশোধনী এখানে এনেছেন। যদি কোনও গাড়ির অ্যাক্সিডেন্ট হয় বা কোনও গাড়ি ট্যাক্স ফাঁকি দিচ্ছে অথবা কর দিচ্ছে না তখন গাড়িটিকে আটক করা দরকার। সেই গাড়িটিকে আটক করার জন্য আগে যে আইন ছিল, যেটাকে উনি সংশোধন করতে চাচ্ছেন, প্রডিউস করতে হত ২৪ ঘন্টার মধ্যে ম্যাজিস্ট্রেটের কাছে এবং অধিকাংশ ক্ষেত্রে দেখা যেত যে পুলিশ অফিসার সেই গাড়িটিকে প্রডিউস করতে পারছেন না, পেট্রোলের অভাবে কিংম্বা গাড়িতে দেখা যেত কোনও মেশিন খারাপ হয়ে গেছে অথবা গাড়ির ড্রাইভার অ্যাক্সিডেন্ট করে পালিয়ে গেছে গাড়ি ছেড়ে তার ফলে গাড়িটিকে আনা যাচ্ছে না ২৪ ঘন্টার মধ্যে কোর্টে। কোর্ট ২৪ ঘন্টা পার হয়ে গেলে সেই কেসটাকে রিলিজ করে দিত। এই যে ক্রটি, এই ক্রটি দূর করার জন্য মন্ত্রী মহাশয় এটা এখানে এনেছেন। তিনি যে রিপোর্ট এনেছেন—ওনলি রিপোর্ট ইজ সাফিসিয়েন্ট—এখানে এর মধ্যে দেখা যাচ্ছে—আমার নিজের ব্যক্তিগত একটা অ্যাক্সিডেন্টের ধারনা আছে যে পুলিশ অফিসার অধিকাংশ ক্ষেত্রে তারা ইচ্ছা করে টাকা নিয়ে ভিহিক্যাল

আনেনা বা ভিহিক্যালের মালিক টাকা দিয়ে মুখ বন্ধ করে দেয়। আমি নিজে জানি, নিজে গিয়ে থানায় বলার পর শেষকালে পুলিশ অফিসার সেই স্কুটারটাকে সীজ করে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে রিপোর্ট এটা সম্পর্কে আমাদের সাবধানে থাকতে হবে। টাকা নেওয়ার ক্ষেত্রে আমাদের সতর্ক থাকতে হবে। ভিহিক্যাল প্রডিউস ২৪ ঘন্টার জায়গায় যদি ৭ দিনের মধ্যে করা যায় তাহলে এই যে অ্যাডমিনিস্ট্রেটিভ ডিফিক্যাল্টি আছে সেটা থাকবে না। এটা আপনি একটু দেখবেন যাতে করে প্রডিউস এর টাইমটা অ্যামেণ্ডমেন্ট করা যায় যাতে করে প্রডাকশন অফ দি ভিহিক্যাল ইজ ভেরি নেসেসারি সেটা হতে পারে তাহলে ঘুষের পথ অনেকটা বন্ধ করা সম্ভব হবে। অ্যাক্সিডেন্ট করে তারা টাকা দিয়ে অধিকাংশ ক্ষেত্রেই কেস পর্যন্ত হাপ আপ করে দিচ্ছে। সুতরাং মোটর ভিহিক্যালস এর যে দুর্নীতি দীর্ঘ ৩০ বছৰ ধরে আছে সেদিকে যেন তিনি লক্ষ্য রাখেন। মোটর ভিহিক্যালসের বহু ক্লজ আছে যেগুলি পরিবর্তন করার দরকার আছে এবং তা করতে হবে এমনভাবে যাতে ঠিকমতন জাস্টিস হয়। কিন্তু এইভাবে যদি মোর অ্যাণ্ড মোর পাওয়ার দেন তাহলে মোর অ্যাণ্ড মোর করাপশন বেড়ে যাবে। সুতরাং বলব যে ক্লজ অ্যামেন্ড করতে চলেছেন নাইন বি সাবসেকশন ওয়ান (টু) Any motor vehicle seized and detained under clause (b) of sub-section(i) Shall be produced before the court within 24 hours and the caurt shall thereupon pass orders as it may think fit for the disposal of the vehicle. এটা যদি পারেন তাহলে দেখবেন। ২৪ ঘন্টা বদল করে ৭,১০,১২ একটা ঠিকমতন সময় নিয়ে কোর্টে প্রডিউস করতে হবে এটা যেন তিনি করেন। যতদূর সম্ভব মোটর ভিহিক্যালস-এর যে কেস যাতে করে পুলিশ অফিসার যখন সীজ করে বা ডিটেনড করবার জন্য তাকে যেভাবে অথরিটি দেওয়া হবে সে ক্ষেত্রে সে যেন তাড়াতাড়ি ভিহিক্যালসগুলো সীজ করেন এবং তার বণ্ড ও সিকিউরিটি এইগুলি অ্যাভয়েড করে। মন্ত্রী মহাশয়কে বলব যদিও এটা একটা সামান্য অ্যামেন্ডমেন্ট কিন্তু এর মধ্যে একটা দুর্নীতির আখড়া আছে। সেই দুর্নীতি যাতে সংশোধন হয় সেইরকম ভাবে যেন করা হয়। এই বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৩২ সালের মোটর যান আইনের ৯(ঘ) ২ ধারায় বর্ণিত ব্যবস্থা পরিবর্তনের উদ্দেশ্যে যে প্রস্তাব মন্ত্রী মহাশয় এনেছেন আমি তাকে সমর্থন করে কিছু বলতে চাই। আগে ছিল মোটর মালিক বা ড্রাইভার যে কোনও কারণে অসৎ উদ্দেশ্য প্রণোদিত হয়ে বা গাড়িতে ফুয়েল না থাকার অজুহাতে বা ড্রাইভার পালিয়ে গিয়ে আইনকে ফাঁকি দিত। ২৪ ঘন্টার মধ্যে পুলিশ বা প্রশাসন কোর্টের কাছে গাড়ি হাজির করতে না পারলে কিছু হত না। এই চিন্তার বশবর্তী হয়ে আপনি এই বিল এনে ঠিকই করেছেন যে গাড়ি হাজির করা সম্ভব না হলে শুধু রিপোর্ট দিলেই কাজ হবে। আমি বলতে চাই রিপোর্ট কে দেবে? মালিক যেমন আইনকে ফাঁকি দিতে চায় তেমনি পুলিশও চেষ্টা করে টাকার বিনিময়ে বা অন্য কোনও ভাবে আইনকে ফাঁকি দেবার। পুলিশের এই

চরিত্রের কথা আমরা সকলেই জানি। এ ক্ষেত্রে আমার কথা হল সৎ উদ্দেশ্য নিয়ে ঠিকভাবে কাজ পরিচালনার মনোভাব নিয়ে আপনি যে বিল পেশ করেছেন সেইদিকে আপনার বিশেষ দৃষ্টি রাখতে হবে যাতে পুলিশ ফাঁকি দিতে না পারে। সেজন্য আমি মনে করি ১৯৩২ সালের মূল আইনের সময়োপযোগী পরিবর্তন একান্ত দরকার। ইংরেজ আমলের এই আইন আজকের যুগের চাহিদা মেটাতে পারে না। এই আইনে আরও ফাঁক আছে যাতে করে মোটর মালিকরা অনেক ক্ষেত্রেই সরকারকে পরোয়া করে না এর ফলে অনেক অপরাধী ধরা পড়ে না এবং তারা আরও বেপরোয়া হবার সুযোগ পায়। এ রাজ্যে পরিবহন ব্যবস্থার মধ্যে মোটর যান প্রধান অবলম্বন সেই হিসাবে আমি বলব মূল আইনের মৌলিক পরিবর্তন করার চিন্তা আপনি করুন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই অ্যামেন্ডমেন্টটা খুবই সামান্য। মাননীয় সদস্যরা যা আগে আলোচনা করলেন তাতে আমার মনে হল যে বিষয়টা পরিষ্কার হয়নি। সেকশন ৯(বি)তে গাড়ি কেন সিজ করা হয় তা বলা হয়েছে। এটা করা হয় এইজন্য যে তারা ট্যাক্স দেয়নি। ট্যাক্স না দেওয়ার জন্য গাড়ি সিজ করলে তাড়াতাড়ি বিচার হওয়া উচিত। যারা ট্যাক্স দেয় না তাদের মধ্যে অনেক রকম লোক আছে। অনেক সময় গাড়ির চালক ইচ্ছা করে চলে যায়, তেল থাকে না বা যান্ত্রিক গোলোযোগ থাকে। কেননা ২৪ ঘন্টার মধ্যে কোর্টে হাজির না হলে মামলা হবে না। সেখানে একজন বলেছেন যে ২৪ ঘন্টার জায়গায় ৭২ ঘন্টা কেন করা হচ্ছে না? গাড়ি যদি খারাপ হয়ে যায় তাহলে ৭২ ঘন্টার মধ্যে কি ঠিক হয়ে যাবে? সুতরাং এটা বোঝা দরকার যে ট্যাক্স যারা দিচ্ছে না তাদের দিক থেকে ট্যাক্স আদায় করা সরকারের কর্তব্য। দুর্নীতির কথা আমরা সকলে জানি। পুঁজিবাদি সমাজ ব্যবস্থার বৈশিষ্ট হল চারিদিকে দুর্নীতি বজায় রাখা। এখন পশ্চিমবাংলার একটা নতুন পরিবেশ হয়েছে, বামপন্থী সরকার সেই দুর্নীতিকে কমাবার জন্য সচেষ্ট হয়েছেন এবং আপনারা মাননীয় সদস্যরা জনগণের প্রতিনিধি, আপনাদের সহযোগিতা এবং সমর্থনে এবং জনগণের সহযোগিতায় আমরা নিশ্চয়ই তা কমাতে পারব এই বিশ্বাস আমাদের আছে। মোটর ভিহিকাল অ্যাক্ট ১৯৩২ সালের আইন এটা ঠিকই এবং ন্যায় সঙ্গতভাবে কয়েকজন সদস্য বলেছেন যে এই আইনের পরিবর্তন হওয়া দরকার। সরকারও মনে করেন যে ১৯৩২ সালের আইন দিয়ে ১৯৭৭ সালে কাজ করা যায় না। কিন্তু এই অল্প সময়ের মধ্যে আমরা এই আইনটাকে ভাল করে স্টাডি করে এর পরিবর্তে কি করব এখনও ঠিক করতে পারিনি। তবে এটা ঠিক এর থরো চেঞ্জ হওয়া দরকার। এই আইনটাকে এমনভাবে তৈরি করতে হবে যাতে যানবাহন চলাচলের পক্ষে সুবিধা হয় এবং নানা রকম যে অপকর্ম হচ্ছে, বাধা সৃষ্টি করা হচ্ছে গাড়ি বাড়াবার ক্ষেত্রে তা দূর করা যায়। আমি মাননীয় সদস্যদের বলছি তাঁরা এটা সমর্থন জানিয়েছেন সবাই এটা আনন্দের বিষয়, এই সংশোধনটা হয়ে যাক, অবশ্য কোনও জিনিসই ফাইনাল নয়, অভিজ্ঞতার মাধ্যমে পরিবর্তন আসে, এই সংশোধন করার পর যদি অসুবিধা

দেখা দেয় এখন আপনারা আছেন, আমরা আছি, আর যাতে উন্নত ধরনের সংশোধন আনা যায় তার চেষ্টা করা যাবে। এই কয়েকটি কথা রিপ্লাইতে আমার বলার ছিল, আমি আশা করছি আপনারা এটা পাস করে দেবেন।

The motion of Shri Mohammed Amin that the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1977, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The Bengal Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1977

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the Bengal Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1977.

(Secretary then read the title of the Bill)

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Bengal Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1977, be taken into consideration.

Sir, it is necessary to raise additional revenue to meet the budget deficit. The Bill seeks to enhance the tax on motor cars carrying passengers not plying for hire to the extent enumerated in this Bill, in respect of motor cars for the personal use of owners, not being companies registered under the Companies Act, 1956, the rates for motor cars with unladen weight up to 600 kg are preposed to be left undisturbed because of the virtual non-existence of any motor car in this category.

[4-10 – 4-20 p.m.]

The rates of annual taxes on non-company motor cars with unladen weight above 600 kg. are proposed to be increased by Rs. 49.50 comprising an enhancement of Rs. 45.00 per anum in the basic rate plus 10 per cent surcharge thereof. After the proposed enhancement

the annual tax in respect of non-company Standard Herald Motor Car will be Rs. 128.70. that of a non-company Premier Padmini Car will be Rs. 148.50 and that of a non-company ambassador motor car will be Rs. 181.50. It may be mentioned here that the rates of annual motor vehicle tax in respect of such cars in Tamil Nadu and Andhra Pradesh are higher. In respect of motor cars owned by companies registered under the Companies Act, 1956, the basic rate of tax is at present double the basic rate of tax on non-company motor cars. The Bill seeks to revise this rate so as to make the basic rate of tax on non-company motor cars treble the rate of tax on non-company motor cars. Motor vehicles carrying passengers for hire or reward, such as, contract carriages and stage carriages, motor cycles, motor cycle combinations, omnibuses, goods vehicles, tractors and trailers, will not be required to pay any additional tax because of the proposed enhancement. It is expected that an additional yield of about Rs. 75. lakhs per annum will be realised out of the implementation of the proposed enhancement. As the Bill is formulated in the mid-year, the expected yield for the current financial year will be about 50 per cent of the estimated annual yield i.e. Rs. 37.50 lakhs approximately.

With these words, I commend my motion for consideration by the House.

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই মোটর ভিহিক্যালস অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট বিল সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা সমর্থন জানিয়ে বলতে চাই যে যারা ব্যক্তিগত যে সমস্ত গাড়ি ব্যবহার করেন তাদের উপর কর বর্দ্ধিত করা হচ্ছে সেটা আমি সমর্থন করছি। ব্যক্তিগত ভাবে যারা গাড়ি ব্যবহার করেন কিংম্বা কোম্পানির ক্ষেত্রে যারা গাড়ি ব্যবহার করেন নিশ্চয়ই তারা লক্ষপতি, কোটীপতি এবং ধনিক, তাদের উপরে কর ধার্য করা হউক এবং তাদের উপর কর বৃদ্ধি করা হউক সেটা আমরা চাই। সঙ্গে সঙ্গে সেই প্রাপ্তি অর্থ দরিদ্র পল্লিতে বিনিয়োগ করা হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন জানাচ্ছি। এর মধ্যে একটা জিনিস আছে রাজ্য সরকার বিজ্ঞাপনে যে তারিখ নির্দ্দিষ্ট করবেন সেই তারিখ থেকে এটা বলবৎ হবে। এটার সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই দপ্তর এমন ভাবে মটোর ভিহিক্যালস আইন তৈরি করলেন যাতে ব্যক্তিগত গাড়িগুলিকে রূপান্তরিত করা যায়—আজকে যেটা নিজস্ব ব্যক্তিগত ভাবে ব্যবহার করছেন সময়টা যদি নির্দ্দিষ্ট করে না দেওয়া হয় তাহলে যাত্রীবাহী হিসাবে এই গাড়িগুলি হিসাবে লাইসেন্স নিতে পারে বা পারমিট নিতে পারে। নতুন করে এটার পারমিট নিতে পারে সেইজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে নিশ্চিত একটা সময় সীমা ঠিক করে দিন যে এই সময়ের মধ্যে যেন এদের ট্যাক্স ধার্য হয়। সঙ্গে সঙ্গে এই ডিপার্টমেটের যারা কর্তা আছেন তাদের যেন দৃঢ় ভাবে নির্দেশ দেন যে কোনওক্রমেই

লাইসেন্স [illegible] দেব না হয়। কেন [illegible] জানি যে, অনেকেই এইরকম করেছেন, যখন বিপাকে পড়েছে ব্যক্তিগত গাড়ি [illegible] রূপান্তর করে আবার যাত্রীবাহী গাড়িতে পরিণত করেছে। এইসব [illegible] আছে। সেইজন্য এখানে কোনও তারিখ ঠিক করে দেননি, [illegible] নির্ভর করেছেন, আমি এটার উপর মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, সেই [illegible] উপর নির্ভর করুন। ডিপার্টমেন্টের যারা কর্তা আছেন তাদের যেন সতর্ক করে দেন। [illegible] প্রাইভেট গাড়ি সম্পর্কে বলেছেন, কিন্তু জিপ গাড়ি সম্পর্কে এখানে বলা নেই। জিপ গাড়ি অনেকেই ব্যবহার করে ব্যক্তিগত ভাবে কিন্তু মোটর গাড়ি বলাতে প্রাইভেট গাড়ির মধ্যে জিপ গাড়ি পড়ে কিনা জানিনা। এই বিষয়ে আমার সন্দেহ থেকে যাচ্ছে। যদি জিপ গাড়ি এর মধ্যে পড়ে তাহলে নিশ্চিত আমাদের তাতে কোন আপত্তি নেই। যদি না পড়ে তাহলে জিপ গাড়িটাকে এর মধ্যে যুক্ত করা হোক। কেন না জিপ অনেকেরই আছে, অনেকেই ব্যক্তিগত ভাবে তা ব্যবহার করে থাকেন, এটা যেন বাদ না পড়ে। এখানেও [illegible] হতে পারে, মোটর গাড়ির সঙ্গে সঙ্গে তারা এটাকে জিপে পরিণত করতে পারে। [illegible] ট্যাক্সকে ফাঁকি দেবার জন্য তারা সেইভাবে চলতে চাইবে। সেইজন্য জিপ গাড়িটাকে যুক্ত করুন। জানি না এই সঙ্গে সঙ্গে ট্রাক বা তেলবাহী গাড়ি আসবে কিনা? এগুলি লোকে ব্যক্তিগত ভাবে ব্যবহার করে থাকে। বিভিন্ন গ্রামাঞ্চলে যে সমস্ত তেল বহন করে নিয়ে যায় সেগুলি ব্যক্তিগত মালিকানাতে পর্যবসিত হয়েছে। সেই তেলবাহী গাড়িগুলি ব্যক্তিগত গাড়ির মধ্যে পড়ে কিনা দেখবেন। এটা দেখার দরকার আছে বলে আমি মনে করি। ভুল হতে পারে আমার। ট্রাক গাড়ি এর মধ্যে পড়ে কিনা—শুধু মোটর কার বলাতে প্রাইভেট কার, কি ট্রাক বোঝায় সেটা আমার একটা প্রশ্ন থেকে গিয়েছে এই ভাবে ছোট ছোট অনেকেই ব্যক্তিগত ভাবে করেছেন, কোম্পানিতে বিশেষ করে আছে, যার মাধ্যমে সমস্ত মাল বহন করে নিয়ে যাচ্ছে অতএব এটা দেখবার দরকার আছে। এখানে যে ট্যাক্সের হার হয়েছে সেই ট্যাক্সের হারকে আমি পুরোপুরি সমর্থন করছি এবং এটা এতদিন যে করা হয়নি তার ভুল হয়েছে বলেই আমি মনে করছি। আজকে সরকার যে এটা ধরেছেন সেইজন্য আমি আনন্দিত এবং আমাদের পক্ষ থেকে আমরা এটাকে পুরোপুরি সমর্থন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে এটাও আমি বলছি যে, ব্যক্তিগত এরকম অনেকেই আছেন যারা ট্যাক্স ফাঁকি দেবার চেষ্টা করেন। ঐ যে একটা ঠিক করেছেন ৬০০ কে. জি. থেকে হাজার কে. জি. এবং হাজার কে. জি. থেকে বারোশো কে. জি. এটা যারা লাইসেন্স দেবেন তাদের উপর নির্ভর করছে। সেখানে কোন ফাঁকিতে পড়ে যাবে কিনা, মন্ত্রী মহাশয় এখানে যে কমিটি করলেন আমি মনে করি তাদের উপর একটু দায়িত্ব দেওয়ার দরকার আছে—দেখার যে এই কর ফাঁকি দিচ্ছে কিনা। বারোশো কে. জি.-টাকে হয়ত তারা হাজার করলেন বা ৮০০ করলেন—যেটা ভারী ওজনের সেটাকে কম করে তারা ট্যাক্স কমালেন—এই রকম হতে পারে বলে আমার সন্দেহ হচ্ছে। আমি এ সম্পর্কে কিছুটা জানি বলেই বলছি, এটা প্রায়ই হয়ে থাকে। কিছু টাকা দিলে পরেই ওখানে যে সমস্ত কর্মচারিরা আছেন তারা এটা করে দিতে পারেন। সেজন্য সেদিকটায় আর টি এ-র যে কমিটি হবে, তার উপর নিশ্চয়ই একটা

নির্দেশ দেবেন, তাঁরা যেন এটা দেখেন। দেখার তাদের কোন অধিকার নেই, এই সমস্ত ট্যাক্স নির্ধারণের আর টি এ-র অধিকার নেই। সেটা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা করবেন। এই কথা বলে আবার আমি এই বিলে যে কর ধার্য করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-30 p.m.]

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে অ্যামেন্ডমেন্ট ট্রান্সপোর্ট মিনিস্টার এখানে পেশ করেছেন, আমি তা সমর্থন করছি। উদ্দেশ্য বিলের মধ্যে যা দেওয়া হয়েছে তা হচ্ছে বাজেটে যে বিরাট ঘাটতি হচ্ছে, সেই ঘাটতি কিছুটা পূরণ হবে ট্যাক্সের মাধ্যমে। যদিও বিলের উদ্দেশ্য বর্ণনা করতে গিয়ে তিনি একথা বলেছেন যে সমস্তটা পূরণ হবেনা, ফিফটি পারসেন্ট পূরণ হবে, অর্থাৎ ৭৫ লক্ষ টাকা এই ট্যাক্সের মাধ্যমে পাওয়া যাবে কিন্তু এ বছর পাওয়া যাবে ৩৭ লক্ষ ৫০ হাজার টাকা। এটা ঠিক যে আমাদের মোটর ভিহিক্যালস ট্যাক্স যা ১৯৩২ সালের আইনে আছে সেই আইনের পরিবর্তন চাই, কারণ ইতিমধ্যে সম্প্রতি বিভিন্ন রকমে ক্ষমতা কেন্দ্রীয়করণ হয়েছে বেশ কিছু লোকের হাতে, যারা গাড়ি ব্যবহার করে তাদের দেওয়ার যে ক্ষমতা আছে, তা থেকে কম দিচ্ছে, তাদের ট্যাক্স বাড়ানোর প্রয়োজন আছে। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও মনে করতে হবে যে বিল পাস করলেই হবেনা। একটা চেক আপ দরকার। এই বিল যেটা বিধানসভায় পাস হবে সেটা ঠিকভাবে কার্যকর হচ্ছে কিনা সেটা দেখতে হবে। কেননা মোটর ভিহিক্লসে বিভিন্ন রকম দুর্নীতি রয়েছে, গাড়ির যে ওয়েট তা ঠিকমতো পরিমাপ করা হয়না। কম ওয়েট দেখিয়ে কম ট্যাক্স দেওয়ার অনেক ঘটনা ঘটছে। ট্যাক্সের ব্যাপারে যদি মোটর ভিহিক্যালস যান, সমস্ত জেলাতে, কলকাতা এবং বিভিন্ন জেলাতে, সব জায়গাতেই এক ধরনের টাউট আছে, তারা ট্যাক্সের ব্যাপারে গাড়ির ওনারকে সাহায্য করে এবং গাড়ির ওনার তাদের কাছ থেকে দুই রকমে সাহায্য নেয়। একটা হচ্ছে ট্যাক্স জমা দেওয়া নিয়ে, গাড়ির ওনার নানা রকম অসুবিধার সম্মুখীন হয়, দিনের পর দিন মোটর ভিহিক্যালসে ঘুরাঘুরি করতে হয়, যেটা তাদের পক্ষে সম্ভব নয়, আর দ্বিতীয় হচ্ছে গাড়ির ওয়েট কমিয়ে দেখানো। কাজেই বিল পাস করার সঙ্গে সঙ্গে এটা দেখতে হবে যাতে টাউটদের এই রকম দুর্নীতি না হতে পারে এবং এ বিষয়ে কড়া নজর রাখতে হবে মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টের উপর। দ্বিতীয়ত একজন মাননীয় সদস্য বললেন, আমি সেটা সমর্থন করি, মোটর ভিহিক্যালসের ব্যাপারে জীপ, ট্রাক ইনক্লুডেড কিনা সেটা জানা দরকার, যদি ইনক্লুডেড না হয় ভবিষ্যতে কি ব্যবস্থা নেওয়া হবে, সেটা জানা দরকার। সর্বোপরি, একথা বলতে চাই যে মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্ট যেভাবে চলছে তার পরিবর্তন দরকার এবং ঢেলে সাজানো দরকার এবং ঢেলে সাজাতে গেলে দেখা যাবে বহু জায়গায় ট্যাক্স ফাঁকি চলছে। বহু গাড়ি বিনা ট্যাক্সে রাস্তায় চলছে। মোটর ভিহিক্যালসের কোনও চেক আপ নেই। তার ফলে তিন চার বছরে একবার যাচ্ছে এবং কিছু এদিক ওদিক করে ট্যাক্স রিনিউ হচ্ছে। সেইজন্য এইদিকটায় নজর দিতে হবে। এই কথা বলে আমি এই অ্যামেণ্ডমেন্ট

বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথমত হচ্ছে, মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টে মন্ত্রী মহাশয়কে অনেক কষ্ট স্বীকার করতে হবে। কারণ আমরা যারা বিশেষত এইসব কাজকর্মের সঙ্গে যুক্ত থাকি মামলা-মোকদ্দমার ব্যাপারে আমরা জানি এটা হচ্ছে একটা দুর্নীতির পীঠস্থান। মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টে, আপনার লাইসেন্সের ব্যাপারেই হোক বা পারমিটের ব্যাপারেই হোক, চালু করার ব্যাপারেই হোক, কিংম্বা ট্যাক্স আদায়ের ব্যাপারেই হোক—যা কিছু করতে চান, কিছু পয়সা খরচ না করলে কাজের কাজ হয় না এবং সেটা সকলেই জানেন। এইটা থেকে মুক্ত না হতে পারলে আমরা যতই ট্যাক্স আশা করি না কেন, আমরা তা পাব না। সেজন্য প্রথমত আমাদের চেষ্টা করতে হবে মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে। ট্যাক্স আদায়ের ব্যাপারে আরও অনেক দুর্নীতি আছে। সেলস ট্যাক্স এবং ইনকাম ট্যাক্সের ব্যাপারেও পরোক্ষভাবে ফাঁকি দেওয়ার চেষ্টা করা হয়। সেইজন্য বলছি এই বিল সম্পর্কে কোনও আপত্তি নেই, রাজ্যের আয় বাড়ুক সে সম্পর্কে কোন আপত্তি নেই এবং বাড়াবার প্রয়োজনও আছে। এই যে সংশোধনী এনেছেন এটা সমর্থন করি এবং সেই সঙ্গে বলব ট্যাক্স আদায়ের ব্যাপারে যে পথে ট্যাক্স আদায় হয় যদি বর্তমান প্রচলিত আইনের পরিবর্তন না করতে পারেন তাহলে আমাদের সদিচ্ছা সত্ত্বেও এই সংশোধনী ইঙ্গিত ফল লাভ করতে পারবে না। সেইজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি এই মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টের দুর্নীতি দূর করে যাতে করে ট্যাক্স ঠিকমতো আদায় হয়, সেদিকে দৃষ্টি দিন। এই মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টকে যাতে দুর্নীতিমুক্ত করতে পারেন সে বিষয়ে চেষ্টা করতে হবে। এই কথা বলে এই সংশোধনী বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री मनोहर तिरके** : माननीय उपाध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय परिवहन मंत्री जिन्होंने यह बिल दी बंगाल मोटर विहीकल्स टैक्स (सेकण्ड आमेण्डमेन्ट) बिल १९७७ सदन के सामने रखा है, उसका समर्थन करते हुए मैं कुछ बातें कहना चाहता हुँ। मंत्री महोदयने टैक्स बढ़ाने प्रस्ताव का जिस मतलब से किया है, वह मेरी समझ मे महान कदम है। जिस उद्देश्य की पुर्ति के लिए उन्होंने जन-साधारण से अनुरोध किया है, उसी उद्देश्य की पुर्ति के लिए मैं यहाँ के मेम्बरों से भी अनुरोध करुँगा कि इसबिल पर गौर करके इसका समर्थन करें।

टैक्स बढ़ाने के लिए प्रस्ताव रखा गया है लेकिन गाड़ी के व्यक्तिगत मालिक कम्पनी की गाड़ी बता कर टैक्स फाँकी देते है। अतएव गाड़ी के उपर टैक्स लगाया जाना चाहिए। मैं समझता हुँ कि वह टैक्स जन-साधारण की सुविधाके काम में आयेगा। उससे रास्ता-घाट बनेगा-नाई २ बसें खरीदी जाँयगी। यातायात की वृद्धि की जायगी।

कुछ न कुछ कम्पनियाँ ऐसी है, जो कम्पनी के नाम गाड़ी रखती है किन्तु उनका प्रयोग मालिक लोग करते है। उन गाड़ियो को मालिक लोग आपने पास रखकर आपने व्यवहार मे लाते है। और इसतरह टैक्स को फाँकी देते है। इस तरह के अनेक केस है, जिनके कारण मे टैक्स की आदायगी ठीक से नही हो पाती और सरकार को घाटा उठाना पड़ता है।

मैं जिस आंचल से यहाँ आया हुँ वह आंचल चाय प्रधान है। वहाँ चाय के वड़े-वड़े वगान है। मै मन्त्री महोदय से अनुरोध करुँगा कि चाय वगान मे करपशन वहुत ज्यादा है। चाय वगान के नामपर गाड़ियाँ रखी जाती है किन्तु उन गाड़ियो का व्यवहार मालिक लोग करते है। वे लोग गाड़ियो के आपने पास रखते है। वे लोग आपने व्यक्तिगत व्यवहार मे लाते है। इसतरह मे टैक्स को फाँकी देते है। इधर मंत्री महोदय को ध्यान देना चाहिए।

मैं मंत्री महोदय से प्रार्थना करुँगा कि चाय वगान आंचल हमेशा से उपेक्षित आंचल रहा है, हर दृष्टि मे। अतएव इधर ध्यान देना आवश्यक है। जितनी गाड़ियो की आवश्यकता हो, हमारी समझ से उतनी ही गाड़ियाँ मालिकाना नाम पर रखना चाहिए। इससे टैक्स को फाँकी नही दिया जा सकेगा। मंत्री महोदय ने टैक्स आदायगी के लिए जो वात कही है, उससे टैक्स की आदायगी ठीक से हो सकेगी, ऐसी मुझे आशा है। और इसके साथ ही साथ मैं मंत्री महोदय से अनुरोध करुँगा कि जो टैक्स की आदायगी की जाय, उसका व्यवहार साधारण जनता की भलाई मे किया जाना चाहिए।

अन्त में मैं इस विल का समर्थन करते हुए, आपना वक्तव्य समाप्त करता हुँ।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী সমর রুদ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। হোসিয়ারী শ্রমিক ইউনিয়নের পক্ষ থেকে শ্রম মন্ত্রীর কাছে তাদের পূজা বোনাস ও অন্যান্য ব্যাপার নিয়ে দাবি করা হয়েছিল আজকে প্রায় ১০ হাজার শ্রমিক মিছিল করে এখানে এসেছে। সেইজন্য এখানে যেসব মন্ত্রী রয়েছেন তাঁদের কাছে অনুরোধ করছি যে তাঁরা যেন সেখানে উপস্থিত হয়ে তাঁদের বক্তব্যগুলি শোনেন।

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় উপাধাক্ষ মহাশয়, গাড়ির উপর ট্যাক্সের ব্যাপার নিয়ে এখানে যে আলোচনা হয়েছে তাতে খুব বেশি কিছু আমার বলার নেই। যে কয়জন মাননীয় সদস্য এর উপর বলেছেন তাঁরা প্রত্যেকেই এটা সমর্থন করেছেন। আমাদের বামপন্থী সরকারের

যে দৃষ্টিভঙ্গি তাঁরা যে অ্যাপ্রিসিয়েট করেছেন, বুঝতে পেরেছেন এতে আমার আনন্দ হচ্ছে। শুধু দুটি প্রশ্ন উঠেছে—একটি হল এই যে ট্যাক্স বাড়ছে প্রাইভেট গাড়ি যাদের আছে তার উপর তাতে জীপ গাড়ি পড়ছে কিনা। আপনি জানেন স্যার, তার একটা ভিত্তি করা হয়েছে যে যার ওয়েট ৬০০ কিলো গ্রামের উর্ধ্বে যেসব গাড়ি সেগুলি এর মধ্যে পড়বে। তাতে আমার মনে হয় জীপ গাড়ি তার মধ্যে পড়বে। সুতরাং জীপ গাড়ির যারা মালিক তাদের ঐ বাড়তি ট্যাক্স দিতে হবে। এবং সাধারণ মানুষ যে গাড়িতে উঠে বা ব্যবহার করে সেই সমস্ত গাড়ির উপর ট্যাক্স পড়ছে না। সহজ ভাষায় বলতে গেলে প্রাইভেট কার যাদের আছে তারা অবস্থাপন্ন লোক বড় লোক। কাজেই বছরে ঐ ৪৯.৫০ টাকা এটা খুব একটা বেশি কিছু নয়। আর কোম্পানির গাড়ি সম্বন্ধে মাননীয় সদস্য যা বললেন যে কোম্পানির গাড়ি থাকলে কোম্পানির সাহেবরা তা ব্যবহার করবে। এই রকম হলে আমাদের তো কোনও অসুবিধা নাই। আমরা কোম্পানির গাড়ির ট্যাক্স তিন গুণ করেছি। কোম্পানির গাড়ি ব্যবহার করলে আমাদের কোনও ক্ষতি নাই। পারলে কোম্পানির গাড়ির আরও ট্যাক্স বাড়িয়ে দেওয়া যাবে। এবার অবশ্য হল না, পরে দেখা যাবে। মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টের করাপশনের কথা উঠেছে। এই সম্পর্কে আমি শুধু এইটুকু বলতে চাই যে কলকাতা মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্ট সম্পর্কে অনেক অভিযোগ আছে। সাধারণ মানুষ যারা ওখানে যান তাদের কাজকর্ম নিয়ে, তারা কিন্তু এই মোটর ভিহিক্যালস ডিপার্টমেন্টের অফিসকে ভাল চোখে দেখেন না এবং সরকার এটা জানেন যে যারা ট্যাক্স জমা দিতে যায়, লাইসেন্স আনতে যায় বা অন্য কোনও কাজে যায়, কিংম্বা ফিটনেস সার্টিফিকেট আনতে যায়—প্রত্যেকটি লোককে অসুবিধার সম্মুখীন হতে হয় এবং এই অসুবিধার হাত থেকে কি করে রক্ষা করা যায়, মোটর ভিহিক্যালসের কাজকর্মকে আরও সহজ করা যায় তার দিকে আমরা নজর দিয়েছি। আমি আশা করি ভবিষ্যতে আমরা সেটা করতে পারব। সেই জন্য ট্যাক্সের ব্যাপারে যে সমস্ত পরিকল্পনা করছি—আমরা অনুমান করছি এই বছর ১৫ লক্ষ টাকার মতো হবে এবং সরকারের আয় বাড়লে পরে সেটা জনগনের স্বার্থেই ব্যবহার করা হবে। হাউসের কাছে এটা পাস করে দেবার অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Mohammed Amin that the Bengal Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1977, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Bengal Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## THE MOTOR VEHICLES (WEST BENGAL AMENDMENT) BILL, 1977

**Shri Mohammed Amin :** Sir, I beg to introduce the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1977.

(Secretary then read the title of the Bill)

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1977, be taken into consideration.

Sir, the State Transport Authority, West Bengal and the Regional Transport Authority of this State are constituted in accordance with the provisions of sub-section (1) and (2) of Section 44 of the Motor Vehicles Act, 1939. The period of apointment of these authorities has been specified under subrule (g) of rule 52 and sub-rule (ff) of rule 53 of the Bengal Motor Vehicles Rules, 1940, framed by the Government in exercise of the power conferred by Clause (a) of sub-section (2) of Section 68 of the said Act. The State Transport Authority, West Bengal was last reconstituted on the 17th December, 1973, In accordance with the sub-rule (g) of rule 52 of the Bengal Motor Vehicles Rules, 1940, the period of appointment of the State Transport Authority shall ordinarily be 3 years provided that the State Government may, if it consider necessary to do so, reconstitute the authority at any time before the expiry of the said period of 3 years or extend the said period by more than 3 years.

[4-40 - 4-50 p.m.]

The State Transport Authority, West Bengal had not been re-constituted within the 16th December, 1976. Its term had not also been extended within that date, because of an impression that the term could be extended ex-post facto after expiry of the ordinary term of three years. It has subsequently, been detected that no order regarding extension of the term of the State Transport authority could be passed after the expiry of the term of three years. The State Transport Authority has to perform certain Statutory duties in its day to day work and it has been continuing to function since 17th Decémber, 1976. It has been re-constituted under notification No. 9075 W.T. dated the 14th Septem-

ber. 1977. However, it is necessary to validate the section of the state transport authority since the 17th December, 1976 till the 14th September, 1977. The Bill seeks to amend the Motor Vehicles Act, 1939 in its application to West Bengal by including the provisions regarding the period of appointment of the State Transport Authority and the Regional Transport Authorities in the Act itself. It also seeks to validate the section taken by the said Transport Authority constituted on the 17th December, 1973 for the period from the 17th December, 1976 to the September, 1977. Sub-rule (g) of rule 52 and Sub-rule (ff) of Rule 53 of the Bengal Motor Vehicles rules, 1940 would be suitably amended after the bill is enacted as a law.

Sir, with these words I commend my motion for consideration by the House.

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে ইতিমধ্যেই দুটি বিল পাস হয়ে গেল, এবারে তৃতীয় বিলটি এসেছে ঐ মোটর ভিহিক্যালস সম্বন্ধে। এই বিলে যে ধারাটুকু আনা হয়েছে সেটাতে খুব একটা বিশেষ কিছু নেই— সামান্য একটি ছোট্ট ধারা আনা হয়েছে যাতে ঐ ট্রান্সপোর্ট অথরিটি, সে স্টেট ট্রান্সপোর্ট অথরিটি হোক অথবা রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি হোক সেটা কতদিন কাজ করবে তা বলা হয়েছে। এটা মূল আইনে ছিল না কিন্তু রুলসে আছে। স্যার, আমরা এখানে দেখছি, ১৯৭৬ সালের ১৬ই ডিসেম্বর পর্যন্ত যার কার্যকাল ছিল সেটাকে আর বাড়াবার কথা কর্তৃপক্ষ বিশেষ করে চিন্তা করেননি। এটা যে কেন তারা করেননি তা আমি বুঝতে পারছি না, এটা আমার কাছে খুব আশ্চর্যের বিষয় হয়ে দাঁড়িয়েছে। না হয় বুঝলাম তৎকালীন সরকারে যারা ছিলেন তাদের অনেক বে-আইনি কাজের মধ্যে ওটাও একটা বে-আইনি কাজ কিন্তু সেখানে তো সরকারি কর্মচারিরা ছিলেন, তারা চোখ বন্ধ করে ছিলেন কেন? স্যার, সেখানে ১৭ই ডিসেম্বর থেকে যে কাজ করা হয়েছে সেটা বে-আইনি হয়েছে, এটা কি করে হতে পারল আমি বুঝলাম না। এখন মাননীয় মন্ত্রী মহাশয় এটা অনুসন্ধান করে দেখার পর যখন বুঝতে পেরেছেন তখন সেই যে বে-আইনি কাজ এতদিন হয়েছে সেটাকে আইনসঙ্গত করে নেবার জন্য এবং এটাকে আইনের মধ্যে অন্তর্ভুক্ত করার জন্য—ঐ ট্রান্সপোর্ট অথরিটির যাতে তিন বছর পর্যন্ত কার্যকাল থাকে অথবা তাকে যাতে এক্সটেণ্ড করা যায় আরও তিন বছর তারজন্য এই বিধান এনেছেন। এটা অত্যন্ত আনন্দের কথা, আমি এটাকে সমর্থন করছি। তবে এই প্রসঙ্গে বলব, এটাই কিন্তু যথেষ্ট নয়। স্যার, এই লাইন সম্পর্কে যাদের অভিজ্ঞতা আছে তারাই জানেন এর অবস্থা কি। এখানে অনেক মাননীয় সদস্য দুর্নীতি সম্বন্ধে অনেক কথা বলেছেন, আমিও স্যার, আর. টি. এর মেম্বার ছিলাম, দু বছরে আমারও অনেক অভিজ্ঞতা হয়েছে এবং সেই অভিজ্ঞতার ভিত্তিতেই আমি বলছি, এই আইনটার আমূল পরিবর্তন হওয়া দরকার। জনস্বার্থের

খাতিরে বা জনস্বার্থের প্রয়োজনেই এই আইনটার আমূল পরিবর্তনের প্রয়োজন রয়েছে। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, যতশীঘ্র সম্ভব আপনি একটি কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসুন যাতে জনস্বার্থে কাজের সুবিধা হয়। স্যার, এই মোটর ভিহিক্যালসে'র উপর জনগণের দৈনন্দিন জীবন অনেকটা নির্ভর করছে, অর্থনৈতিক ব্যবস্থাও অনেকটা নির্ভর করছে। কাজেই এটা মনে রেখে মাননীয় মন্ত্রী মহাশয় শীঘ্র একটি কমপ্রিহেনসিভ বিল আনবেন এই অনুরোধ আমি জানাচ্ছি। তবুও আমি এখানে কয়েকটা বিষয় তাঁর কাছে উল্লেখ করতে চাই। প্রথম কথা হচ্ছে, এ সম্পর্কে আমার একটা তিক্ত অভিজ্ঞতা আছে। সাধারণত দেখা যায় আত্মীয়-পোষণ, স্বজন-পোষণ, স্বদলীয় পোষণ, এগুলি বিশেষভাবে প্রভাব বিস্তার করে। যার ফলে হাজার হাজার টাকা ঘুসের ব্যবস্থা সেখানে আছে। আবার কোনও কোনও সদস্য হাজার হাজার টাকা ঘুস নেন, এই রকম অভিযোগও আমাদের কাছে আসে, শুধু সদস্য নয়, বেসরকারি সদস্যও নয়, সরকারি officer-দের সম্পর্কেও অনেক অভিযোগ আছে। কোনও কোনও District Magistrate, S.P. Executive Engineer, তারাও ঘুস নেন এবং ঘুস নিয়ে license দেন, এমন অভিযোগও আছে। এই সম্পর্কে আমাদের আইনের মধ্যে কঠোর ব্যবস্থা থাকা দরকার। এই রকম দুর্নীতি যাতে না চলতে পারে সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, তিনি একা এসমস্ত দায়িত্ব না নিয়ে যেমন অন্যান্য Committee গঠন হয় বিধানসভার সদস্যদের নির্বাচনে—হয় কিনা আপনি বিবেচনা করে দেখবেন—এই যে authority State Transport Authority অথবা Regional State Transport Authority একটা নির্বাচনের মাধ্যমে হতে পারে কিনা, এটা আপনি বিবেচনা করে দেখবেন। তারপর মোটর দুর্ঘটনা সম্পর্কে যেমন driver, Conductor রা দায়ী তেমনি সঙ্গে সঙ্গে authorityও দায়ী। কারণ driver, conductorদের সম্পর্কে নানা কথা শোনা যায়। কেউ কেউ বলেন তারা নাকি ভীষণ মদ খায় এবং মদ খেয়ে বে-পরোয়া ভাবে গাড়ি চালায়। আবার কেউ কেউ বলেন, আজকাল গাড়ি ৮০/৯০ মাইল speedএ চালালে অসুবিধা হয়। এই রকম সব কথা শোনা যায়। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এটা দেখার জন্য। এই যে speed, এটাকে control করা যায় কিনা অর্থাৎ ৪০/৫০ মাইলের বেশি speedএ চলতে পারবে না এই রকম একটা control করা যায় কিনা সেটা দেখার অনুরোধ করছি, অথরিটিকে দায়ী করছি এই জন্য যে তারা যখন fitness দেয় তখন তাদের সেটা ভাল করে দেখে করা উচিত। কিন্তু দেখা যায় যে টাকা দিতে পারবে তার ফিটনেস হয়ে যাবে। যতরকম ত্রুটি-বিচ্যুতি থাকুক না কেন সে টাকা দিলেই তার fitness হয়ে গেল। এই রকম ভাবে ১০০ টাকা থেকে ৫০০ টাকা পর্যন্ত একটা ফিটনেসের জন্য খরচ হয়। কাজেই এই ফিটনেস নিয়ে যদি রাস্তায় মাঝখানে গাড়ি খারাপ হয়, অথবা গাড়ি যদি কোনও রকম বিকল হয়, গাড়ি যদি accident করে তার জন্য দায়ী নয়। অর্থাৎ সেখানে লেখা থাকে গাড়ি যদি রাস্তায় খারাপ হয় তার জন্য Company দায়ী নয়। যদি কোথাও accident হয়, যদি কেউ মারা যায় তার জন্য কোম্পানি দায়ী নয় এটা হচ্ছে main. কাজেই এদিকে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলছি। তারপর আমরা দেখেছি যে, motor accident হয় সেখানে যদি কেউ মারা যায় বা পঙ্গু হল, তার যে তদন্ত

সেটাও ত্রুটিপূর্ণ। অনেক সময় দেখা যায় যে সেখানে Police inspector গিয়ে একটা মিথ্যা report দিলেন যে কিছু হয়নি, গাড়ি খারাপ হয়ে গিয়েছিল সেজন্য চাপা পড়ে লোকটি মারা গেছে। এটাও একটা ঘটনা। আর একটা হয় কি? সেখানে technical officer, তারা inspectionএ এলেন, ৫ শত টাকা এবং হাজার টাকা নিয়ে report দিলেন যে driver, conductor-এর কোনও দোষ নেই, ঐ লোকটা যাচ্ছিল, সে গাড়ির সামনে মরবার জন্য গিয়েছিল। এই রকম একটা report দিয়ে দিলেন। এই ধরনের report প্রায়ই হয়, সেটা Courtএ টেকেনা এবং পুলিশও কোনও case করেনা। ফলে হয় কি? এর জন্য যে ক্ষতিপূরণের ব্যবস্থা আছে, সেই ক্ষতিপূরণ কেউ পায়না। কাজেই এটা আপনি দেখবেন, এবং তদন্ত সম্পর্কে খুব সর্তক হওয়া দরকার। আর সঙ্গে সঙ্গে এটাও বিবেচনা করে দেখবেন যে কি ব্যবস্থা নিলে জনসাধারণ সুবিধা পেতে পারে। গাড়ির মধ্যে ৩০/৪০ seat number আছে। সেখানে দেখা যায় সে ৭০, ৮০, উপর প্যাসেঞ্জার আছে। থানার সঙ্গে এদের বন্দোবস্ত আছে। কাজেই পুলিশ কিছু বলেনা, সব জায়গায় ঝুলে আছে। আইনে আছে যে ছাদের উপরে গেলে বে-আইনি, কিন্তু পুলিশ সে সম্পর্কে কোনও ব্যবস্থা নেয় না। সেখানে কি ব্যবস্থা নিলে ভাল হয় এটা দেখা দরকার। সঙ্গে সঙ্গে আমরা কি দেখি? মোবাইল কোর্টের ব্যবস্থা আইনে আছে। কিন্তু মোবাইল কোর্ট কিছু করেনা। এই মোবাইল কোর্ট যদি ঘুরে বেড়াতো এবং মাঝে মাঝে visit দিত, কোথায় কি বে-আইনি কাজ হচ্ছে এগুলি যদি দেখত তাহলে অনেক জিনিস বন্ধ হয়ে যেতে পারতো। কাজেই সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই মোবাইল Court-গুলি ঠিকমতো কাজ করে।

[4-50 – 5-00 p.m.]

আমি সুতরাং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই মোবাইল কোর্ট গুলি ঠিক ভাবে কাজ কর্ম করে এবং মাসের মধ্যে তিন চারবার করে বেরোয় তার ব্যবস্থা করবেন। তারপর আরও অনেক অসুবিধা রয়েছে, এই কম সময়ের মধ্যে আলোচনা করতে পারছি না। গাড়ির মধ্যে আমরা দেখি লেখা আছে ধূমপান নিষেধ, নো স্মোকিং, এটা যেন আইনকে পরিহাস করবার জন্য লেখা আছে। ডাঃ বিধানচন্দ্র রায় এই আইনটি পাস করেছিলেন কিন্তু এটা কোনও কাজে লাগছে না। লেখা আছে নো স্মোকিং, কিন্তু সকলে বসে, অফিসার থেকে আরম্ভ করে সকলেই সিগারেট টানছে। সুতরাং এই আইনটা ঠিক ভাবে পালিত হচ্ছে কি না দেখার দরকার আছে। যদি পালিত না হয় তাহলে দোষীদের দণ্ড হওয়া দরকার। এই জন্য আপনাকে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি। এই বিষয়ে কণ্ডাক্টারদের উপর দায়িত্ব দেওয়া দরকার। তারপর আর একটা বিষয়ে বলি, দিনের পর দিন ট্যাক্স বৃদ্ধি হচ্ছে। ডিজেলের দাম বাড়ে, পার্টসের দাম বাড়ে, ফলে ভাড়া বৃদ্ধি হয়। কলকাতার পক্ষে এটা অসুবিধা নেই, ১৫/২০ পয়সায় অনেক দূর যাওয়া যায়, কিন্তু মফস্বলের কথা চিন্তা করুন, এই ভাড়া বৃদ্ধি বন্ধ সম্পর্কে চিন্তা করতে হবে—মফস্বলে যেখানে তিন টাকা ভাড়া ছিল আজকে তা পাঁচ টাকায় দাঁড়িয়েছে, এই ভাবে দিনের পর দিন বেড়ে চলেছে। সেই জন্য ভাড়া

বৃদ্ধি সম্বন্ধে চিন্তা করতে হবে, যেন ভাড়া না বাড়ে। এর জন্য যেটা করা দরকার, এই যে আনুসঙ্গিক জিনিসগুলো রয়েছে—স্পেয়ার পার্টস, টায়ার, এই সবগুলো কি করে কো-অপারেটিভের মাধ্যমে পাওয়া যায়, বা অন্য কোনও উপায়ে পাওয়া যায়, সেদিকে আপনি দৃষ্টি দেবেন। কারণ এই যান বাহনের উপর, এই যোগাযোগ ব্যবস্থার উপর আমাদের অর্থনীতি নির্ভর করছে। কাজেই যাতে মানুষেরা সুবিধা পেতে পারে এবং যান বাহনের সুযোগ সুবিধা যাতে হতে পারে সেদিকে দৃষ্টি দেবেন, এই অনুরোধ জানিয়ে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী যে বিল এনেছেন মোটর ভিহিক্যালস বিল, ১৯৭৭, ওয়েস্ট বেঙ্গল, এটা একটা খুব সিম্পল অ্যামেণ্ডমেন্ট, এটা আমি সমর্থন করছি এই স্টেট ট্রান্সপোর্ট অথরিটি, রিজিয়ন্যাল ট্রান্সপোর্ট অথরিটিতে যে সব দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ঢুকে রয়েছে, সেটা দূর করার চেষ্টা চলছে, সে সম্পর্কে আমি জানি ব্যবস্থাও নেওয়া হবে। আমি সাধারণ পরিবহন সমস্যা সম্পর্কে দু-একটা কথা বলতে গিয়ে মনে করিয়ে দিতে চাই যে হাঁসের ডিমে মুরগিতে তা দিলে তাতে বাচ্চা ফুটে কিন্তু সেই বাচ্চাগুলোর গতি হয় অবধারিত ভাবে সেই জলের দিকে। তেমনি ভাবে এই কাঠামোর মধ্যে, এই পরিধির মধ্যে কতটুকু করা সম্ভব জেনে নিয়ে আমরা বলছি পরিবহন সমস্যা নাগরিক জীবনে একটা বিপর্যয় এনেছে। গ্রামবাংলায় এই সমস্যা কঠিন থেকে কঠিনতর হয়েছে। দীর্ঘদিন ধরে ধাপে ধাপে এবং ধীরে ধীরে পরিবহন ব্যবস্থা উপর বেসরকারি মালিকানার নিয়ন্ত্রণ যে ভাবে বৃদ্ধি পেয়েছে, তাতে সেই বেসরকারি মালিকানার নিয়ন্ত্রণ যে কোনও সময়ে পরিবহনকে ডেড লক করে দিতে পারে। যে কোন প্রশ্নে সরকারের সঙ্গে শ্লো ডাউন করার মতো ক্ষমতা তাদের আছে, আমরা এই খবর জানি। এতদিন ধরে আমরা দেখেছি, রাস্তাঘাটে যার একটা বাস বেরিয়েছে, তার পরের বছর আস্তে আস্তে ছয় সাতটা বাসের মালিকানা তার এসে গেছে। এই পরিবর্তীত পরিস্থিতিতে সরকারের দ্বারা মালিকদের সেই স্বার্থ সাধিত হবে না, সেটা পরিষ্কার তারা বুঝেছে। আমরা দেখেছি গ্রামের রাস্তায় বাসগুলিতে মুরগি এবং ছাগলের মতো মানুষদের ভর্তি করে নেওয়া হয়। তথাপি প্রাইভেট বাসের মালিকদের লাভের আশার আর শেষ নেই, তারা ভাড়া বাড়াবার দাবি তুলেছে। এই দাবির এক-মাত্র কারণ তারা এটা বুঝেছে যে, একটি বাসের থেকে তারা আর ৭টি বাসের মালিক হতে পারবে না। এই সরকার পরিবহন ব্যবস্থাকে যতটা সম্ভব সরকারি নিয়ন্ত্রণাধীনে নিয়ে আসবেন। এটা জেনেই তারা একটা চক্রান্ত করছে। আমাদের কাছে খবর আছে, এই চক্রান্ত কলকাতা থেকে আরম্ভ করে দিল্লি পর্যন্ত গিয়ে পৌঁছেছে। তাদের সেই চক্রান্ত যদি কার্যকর রূপলাভ করে তাহলে আগামী পুজোর মুখে তারা পরিবহন ব্যবস্থাকে স্তব্ধ করে দেবার চেষ্টা করবে। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এ সম্বন্ধে আপনি দৃষ্টি রাখুন এবং সতর্ক থাকুন। আজকে চারিদিকে রাজনৈতিক আবহাওয়া উত্তপ্ত হয়ে উঠেছে, সেই পরিপ্রেক্ষিতে অনেক মাতৃহারা গো-বৎস হাম্বা হাম্বা চিৎকার করছে, সেই চিৎকার, চক্রান্ত এবং ষড়যন্ত্র কলকাতা থেকে দিল্লি

পর্যন্ত চলছে। আমি এই পরিপ্রেক্ষিতে আর দু-একটি কথা বলব যে, পরিবহন ব্যবস্থা বা পরিবহন ডিপার্টমেন্ট একটি সেনসিটিভ ডিপার্টমেন্ট, এখান থেকে হঠাৎ জনজীবনকে উত্তপ্ত করে তোলা যায় এবং পরে সেখানে রাজনৈতিক প্রশ্ন এসে উপস্থিত হয়। শুধু ব্যক্তিগত মালিকানার রাজনৈতিক প্রশ্ন নয়। পরিবর্তিত পরিস্থিতিতে আজকে মূল রাজনৈতিক প্রশ্ন এসে হাজির হয়েছে। তাই আমি অনুরোধ করব আপনি এদিকে একটু লক্ষ্য রাখবেন যাতে ব্যক্তিগত মালিকানার নিয়ন্ত্রণ পরিবহন ব্যবস্থা থেকে আস্তে আস্তে কমিয়ে আনা যায়। এই কয়টি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, মাননীয় পরিবহন মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলছি। বর্তমানে আর. টি. এ. বোর্ড বা এস. আর. টি. বোর্ড যা করা হয়েছে, তার আয়ুষ্কাল ৩ বছর করা হয়েছে। প্রয়োজন বোধে সেই আয়ুকে আরও কমিয়ে আনতে পারা যায়, এই বিধান এই আইনের মধ্যে দেওয়া আছে। এই বিলের ব্যাপারে আমার বিশেষ কিছু বলার নেই। তবে আর. টি. এ. সম্বন্ধে আমার কিছু বলার আছে। আমি বর্ধমান জেলার লোক, বর্ধমান কোর্টে আইন ব্যবসা করি। আমি দেখেছি যে আর. টি. এ. বোর্ড কিভাবে ফ্যাংসন করে। প্রথমত কংগ্রেসি আমলে আমরা দেখছি যে, আর. টি. এ. বোর্ডের মিটিং প্রায় হতই না। মাসের পর মাস হয়ে যেত আর. টি. এ.-র মিটিং হত না। এস. টি. এ. বোর্ডেরও মিটিং হয়নি। আর. টি. এ. বোর্ড এ যদি কখনো মিটিং হল এবং তার সিদ্ধান্তের বিরুদ্ধে কেউ যদি মনে করত এস. টি. এ. বোর্ডের অ্যাপিলেট কোর্টে যাবেন, তাহলে তা যেতে পারতেন না বা এখন যেতে পারছেন না। কারণ সেই অ্যাপিলেট বডি এখন পর্যন্ত তৈরি হয়নি। কংগ্রেস করে যায়নি, আমরা এখনও পারিনি। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি, আমাদের কাছে কেউ যদি আর. টি. এ. বোর্ডের সিদ্ধান্তের বিরুদ্ধে কি করা যায় জানতে এসেছে, তখন আমাদের বাধ্য হয়ে বলতে হয়েছে এস. টি. এ. বোর্ড তৈরি হয়নি, চলে যান হাই কোর্টে। সুতরাং এস. টি. এ.-র অ্যাপিলেট বোর্ড এখন না হওয়ার ফলে মানুষ সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। সরকারের এ ব্যাপারে যারা দায়িত্বে আছেন তারা পূর্বতন সরকারের নজরে এটা কেন আনেননি বা আমাদের সরকারেরও নজরে কেন আনছেন না, তা আমি বুঝতে পারছি না। দ্বিতীয়ত এই আর. টি. এ. বহু টেম্পোরারি পারমিট দেয়। টেম্পোরারি পাবলিক নিড বলে একটা ভাষা আছে, সেটা ব্যবহার করে টেম্পোরারি পারমিট দেয়।

[5-00 – 5-10 p.m.]

৩/৪ মাস বা ২৮ দিনের দেন। এইভাবে দেখা যাচ্ছে এক একটা টেম্পোরারী পারমিট হোল্ডার ১০/১২ বছর ধরে টেম্পোরারী পারমিট নিয়ে বাস চালিয়ে যাচ্ছেন। যেই ২৭ দিন হয়ে গেল একটা ব্রেক দিয়ে ২৮ দিনের মাথায় আবার তাকে একটা পারমিট দেওয়া হচ্ছে, ৩ মাসের বেলায় ২ মাস ২৯ দিনে একটা ব্রেক দিয়ে ৩ মাসের মাথায় একটা পারমিট

দেওয়া হচ্ছে। চেয়ারম্যান যিনি আছেন তাঁর সঙ্গে আদালতে দেখা হলে এ বিষয়ে জিজ্ঞাসা করলে তিনি বলেন টেম্পোরারি পারমিট দিলে আমাদের রোজগার ভাল হয়। পাঁচশালায় আমাদের টাকা কমে যায়। আপনি এটা একটু বিশেষভাবে অনুধাবন করবেন। টেম্পোরারী পারমিট যদি কেউ কোনও রকম ভাবে যোগাড় করতে পেরেছে তাহলে সে আনন্দে ডগমগ হয়ে যায়। কারণ সে জানে ৫/১০ বছর বাদে যখন ভেকেন্সি হবে তখন এটা রিনিউ হয়ে যাবে। আমরা এখন যে নূতন বোর্ড তৈরি করতে যাচ্ছি সেই এস. টি. এ. বা আর. টি. এ. সেখানে বলা উচিত যে এতগুলি টেম্পোরারির দায়িত্ব আপনাদের নিতে হবে। পুনর্গঠিত আর. টি. এ. দের কেউ যদি বলেন যে আমি ৩/৪ বছর ধরে টেম্পোরারি হয়ে আসছি আমাকে দেওয়া হোক তাহলে এখানে আমার কথা হচ্ছে যে যদি কেউ কো-অপারেটিভ করে বা বাস মজদুররা যদি কো-অপারেটিভ করে বলেন যে আমাদের পারমিট দেওয়া হোক তাহলে তাদের যেন তা দেওয়া হয় কিন্তু এখানে রাস্তা খোলা আছে একবার ইনজাংশন হয়ে গেলেই তিন পুরুষের ব্যাপার সেজন্য মন্ত্রী মহাশয় যে সংশোধন নিয়ে এসেছেন সেটাকে আমরা পাস করবই কিন্তু ভবিষ্যতের দিকে তাকিয়ে একটা টোটাল বিল তিনি এখানে আনুন। তা না হলে যে অসুবিধাগুলি বা দুর্নীতিগুলি আছে সেগুলি সব থেকেই যাবে। আমরা জানি আর. টি. এ. বোর্ডের সামনে দালালরা বিভিন্ন ভাবে দরখাস্ত করিয়ে অফিসারের মাধ্যমে নোট তৈরি করে এবং সেটা অফিসারের কাছে পাঠিয়ে দিয়ে পারমিট দিয়ে আসেন এর ফল কি হয় আপনাকে বলি। আমার নিজের অভিজ্ঞতা আছ ৭-২০ তে লাস্ট বাস পাব কিন্তু সেই বাসটা এল না সেটা জিজ্ঞাসা করবার অধিকার আমার নেই। পরে বর্ধমানে খবর নিয়ে জানা গেল লাস্ট ট্রিপের বাস এল না কারণ সে আর. টি. এ'র কাছ থেকে মোটা টাকা দিয়ে একটা টেম্পোরারি পারমিট করে বিয়ের বরযাত্রী নিয়ে গেছে নয়ত দিঘায় চলে গেছে। অথচ যারা সারাদিন খেটেখুটে ঘরে ফিরতে চায় তাদের আর ফেরা হল না। এই বিষয়ে বহু অভিযোগ করেছি কিন্তু কিছু হয়নি সেজন্য বলছি যে আপনি একটু সজাগ দৃষ্টি রেখে এইসব সমস্যা ও দুর্নীতি দূর করার চেষ্টা করুন—আমরা আপনার সঙ্গে আছি। আপনি আইনে ৩ বছর ক্ষমতা নিয়েছেন আর. টি. এ'র মেম্বার থাকার এবং এরমধ্যে যদি কোনও প্রশ্ন জাগে তাহলে সেই সদস্যকে সরিয়ে নূতন সদস্যর বিধান থাকা দরকার। একটি কথা বলব আর. টি. এ'র এস. টি. এ'র মেম্বার সিলেক্ট করবার সময় তাদের একটা পুলিশ ভেরিফিকেশন হয়। এটা আর. টি. এ. অফিসের মাধ্যমেই হয় এবং তাদের কোনও বাস আছে কি না, স্বনামে, বেনামে, তাদের কোনও ইন্টারেস্ট আছে কিনা সেটা দেখা হয়। আর. টি. এ. এর সেক্রেটারির কাছ থেকে রিপোর্ট নিয়ে, তবে বোর্ড রিকনস্টিটিউটেড হয়। এখানে একটা সাজেশন হচ্ছে যে আমাদের যারা সদস্য হবেন তাঁদের কাছ থেকে একটা ডিক্লারেশন নেবেন we are in no way interested in the affairs of R.T.A. Deptt. এরূপ যদি একটা ডিক্লারেশন নিই তাহলে আমরা ওথ নিয়ে যে ভেরিফায়েড স্টেটমেন্ট করব সেটাকে আমরা সম্মান দেব। আমরা জানি মেম্বার এর কাছে বহু রকমের চাপ আসায় তার কিছু ভুল হতে পারে। কিন্তু যদি এরূপ একটা বন্দোবস্ত রাখি তাহলে সদস্যরা বুঝে সুঝে সিদ্ধান্ত নিতে

পারবেন। দ্বিতীয়ত আর. টি. এ, ও এস. টি. এ. বোর্ডের মিটিং যেন প্রতিমাসে একবার করে হয়। কারণ আমরা দেখেছি, পারমানেন্ট ও টেম্পোরারি পারমিট, ভ্যারিয়েশন অব রুটস, এক্সটেনশন অব রোড পারমিট, পি. পি. ইউসি. লরির পারমিট, মিনিবাসের পারমিট ইত্যাদি বিভিন্ন রকমের কাজ আছে। কিন্তু প্রতিমাসে মিটিং না হয়ে ২/৩ মাস অন্তর হলে কাজের চাপ আর. টি. এর বেড়ে যায় এবং সকাল থেকে আরম্ভ করে সন্ধ্যা পর্যন্ত ২০/২২টার বেশি কাজ তারা করতে পারে না। এরপর অবজেকশনের হিয়ারিং আছে, কারণ ভেসটেড ইনটারেসটেড লোকেরা তারা অ্যাসোসিয়েশনের মালিকরা তারা চান না যে বাস আরও বাড়ুক।

[5-10 – 5-20 p.m.]

তারা ওখানে অবজেকশন দেন, তারপর হাইকোর্টে আসেন, হাইকোর্ট থেকে রুল নিয়ে যান। যিনি পান না তিনি হাইকোর্টে আসেন, হাইকোর্ট থেকে রুল নিয়ে যান। এই অবস্থায় আমাদের অভিজ্ঞতা হচ্ছে একটা পারমিট যখন দেওয়া হয় আর বাস্তবে বাস যখন রাস্তায় চলে এই দুইয়ের মধ্যে অনেক তফাৎ দেখা যায়। মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন তিনি যেন সময়টা বেঁধে দেন এবং মাসে যাতে একটা মিটিং হয় সেদিকে তিনি যেন নজর দেন। যদি চেয়ারম্যান না থাকেন তাহলে ভাইসচেয়ারম্যানের পোস্ট করবেন। আরও একটা বক্তব্য আপনার কাছে রাখছি সেটা হচ্ছে যদি কোনও পার্লামেন্টের সদস্য আর. টি. এ. বোর্ডের মেম্বার হন বা এস. টি. এ. বোর্ডের মেম্বার হন আমার নিজের ধারণা অন্তত তাঁকে তাহলে সভাপতি করা উচিত। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট আর. টি. এ. বোর্ডের চেয়ারম্যান হিসাবে সভা করবেন আর তাঁর পাশে পার্লামেন্টের সদস্য বসে থাকবেন এটা ঠিক নয়, এই সম্বন্ধে পরিবহন মন্ত্রীর একটা সিদ্ধান্ত নেওয়া দরকার যে যেখানে পার্লামেন্টের মেম্বার থাকবেন সেখানে তিনি সভাপতি হবেন, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তাঁর পাশে বসে থাকবেন, এই বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোৎস্নাকুমার গুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী কর্তৃক আনীত যে অ্যামেন্ডমেন্ট বিল তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে আজও ১৯৭৭ সালে ১৯৩৯ সালে তৈরি করা ইংরাজদের বিলকে অ্যামেন্ড করতে হচ্ছে। ইংরাজরা বিলটা তৈরি করেছিল তাদের পেটোয়া লোককে কিছু পয়সা পাইয়ে দেবার জন্য। সেজন্য রিজিওন্যাল অথরিটি তৈরি হয়েছিল। আজও কিন্তু পেটোয়া কিছু লোককে পয়সা পাইয়ে দেব, আর টি এ কে রাম টাকা খোরের আড্ডাখানা বানিয়ে তুলব এই আইডিয়া নিয়ে চলছে। সম্পূর্ণ বিলটা পরিবর্তিত করে নতুনভাবে চিন্তা করে কি করে দেশের পরিবহন ব্যবস্থাকে উন্নত করা যায় সেটা কিন্তু আমরা কেউ ভাবছি না। আর টি এ বোর্ডে তাঁরাই যান যাঁরা আর টি এ'র কাজকর্ম সম্বন্ধে কিছুই বোঝেন না, তাঁরা যান তাঁদের বাস কি করে হবে। আমরা দেখেছি তাঁরা টাইমিং বোঝেন না, কখন কোন গাড়িটা দেওয়া

উচিত তা তাঁরা জানেন না। সেজন্য পারমিট দেওয়ার ব্যাপারে যদি প্রোফর্মা করা হয় তাহলে ভাল হয়। যেমন আমাদের দেশে অনেক মোটর ইঞ্জিনিয়ার আছে, তারা যদি অ্যাপ্লাই করে তাহলে দে গেট দি ফাস্ট প্রেফারেন্স। তারপর মোটর ডাইভার যারা তারা যদি অ্যাপ্লাই করে তাহলে দে উড গেট দি সেকেন্ড প্রেফারেন্স। তারপর মোটর ট্রান্সপোর্ট কো-অপারেটিভ তারা অ্যাপ্লাই করলে থার্ড প্রেফারেন্স পাবে। আমাদের ট্রেড ইউনিয়নের অভিজ্ঞতার কথা বলছি যে আর টি এ বোর্ডে যাঁরা যান তাঁরা না জানেন মোটর কি করে চলে, না বোঝেন টাইমিং। অবশ্য এখন যাঁরা যাবেন তাঁরা প্রত্যেকে যে ধর্মপুত্র হবেন, উইথ অ্যান অ্যাপোলজি বলছি, এমন কোনও কথা নেই। কাজেই প্রোফর্মা করে দিতে হবে, প্রোফর্মা মাস্ট বি অ্যাবাইড বাই। সেই প্রোফর্মা এমনভাবে হবে যাতে আর টি এ একটা রাম টাঁকা খোরদের আড্ডাখানায় পরিণত না হয়, সত্যিকারে আর টি এ অর্গানাইজেশন রূপে কাজ করতে পারে। আমরা এখনও ইংরাজদের তৈরি করা সেই গড্ডালিকাকে চালাচ্ছি, প্রকৃতপক্ষে এই বিলটাকে সম্পূর্ণরূপে বদলে দেওয়া দরকার সেই চিন্তা করছি না। আমরা ঠান্ডা ঘরে বসে বিপ্লবের কথা বলছি, কিন্তু আর টি এ যে কি ঘুঘুর বাসা সেটা দীর্ঘদিন ট্রেড ইউনিয়ন করে আমরা দেখেছি। আমাদের এখানে মোটর মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং পড়ানো হয়, আমরা যদি সেই ছেলেদের ফ্রি-শিপ দিয়ে বলতে পারি যে তোমরা যদি পাশ কর তাহলে তোমাদের আমরা এই পারমিট দেব, তোমাদের ফ্রি-শিপ দেব, তাহলে দেখবেন বহু ছেলে এই মোটর ইঞ্জিনিয়ারিং পড়তে যাবে। আবার যারা মোটর ড্রাইভারি দীর্ঘদিন ধরে করছে — আমি এর আগে এই প্রশ্ন তুলেছিলাম যে অনেক দিন ধরে মোটর ডাইভারি করছে কিন্তু এমনই আমাদের আইন, মোটর ভিহিক্যালস অ্যাক্ট যে ৫ জনের কম হলে আইনে পড়ে না, মিনিমাম ৫ জন, তার ফলে বেশির ভাগ মালিকরাই ৩ জন করে স্টাফ রাখেন, যার জন্য আমরা দেখি বুড়ো বয়সে আর তাদের খাবার পয়সা নেই। আর কন্ডাক্টরদের বেলায় মিনিমাম ৫ বছর যদি আপনি করেন তাহলে তারা কোটা পেতে পারে। আপনারা যদি বলেন যে কোনও ড্রাইভার ১০ বছর ড্রাইভারি করছে বা ১০ বছর কন্ডাক্টারি করছে তাহলে আমরা তাদের পারমিট দেব, কিন্তু যদি কো-অপারেটিভ তারা করে ৭ জন মিলে তাহলে তাদের পারমিট দেওয়া হয় না। Transport co-operative is absolutely managed and manned by the workers. কিন্তু তাদেরও দেওয়া হয় না। কিন্তু সেখানে দেখা যাচ্ছে যে একজন মালিক তার খোঁড়া ভাইকে নিয়ে চলে এল, তাকে পারমিট দিলেন। সুতরাং এদের ৩ বছর লাইফ দিয়ে কর্তব্য শেষ করবেন না, একটা প্রোফর্মা তৈরি করুন যে আর টি এ'র মেম্বাররা প্রোফর্মার বাইরে তাঁরা কাজ করতে পারবেন না। আমাদের ছেলেদের এনকারেজ করুন যাতে তারা মোটর ইঞ্জিনিয়ারিং পড়ে। আজকে বাইরে থেকে পাঞ্জাব থেকে এসে ছেলেরা ড্রাইভারি করছে, আমাদের ছেলেদের যদি বলা হয় যে তোমাদের ফ্রি-শিপ দেব তাহলে নিশ্চয়ই ছেলেরা শিখবে, কারণ, তারা চাকরি পাচ্ছে না, কাজ পাচ্ছে না। যদি আপনারা ফ্রি-শিপ দিয়ে মোটর মেকানিজম তাদের শেখাতে পারেন এবং তাদের আপনারা যদি বলেন যে তোমরা চাকরির জন্য যাবে না, তোমাদের আমরা পারমিট দেব তাহলে এদিকে তারা নিশ্চয়ই আসবে।

আপনারা মনে করতে পারেন এটা পাগলের প্রলাপ হচ্ছে, কিন্তু আপনারা এটা একটু ভেবে দেখুন। মাননীয় মন্ত্রী মহাশয় বিজ্ঞ লোক, তিনি নতুনভাবে চিন্তা করুন, তারপর এইসব বিলগুলি নিয়ে আসবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় এখানে যে বিল পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি কিন্তু এই যে স্টেট ট্রান্সপোর্ট অথরিটি, এদের যে তুঘলকি রাজত্ব চলেছে তার একটা উজ্জ্বল দৃষ্টান্ত আমার এলাকা থেকে আমি দেখাচ্ছি। গত ২৪/৭/৭৭ তারিখে হুগলি ডি.এম. বদলির আদেশ পেলেন, বদলির আদেশ পেয়ে তিনি একটা মিটিং করলেন। ১৯৭০ সাল থেকে দিদিমণি যে মার্টিন লাইন তুলে দিয়েছিলেন, নির্বাচনের আগে ১৯৭২ সালে বললেন যে মার্টিন লাইন করে দেব। কিন্তু ১৯৭২-৭৪ সাল থেকে ৫৭-এ বাস চলছিল, সেই বাস সম্বন্ধে আমার বক্তারা বলে গেছেন। ১৯৭৭ সালের আগস্ট মাসে স্টেট ট্রান্সপোর্ট অথরিটি একটা প্রোপোজাল পাঠালেন রিজিওন্যাল ট্রান্সপোর্ট অথরিটি হুগলির কাছে — It is for the first time that a concrete proposal has been received from the S.T.A to regularise. The arbitrary plying of Bus No 57A in Hooghly region. ১৯৭৪ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এস.ডি.ও. বুঝতে পারলেন না যে এটা রেগুলার নয়, সুতরাং ইরেগুলারকে রেগুলার করতে হবে এবং তারপর নানা খেলা চলছে স্টেট ট্রান্সপোর্টের সঙ্গে আর টি এ'র সঙ্গে। তারপর যখন ৭২ সালের পর ৭৭ সালে নির্বাচন এল তখন একটা সিদ্ধান্ত করলেন ডি.এম., পুলিশ সুপারিনটেন্ডেন্ট, আর টি এ'র সেক্রেটারি যিনি বাস্তু ঘুঘু সেই শম্ভু ভট্টাচার্য এঁরা মিলে। এঁরা সাধারণ মানুষের দুঃখ কষ্ট দেখলেন না। ১৯৭৭ সালের নির্বাচনের পর মানুষ আশা করেছিল পরিবহন ব্যবস্থার পরিবর্তন হবে। শুধু আর টি এ নয়, প্রাইভেট বাস মালিকের স্বার্থে নয়, সাধারণ মানুষের প্রয়োজন মতো পরিবহন ব্যবস্থা চালু হবে। কিন্তু তাঁরা তুঘলকের মতো নির্দেশ দিলেন যে বাস কমিয়ে দাও।

[5-20 – 5-30 p.m.]

৮ খানা বাস চলার কথা কিন্তু সেই ৮ খানার মধ্যে ৪ খানা চলে আর ৪ খানা কি করে সার্ভিসে যাবে সেটা জানাল না, তার কোনও পারমিট ইস্যু করল না। নিজের নিজের এলাকায় ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে আছি বাস নেই। মানুষগুলি কি ভাবে যায় — আমার মনে পড়ে যখন কেন্দ্রীয় মন্ত্রী এসেছিলেন তখন তিনি দেখেছিলেন যে, হাওড়া আমতা রুটের বাসের মাথায় লোক চলে যাচ্ছে। এবং তখনই আইন হল যে বাসের উপর মানুষ যেতে পারবে না। গেলে দন্ডনীয় অপরাধ সেটা হবে। সেই মানুষগুলি তাহলে যাবে কি করে? মার্টিন রেল উঠে গেল সেখানকার লোকগুলি তাহলে যাতায়াত করবে কি করে? একটা রেলের কম্পার্টমেন্টে যত লোক ধরে আর ঐ ছাগল, গরু, মুরগির মতন বাসের মধ্যে মানুষ পোরা হলেও একটা বাস একটা কম্পার্টমেন্টের প্যাসেঞ্জার নিয়ে যেতে পারে না। তার উপর ঐ ভোলা সেন মহাশয়ের ডিপার্টমেন্ট — পি. ডব্লু. ডি. — ঐ ন্যাশনাল হাইওয়ে, ঐ ওল্ড

বেনারস রোড — যেগুলি নামকরা রাস্তা সেগুলি আপনারা দেখে আসবেন যে তার খানাখন্দে পড়ে কোনও গাড়ির চেসিস ভেঙ্গে যাচ্ছে, কোনও গাড়ির অমুক ভেঙ্গে যাচ্ছে, তমুক ভেঙ্গে যাচ্ছে এবং সেখানে সেগুলি দড়ি দিয়ে বেঁধে নিয়ে যাচ্ছে। আর যেগুলি যাতায়াতের কেন্দ্র রয়েছে সেখানে এই বাস নিয়ন্ত্রণ করার মতো কোনও টাইম অফিস নেই। একজন কন্ডাক্টর সেদিন বললেন, ৪০ মিনিট অপেক্ষা করে আছি, বললে,'বাসের নাম্বারটা টিকিটের মধ্যেই পাবেন'। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এসেছে — স্টেট ট্রান্সপোর্ট অথরিটি, আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় অনেকবার দরবার করেছেন, তাদের ঐ এলাকায় ট্রান্সপোর্ট অথরিটির উন্নতির জন্য কিন্তু এখনও এর কোনও উন্নতি হচ্ছে না। সেইজন্য শুধু বিল আনলেই হবে না, এই বাস্তু ঘুঘুদের বাসা ভাঙ্গতে না পারলে পল্লী বাংলার মানুষদের জীবনযাত্রা আরও দুর্বিসহ হয়ে উঠবে। একদিকে রাস্তাঘাট খারাপ আর একদিকে যানবাহনের স্বল্পতা এবং আজকে আপনারা জানেন যে, হুগলি এবং হাওড়ার বিভিন্ন জায়গা থেকে কাঁচা আনাজ নিয়ে যাবার কোনও উপায় নেই। কারণ, রেল আজকে উঠে গিয়েছে, ফলে চাষীরা ফসলের দাম পাচ্ছে না। যেটুকু কৃষক ন্যায্য মজুরি পেত শহরে আনতে পারলে তা আজকে সে পাচ্ছে না এবং তারজন্য কোনও ব্যবস্থাও নেই। এইজন্য ট্রান্সপোর্ট মিনিস্টারের কাছে আবেদন করছি যে পরিপূর্ণভাবে নতুন মানুষের প্রয়োজনে যাতে ব্যবস্থা করতে পারা যায় সেই ভাবে স্টেট ট্রান্সপোর্ট অথরিটিকে রিকনস্টিটিউট করা হোক। এই বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টার যে বিলটা এনেছেন তা সমর্থন করতে উঠেছি। বিলটা আকারে ছোট এবং কথাতেও ছোট, কিন্তু সব থেকে গুরুত্বপূর্ণ বিল হচ্ছে এটা। আমি আপনার মাধ্যমে, যদিও আমি এটা সমর্থন করছি, মন্ত্রী মহাশয়ের কাছে আমার এবং আমার দলের পক্ষ থেকে কয়েকটি কথা বলছি। আমরা গত কংগ্রেসি আমলে দেখেছি এই আর টি এ'র খেলা। দলীয় স্বার্থে এবং দল পোষণ করার জন্য টাকা তোলা এবং দলের লোককে সমর্থন করা এই ছিল আর টি এ'র কাজ। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আশা করব, তাদের প্রোগ্রেসিভ আইডিয়া আছে বলে আমি বিশ্বাস করি এবং সেইজন্য বলছি এই আর টি এ-কে কেবলমাত্র দলের লোক দিয়ে ভর্তি করবেন না। এটাই আমার বক্তব্য ও আশা। ডাঃ রায় ১৯৫৯ সালে একটা অ্যামেন্ডমেন্ট এনেছিলেন এই অ্যাক্টের, সেই অ্যামেন্ডে তিনি কয়েকটি কথা বলেছিলেন, স্যার,—

Dr. Roy, Sir in doing so I only want to say that we have been considering the scheme of nationalization of road transport service in the State of West Bengal. It requires therefore that the existing provisions of the Motor Vehicles Act and the Road Transport Act be amended.

তার ইচ্ছা ছিল, তার স্বপ্ন ছিল যে পশ্চিমবাংলার সমস্ত রোড ট্রান্সপোর্ট ন্যাশনালাইজড হবে। কিছু ন্যাশনালাইজেশন হয়েও ছিল এবং তারপর আমার দেখছি, আমরা যখন বাসে

যাই তখন দেখি যে এই বাসের কেউ যত্ন নেয় না। লোক আছে, টাকাও খরচ হচ্ছে, সেদিন বললেন যে কর্মচারিরা খুব ভাল কাজ করছে।

কিন্তু আমরা কি দেখছি? ১১ মাসে ডিলুক্স বাসের জন্য লক্ষাধিক টাকা খরচ করে মেনটেনেন্স হচ্ছে না। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে দেখেছি লক্ষ লক্ষ টাকা ভরতুকি দেওয়া হচ্ছে। আগে কোনও শহর এলাকায় প্রাইভেট বাস চলতে দেওয়া হত না। কলকাতায়ও এ জিনিস দেখেছি। গত ৫ বছরে দেখেছি একই রকম স্বার্থ রক্ষার জন্য ঘুসের টাকার অঙ্ক বাড়িয়েও এবং লোকের অসুবিধা সত্ত্বেও বাসের পারমিট দেওয়া হয়নি। হাজার হাজার লোক যারা বাসে চড়ে, তাদের বাসের ভিতরে এক রকম ভাড়া এবং বাসের উপরে আর এক ভাড়া দিতে হয়। একটি মালিককে এই রকম সুবিধা দেওয়ার কি প্রয়োজন আছে? বাস বাড়ালে গভর্নমেন্টের ট্যাক্স বাড়ে এবং লোকেরও উপকার হয়, কিন্তু বাসের মালিকরা মামলা করে সেটা বাধা দেয়। আমি বলি ইমিডিয়েটলি এমন ব্যবস্থা করুন যাতে যে আর টি এ গঠিত হবে তার ভিতর এক দলীয় লোক না থাকে, তা যদি থাকে তবে সেখানে দুর্নীতি হওয়ার সম্ভাবনা থাকে। কিন্তু বিভিন্ন স্বার্থের লোক যদি থাকে তবে দুর্নীতি হওয়ার সম্ভাবনা কম থাকে। দুর্নীতিগ্রস্তরা অন্য মানুষকেও দুর্নীতিগ্রস্ত করে দেয়। সেজন্য আর টি এ বোর্ড গঠন করার সময় তাতে ভিন্ন স্বার্থের লোককে ডাকুন, একই রকম স্বার্থের লোক যাতে তাতে না থাকে, সেটা দেখবেন এবং এই রকম ইন্সট্রাকশনই দেওয়া উচিত। আজকে আমরা চাই লোকের সুবিধা হোক। বাসের লাইসেন্স দেওয়া হোক। কিন্তু কাকে দেবেন? এর আগে বরকত সাহেব মন্ত্রী ছিলেন। ব্যক্তিগতভাবে কাউকে দেবেন না বলে কো-অপারেটিভ করেছেন কিন্তু কো-অপারেটিভকে লাইসেন্স দিয়েও সেই কো-অপারেটিভ হয়নি। শুনলে আপনি অবাক হবেন, বরকত সাহেবের জমি জমা দেখাশুনা করতেন যে লোক তাকে বাসের লাইসেন্স দিলেন। আর টি এ-কে বলে দিলেন তাতেই হল। আজকে আমার কথা হচ্ছে কো-অপারেটিভই হচ্ছে একমাত্র সমাধান। ৫/১০টি ছেলে এক সঙ্গে একটি কো-অপারেটিভ করবে, তাতে দুর্নীতি থাকবে না এবং এতে করে অনেক ছেলেও প্রভাইডেড হতে পারবে। একজনের মালিকানা থাকবে না। আর যদি চুরির কথা বলেন তো তবে একজনের পকেটে না গিয়ে সেটা ভাগ ভাগ হয়ে যাবে। আমি আশা করব যে পারমিটের ব্যাপারে নীতিগতভাবে কো-অপারেটিভকেই মেনে নেবেন এবং নীতিগতভাবে এটা করবেন, এই অনুরোধ রাখছি।

আমি আর একটা দেখছি—দু জেলার মধ্যে বাস চালু হওয়ায় ইন্টার ডিস্ট্রিক্ট রুট হয়ে গেছে। দু জেলার মধ্যে যদি কো-অর্ডিনেশন থাকত তাহলে ভাল হত। কো-অর্ডিনেশন কমিটি করে দু জেলারই প্রতিনিধি তাতে নেন, তাহলে কাজটা সুন্দরভাবে হয় এবং লোকেরও সুবিধা হতে পারে। যাতে এটা করা যায়, সেটা দেখবেন।

আর একটা কথা। স্টেট ট্রান্সপোর্ট অথরিটিকে যে সব জেলার রিপ্রেজেন্টেশন থাকে না অনেক সময়, উত্তরবঙ্গের রিপ্রেজেন্টেশন থাকে না। তাই সবার কথা তাঁরা বলতে পারেন না

কাজেই সব জেলার রিপ্রেজেন্টেটিভ যদি থাকে, তাহলে ভালভাবে কাজ হবে। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট তাদের কাজ আর বাড়াতে পারবে না, কেননা যেটা আছে, সেটাই চালাতে পারে না। ইমিডিয়েটলি মুর্শিদাবাদ, ওয়েস্ট দিনাজপুর এবং মালদাতে নতুন বাস দিয়ে লোকের সুবিধার দিকে দৃষ্টি দেবেন। একথা বলে বিলকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-38 p.m.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** স্যার, এই সংশোধনী সম্পর্কে যে আলোচনা হল তার জবাব দেওয়ার বিশেষ কিছুই নেই। তবে শুধু আমি এই কথা বলতে চাই যে পারমিট দেওয়ার ব্যাপারে কোনও পরিবর্তন হবে কিনা তার সাথে এই সংশোধনীর কোনও সম্পর্ক নেই এবং যে সমস্ত সদস্যরা পারমিট দেওয়ার ব্যাপারে কিছু নতুন সাজেশনস দিয়েছেন সেগুলো সরকার বিবেচনা করেছেন আগেই। আমি এই হাউসকে এইটা জানিয়ে দিতে চাইছি যে আমাদের পারমিট দেওয়ার ক্ষেত্রে একটা নতুন প্রথা চালু করার সিদ্ধান্ত করেছি। দুর্ভাগ্যবশত, সে আইনের ড্রাফট তৈরি হতে পারল না। তাহলে এই অধিবেশনে পাস করে দিতে পারতাম। কিন্তু মাননীয় সদস্যদের এই আশ্বাস দিতে চাই যে এর পরে আমাদের অর্ডিন্যান্স করে দিতে হবে এবং পরে পারমিট কারা পাবে সেই সম্পর্কে ব্যবস্থা থাকবেন। কয়েকজন সদস্য বলেছেন কো-অপারেটিভ করে পারমিট দিলে ভাল হয়। সে ব্যবস্থা আইনে আগেই আছে। কিন্তু তাতেও সুবিধা হচ্ছে না। কিন্তু লেফট ফ্রন্ট গভর্নমেন্ট আরও একটু সুবিধা করে দিতে চাইছেন। (**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ প্রাওরিটি দিলে ভাল হয়।**) হ্যাঁ সে ব্যাপারেই বলছি। আমরা যে সিদ্ধান্ত করেছি সেটা হচ্ছে ৯ জনের গ্রুপ হলে তার মধ্যে ২ জন ড্রাইভার এবং ৩ জন কন্ট্রাক্টর থাকবে, তাছাড়া বাইরের লোকও থাকতে পারে তারা দুটো করে পারমিট পাবে। আর ৪ জনের গ্রুপ হলে একজন ড্রাইভার এবং একজন কন্ট্রাক্টর থাকবে — তারা একটা করে পারমিট পাবে। সে ব্যাপারে বিস্তারিত আলোচনা করতে চাইছি না। পরবর্তীকালে আমি বলব। দৃষ্টিভঙ্গিটা হচ্ছে যারা গাড়ি চালায় তাদের ব্যবস্থা দেওয়া হোক। আগে কি ছিল বাবু অর্থাৎ মালিক তার বাড়িতে গিয়ে ড্রাইভার-কন্ট্রাক্টারেরা বসে থাকত — বলত আমাদের একটা চাকরি দাও। বাবু চাকরি দিলেও তাদের সাথে চাকর-বাকরের মতো ব্যবহার করত। খুব কম মাইনে দিত। যদি এই নিয়ম করা যায় তাহলে বাবু গিয়ে ড্রাইভারের কাছে পড়বে এবং বলবে তোমরা চল তাহলে পারমিট পাওয়া যাবে, তা না হলে পারমিট পাওয়া যাবে 'না। আর আর টি এ'র যে সমস্ত অসুবিধার কথা মাননীয় সদস্যরা বলেছেন সেগুলো আমাদের জানা। অতীতে কংগ্রেস আমলে এমন অবস্থায় পড়ে গিয়েছিল শেষ পর্যন্ত তারাই আর টি এ ভেঙ্গে দিলেন। আমরা এইবার যে আর টি এ করেছি তাতে বামফ্রন্টের শরিক পার্টির প্রতিনিধিদের আমরা নিয়েছি এবং সরকারের প্রতিনিধিরাও আছেন। আমরা আশা করছি, আর টি এ এবং এস টি এ'র কাজকর্মের উন্নতি হবে এবং যদি কোনও দোষ-ত্রুটি দুর্বলতা দেখা দেয় সেটা দূর করার চেষ্টা করব। সরকার এই বিষয়ে সচেষ্ট থাকবেন যাতে জনগণের কোনও অসুবিধা না হয় এবং কোনও ক্ষেত্রে কোনও অভিযোগ যে আসবে তার

প্রতি যেন সুবিচার হয়। তবে খুব জটিল পরিস্থিতির মধ্যে আমাদের কাজ করতে হবে। সুতরাং কোনও অসুবিধা হবে না — এই রকম কথা বলার একটা অসুবিধা আছে। আমি আশা করব ভবিষ্যতে যখন নতুন নিয়ম চালু করব তখন আর টি এ এবং এস টি এ তারা সরকারের দৃষ্টিভঙ্গি এবং নিয়ম পালন করবেন। এবং যে সংশোধনী আনা হয়েছে তার উদ্দেশ্য শুধু এইটুকু যে বিগত সরকার সময় সীমার মধ্যে রিকনস্টিটিউট না করার জন্য সেই ব্যবস্থা সেই সিদ্ধান্তটা বেআইনি হয়ে যাচ্ছে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ভ্যাকুয়াম হয়ে যাচ্ছে। তাতে অসুবিধার সৃষ্টি হয়। সেটাকে শুধু প্লাগ করার জন্য এই সংশোধনী আনা হয়েছে। আমি আশা করব আপনারা এটা বুঝেছেন এবং এই সংশোধনীকে আপনারা সমর্থন করবেন।

The motion of Shri Mohammed Amin that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1977, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 and 2.**

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3.**

**Mr. Speaker :** There are amendments by Shri A.K.M. Hassanuzzaman, but the mover has not moved the amendment.

The question that clause 3 do stand part of th Bill was then put and agreed to.

**Clauses 4, 5 and the Preamble.**

The question that clauses 4, 5 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mohammed Amin :** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.38 p.m. till 1 p.m. on Wednesday, the 5th October, 1977 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 5th October, 1977 at 1-00 p.m.

**PRESENT**

Mr. Deputy Speaker (Shri Kalimuddin Shams) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 209 Members.

### Starred Questions

**(to which oral answers were given)**

[1-00 — 1-10 a.m.]

**বন্ধ কারখানা অধিগ্রহণ**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭।) **শ্রী সরল দেব :** বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোনও বন্ধ কারখানা অধিগ্রহণ সম্পর্কে সরকারের নীতি কি; এবং

(খ) এ পর্যন্ত বর্তমান সরকার কতগুলি বন্ধ কারখানা অধিগ্রহণের সিদ্ধান্ত নিয়েছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :**

(ক) ইন্ডাস্ট্রিয়াল (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্টের তপশীলে বর্ণিত শিল্পের অন্তর্গত কোনও বন্ধ কারখানার অধিগ্রহণের বিষয়টি কেন্দ্রীয় সরকারের এক্তিয়ার ভুক্ত। রাজ্য সরকার প্রয়োজনবোধে এইরূপ কোনও বন্ধ কারখানা অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতে পারেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে বামপন্থী ফ্রন্ট সরকার আসার পর ক'টি এই ধরনের কারখানা খোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার অনুরোধ করেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সংখ্যাটা সঠিক বলতে পারব না, তবে অনেকগুলি কারখানার জন্য করা হয়েছে। যেমন ইনচেক টায়ার কারখানা, ন্যাশনাল রবার ইত্যাদি।

**শ্রী নির্মলকুমার বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি আই. আর. সি. আই. বলে

যে প্রতিষ্ঠানটি রয়েছে তারা এই ব্যাপারে ব্যর্থ হয়েছে, তাদের সঙ্গে আমাদের সরকারের সম্পর্ক কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আই. আর. সি. আই. কেন্দ্রীয় সরকারের একটি প্রতিষ্ঠান। তারা রুগ্ন এবং দুর্বল শিল্পগুলি সুস্থ করে তোলার জন্য প্রচেষ্টা চালান। তবে এই কাজ করতে গেলে রাজ্য সরকারের সহযোগিতা প্রয়োজন এবং যেখানে তারা রাজ্য সরকারের নীতির সঙ্গে মোটামুটি কাজ করতে পারেন সেখানে রাজ্য সরকার তাদের সঙ্গে সহযোগিতা করেন।

**শ্রী নির্মলকুমার বসু :** যদিও অধিগ্রহণের ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের হাতে, তবুও বলছি কেন্দ্রীয় সরকার এই রুগ্ন কারখানাগুলি সম্পর্কে কি নীতি গ্রহণ করছেন এবং সেই সম্পর্কে তাদের কতকগুলি নিয়মকানুন আছে, সেইসব নিয়মকানুনগুলি পরিবর্তন করা প্রয়োজন রাজ্য সরকার অনুভব করেন কিনা এবং করে থাকলে সেই সম্পর্কে কোনও সুপারিশ করেছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এখনো এই সম্পর্কে কোনও চিন্তাভাবনা করা হয়নি। তার কারণ কেন্দ্রীয় সরকার যে রুগ্ন এবং দুর্বল শিল্পগুলি সম্পর্কে তদন্ত করেন সেইগুলি তারা বিশেষ বিশেষ ক্ষেত্রে অধিগ্রহণ করেন এবং অধিগ্রহণ করার পর তারা টাকা-পয়সা খরচ করেন কাজেই সেখানে আমাদের যদি অন্য কোনও নীতি গ্রহণ করতে হয় তাহলে আমাদের অর্থের জোগান দিতে হবে। কাজেই এই সম্পর্কে কেন্দ্রীয় সরকার যে নীতি এখন গ্রহণ করেছেন মোটামুটি সেই নীতি অনুযায়ী চলছেন এবং তাদের সঙ্গে এই ব্যাপারে সাহায্য করছি।

**শ্রী অমলেন্দ্রলাল রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আই. আর. সি. আই. এই রাজ্যে যে কারখানাগুলি চালিয়েছেন তার মধ্যে ক'টি বন্ধ হয়ে আছে এবং আই. আর. সি. আই. যে কারখানাগুলি চালাতে ব্যর্থ হয়েছে একবার নয় বার বার, সেই কারখানাগুলি ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী অধিগ্রহণ করার কোনও সুপারিশ রাজ্য সরকার করেছেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আই. আর. সি. আই. কতকগুলি কারখানা চালাতে গিয়ে বন্ধ হয়েছে—এর জবাব হল, সঠিক সংখ্যাটা আমি বলতে পারব না, তবে এটুকু বলতে পারি যে অনেকগুলি হয়েছে। আর দ্বিতীয় প্রশ্নের জবাব হল, আই. আর. সি. আই. যেগুলি সুস্থ করে তুলতে পারেননি সেই কারখানাগুলি সম্পর্কে যদি আমাদের রাজ্য সরকারের দৃষ্টি গোচর করা হয় তাহলে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সেই সম্পর্কে কি করা উচিত তার সুপারিশ আমরা করছি এবং করব।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় নির্দিষ্টভাবে জানাবেন কি, আই. আর. সি.

আই. শ্রীদুর্গা কটন অ্যান্ড উইভিং কারখানা চালাতেন, সেই কারখানা ভালভাবে চলেনি, দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে, তার ফলে সেখানকার শ্রমিক কর্মচারিরা বেকার হয়ে পড়ে আছে—এই কারখানা চালাবার জন্য আই. আর. সি. আই.-এর সঙ্গে কথাবার্তা চালাচ্ছেন, না ভারত সরকার যাতে অধিগ্রহণ করেন তার জন্য সুপারিশ করা উচিত—কোন্‌টা করা হচ্ছে, এটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** শ্রীদুর্গা কটন মিল সম্পর্কে আই. আর. সি. আই.-এর সঙ্গে আলোচনা করেছিলাম এবং তার দ্বারা এটা প্রতিভাত হয়েছিল যে আই. আর. সি. আই. যতখানি না এই টাকা দিচ্ছে তার চেয়ে বেশি দোষ হচ্ছে ম্যানেজমেন্টের। কাজেই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা এই আবেদন রেখেছি যে এই শিল্প অধিগ্রহণ করে আই. আর. সি. আই.-এর হাতে দিয়ে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সহযোগিতায় চালানোর জন্য—আমরা এই সুপারিশ করেছি। কিন্তু এই সম্পর্কে কেন্দ্রীয় সরকার এখনো পর্যন্ত কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি।

**শ্রী সরল দেব ঃ** রুগ্ন শিল্প আই. আর. সি. আই.কে নেবার জন্য বলছেন। কিন্তু আই. আর. সি. আই. নেবার পরে সেগুলি আরো রুগ্ন হয়ে যাচ্ছে, এইগুলি সম্পর্কে কি করা হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই সম্পর্কে আমার করণীয় কিছু নেই।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কোনও কারখানা অধিগ্রহণ করতে গেলে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত নেবার প্রয়োজন আছে। ন্যাশনাল রবার কারখানা অধিগ্রহণের সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার যে নিয়েছেন, সেই কারখানাটি খোলার তারিখ কবে নাগাদ হতে পারে সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যমশাই ভুল করছেন, এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত আমাদের কাছে জানাননি। তারা মৌখিকভাবে বলেছেন যে নেবেন, কিন্তু এখন পর্যন্ত সেই চিঠি আমাদের কাছে এসে পৌছায়নি। এখনো পর্যন্ত ম্যানেজমেন্ট কমিটি তৈরি হয়নি। কাজেই কবে থেকে খুলবে এই কথা বলা যায় না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, এই কারখানাটি যাতে তাড়াতাড়ি খোলা যায় সেই সম্পর্কে আপনারা কোনও চেষ্টা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ইট ইজ রিকোয়েস্ট ফর অ্যাকশন, স্যার।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সম্ভবত জানেন এই আই. আর. সি. আই.-এর অধীনে যেসব কলকারখানা আছে, খড়দহ জুট মিল ইত্যাদি—আই. আর. সি. আই.-এর পক্ষ থেকে সেখানে এমন সব কতকগুলি শর্ত আরোপ করা হচ্ছে যা কখনো কোনও

কারখানায় ইতিপূর্বে আরোপিত হয়নি। একটি হচ্ছে এই, এতাবৎকাল তারা যে কাজ করে এসেছে, সমস্ত কাজ বাতিল বলে গণ্য করা হবে এবং তারপর তাদের আবার নতুন করে নিয়োগ করা হবে। এই সম্পর্কে আপনি কি ভাবছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মানীয় সদস্য যেকথা বললেন সেটা আই. আর. সি. আই.-এর অভিজ্ঞতা হতে পারে, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের অভিমত নয়। আই. আর. সি. আই. যদি এই ধরনের কাজ করে তাহলে পশ্চিমবঙ্গ সরকার সেটা সমর্থন করবেন না।

**শ্রী কমল সরকার ঃ** আপনি জানে কি, তারা যে ফর্ম তৈরি করেছে সেই ফর্মে সই না করলে কোনও শ্রমিককেই কারখানায় যোগ দিতে দেওয়া হচ্ছে না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা আমার জানা নেই।

**শ্রী কমল সরকার ঃ** বিশেষ করে খড়দায় দেখতে পাচ্ছি এমন সব লোকের উপর দায়িত্ব দেওয়া হয়েছে যারা নিজেরা কারখানা ডোবাতে সক্ষম হয়েছেন, সেখানে অনেক টাকা ডোবাতে সক্ষম হয়েছেন, এখন আবার তাদেরই এনে দায়িত্ব দেওয়া হচ্ছে—এটা কি তিনি জানেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যদি এইসব তথ্য সরবরাহ করেন তাহলে এই সম্পর্কে আমরা আই. আর. সি. আই.-এর কাছে তথ্য সরবরাহ করতে পারি।

### দুর্গাপুর প্রকল্প হইতে পেট্রোল সরবরাহ

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৩।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সরকারি সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে দুর্গাপুর প্রকল্পের কর্তৃপক্ষ বিগত কয়েক বৎসরে আই এন টি ইউ সি পরিচালিত ইউনিয়নকে প্রকল্পের নিজস্ব পেট্রোল পাম্পগুলি হইতে নিয়মিতভাবে পেট্রোল সরবরাহ করিতেন; এবং

(খ) সত্য হইলে,—

(১) কোন বৎসরে মোট কত টাকার পেট্রোল দেওয়া হইয়াছিল, ও

(২) এই পেট্রোলের দাম ফেরত নেবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) বাৎসরিক পেট্রোল খরচের হিসাব নিম্নে দেওয়া হইল ঃ-

| **বৎসর** | **মূল্য** |
|---|---|
| ১৯৭২ (জুলাই-ডিসেম্বর) | ১৭৩৩.৬০ টাকা |
| ১৯৭৩ (জানুয়ারি-ডিসেম্বর) | ৫৯০৭.৭০ টাকা |
| ১৯৭৪ (জানুয়ারি-ডিসেম্বর) | ৬৮৮২.৬৬ টাকা |
| ১৯৭৫ (জানুয়ারি-ডিসেম্বর) | ৬১৬৩.৬৮ টাকা |
| ১৯৭৬ (জানুয়ারি-ডিসেম্বর) | ৩৪১৫.৩১ টাকা |
| ১৯৭৭ (জানুয়ারি-আগস্ট) | ২৬৭০.১৪ টাকা |

(খ) (২) যেহেতু বিনামূল্যে পেট্রোল সরবরাহ করা হইয়াছিল সেহেতু উহা আদায় করিবার চেষ্টা করা হয় নাই।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, INTUC-এর Unionকে বিনা পয়সায় পেট্রোল কেন দেওয়া হ'ত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** তখনকার যিনি ম্যানেজিং ডাইরেক্টর ছিলেন, তিনি বলেছিলেন ওদের ট্রেড ইউনিয়ন অ্যাক্টিভিটিকে সাহায্য করার জন্য এই পেট্রোল তাদের সাপ্লাই করা হ'ত।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ম্যানেজিং ডাইরেক্টর এই যে বিনা পয়সায় পেট্রোল দেবার সিদ্ধান্ত নিয়েছিলেন, সেজন্য কি সরকার থেকে যথোপযুক্ত পার্মিশন নিয়েছিলেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** সরকার থেকে পার্মিশন নেননি। বোর্ড-এর কাছে প্লেস করেছিলেন। বোর্ড তাদের বলেছিলেন, তাদের উপর সমস্ত ছেড়ে দেওয়া হ'ল। সেই হিসাবে তারা নিজেরা ঠিক করেছিলেন যে পেট্রোল দুইশত লিটারের বেশি নয়—প্রত্যেক মাসে তারা ঐ ইউনিয়নকে সরবরাহ করবেন।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে INTUC-এর ইউনিয়ন ছাড়া এটা কি মন্ত্রী মহাশয়ের নজরে আছে যে, পশ্চিমবাংলার অন্য কোনও জায়গায় কর্তৃপক্ষ ইউনিয়নগুলিকে বিনা মূল্যে পেট্রোল সরবরাহ করে থাকেন কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এখানে Durgapur Projects Ltd.-এ INTUC Union ছাড়া অন্য কোনও ইউনিয়নকে পেট্রোল সরবরাহ করা হয়নি। পশ্চিমবাংলায় আর কোথাও আছে কিনা জানি না। দুর্গাপুর কর্তৃপক্ষ, তারা দুর্গাপুরে যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে, ইন্ডাস্ট্রি আছে তাদের কাছে খবর নিয়ে জানিয়েছেন যে এই রকম কোনও পেট্রোল কোনও

ইউনিয়নকে সাপ্লাই করা হয়নি অথবা হয় না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে বিশেষ সুবিধা INTUC-কে দেওয়া হল, এর উপযুক্ত কারণ কি, এটা ব্যাখ্যা করবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা আগেকার কর্তৃপক্ষ করেছিলেন। এই সরকার আসার পর, তারা মনে করেছিলেন যে এর কোন যথাযথ কারণ নেই। এটা অন্যায় বলে মনে করেছেন এবং সঙ্গে সঙ্গে বন্ধ করার জন্য নির্দেশ দিয়েছেন এবং গত আগস্ট মাস থেকে সম্পূর্ণরূপে বন্ধ করা হয়েছে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** এটা যদি সঙ্গত না হয়ে থাকে তাহলে গভর্নমেন্টের তরফ থেকে এই পেট্রোলের দাম আদায়ের চেষ্টা করছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটা সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করিনি। যদি সরকারের পক্ষ থেকে এইগুলো করা হয়, আদায় করার কথা বলা হয়, তাহলে টাকার যা অঙ্ক আছে প্রায় ৪০/৪৫ হাজার টাকা, এটা ইউনিয়ন এই টাকা দেবে কোথা থেকে। সুতরাং এই সম্পর্কে আমরা এখনও কোনও সিদ্ধান্ত নিইনি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** আমার খবর আছে ঐ ইউনিয়নের ব্যাঙ্কে অনেক টাকা আছে, তাহলে কি আপনারা ঐ টাকা ফেরত দেবার কথা বলবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** ওখানে স্থানীয় বোর্ড আছে, তাদের বলে দেওয়া হয়েছে এটা করা উচিত নয়। তবে এই টাকা ফেরত নেওয়া উচিত কি উচিত নয়, সেটা বোর্ড বুঝবে।

**শ্রী সরল দেব ঃ** ইউনিয়নকে এই ধরনের পেট্রোল দেবার কোনও প্রভিসন আইনে আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** না, এই রকম প্রভিসন আইনে নেই।

**শ্রী কমল সরকার ঃ** কংগ্রেস সরকার কংগ্রেসি ইউনিয়নের শ্রমিকদের যাতে আধিপত্য বজায় থাকে তার জন্য নানারকম ঘুস দিতেন, যেমন পেট্রোল ইত্যাদি, সেই সম্পর্কে শিল্পমন্ত্রী হিসাবে খোঁজ-খবর নিয়ে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই ধরনের বেআইনি কাজ কোনও সংস্থা যদি করে থাকে কিংবা এখনও করতে থাকে, তাহলে মাননীয় সদস্যরা যদি দৃষ্টি আকর্ষণ করেন তাহলে নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

### গোসাবা থানায় বেনামী জমি

***৩৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও

সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গোসাবা থানার দক্ষিণ রাধানগর মৌজায় "অন্নপূর্ণা ফার্মিং অ্যান্ড ফিশারীজ" নামে এক জোতদার বহু জমি বেনামে ভোগ করছেন;

(খ) সত্য হইলে,—

(১) ঐ জোতদার সর্বমোট কত একর জমি বেনামে ভোগ করছেন, ও

(২) ঐ জোতদারের যাবতীয় জমি থেকে কত রাজস্ব আদায় হয়; এবং

(গ) ঐ জমি সরকারে ন্যস্তকরার কোনও প্রচেষ্টা সরকার করছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ও (গ) "অন্নপূর্ণা ফার্ম অ্যান্ড ফিশারী"র নামে রেকর্ড ভুক্ত দক্ষিণ রাধানগর মৌজার জমিগুলি জনৈক কৃষ্ণমোহন মুখোপাধ্যায়ের বেনামকৃত জমি এই প্রাথমিক ধারণা ও বিশ্বাস অনুযায়ী সরকার রেকর্ড সংশোধন ও সিলিং-এর অতিরিক্ত জমি সরকারে বর্তাইবার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন অনুযায়ী মোকদ্দমা রুজু করেন। কিন্তু দেওয়ানি আদালতে কয়েকটি মোকদ্দমা বিচারাধীন থাকায় উক্ত কার্য স্থগিত রাখা হইয়াছে অন্যান্য জমি সম্পর্কে তদন্ত করা হইতেছে।

(খ) (১) ৫৮৮.০৭ একর বলিয়া অনুমিত।

(২) পথ, পূর্ত ও শিক্ষা কর সমেত ১৭১৩.১১ টাকা পাই।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** সিভিল রুলে যে জমিগুলো আটক আছে সেই সিভিল রুলস যাতে করে ডিসচার্জ হয়ে যায় সেই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেই ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**কংসাবতী জলাধারে মন্দির নির্মাণ**

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫১।) **শ্রী গুণধর চৌধুরি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পূর্ববর্তী সরকার বাঁকুড়া জেলায় কংসাবতী জলাধারে একটি মন্দির নির্মাণের জন্য কিছু অর্থ ব্যয় করেন; এবং

(খ) সত্য হইলে, ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :**

(ক) কংসাবতী জলাধারে একটি শিব মন্দির নির্মাণের জন্য এখনও কোনও অর্থ ব্যয় হয় নাই। তবে এ যাবৎ মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ১,৪৪,৩৫৯ টাকা।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী গুণধর চৌধুরি :** শিব মন্দির নির্মাণের জন্য মোটা টাকা সেচ বিভাগ খরচ করছে, অথচ সামান্য সেচের ক্যানেল করার জন্য টাকার অভাব হচ্ছে। সুতরাং এটা করা কি সরকার যুক্তি-যুক্ত বলে মনে করছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** আপনার নিশ্চয়ই জানা আছে যে, ধর্মীয় মসজিদ্ বা মন্দির সরকারি কাজ করতে গিয়ে যদি কোথাও পাওয়া যায় তাহলে সেগুলি রক্ষা করার নিয়ম রয়েছে। সেই নিয়ম অনুযায়ী কংসাবতী প্রকল্পের কাজ যখন চলছে তখন ওখানে বহু দেব-দেবীর ছোট বড় মন্দির পাওয়া যায় এবং অঞ্চলের মানুষ প্রায় ২০০ বছর ধরে ওখানে পরেশনাথ বা শিব-লিঙ্গ বা অন্যান্য দেবদেবীর যে মূর্তিগুলি পাওয়া গিয়েছে, সেগুলি পূজা করে আসছে। সুতরাং একথা চিন্তা করে আমাদের গভর্নমেন্ট ওখানে একটা মন্দির তৈরি করে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

**শ্রী গুণধর চৌধুরি :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে, ওখানে যে মন্দিরের কথা বলা হচ্ছে, সেই অনুযায়ী ওখানে কোন মন্দির ছিল না, নদীর ধারে কতগুলি মূর্তি জঞ্জালের মধ্যে ভাঙা অবস্থায় পড়েছিল, এইগুলিকে অন্যত্র সরিয়ে না রেখে দেড় লক্ষ টাকা ব্যয় করে সেখানে মন্দির করা কি যুক্তিযুক্ত।

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** কংসাবতী প্রকল্পে যখন সেখানে খাল কাটা হয়েছে তখন বিভিন্ন ধরনের দেবদেবীর মূর্তি পাওয়া গিয়েছিল। যদিও মন্দির সেখানে ছিল না। কিন্তু স্থানীয় লোকেরা প্রায় ২০০ বছর ধরে ওখানে দেবদেবীর পূজা করতেন। সেইজন্য সেই কথা চিন্তা করে সেচ বিভাগ স্থানীয় লোকেদের অনুরোধে তখন মন্দির করে দেবার সিদ্ধান্ত গ্রহণ করে।

**শ্রী গুণধর চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি জানেন যে, সেচ বিভাগের একজন কর্মচারী স্বপ্নাদেশ পেয়েছিলেন মন্দির করবার, সেইজন্য কংগ্রেস সরকার এই মোটা টাকা বরাদ্দ করে গিয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র রায় :** স্বপ্ন দেখেছিল কিনা, তা আমি জানি না। তবে একথা ঠিক যে, স্থানীয় লোকেরা প্রায় ২০০ বছর ধরে ওখানে পূজা করতেন। সেই কথা চিন্তা করে আমাদের বিভাগ আমাদের হাতে সরকার আসার আগেই এই সিদ্ধান্ত করেছিল। এখনো মন্দির নির্মাণ

করা হয়নি। টাকা বরাদ্দ করা হয়েছে।

**মধ্যস্বত্বভোগী প্রাপ্য পরিশোধ**

***৩৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৪।) **শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৫৩ সালের ভূমি অধিগ্রহণ আইন অনুযায়ী পশ্চিমবঙ্গের কোনও জেলায় কতজন মধ্যস্বত্বভোগী আছেন;

(খ) তন্মধ্যে কতজনের ক্ষেত্রে,—

(১) চূড়ান্ত তালিকা প্রণয়ন, ও

(২) পূর্ণ প্রাপ্য পরিশোধ করা সম্ভব হইয়াছে; এবং

(গ) অবশিষ্ট কাজ কতদিনের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ও (খ) এ ব্যাপারে একটি বিবরণী নিম্নে দেওয়া হইল।

(গ) অনেক ক্ষেত্রে বিষয়টি আদালতের এক্তিয়ারভুক্ত হওয়ায় এ ব্যাপারে নির্দিষ্ট সময়সীমা বেঁধে দেওয়া সম্ভব নয়।

| জেলার নাম | মধ্যস্বত্বভোগীর সংখ্যা | ক্ষতিপূরণের চূড়ান্ত তালিকা প্রকাশের সংখ্যা | চূড়ান্ত ক্ষতিপূরণ প্রাপকের সংখ্যা | বার্ষিক ক্ষতিপূরণ প্রাপকের সংখ্যা |
|---|---|---|---|---|
| (১) মালদা | ২৭,২৬৯ | ২৬,৬২৭ | ৭,৮৬১ | ১৪০ |
| (২) পশ্চিমদিনাজপুর | ৫৫,৫৫০ | ৫৫,৪২৩ | ১৩,০৪২ | ৩২৪ |
| (৩) বর্ধমান | ২,৯২,৬৩৪ | ২,৯০,৫৬৭ | ৩৫,৭৯৯ | ৩,৩৩১ |
| (৪) বাঁকুড়া | ২,৯৪,২৪৪ | ২,৮৯,৫১৭ | ৭,৬৩১ | ৭৩,২০৬ |
| (৫) ২৪ পরগণা | ৫,৭৬,৬৫৯ | ৫,৭৩,৭৮০ | ৩১,৬৩৮ | — |
| (৬) মেদিনীপুর | ২,০১,৩২২ | ২,০০,৫৬৯ | ১৯৭ | ৩৬২ |
| (৭) মুর্শিদাবাদ | ২,১৫,১৪১ | ২,১৩,৩৭৯ | ৪২,৮৭৮ | ১,৭৫৬ |
| (৮) বীরভূম | ১,৬০,০১৪ | ১,৫৬,৫৭৯ | ১১,১১৪ | ১,৪৮৩ |
| (৯) হাওড়া | ১,৩১,৭৭০ | ১,২৮,৮৯৩ | ১২,৭৬৭ | ২,২৩৩ |
| (১০) হুগলি | ১,৬৮,৩১১ | ১,৬৬,৮০২ | ১৫,১০২ | ১,০৯৭ |

| | | | | |
|---|---|---|---|---|
| (১১) নদীয়া | ১,২৫,০৯৮ | ১,২৪,৯৯৯ | ২৬,৭৩২ | ৩১৯ |
| (১২) কোচবিহার | ৪৪,১৭০ | ৪৪,১৪৮ | ১৮,০৬৮ | ৪৫ |
| (১৩) জলপাইগুড়ি | ৩৩,৬৮৬ | ৩৩,০০০ | ১৩,৯৪২ | ৬২ |
| (১৪) দার্জিলিং | ৪,৬৯৬ | ৪,৬৭৭ | ২,৬৭৯ | ৮৬ |
| (১৫) পুরুলিয়া | ৬০,৬৪২ | ২৯,২৪১ | ৬৩৯ | ২৯ |
| মোট সংখ্যা | ২৩,৯১,২০৬ | ২৩,৩৮,২০১ | ২,৪০,০৮৯ | ৮৪,৪৭৩ |

এর ভেতর ফাইনাল রোল তৈরি করা হয়েছে ২৩,৩৮,২০১। তার মধ্যে ফাইনাল পেমেন্ট হয়ে গিয়েছে ২,৩৯,৮০৯। আর এছাড়া অ্যানুয়িটি আছে ৮৪,৫৭৩টি কেসে। অন্যান্য সমস্ত খবর প্রশ্ন করলে বলব। এই বিষয়ের ভিতর অনেকগুলি মামলা ইত্যাদি থাকার জন্য কবে শেষ করা যাবে তা বলা শক্ত। তবে আমরা দ্রুত যাতে কমপেনসেশন কেসগুলি শেষ করা যায় তারজন্য ভার নিতে পারি এবং সেইজন্য খুব দ্রুত চেষ্টা করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই যে ২৩ লক্ষ ফাইনাল রোল হয়ে গেছে বললেন এটা ফাইনাল যদি তৈরি হয়ে থাকে তাহলে এদের পেমেন্ট করার কি অসুবিধা আছে দয়া করে বলবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** রোল তৈরি হওয়ার পরে সিভিল সুট্ এবং সিভিল কেস্ আছে যার জন্য এগুলি মীমাংসা না হওয়া পর্যন্ত দেওয়ার দিক থেকে অসুবিধা আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কতগুলির ক্ষেত্রে আপনি পূর্ণ প্রাপ্য বললেন ২ লাখ মোট বললেন ২৩ লক্ষ— এই ২১ লক্ষ লোকের মধ্যে যেটুকু থাকলো, কত লোকের বিরুদ্ধে মামলা আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পৃথক নোটিশ দিলে বলতে পারব তবে আপনাকে আমি মোটামুটি কিছু দিচ্ছি ঃ

There are 23,91,206 intermediaries in the whole of West Bengal. 23,38,201 C.A. Rolls have been finally published so far and out of which final payments have been made in respect of 2,39,809 cases and perpetual annuities in respect 84,573 cases. Out of 23,38,201 C.A. Rolls finally published, the net income in respect of 2,09,448 cases has been assessed as nil. Payment in these cases does not arise though C.A. Rolls in favour of intermediarise have been published as required by law.

In cases of perpetual annuities, payment will have to be made only for a limited period not exceeding 25 years.

In 8,82,421 cases offered, notices have been issued. Rest of the cases are under proceedings.

তাহলে ২৩ লাখের ভিতর ২ লাখ বাদ গেলে থাকে ২১ লাখ। প্রায় ৮ লাখ ৮২ হাজার নেয়ারলি ৯ লাখ দেওয়া হয়ে গেছে। পেমেন্টের যেটা প্রসেস আছে, সেটা অফার নোটিশ আর এই ৯ লাখ বাদ গেলে আর যেটা থাকে অর্থাৎ ১২ লাখের মতো সেই ১২ লাখ নানা রকম ইনভল্‌ভমেন্টের জন্য প্রসিডিংস আছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মোট কত লোককে ইন্টারিম পেমেন্ট দেওয়া হয়েছে সেটা দয়া করে বলবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** নোটিশ না দিলে বলতে পারবো না। ইন্টারিমের জন্য পৃথক কম্পাইল করতে হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মালদা জেলায় ২৭ হাজার ২৪৯ জনের মধ্যে কত জনের পেমেন্ট ফাইনাল হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পৃথক নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে বহুদিন যাবৎ বহু জায়গায় ডিস্ট্রিক্ট কমপেনসেশন অফিসার না থাকার জন্য এই পেমেন্ট-এর কাজ সব আটকে আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা আমি জানি। কমপেনসেশন অফিসার নিয়োগ করতে গেলে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট র‍্যাঙ্কের যে ক্যাডার তা দরকার এবং সেটা হোম ডিপার্টমেন্টের কাছ থেকে পাওয়ার কথা। আমি আসার পর থেকে রিকুইজিশন করে করে পাচ্ছি না, চাপ দিচ্ছে। যদি না পাওয়া যায় বিকল্প ব্যবস্থা হয়তো দরকার হতে পারে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এই দুর্গাপূজা উপলক্ষ্যে বহু ছোটছোট যারা মধ্যস্বত্বভোগী দরখাস্ত করেছে কিছু কিছু পেমেন্ট পাওয়ার জন্য--আপনি কি সার্কুলার দিয়ে বলবেন কিছু কিছু পেমেন্ট যেন পূজার সময় দেওয়া হয়।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ছোট যারা মালিক তাদের পেমেন্ট দ্রুত দেবার জন্য আমি অনেকগুলি ব্যবস্থা নিয়েছি এমন কি লোকালি ঘুরে ঘুরে পেমেন্ট করবার জন্য অফিসারদের পাঠাবার চেষ্টা করছি। এই প্রসঙ্গে বলি যাদের কম আছে তারা সেই কম টাকা পেমেন্ট নিতে আসার দরুন যাতায়াতের যে খরচ হয় তাতে তাদের পোষায় না, সেই কারণে অনেকে টাকা নেয় না। সেই অসুবিধা দূর করার জন্য যাতে তাদেরই কাছাকাছি কোনও জায়গায় পেমেন্ট করা যায় সে সম্বন্ধে চেষ্টা করছি।

**তিস্তা ব্যারেজ প্রকল্প**

***৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার রাজগঞ্জ থানায় তিস্তা নদীর উপর একটি ব্যারেজ নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে,—

(১) উহা বর্তমানে কি অবস্থায় আছে, ও

(২) কতদিনের মধ্যে উহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়;

(গ) ইহা কি সত্য যে, মহানন্দা ও তিস্তা ব্যারেজ প্রকল্প দুইটি জলপাইগুড়ি জেলার মধ্যে হওয়া সত্ত্বেও উহার সদর দপ্তর ঐ জেলার বাহিরে অবস্থিত; এবং

(ঘ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ**

(ক) (১) টেন্ডারের কাগজপত্র বিবেচনাধীন আছে।

(২) ১৯৮২ সাল নাগাদ তিস্তা ব্যারেজের নির্মাণ কার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(গ) হ্যাঁ, বর্তমানে সদর দপ্তর দুইটি শিলিগুড়িতে অবস্থিত ঃ

(ঘ) মহানন্দা ও তিস্তা ব্যারেজের নির্মাণ স্থানের সন্নিকটে সদর দপ্তর স্থাপনের উপযুক্ত ঘরবাড়ি নাই। তাই, আপাতত শিলিগুড়িতে বাড়ি ভাড়া করিয়া অফিস খোলা হইয়াছে।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী নির্মল বসু ঃ** জলপাইগুড়ি শহরে নর্থ বেঙ্গল ফ্লাড কমিশনের অফিস আছে শহর থেকে কাছে রাজগঞ্জ থানায় এই কাজ করার জন্য শিলিগুড়িতে অফিস কেন করা হল?

**শ্রী প্রভাসচন্দ্র রায় ঃ** মহানন্দা ব্যারেজ জলপাইগুড়ি জেলা থেকে আরম্ভ হয়েছে এবং জলপাইগুড়ির পর দার্জিলিং জেলার শিলিগুড়ির পাশ দিয়ে যাচ্ছে, তারপর এটা পশ্চিম দিনাজপুরের মধ্যে দিয়ে কুচবিহারে গিয়ে শেষ হয়েছে। আসলে মহানন্দা ব্যারেজ আরম্ভ হয়েছে জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় যে শিলিগুড়ি শহর দুটোর কাছাকাছি। আমরা

**মুর্শিদাবাদ জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তালিকাভুক্ত বেকারের সংখ্যা**

৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৭।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম তালিকাভুক্ত বেকারের সংখ্যা কত; এবং

(খ) কোন্ নীতির ভিত্তিতে চাকুরির ইন্টারভিউ-এ অগ্রাধিকার দেওয়া হয়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় দুটি কর্মবিনিয়োগ কেন্দ্রের নাম ও তালিকাভুক্ত বেকারের সংখ্যা নিম্নোক্তরূপ—

| বিনিয়োগ কেন্দ্রের নাম | তালিকাভুক্ত বেকারের সংখ্যা |
|---|---|
| (১) ডিস্ট্রিক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, বহরমপুর | ২৩,৯২৬ |
| (২) ডিস্ট্রিক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, ফরাক্কা | ১৩,২৭২ |
| | মোট সংখ্যা ৩৭,১৯৮ |

(খ) ঠিক অগ্রাধিকার কাহাকেও দেওয়া হয় না। তবে নাম পাঠাইবার ব্যাপারে কতকগুলি নির্দিষ্ট নিয়ম আছে। নাম পঞ্জীতে ভুক্ত করার তারিখই হইল প্রথম বিচার্য। এই বিষয়টি বিচারের পর নিয়োগকর্তা কর্তৃক নির্দিষ্ট বিভিন্ন যোগ্যতা (যথা, শিক্ষা, বয়স, অভিজ্ঞতা ইত্যাদি) বিবেচনা করিয়া চাকুরির ইন্টারভিউ-এ নাম পাঠানো হইয়া থাকে। সমযোগ্যতাসম্পন্ন প্রার্থীগণের মধ্যে যাঁহারা পূর্বে নাম পুঞ্জীভূত করিয়াছেন তাঁহাদেরই নাম আগে পাঠানো হয়।

**কাঁথি-তমলুক রাস্তায় হলদি নদীর উপর সেতু নির্মাণ**

৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৬।) **শ্রী কিরণময় নন্দ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি-তমলুক রাস্তার হলদি নদীর উপর নরঘাটের সেতুটির নির্মাণকার্য বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) ঐ সেতুটির জন্য মূল ব্যয়বরাদ্দ এ সংশোধিত ব্যয়বরাদ্দের পরিমাণ কত;

(গ) কোন্ কোন্ সংস্থা এই সেতু নির্মাণের জন্য টেন্ডার দাখিল করিয়াছিলেন এবং কত দর দিয়াছিলেন; এবং

(ঘ) এই সেতু নির্মাণকারী সংস্থার দ্বারা নির্মিত অন্য কোন্ সেতুতে কোনওরূপ গলদ সম্পর্কে সরকার অবহিত আছেন কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান পরিকল্পনা অনুযায়ী ভীতের কাজ সমাপ্ত প্রায়। উপরের বিম ঢালাই-এর কাজ কিছুটা হইয়াছে।

(খ) মূল ব্যয়বরাদ্দের পরিমাণ ৫৯ লক্ষ ২৪ হাজার, অনুমিত সংশোধিত ব্যয়বরাদ্দের পরিমাণ দাঁড়াইবে ২ কোটি ২ লক্ষ ৮০ হাজার টাকা শুধু সেতু নির্মাণের জন্য। এপ্রোচ রোডসহ প্রায় ৩ কোটি টাকা লাগিবে।

(গ) যেসকল সংস্থা টেন্ডার দাখিল করিয়াছিলেন তাঁহাদের নাম ও প্রদত্ত দর এইরূপ ঃ

| | সংস্থার নাম | দর (টাকার অঙ্কে) |
|---|---|---|
| (১) | মেসার্স ঃ এন কে রায়চৌধুরি অ্যান্ড সন্স | ৫৫,৮৮,৬১৩ |
| (২) | মেসার্স ঃ চন্দ ইঞ্জিনিয়ার্স (ইন্ডিয়া) লিমিটেড | ৫৯,৭৩,৪৩৭ |
| (৩) | মেসার্স ঃ দি হিন্দুস্থান কন্সট্রাকশন কোং লিঃ | ৭০,০১,৮৫৫ |
| (৪) | মেসার্স ঃ গ্যামন (ইন্ডিয়া) লিঃ | ৭৭,৫৩,২৭২ |

(ঘ) এমন কোনও সুনির্দিষ্ট ঘটনা প্রমাণিত হইয়াছে বলিয়া সরকারের জানা নাই।

### মেদিনীপুর জেলায় মাধাখালি ইটাবেড়িয়া রাস্তার কাজ

**৩৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৭।) **শ্রী কিরণময় নন্দ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার ললাট-ডনেকা রাস্তার অন্তর্ভুক্ত মাধাখালি হইতে ইটাবেড়িয়া রাস্তার কাজ কত সালে শুরু হইয়াছিল, বর্তমানে তাহা কি অবস্থায় আছে এবং কতদিনে উহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(খ) উক্ত রাস্তায় এক্তারপুর খালের উপর পুলটির কাজ কত সালে শুরু হইয়াছিল, বর্তমানে তাহা কি অবস্থায় আছে এবং কতদিনে উহার কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(গ) উক্ত রাস্তাটির জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণ প্রদানের কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(ঘ) উক্ত রাস্তার রাণীপাটনার নিকটস্থিত বিশ্বনাথপুরের পরিবর্তে ইটাবেড়িয়া ছোটপুল নির্মাণের কারণ কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাস্তাটির কাজ ১৯৭০ সালে আরম্ভ হইয়াছিল। কিছু অংশ ছাড়া রাস্তার মাটির কাজ প্রায় শেষ হইয়াছে। ছোট পুলের কাজ এবং প্রায় ২ কিঃমিঃ রাস্তায় সোলিং এবং ঝামা মেটালিং-এর কাজও শেষ হইয়াছে। রাস্তার কাজ ১৯৮০ সাল নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) ১৯৭৩ সালে পুলটির কাজ শুরু হইয়াছিল। কিছুটা কাজ করার পর ঠিকাদার উক্ত কাজ চালাইতে অপারগ হওয়ায় পুল নির্মাণের জন্য পূর্বতন ঠিকাদারকে বাতিল করিয়া নতুন ঠিকাদার এই বৎসর নিয়োগ করা হইয়াছে এবং শীঘ্রই কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়। ১৯৭৯ সাল নাগাদ কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(গ) এই সংক্রান্ত বিশদ বিবরণ কালেক্টর-এর নিকট হইতে সংগ্রহ করিতে কিছুটা সময় লাগিবে; কেননা ক্ষতিপূরণের টাকা জেলাশাসক দিয়া থাকেন;

(ঘ) কথাটি ঠিক নয়। ইটাবেড়িয়ায় ছোট পুল যেটি হইবার কথা সেটিই হইয়াছে। বিশ্বনাথপুরের পুলটি যথাসময়ে হইবে।

## Smuggling of mustard oil into Bangladesh

**379.** (Admitted question No. 951.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government is aware of the fact that there is a steep rise in the activities of smuggling of mustard oil into Bangladesh from West Bengal; and

(b) if so, what action the Government has taken in the matter?

**Minister-in-charge of Home (Police) Department :**

(a) No instance of smuggling of mustard oil from West Bengal to Bangladesh has come to notice.

(b) Does not arise.

**Exemption of small farmers from some direct taxes**

**380.** (Admitted question No. 952.) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms and Land and Land Revenue Department be pleased to state—

(a) whether the Government has received any recommendation or suggestion from the Union Government for exemption of farmers with holdings up to 6.25 acres from payment of all direct taxes; and

(b) if so, what are the contemplations of the State Government in the matter?

**Minister-in-charge of Land Utilisation and Reforms and Land and Land Revenue Department :**

(a) No.

(b) Does not arise.

**মুর্শিদাবাদ জেলায় ভরতপুরে-লোহাদহ ঘাট রাস্তা নির্মাণ**

৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬২।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** পূর্ত(সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ভরতপুর-লোহাদহ ঘাট রাস্তার নির্মাণের জন্য জমি অধিগ্রহণের প্রস্তাব সরকার বিবেচনা করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর ইতিবাচক হ'লে —

(১) কোন্ কোন্ মৌজায় কত পরিমাণ জমি অধিগ্রহণের প্রস্তাব আছে, ও

(২) এ রাস্তা সরাসরি জেলা পরিষদের রাস্তা ধরে যাওয়ার পথে কি কি অসুবিধা আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ; কিছু জমি অধিগ্রহণ করাও হয়েছে।

(খ) (১) ভরতপুর, জে এল নং ৬৮ এবং সিজগ্রাম জে এল নং ৮১ মৌজায় মোট আন্দাজ ৭৪.৮৬২৫ একর জমি অধিগ্রহণের প্রস্তাব আছে? ইতিমধ্যে ভরতপুর মৌজায় ১২.৮৬২৫ একর জমি সরকার অধিগ্রহণ করেছেন।

(২) ভরতপুর থেকে লোহাদহ পর্যন্ত জেলা পরিষদের যে রাস্তাটি বর্তমানে আছে উহা উপযুক্ত পাকা রাস্তা করার মতো প্রশস্ত নয়। ঐ রাস্তা প্রশস্ত করতে হ'লে রাস্তার পাশে অবস্থিত বহু কাঁচা ও পাকা বাড়ি ভাঙা পড়বে। ঐ রাস্তায় নোমাই খালের উপরে একটি বড় সেতু নির্মাণের প্রয়োজন হবে যা খুবই ব্যয়সাধ্য এবং বর্তমান সরকারের আর্থিক সামর্থের বাইরে এ অঞ্চলে 'আমলাই' একটি জনবহুল গ্রাম। জিলা পরিষদের রাস্তা অনুসারে নতুন রাস্তা নির্মাণ করলে ঐ গ্রামের জনসাধারণ পাকা রাস্তা সুবিধে থেকে বঞ্চিত হবেন।

## জেলার সাপ্তাহিক সংবাদপত্রে সরকারি বিজ্ঞাপন

৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭১।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ হইতে ১৯৭৬ সাল পর্যন্ত প্রতি বছর রাজ্যের বিভিন্ন জেলায় সাপ্তাহিক সংবাদপত্রগুলিতে প্রত্যেক বছর মোট কত টাকার সরকারি বিজ্ঞাপন দেওয়া হয়েছে;

(খ) ঐ সকল সাপ্তাহিক বিজ্ঞাপন দেওয়া বা না দেওয়া সম্পর্কে কোনও নির্দিষ্ট সরকারি নীতি ছিল কি?

**তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নে জেলাওয়ারী হিসাব দেখানো হইল ঃ

| | জেলার নাম | ১৯৭২-৭৩ | ১৯৭৩-৭৪ | ১৯৭৪-৭৫ | ১৯৭৫-৭৬ |
|---|---|---|---|---|---|
| | | টাকা | টাকা | টাকা | টাকা |
| (১) | কোচবিহার | ২,৮০০.০০ | ৬,৬৮০.০০ | ৬,২০০.০০ | ৬,৩৭০.০০ |
| (২) | জলপাইগুড়ি | ৩,২৬৮.২৫ | ৪,৭২৫.০০ | ৪,০৯৮.৯৬ | ৫,৪৩১.০০ |
| (৩) | দার্জিলিং | ৫০.০০ | ৬৫১.৭৫ | ৯৬১.০০ | ৪,১৩৭.৫০ |
| (৪) | মালদা | ৪২০.০০ | ৪,৩৪৫.০০ | ৫,০২৫.০০ | ১,৭২৭.০০ |
| (৫) | পশ্চিম দিনাজপুর | ১,৮০০.০০ | ৪,৩৪৫.০০ | ৫,৯৮০.০০ | ৬,০০০.০০ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (৬) | মুর্শিদাবাদ | ৫,৫৪৮.৭৫ | ৫,২৪৬.০০ | ৫,৯৮০.০০ | ৬,০০০.০০ |
| (৭) | নদীয়া | ২,৫৩৭.৭৫ | ৩,২৩৫.৫০ | ৪,৩০৪.০০ | ৩,৭১৬.৫০ |
| (৮) | বীরভূম | ৬,৯০১.৪৬ | ৪,২৪২.৮০ | ৫,৪৩৫.০০ | ৫,৭৮৩.০০ |
| (৯) | বাঁকুড়া | ১,০০০.০০ | ১,৮০৫.৪৫ | ২,০৫৫.২৫ | ২,০৭১.০০ |
| (১০) | পুরুলিয়া | ৪,৫৪৯.৭৫ | ৫,৯৫০.০০ | ৪,৬৭৫.৮২ | ৫,৭৬৮.৩২ |
| (১১) | বর্ধমান | ৭,৬৯৪.৫০ | ১৪,২০১.০০ | ১৬,৪৩৭.৫০ | ১৫,৬৩৪.৪০ |
| (১২) | হুগলি | ৫,৮৯৪.৫০ | ১৭,০৯৮.৯৮ | ১১,৫৫৬.০৫ | ১৩,৮২৩.৫০ |
| (১৩) | হাওড়া | ১,০১৯.১২ | ৩,৩৬৬.৮৭ | ২,০৪৮.০০ | ১,৬৯৩.৫০ |
| (১৪) | মেদিনীপুর | ৬০২.২০ | ৬,৭৯০.১০ | ২,৭৩৬.৮৫ | ৬,৩৯৬.৮৫ |
| (১৫) | ২৪-পরগনা | ৫,৯৪৭.৪০ | ৭,১৬৯.৪০ | ৩,৭৭৩.৯৫ | ২,৭৮৬.৮৫ |

(খ) ১৯৭২-৭৬ এই সময়কালে জেলাগুলি থেকে প্রকাশিত পত্র-পত্রিকাগুলিতে বিজ্ঞাপন প্রকাশনের নির্ধারণ ও ব্যবস্থা গ্রহণ করার জন্য প্রতি জেলায় রাজ্য সরকার কর্তৃক "ডিস্ট্রিক্ট প্রেস অ্যাডভারটাইজিং কমিটি" সংগঠিত হয়েছিল। এই কমিটিতে পদাধিকার বলে থাকতেন জেলা সমাহর্তা বা অতিরিক্ত জেলা সমাহর্তা (সভাপতি) এবং জেলা তথ্য ও জনসংযোগ আধিকারিক (সদস্য-সম্পাদক) এবং দুইজন ঐ জেলা থেকে নির্বাচিত বিধানসভার সদস্য। বিধানসভার সভ্য দুইজনকে মনোনীত করতেন তৎকালীন তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী।

নিম্নোক্ত নির্দেশিকার প্রতি লক্ষ্য রেখে জেলা কমিটিগুলি নিজেরাই জেলা থেকে প্রকাশিত পত্র-পত্রিকাগুলিতে বিজ্ঞাপন দেওয়ার নীতি নির্ধারণ করতেন। নির্দেশিকাগুলি ছিল এইরকম ঃ—

(১) প্রাপক পত্র-পত্রিকাকে অবশ্যই রেজিস্ট্রর্ড পত্রিকা হ'তে হবে, ভারত সরকারের রেজিস্ট্রার অব নিউজ পেপার কর্তৃক প্রদত্ত রেজিস্ট্রেশন নম্বর দেখাতে হবে।

(২) বিজ্ঞাপন প্রচারের পূর্বে পত্রিকাটির প্রকাশন এবং প্রচার-সংখ্যা ছয় মাস যাবৎ নিয়মিত ছিল কিনা তা দেখে নিতে হবে।

(৩) পত্রিকাটির বিক্রয়-সংখ্যা কমপক্ষে ৫০০ হওয়া চাই।

(৪) যদিও পূর্ববর্তী সরকারের একটি নির্দেশিকায় বলা হয়েছিল যে, সরকারের বিরুদ্ধে যেসব পত্র-পত্রিকা সুতীব্র আক্রমণাত্মক প্রচারে লিপ্ত, যেসব পত্র-পত্রিকা বিভিন্ন সম্প্রদায় এবং ধর্মের বিরুদ্ধে ঘৃণা, উত্তেজনা ও হিংসা

প্রচার করে, অথবা স্বীকৃত সামাজিক প্রথা ও রীতিনীতি ও জনসাধারণের নৈতিক মূল্যবোধ ও রুচিকে আহত করে, জাতীয় স্বার্থকে হেয় করে এবং রাজ্য সরকারের অনুসৃত নীতির বিরদ্ধাচারণ করে, সেইসব পত্র-পত্রিকায় কোনও বিজ্ঞাপন প্রকাশ করা হবে না। রাজনৈতিক দলের যেসব পত্র-পত্রিকা সরকারকে স্বীকার করে না বা সরকারকে বিঘ্নিত করতে প্রয়াস পায়, রাজনৈতিক দলের সেইসব পত্র-পত্রিকাগুলিতেও সরকারি বিজ্ঞাপন দেওয়া হবে না।

মূলতঃ সরকারের বিরুদ্ধে যেসব পত্র-পত্রিকা নিজেদের স্বাধীন বক্তব্য তুলে ধরে, বিরোধী দলের বক্তব্য প্রচার করে, সরকারি দলের নির্দেশ শুনতে অস্বীকার করে তাদেরও সরকারি বিজ্ঞাপন থেকে বঞ্চিত করা হয়েছিল।

## প্ল্যানিং বোর্ড

৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে, বর্তমানে রাজ্যের প্ল্যানিং বোর্ডের কাজ কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য যোজনা পর্ষদ বর্তমানে পঞ্চবার্ষিক পরিকল্পনার পদ্ধতিগত কৌশল এবং রূপায়ণ প্রক্রিয়া ইত্যাদি কিরূপ হওয়া উচিত এ বিষয়ে প্রাথমিক পর্যায়ের অনুশীলনের কাজ হাত দিয়েছে।

## কারবাইড দিয়া পাকানো ফলের বিষয়ে গবেষণা

৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৫।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কারবাইড দিয়া পাকানো ফলের উপকারিতা বা অপকারিতা সম্পর্কে সরকার কোনও গবেষণা করিয়াছেন কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে উহার ফলাফল কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**নদীয়া জেলার কালীগঞ্জ ব্লকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের কর্মচারীর সংখ্যা**

**৩৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮০।) **শ্রী দেবশরণ ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নদীয়া জেলার কালিগঞ্জ ব্লকে আর ডবলু এস-এর কাজে নিযুক্ত কর্মচারীর (ফিটার ও হেলপার) সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** দুইজন মেকানিক ও দুইজন হেলপার।

**মুস্তাক আমেদ স্ট্রিটে সরকারি অফিস**

**৩৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতার ৫নং মুস্তাক আমেদ স্ট্রিটের বাড়িটিতে পশ্চিমবঙ্গ সরকারের কোন্ কোন্ অফিস অবস্থিত;

(খ) বাড়িটির বর্তমান মালিক কে;

(গ) কি কি শর্তে ঐ বাড়িটি লওয়া হইয়াছিল; এবং

(ঘ) কিভাবে বা কিসের ভিত্তিতে ঐ শর্ত স্থিরীকৃত হইয়াছিল?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত বাড়িটিতে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্য বাস্তুকার (কৃষি) এবং পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম লিমিটেডের অফিস অবস্থিত।

(খ) এই বাড়িটির মালিক অনামিকা হাউজিং কর্পোরেশন লিমিটেড, ৫ নং মুস্তাক আমেদ স্ট্রিট, কলকাতা-১৬।

(গ) ও (ঘ) (১) মুখ্য বাস্তুকারের (কৃষি) অফিসের ক্ষেত্রে এল এ কালেক্টর কর্তৃক অনুমোদিত হারের ভাড়ায় পূর্ত বিভাগ কর্তৃক অনুমোদিত পরিমাপ অনুযায়ী উক্ত অফিশের জন্য যতখানি জায়গার প্রয়োজন ততখানি জায়গা ভাড়া নেওয়া হয়।

(২) পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম লিমিটেডের ক্ষেত্রে বাড়ির মালিকের সঙ্গে কথাবার্তা বলিয়া প্রতি বর্গফুট ১ টাকা ৭৫ পয়সা হারে মোট মাসিক ৮,৪৪৩ টাকা ৭৫ পয়সা ভাড়ায় উক্ত বাড়ির তিনটি তলায় ৪,৮২৫ বর্গফুট পরিমিত স্থান ভাড়া নেওয়া হয়। তদুপরি উক্ত অফিসের

প্রয়োজন অনুযায়ী বাড়িটির পরিবর্তন, পরিবর্ধন ঘটাইয়া উন্নত মানে আনা এবং সাজসজ্জার জন্য ৪ লক্ষ ৪০ হাজার টাকা অগ্রিম এবং বাড়ি ভাড়ার খুঁটিনাটিসহ সর্ব শর্ত পালনের জন্য ছয় মাসের ভাড়ার সমপরিমাণ ৫০,৬৬২ টাকা জামিন হিসাবে জমা দেওয়া হয়। অগ্রিমের ৪ লক্ষ ৪০ হাজার টাকা আদায়ের জন্য মাসিক ভাড়ার অর্ধেক অর্থাৎ ৪,২২১ টাকা ৮৮ পয়সা প্রতি মাসে ভাড়া হিসাবে আদায় দেওয়া হয়।

## বিদ্যুতের জন্য আবেদন

**৩৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১০১৪।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, ২৪-পরগনা রাজপুর বিদ্যুৎ সরবরাহ অফিসের বিদ্যুতের লাইন পাওয়ার জন্য বহু আবেদনপত্র জমা পড়িয়া আছে;

(খ) সত্য হইলে,—

(১) ৩১-৭-১৯৭৭ তারিখ পর্যন্ত এইরূপ আবেদনপত্রের সংখ্যা কত, ও

(২) আবেদনকারীদের দ্রুত বিদ্যুৎ সরবরাহের জন্য কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) সার্ভিস লাইন দেওয়ার ক্ষেত্রে সরকারের কোনও নির্দিষ্ট নীতি আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৩০৭টি।

(২) আগ্রহী গ্রাহক কর্তৃক সার্ভিস কানেকশনের জন্য দেয় টাকা প্রদত্ত হইলে এবং প্রাসঙ্গিক নিয়মকানুন যথাযথ পালিত হইলে পর যথাসাধ্য সত্ত্বর বিদ্যুৎ সরবরাহ করার ব্যবস্থা নেওয়া হয়।

বিদ্যুৎ সরবরাহের বকেয়া কেসগুলি যথাসম্ভব সত্বর সম্পন্ন করিবার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রচেষ্টা করিতেছে।

(গ) এ বিষয়ে ইণ্ডিয়ান ইলেক্ট্রিসিটি অ্যাক্ট, ১৯১০ এবং ইণ্ডিয়ান ইলেক্ট্রিসিটি রুল্‌স ১৯৫৬-এ পদ্ধতি সন্নিবদ্ধ আছে।

**সন্দেশখালি ভূমি সংস্কার মহলের অধীনে খাস জমির পরিমাণ**

**৩৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০১৯।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সন্দেশখালি ভূমি সংস্কার মহলের অধীন খাস জমির পরিমাণ কত;

(খ) ঐ জমির মধ্যে বন্টন করা জমির পরিমাণ কত; এবং

(গ) মোট কত জমিতে মামলা বিচারধীন আছে ও মামলাগুলি নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭,৯৬১.৮৮ একর।

(খ) ৩,০৬৭.২১ একর।

(গ) ৪,১২৫.৩২ একর জমিতে মোট ৪১১টি মামলা বিচারাধীন আছে।

**লোকসভা নির্বাচনের পূর্বে প্রাক্তন প্রধানমন্ত্রীর পশ্চিমবঙ্গ সফর**

**৩৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৬।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী দীনবন্ধু মাঝি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সালের লোকসভা নির্বাচনের প্রাক্কালে প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জায়গায় পরিক্রমা করিয়াছিলেন; এবং

(খ) ঐ পরিক্রমার জন্য যথাযথ ব্যবস্থাদি করিতে পশ্চিমবঙ্গ সরকারের সরকারি তহবিল হইতে কত টাকা খরচ হইয়াছিল?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কাটোয়া (বর্ধমান), বিষ্ণুপুর (বাঁকুড়া), কাঁথি (মেদিনীপুর), পুরুলিয়া, ডায়মণ্ডহারবার (২৪-পরগনা), তারকেশ্বর (হুগলি), বহরমপুর (মুর্শিদাবাদ), বসিরহাট (২৪-পরগনা) জগদ্দল (২৪-পরগনা), কলকাতা, মালদহ।

(খ) নিরাপত্তার নিমিত্ত প্রেরিত পুলিশ কর্মীদের রাহা খরচ ইত্যাদি বাবদ ব্যয় ১,৭২,৬৪২.৮২ (এক লক্ষ বাহাত্তর হাজার ছয়শত বিয়াল্লিশ টাকা বিরাশি পয়সা) পশ্চিমবঙ্গ সরকারের সরকারি তহবিল হইতে মঞ্জুর হইয়াছে। অন্যান্য ব্যয় এখনও মঞ্জুর হয় নাই।

**মালদহ জেলায় ভাগীরথী নদীর উপর নির্মিত সেতুটির নামকরণ**

৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪১।) **শ্রী শৈলেন সরকার ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার কাগমারীতে ভাগীরথী নদীর উপর নির্মিত ব্রিজটির কি নামকরণ করা হইয়াছে; এবং

(খ) এরূপ নামকরণের কারণ কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আবু হায়াৎ খাঁ সেতু।

(খ) এই সেতুটির নামকরণ করিয়া কোনও সরকারি আদেশনামা জারি হয় নাই। তবে ১৯৭৩ সালে নির্মিত প্রস্তর স্থাপনের সময় সম্ভবত তদানীন্তন পূর্তমন্ত্রী এই সেতুটি "আবু হায়াৎ খাঁ সেতু" নাম দেওয়ার প্রস্তাব করিয়াছিলেন।

**কর্মসংস্থানের জন্য জেলাওয়ারী অর্থবরাদ্দ**

৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫২।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের জন্য এ পর্যন্ত কোন্ জেলায় কত অর্থবরাদ্দ করা হইয়াছে; এবং

(খ) উক্ত অর্থ কি শর্তে ও কোন্ কোন্ কাজে ব্যয় হইয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের জন্য জেলাওয়ারী কোনও বরাদ্দ অনুমোদন করা হয়নি।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**কান্দী মহকুমায় বিভিন্ন ব্লকে হাসপাতালসমূহে শয্যা-সংখ্যা**

৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার বিভিন্ন ব্লকে সখাদ্য (ডায়েটারী) ও খাদ্যবিহীন (নন-ডায়েটারী) শয্যাযুক্ত কয়টি হাসপাতাল আছে (নামসহ);

(খ) উক্ত হাসপাতালগুলির প্রত্যেকটিতে কয়টি করিয়া কি ধরনের শয্যা আছে;

(গ) উক্ত হাসপাতালগুলিতে শয্যা-সংখ্যা বৃদ্ধির কোনও প্রস্তাব সরকারের আছে কিনা এবং

(ঘ) উক্ত মহকুমায় নতুন হাসপাতাল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারেব বিবেচনাধীন আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) একটি তালিকা পেশ করা হল।

(গ) বর্তমানে নেই।

(ঘ) দুটি নতুন উপ-স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য চলছে।

*Statement referred to in reply to clause (Ka) and (Kha) of unstarred question No. 392 (unstarred question No. 1053)*

| ্লকের নাম | প্রাথমিক, উপ-স্বাস্থ্যকেন্দ্র, হাসপাতালের নাম | অনুমোদিত খাদ্যযুক্ত শয্যাসংখ্যা ও ধরন |
|---|---|---|
| ান্দি | (১) মহকুমা হাসপাতাল, কান্দি | ২৫০টি। তবে ১২৫টি চালু আছে। সার্জিকাল—১৭ চক্ষু—২০ মেডিসিন—২৩ প্রসূতি —২৩ স্ত্রীরোগ—৮ অন্যান্য—২১ |
| | (২) গোকর্ন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ১৫টি |
| | (৩) পুরন্দরপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| | (৪) *বাহারা উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| ভরতপুর ১ নং | (১) ভরতপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ১৫টি |
| | (২) যাজন উপ-স্বাস্থ্যকেন্দ্র | ১৫টি |
| | (৩) *অমলাই উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৪টি |

| | | |
|---|---|---|
| ভরতপুর ২ নং | (১) সালার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ১৫টি |
| | (২) *শিমুলিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| | (৩) *তালিবপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| | (৪) টেনিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৪টি |
| | (৫) কাগ্রাম উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| বারওয়াঁ | (১) বড়এঞা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ১৫টি |
| | (২) পাচথুপি উপ-স্বাস্থ্যকেন্দ্র | ১০টি |
| | (৩) *কুলি উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৬টি |
| | (৪) খরজুনা উপ-স্বাস্থ্যকেন্দ্র | ৪টি |
| খরগ্রাম | (১) খরগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | ৬০টি |
| | (২) পারুলিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র | ১০টি |
| | (৩) মরগ্রাম উপ-স্বাস্থ্যকেন্দ্র | ১০টি |
| | (৪) ঝিল্লি উপ-স্বাস্থ্যকেন্দ্র | ১০টি |

* এই উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বর্তমানে দুটি ক'রে খাদ্যবিহীন শয্যা চালু আছে।

দ্রষ্টব্য—স্বাস্থ্যকেন্দ্রের শয্যাগুলি কোনও বিশেষ রোগের জন্য নির্দিষ্ট করা থাকে না।

**অপরাধের সংখ্যাতত্ত্ব**

৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৪।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বছর ২০শে জুন হইতে ২৭শে আগস্ট পর্যন্ত কতগুলি চুরি, ডাকাতি, খুন, ছিনতাই, রাহাজানি ইত্যাদির ঘটনা সংঘটিত হইয়াছে;

(খ) গত বছর এই সময়ে এইসব অপরাধের সংখ্যা কত ছিল; এবং

(গ) এইসকল ঘটনার মধ্যে কতগুলি ক্ষেত্রে দুর্বৃত্তদের গ্রেপ্তার করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ)

| | ২০-৬-১৯৭৭ হইতে | ২০-৬-১৯৭৬ হইতে |
|---|---|---|

| | ২৭-৮-১৯৭৭ পর্যন্ত | ২৭-৮-১৯৭৬ পর্যন্ত |
|---|---|---|
| চুরি | ৭,৯৭১ | ৭,০৪০ |
| ডাকাতি | ২৪২ | ১৬৩ |
| হত্যা | ১৭৬ | ১৫৯ |
| ছিনতাই | ২০৭ | ১৪৭ |
| রাহাজানি | ২১৯ | ১১৯ |

(গ)—

| | ২০-৬-১৯৭৭ হইতে ২৭-৮-১৯৭৭ পর্যন্ত | ২০-৬-১৯৭৬ হইতে ২৭-৮-১৯৭৭ পর্যন্ত |
|---|---|---|
| চুরি | ৩,৪২৯ | ৪,৯৩৫ |
| ডাকাতি | ২১৮ | ১৫৫ |
| হত্যা | ১৪৬ | ১৫০ |
| ছিনতাই | ১১৮ | ৫৫ |
| রাহাজানি | ১৭২ | ৯৫ |

**গ্রামাঞ্চলের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তকরণ**

**৩৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৭।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলের প্রাইমারী হেল্‌থ সেন্টারকে রুর‍্যাল হসপিটালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, কোন্ কোন্ জেলায় কয়টি হেল্‌থ সেন্টারকে রুর‍্যাল হসপিটালে রূপান্তর করা হইবে; এবং

(গ) প্রতি অঞ্চলে বা কয়েকটি অঞ্চলের কেন্দ্রস্থলে একটি করিয়া সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) যোজনা কমিশনের নির্দেশ অনুযায়ী প্রতি চারটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের একটিকে

রুর‍্যাল হসপিটাল বা গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার পরিকল্পনা আছে।

গ্রামাঞ্চলের জনসাধারণের চিকিৎসার ন্যূনতম প্রয়োজনের গুরুত্ব অনুসারে জেলায় জেলায় এরূপ গ্রামীণ হাসপাতালের সংখ্যা স্থির করা হবে।

(গ) মিনিমাম নীডস প্রোগ্রাম প্রতি ব্লকে সাধারণ দুটি করে উপ-স্বাস্থ্যকেন্দ্র (সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার) স্থাপিত করা হয়।

**মুর্শিদাবাদ জেলার বিশেষ এবং অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পসমূহের কর্মসূচি**

৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৬।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম ও অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী মুর্শিদাবাদ জেলার বড়োঞা এবং ভরতপুর ১ ও ২ নং ব্লকে কি কি কাজ হইয়াছে;

(খ) আগস্ট ১৯৭৭ পর্যন্ত উক্ত এলাকায় উক্ত প্রকল্প বাবদ অর্থ ব্যয়ের পরিমাণ কত; এবং

(গ) উক্ত ব্লকগুলিতে কোন্ কোন্ কাজ অসমাপ্ত অবস্থায় রহিয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের অধীনে গৃহীত এই তিনটি ব্লকের কর্মসূচির একটি তালিকা পেশ করা হল। আগস্ট ১৯৭৭ পর্যন্ত এ প্রকল্পগুলি বাবদ অর্থ ব্যয়ের পরিমাণ ৫,৪৮,৬৪৭ টাকা।

অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট কার্যসূচির প্রকল্পগুলি রাজ্যভিত্তিক অথবা জেলাভিত্তিক। এই কর্মসূচি অনুযায়ী ব্লকওয়ারী কোন প্রকল্প রূপায়ণের জন্য অনুমোদিত হয়নি। অতএব ব্লকওয়ারী ব্যয়ের হিসাবের প্রশ্ন ওঠে না। তবে তিনটি ব্লকে বীজ মূলধন প্রকল্পের (মার্জিন মানি স্কীম) মাধ্যমে রূপায়িত কর্মসূচির ব্যয়ের পরিমাণ নিম্নরূপ ঃ

| ব্লকের নাম | সাহায্যপ্রাপ্ত | প্রদত্ত বীজ মূলধনের পরিমাণ |
|---|---|---|
| বড়োঞা | করাত কল | ৬,০০০.০০ |
| | পাথর গুড়া করাত কল | ৮,৭১৫.০০ |

| | | |
|---|---|---|
| ভরতপুর ১ নং | অ্যাগ্রোসার্ভিস সেন্টার | ২,৮০০.০০ |
| ভরতপুর ২ নং | কাপড় রং ও ছাপার কাজ | ৫০০.০০ |
| | অ্যাগ্রোসার্ভিস সেন্টার | ৫,০০০.০০ |

এই তিনটি ব্লকে বিভিন্ন প্রশিক্ষণ প্রকল্পের মাধ্যমে প্রশিক্ষণ-প্রদত্ত শিক্ষিত বেকার যুবকদের সংখ্যা যথাক্রমেঃ

| | |
|---|---|
| বড়োঞা | ২৯ জন |
| ভরতপুর ১ নং | ৩৩ জন |
| ভরতপুর ২ নং | ৪৯ জন |

এই প্রশিক্ষণ বাবদ খরচের পরিমাণ সম্পূর্ণরূপে নির্ধারিত করা হয় নাই।

(গ) স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম গৃহীত, মাত্র একটি প্রকল্প অসমাপ্ত আছে যথা বড়োঞা ব্লকের পাটীপাড়া হইতে সাহোরা রাস্তার উন্নয়ন।

অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট কর্মসূচিতে শিক্ষিত বেকারদের স্বনিযুক্তির জন্য স্বনিযুক্তি প্রকল্পগুলির মোট আনুমানিক ব্যয়ের ১০ শতাংশ পর্যন্ত সহজে পরিশোধযোগ্য বীজ-মূলধন ঋণ হিসাবে সরকার দিয়া থাকেন। এই ঋণ কেবল সেইসকল প্রকল্পের জন্য দেওয়া হয় যেগুলি রূপায়ণের আনুমানিক ব্যয়ের বাকি ৯০ শতাংশ পর্যন্ত কোনও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক বা অন্য কোনও আর্থিক সংস্থা মঞ্জুর করিয়া থাকেন। এই ব্যবস্থায় কোনও প্রকল্পের অসমাপ্ত থাকার প্রশ্ন ওঠে না।

*Statement referred to in reply to clause (ka) and (kha) of unstarred question No. 395 (Admitted question No. 1066.*

**স্পেশ্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের তালিকা**

টাকা

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | প্রকল্পের নাম | যে আর্থিক বৎসরে অনমোদিত | অনমোদিত মোট টাকা | ১৯৭৭ সালের আগস্ট পর্যন্ত ব্যয় |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১। | বড়োঞা | হাতিশালা হইতে ফতেপুর পর্যন্ত পুকুর ও মেঠো খাল পনঃখনন। | ১৯৭৩-৭৪ | ৩,০৮৪ | ৩,০৮৪ |
| ২। | ঐ | কুন্দাল হইয়া আঁদি হইতে হোতিয়া পর্যন্ত রাস্তা। | ১৯৭৪-৭৫ | ১,৩৩,৮৪৯ | ১,৩৩,৮৪৯ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৩। | ঐ | পাঁচিপাড়া হইতে সাহোরা পর্যন্ত রাস্তার খোয়া দিয়ে বাঁধানোর কাজ। | ১৯৭৫-৭৬ | ১,৬১,৭৬৭ | ১,৬১,৭৬৭ |
| ৪। | ঐ | পাঁচিপাড়া হইতে সাহোরা রাস্তার আরও উন্নতিসাধন। | ১৯৭৬-৭৭ | ৭০,৯৮০ | ৫৮,০০০ |
| ৫। | ভরতপুর ১ নং | গর্দারমারা হইতে লোহাডাহা পর্যন্ত বাঁধের বিশেষ মেরা-মতি কাজ। | ১৯৭২-৭৩ | ২৪,৫০০ | ২৪,৫০০ |
| ৬। | ঐ | গর্দারমারা হইতে আমলাই পর্যন্ত রাস্তা—বাঁধের কাজ। | ১৯৭৩-৭৪ | ১৮,৪৩৮ | ১৮,৪৩৮ |
| ৭। | ভরতপুর ২ নং | তালিবপর-টেনিয়া-বারহাটি গ্রাম পর্যন্ত রাস্তার কাজ। | ১৯৭৩-৭৪ | ৩০,১৮৩ | ৩০,১৮৩ |
| ৮। | ঐ | হাসপাতাল হইতে টেনিয়া গ্রাম পর্যন্ত রাস্তা। | ১৯৭৩-৭৪ | ৩০,১৩১ | ৩০,১৩১ |
| ৯। | ঐ | কাগ্রাম হইতে টেনিয়া ফেরী-ঘাট পর্যন্ত রাস্তা (সালার তালিবপুর রাস্তার অংশ বাদ)। | ১৯৭৪-৭৫ | ৮৮,৬৯৫ | ৮৮,৬৯৫ |
| | | | মোট | ৫,৬১,৬২৭ | ৫,৪৮,৬৪৭ |

## গ্রামীণ জলসরবরাহ

৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৯।) **শ্রী সামসুদ্দীন আহমেদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ জলসরবরাহ ব্যবস্থা রূপায়ণের জন্য কি পদ্ধতি অবলম্বন করা হয়;

(খ) মালদহ-জেলার অন্তর্গত কালিয়াচক থানার ১ নং, ২ নং এবং ৩ নং ব্লকে অদ্যবধি কত টিউবওয়েল বসানো হইয়াছে;

(গ) উক্ত ব্লকগুলিতে কতগুলি টিউবওয়েল অকেজো অবস্থায় রহিয়াছে;

(ঘ) উক্ত অকেজো টিউবওয়েলগুলি মেরামতের বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন; এবং

(ঙ) এই মেরামতি কাহাদের মাধ্যমে হইয়া থাকে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি ৪০০ জনপিছু একটি অথবা গ্রামপিছু অন্তত একটি জল-উৎস স্থাপন করার কর্মসূচি প্রতি বৎসর গ্রহণ করা হয়ে থাকে। এইরূপ জল-উৎস (নলকূপ/কূয়া) স্থাপনের সংখ্যা কত হবে তা বাৎসরিক বাজেট-বরাদ্দের উপর নির্ভরশীল।

(খ) ১,১০১টি।

(গ) ১৬৫টি।

(ঘ) নতুন নলকূপ বসানোর সঙ্গে সঙ্গে পুরাণো নলকূপ বসানোর পরিকল্পনাও গ্রহণ করা হয়ে থাকে। বিগত দুই বৎসরের গ্রামীণ জলসরবরাহ পরিকল্পনায় অকেজো নলকূপগুলির পুনঃখননের উপরই বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। তাছাড়া কোনও নলকূপ খারাপ হয়েছে বা সামান্য মেরামতির দরকার এইরূপ সংবাদ পেলে ব্লকের রক্ষণাবেক্ষণ-দল কর্তৃক তাহা তৎক্ষণাৎ সারানো হয়ে থাকে।

(ঙ) সাধারণত বি ডি ও-গণ সেই ব্লকের জনস্বাস্থ্য (কারিগরি) বিভাগের কর্মিগণের সঙ্গে পরামর্শক্রমে উক্ত কাজগুলি সম্পাদন করে থাকেন।

## জেলাভিত্তিক যুবকল্যাণ কেন্দ্র

**৩৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৭১।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় নতুন যুবকল্যাণ কেন্দ্র চালু করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, ঐ যুব কেন্দ্রগুলি চালু করিবার প্রস্তাবিত পদ্ধতি কিরূপ;

(গ) ঐ যুবকল্যাণ কেন্দ্রগুলি কি ধরনের কাজ করিবে; এবং

(ঘ) কেন্দ্রগুলির প্রত্যেকটির জন্য কি পরিমাণ অর্থ ব্যয় করা হইবে?

**যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। বর্তমানে রাজ্যের দশটি জেলায় যে চল্লিশটি ব্লকভিত্তিক যুবকেন্দ্র চালু আছে তাহা ব্যতিরেকে বিভিন্ন জেলায় নতুন আরও পঞ্চাশটি ব্লক যুব কেন্দ্র এবং কুড়িটি মহকুমাভিত্তিক যুব কেন্দ্র চালু করিবার প্রস্তাব এই বিভাগের বিবেচনাধীন আছে।

(খ) বর্তমানে রাজ্যের বিভিন্ন জেলায় যে ৩৫৫টি উন্নয়ন ব্লক চালু আছে তাহার

সবগুলিই একটি করিয়া ব্লক যুবকল্যাণ কেন্দ্র চালু করিবার পরিকল্পনা এই বিভাগের আছে। অর্থাভাব হেতু এই কার্যসূচির দ্রুত রূপায়ণ ব্যাহত হইতেছে। প্রস্তাবিত নতুন যুব কেন্দ্রগুলি যাহাতে বিভিন্ন জেলায়, সুষম বন্টনের মাধ্যমে ব্লক স্তরে ও মহকুমা স্তরে যুবসমাজের জন্য উন্নয়নমূলক কার্য করিতে পারে সেদিকে লক্ষ্য রাখা হই.·

(গ) এই কেন্দ্রগুলিতে নিম্নলিখিত কাজ করা হয় ঃ

(১) স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করা;

(২) বৃত্তিমূলক প্রশিক্ষণের জন্য শিক্ষণকেন্দ্র স্থাপন;

(৩) দরিদ্র ছাত্রছাত্রীদের সুলভ মূল্যে বই-খাতা ইত্যাদি বিতরণের জন্য বিভিন্ন বিদ্যালয়ে ছাত্র সমবায় সমিতি স্থাপন;

(৪) প্রাপ্তবয়স্ক নিরক্ষরদের শিক্ষাদানের জন্য বয়স্ক শিক্ষাকেন্দ্র চালানো;

(৫) গ্রামীণ ক্রীড়ার মান উন্নয়ন ও প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন;

(৬) বিজ্ঞাপনের প্রসারের জন্য বিভিন্ন ব্লক স্তরে ছাত্রছাত্রীদের নিয়ে বিজ্ঞান ক্লাব স্থাপন;

(৭) সাংস্কৃতিক অনুষ্ঠান ও প্রতিযোগিতার আয়োজন;

(৮) বিভিন্ন সমাজসেবামূলক কাজ।

(ঘ) কেন্দ্রগুলির প্রত্যেকটির জন্য বার্ষিক ব্যয় প্রায় ২৩,০০০ টাকা হইবে।

**সাগরদীঘি তফসিলি কেন্দ্রে পানীয় জলের নলকূপের সংখ্যা**

**৩৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৫।) **শ্রী হাজারী বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি তফসিলি কেন্দ্রে পানীয় জলের জন্য কতগুলি নলকূপ আছে এবং তন্মধ্যে কতগুলি অকেজো অবস্থায় পড়িয়া আছে;

(খ) অকেজো থাকিলে ঐ নলকূপগুলি কতদিনের মধ্যে মেরামত করা হইবে;

(গ) উক্ত এলাকায় নলকুপহীন গ্রামে নতুন নলকূপ বসাইবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কতদিনের মধ্যে তাহা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৪৭৪টি নলকূপ আছে। তন্মধ্যে ১৫১টি নলকূপ অকেজো।

(খ) গ্রামভিত্তিক সমীক্ষা শেষ হইলে বাৎসরিক বাজেট-বরাদ্দের পরিমাণ সাপেক্ষে প্রয়োজন প্রকল্প মঞ্জুর করা হইবে।

(গ) হ্যাঁ।

(ঘ) 'খ' প্রশ্নের উত্তর দ্রষ্টব্য।

**Erection of statue of Mahatma Gandhi in Kharagpur, Midnapore and Burdwan**

**399.** (Admitted question No. 1080.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state–

(a) whether the Government has any proposal for presentation of life-size bronze statue of Mahatma Gandhi to the people of Kharagpur, Midnapore and Burdwan; and

(b) if so, the present position thereof?

**Minister-in-charge of Public Works Department :**

(a) Yes, for Kharagpur only.

(b) It is in the phase of clay modeling and after its approval subsequent phases of work will be taken up.

**Financial resources for construction of Mahajati Sadan**

**400.** (Admitted question No. 1083.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state what were the sources of finance for construction of Mahajati Sadan, Calcutta?

**Minister-in-charge of Public Works Department :** Mahajati Sadan was constructed partly from public donation and partly from the State Exchequer.

**১৯৭৬ সালে রঘুনাথগঞ্জ ২ নং ব্লকে বন্যা**

৪০১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯০।) **শ্রী হাবিবুর রহমান ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৬ সালে মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লক বন্যাকবলিত হইয়াছিল কিনা;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তবে কতগুলি পরিবারের বাড়ি বন্যায় ক্ষতিগ্রস্ত হইয়াছিল; এবং

(গ) উক্ত বন্যায় ক্ষতিগ্রস্ত কতগুলি পরিবারকে গৃহনির্মাণের জন্য সাহায্য দেওয়া হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৮,০০০।

(গ) ২৫০।

**বাঁকুড়ায় বহন বিভাগের অধীনে পুষ্করিণী**

**৪০২।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৭।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বন বিভাগের অধীনে কতগুলি পুকুর আছে;

(খ) বর্তমান বৎসরে এই পুকুরগুলির কতগুলিতে মাছ চাষের জন্য বন্দোবস্ত দেওয়া হইয়াছে; এবং

(গ) অবশিষ্ট পুকুরগুলি বন্দোবস্ত না হওয়ার কারণ কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় বন বিভাগের পুকুর বলতে কিছু নেই, তবে ৩০টি মাটির বাঁধ আছে। এই বাঁধগুলি মুখ্যত ভূমি ও ভূগর্ভস্থ জল সংরক্ষণের জন্য ও বনভূমি সৃজন ও সন্নিহিত কৃষিজমিতে সেচের জন্য নির্মিত হয়েছিল।

(খ) এই ব্যাপারে ১১-৭-১৯৭৭ তারিখে নিলাম ডাকা হয়েছিল। মাত্র চার ব্যক্তি ঐ নিলামে এসেছিলেন। কিন্তু তাঁরা নিলামে অংশ গ্রহণ করেন নাই বা বিশেষ কোনও ডাক দেন নাই। পর্যাপ্ত পরিমাণ জল সারা বৎসর ধরে রাখতে না পারলে মাছ চাষের অসুবিধা হতে পারে।

(গ) অতএব কোন প্রশ্নই ওঠে না।

### ইছাপুর-শ্যামপুর থানার মাতাপাড়া পর্যন্ত রাস্তার কাজ

৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৯।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইছাপুর-শ্যামপুর থানার উলুবেড়িয়া-গড়চুম্বক রোডের মাতাপাড়া পর্যন্ত রাস্তার কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কতদিনে ঐ কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকৃতপক্ষে ঐ নামে কোনও একটি রাস্তা নাই, তবে উলুবেড়িয়া-শ্যামপুর (গড়চুম্বক) রাস্তার সপ্তম মাইলে ইছাপুর থেকে (১) ধুন্দলি-নবগ্রাম-ঘোষপুর কালিয়া সড়ক এবং তারপরে (২) মাতাপাড়া সড়কটি বেরিয়েছে। তারমধ্যে প্রথম রাস্তাটির মাটির কাজ ও সাঁকো (কালভার্ট) নির্মাণ শেষ হয়েছে এবং দ্বিতীয় রাস্তাটির মাটির কাজ সবে শুরু হয়েছে।

(খ) আর্থিক বা অন্য কোন অসুবিধা দেখা না দিলে ১৯৮০-৮১ সালের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

### উলুবেড়িয়ায় বাসস্ট্যান্ড স্থাপন পরিকল্পনা

৪০৪। (অনুমোদিতপ্রশ্ন নং ১১০৫।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়ার বাস স্ট্যান্ডের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল কিনা; এবং

(খ) হয়ে থাকিলে, ঐ পরিকল্পনায় কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের অধীন প্রকল্প

৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১০৬।) **শ্রী অরবিন্দ ঘোষাল ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের অধীনে বর্তমানে কোন্ কোন্ স্কীম রহিয়াছে;

(খ) ঐ স্কীমগুলিতে কত টাকার বরাদ্দ আছে;

(গ) গত এক বৎসরে নতুন কোন্ স্কীম গ্রহণ করা হইয়াছে কিনা; এবং

(ঘ) হইলে কি কি স্কীম?

**পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) একটা তালিকা নিম্নে পেশ করা হইল (১ নং তালিকা)।

(গ) ও (ঘ) এ সম্বন্ধে আর একটি তালিকা পেশ করা হইল (২ নং তালিকা)।

*Statement referred to clause (ka) and (kha) of unstared question No. 405 (Admitted question No. 1106)*

১ নং তালিকা

বর্তমানে হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের অধীনে যেসকল স্কীম আছে তাহাদের সম্বন্ধে তথ্য

| ক্রমিক নং | উন্নয়ন প্রকল্পের নং | স্কীমের নাম | অনুমোদিত প্রাক্কলন অনুসারে সম্ভাব্য খরচ | এইচ-আই-টির ১৯৭৭-৭৮ সালের বাজেট-বরাদ্দ |
|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) |
| | | | লক্ষ টাকা | লক্ষ টাকা |
| ১। | ১ | কদমতলা এলাকার সাধারণ উন্নয়ন | ৬২.৮২ | ১.৫০ |
| ২। | ২ | ডুমরাজালা এলাকার সাধারণ উন্নয়ন | ৬৫.৪৯ | ৩.০০ |
| ৩। | ৩ | হাওড়ার বিভিন্ন অঞ্চলে নয়টি ছোট পার্ক নির্মাণ। | ১৭.৩৯ | ০.৫০ |
| ৪। | ৪ | এন এস দত্ত রোডে একটি বড় পার্ক এবং খেলার মাঠ তৈরি করা। | ৮.৯৫ | ০.৫০ |
| ৫। | ৫ | শরৎ চ্যাটার্জী এবং মহেন্দ্র রোডের মধ্যবর্তী স্থানে পার্ক নির্মাণ। | ২৭.৯৩ | ১.৩০ |
| ৬। | ৬ | শালকিয়ায় বড় একটি পার্ক নির্মাণ | ১১.৮৮ | ২.০০ |
| ৭। | ৭এ | উত্তর হইতে দক্ষিণে হাওড়া ড্রেনেজ ক্যানেল বরাবর রাস্তা। | ১৪.০৩ | ১.০৩ |
| ৮। | ৯ | একটি বাস স্ট্যান্ড এবং সপিং সেন্টার নির্মাণ। | ২১.২২ | ০.৫০ |
| ৯। | ১১ এবং ... | ...কিয়া সল্ট গোলা এলাকার | | |

| | | | | |
|---|---|---|---|---|
| | প্রকল্প নং টি টি ০১৬। | উন্নয়ন— | | |
| | | এইচ আই টি-র অংশ | ৩২.৯৫ | ৩.০০ |
| | | সি এম ডি-এর অংশ | ১৮৭.১১ | ১৫.০০ |
| ১০। | ১২ | বেলিলিয়াস রোড হইতে জি টি রোড পর্যন্ত ১২০ ফুট প্রশস্ত রাস্তা নির্মাণ। | ৬৬.৩৪ | ০.৫০ |
| ১১। | ১৪ | এম ভট্টাচার্য রোডের উত্তরাঞ্চলের উন্নয়ন এবং উহার দক্ষিণে পার্ক নির্মাণ। | ৪৮.৯৪ | ... |
| ১২। | ১৫ | বেলিলিয়াস রোড এলাকার উন্নয়ন | ৪৪.৩৭ | ... |
| ১৩। | ২২ | ৫নং সাধারণ উন্নয়ন স্কীমে স্টেডিয়াম নির্মাণ। | ১৯৯.৩৪ | ... |
| ১৪। | ২৩ | কদমতলা এলাকায় দোকানঘর এবং আবাস নির্মাণ। | ৮.৪৭ | ১.০০ |
| ১৫। | ২৫ | ডুমড়াজালা এলাকার সাধারণ উন্নয়ন ও পরিকল্পনা। | ১৫.৯৮ | ২.০০ |
| ১৬। | এইচ আর বি সি | দ্বিতীয় হুগলি সেতুর হাওড়ার দিকের সংলগ্ন রাস্তা (অ্যাপ্রোচ রোড) নির্মাণ। | ২,০৪৪.০০ | ২১০.০০ |
| ১৭। | সিএমডিএ প্রকল্প নং এস ডি ০১৪। | হাওড়ার জন্য ভূগর্ভস্থ পয়প্রণালী নির্মাণ ১ম পর্যায়, ১ম স্টেজ আই ডি এ ঋণ—১। | ২১৪.০০ | ২০ ০০ |
| ১৮। | সিএমডিএ প্রকল্প নং এস ডি ০১৬ | হাওড়ার জন্য ভূগর্ভস্থ পয়প্রণালী নির্মাণ, ২য় স্টেজ আইডিএ ঋণ —১। | ৩৪০.২৯ | ৮.০০ |
| ১৯। | সিএমডিএ প্রকল্প নং এস ডি ০১৫এ। | হাওড়ায় জলনিকাশি নালার উন্নয়ন | ৯৬.৬৪ | ৩.০০ |
| ২০। | সিএমডিএ প্রকল্প নং টিটি ০১৮। | ব্যাকল্যান্ড সেতু পুনর্নির্মাণ | ৫২১.৪৪ | ৭১.০০ |
| ২১। | সিএমডিএ প্রকল্প নং এসপিপি ০০৪। | পার্ক ও খেলার মাঠ তৈরি | ২০.০০ | ২.০০ |
| ২২। | সিএমডিএ প্রকল্প নং এসপিএইচ ০০২ | দক্ষিণ হাওড়ায় হাসপাতাল নির্মাণ | ৩৩.৪৫ | ১০.০০ |
| | | মোট | ৪,১০০.০৩ | ৩৫৫.৮৫ |

*Statement referred to clause (ga) and (gha) of unstarred question No. 405 (Admitted question No. 1106)*

২ নং তালিকা

গত এক বৎসরে হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের অধীনে যেসমস্ত স্কীম গ্রহণ করা হইয়াছে তাহাদের সম্বন্ধে তথ্য

| ক্রমিক নং | স্কীমের নাম ও নম্বর | এস্টিমেটে ধার্য খরচ | ১৯৭৭-৭৮ সালের বাজেট-বরাদ্দ |
|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) |
| | | লক্ষ টাকা | লক্ষ টাকা |
| ১। | স্কীম নং ২৭, মাকড়দা রোড পার্ক | ০.৯৭ | ০.২০ |
| ২। | স্কীম নং ২৮, সাধারণ উন্নয়ন | ২.৭৪ | ০.৫৩ |
| ৩। | স্কীম নং ২৯, কাসুন্দিয়া রোড পার্ক | ১.৫৫ | ০.৫৩ |
| ৪। | স্কীম নং ৩০, কাঁকড়াপাড়া লেন পার্ক | ২.০৬ | ০.৫৩ |
| | মোট | ৭.৩২ | ১.৭৯ |

## উলুবেড়িয়া হাসপাতাল

৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৩।) **শ্রী অরবিন্দ ঘোষাল** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়া হাসপাতাল পরিচালনার ব্যাপারে সরকার কোনও অভিযোগ পেয়েছেন কিনা; এবং

(খ) পেয়ে থাকিলে, সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাওয়া গিয়াছে।

(খ) অভিযোগটি পূর্ণ তদন্তের এবং তদন্তের বিস্তৃত বিবরণের জন্য মুখ্য জেলা স্বাস্থ্য অধিকর্তা হাওড়ার নিকট প্রেরণ করা হইয়াছে।

## ইন্দাস থানায় পীচ রাস্তা

৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৮।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী গুণধর**

চৌধুরি ঃ পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭১ সালের মার্চ হইতে ১৯৭৭ সালের মার্চ মাস পর্যন্ত বাঁকুড়া জেলায় ইন্দাস থানায় কত মাইল পীচ রাস্তা বা মেটাল্ড রোড করা হইয়াছে; এবং

(খ) ১৯৭৭-৭৮ সালে ঐ থানায় কত মাইল পীচ রাস্তা বা মেটাল্ড রোড করার পরিকল্পনা সরকারের আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ সময়ে কোনও রাস্তা পীচ বা মেটাল্ড করা হয় নাই।

(খ) নাই।

**বাঁকাদহ-জয়রামবাটী ভায়া বৈতল রাস্তা ও সংলগ্ন ব্রিজ**

৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী গুণধর চৌধুরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার বাঁকাদহ-জয়রামবাটী ভায়া বৈতল রাস্তাটি পাকা করার কাজ সম্পূর্ণ হইয়াছে কিনা;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহা হইলে, রাস্তার ব্রিজগুলি চালু করা হইয়াছে কি; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর না হয় তবে উক্ত রাস্তার ব্রিজগুলি কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) ব্রিজসহ রাস্তাটি সাময়িকভাবে চালু আছে। আগামী জুলাই মাসের মধ্যে পাকাপাকিভাবে চালু হইবে বলিয়া আশা করা যায়।

**গ্রামীণ পাঠাগার**

৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১২২।) **শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের গ্রামীণ পাঠাগারের কর্মচারিদের ও গ্রন্থাগারিকদের জন্য "সার্ভিস রুল" প্রণয়ন করে গ্রন্থাগারিক ও কর্মচারিদের চাকুরির নিরাপত্তা ও অন্যান্য

সুযোগসুবিধা সুনিশ্চিত করার ব্যবস্থা সরকার গ্রহণ করছেন কিনা;

(খ) গ্রামীণ পাঠাগারগুলির সম্প্রসারণ ও উন্নতিসাধনের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা; এবং

(গ) গ্রন্থাকারিকদের নিকট থেকে এ বিষয়ে স্মারকলিপি সংশ্লিষ্ট দপ্তর পেয়েছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "সার্ভিস রুল" প্রণয়ন করা হয়নি।

(খ) পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তবে এ বিষয়ে বর্তমানে সরকার চিন্তা করছেন।

(গ) বিভিন্ন দাবিদাওয়া সম্বলিত স্মারকলিপি পাওয়া গিয়েছে।

## প্রাথমিক বিদ্যালয় অনুমোদন

৪১০। (অনুমোদিত প্রশ্ন নং ১১২৬।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে এক হাজার প্রাথমিক বিদ্যালয় অনুমোদন দেবার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে, যেসব বিদ্যালয় সরকারি অনুমোদনসাপেক্ষে শিক্ষাদান করিয়া যাইতেছে তাহাদের অনুমোদন দেওয়া হইবে কিনা; এবং

(গ) যেসব শিক্ষক বিনা পারিশ্রমিকে কাজ করিয়া যাইতেছে তাহাদের স্বীকৃতি দেওয়া হইবে কিনা?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিদ্যালয়হীন গ্রামে বিদ্যালয় দেওয়া হইবে।

(গ) যোগ্যতার ভিত্তিতে শিক্ষক নিযুক্ত হইবেন।

## Post-Graduate education in Medical Science

**411.** (Admitted question No. 1128.) **Shri Santosh Rana :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state that Health Directorate is contemplating to make rural

pleased to state that Health Directorate is contemplating to make rural health service for three years as pre-requisite for Post-Graduate education, in Medical Science?

**Minister-in-charge of Health and Family Welfare Department :** Post-Graduate Medical Education in the State is controlled by the Calcutta University which has not made rural service compulsory for eligibility for undergoing such education.

### Home Guards personnel in West Bengal

**412.** (Admitted question No. 1132.) **Shri Amalendra Roy :** Will the Minister-in-charge of the Home (Civil Defence) Department be pleased to state—

(a) what is the number of Home Guards personnel in West Bengal at present;

(b) what was that number during the last five years;

(c) what monetary benefits are given to the Home Guards;

(d) is there any arrangement for recruitment of Home Guards to regular Police Force; and

(e) if so, what is that arrangement?

**Minister-in-charge of Home (Civil Defence) Department :**

(a) 32,601.

(b) 1972—35,292

1973—44,743

1974—46,157

1975—35,586

1976—32,765

(c) Following monetary benefits are allowed to Home Guards :

(i) Duty Allowance : Home Guards are paid Duty Allowance at the rate of Rs. 5 per head per day when called

up for duty.

Officers get allowance at higher rate, i.e., 6.50 and Rs. 8 per head per day.

Uniform free.

(ii) Parade Allowance : 60 p. per head per day for attending parade.

(iii) There is provision for free treatment in hospital if a Home Guard is injured while on 'Duty' or 'Parade'.

(iv) There is provision for ex-gratia payment if a Home Guard dies while on duty in encounter with the anti-socials.

(d) and (e) Yes, members of the Home Guards get preference in the matter of recruitment in the post of Police Constable under the regular Police Force, if otherwise eligible.

## সি আর পি

৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৩।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কত সংখ্যক সি আর পি মোতায়েন আছে; এবং

(খ) গত পাঁচ বৎসরে প্রতি বৎসর ঐ সংখ্যা কিরূপ ছিল?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪ ব্যাটালিয়ন ও ১ প্লেটুন।

(খ) ১৯৭২—১৬ ব্যাটালিয়ন
১৯৭৩— ৯ ব্যাটালিয়ন
১৯৭৪— ৮ ব্যাটালিয়ন
১৯৭৫— ৬ ব্যাটালিয়ন
১৯৭৬— ৫ ব্যাটালিয়ন ও ১ প্লেটুন।

## গোসাবায় বাস্তুহীনদের জন্য গৃহনির্মাণ বাবদ অর্থবরাদ্দ

৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৬।) **শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোসাবায় বাস্তুহীনদের গৃহনির্মাণ বাবদ ১৯৭৫ সাল হইতে ১৯৭৭ সালের জুন মাস পর্যন্ত সরকার কত টাকা বরাদ্দ করিয়াছেন;

(খ) ইহার মধ্যে কত টাকা ব্যয় হইয়াছে; এবং

(গ) কোন্ কোন্ মৌজায় কতজন বাস্তুহীনের গৃহ নির্মাণ হইয়াছে?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৫,০০০ টাকা।

(খ) সমস্ত টাকাই ব্যয়িত হইয়াছে।

(গ) বিভিন্ন মৌজায় ১১০টি গৃহ নির্মিত হইয়াছে। নির্মিত গৃহের মৌজাভিত্তিক বিশদ বিবরণ গোসাবা খণ্ড উন্নয়ন আধিকারিকের নিকট চাওয়া হইয়াছে কিন্তু উহা এখনও পাওয়া যায় নাই।

**আই টি আই-এ ছাত্র ভর্তির জন্য মনোনয়ন কমিটি**

৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮০।) **শ্রী শিবনাথ দাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আই টি আই-এর ইন্টারভিউ বোর্ড অথবা সিলেকশন কমিটি কাহাদের নিয়ে গঠিত;

(খ) ইহা কি সত্য যে, উক্ত কমিটির সদস্যপদে এম এল এ-দের নিয়োগ করা হয়ে থাকে;

(গ) বর্তমানে দুর্গাচক আইটি আই দ্বলের সিলেকশন কমিটির সদস্যপদে কাহারা নিযুক্ত আছে; এবং

(ঘ) বর্তমান বৎসরে উক্ত কমিটিতে কোন এম এল এ-কে সদস্য হিসাবে নিযুক্ত করা হয়েছে কিনা?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই টি আই-এ ছাত্র ভর্তির জন্য সিলেকশন কমিটি নিম্নলিখিত ব্যক্তিদের লইয়া গঠিতঃ

(১) জেলা শাসক বা তাঁর মনোনীত ব্যক্তি যিনি মহকুমা শাসকের নিম্নপদের হইবেন না—চেয়ারম্যান।

(২) স্থানীয় শিল্পপতি, জনসেবক (পাবলিক ওয়ার্কার)-এর মধ্য হইতে জেলা শাসকের মনোনীত এক বা একাধিক ব্যক্তি—সদস্য।

(৩) স্থানীয় বিধানসভার সভ্য; কিন্তু যদি স্থানীয় বিধানসভার সভ্য মন্ত্রী হন তবে সেক্ষেত্রে তাঁর মনোনীত ব্যক্তি—সদস্য।

(৪) যদি উপরি-উক্ত বিধানসভার সভ্য তফসিল বা উপজাতি সম্প্রদায়ভুক্ত না হন তবে তফসিল বা উপজাতি সম্প্রদায় হইতে জেলা শাসকের মনোনীত ব্যক্তি—সদস্য।

(৫) জেলা শিল্প অধিকর্তা—সদস্য।

(৬) আই টি আই-এর প্রবীণতম (সিনিয়র-মোস্ট) ফোরম্যান—সদস্য।

(৭) স্থানীয় কর্মবিনিয়োগ অফিসার—সদস্য।

(৮) আই টি আই-এর প্রিন্সিপ্যাল—সদস্য-সচিব।

(খ) হ্যাঁ।

(গ) (১) শ্রী টি পি ঘোষ, অতিরিক্ত মহকুমা শাসক, হলদিয়া—চেয়ারম্যান।

(২) শ্রী লক্ষ্মণ শেঠ, হাজরা মোড়, পোঃ খঞ্জনচক, মেদিনীপুর (জেলা শাসক মনোনীত ব্যক্তি)—সদস্য।

(৩) শ্রী সুরেন্দ্রনাথ প্রধান, স্কুল শিক্ষক, (জেলা শাসক মনোনীত ব্যক্তি)—সদস্য।

(৪) শ্রী শিবনাথ দাস, বিধানসভার সদস্য—সদস্য।

(৫) জেলা শিল্প অধিকর্তা, মেদিনীপুর—সদস্য।

(৬) আই টি আই-এর প্রবীণতম (সিনিয়র-মোস্ট) ফোরম্যান—সদস্য।

(৭) স্থানীয় কর্মবিনিয়োগ অফিসার—সদস্য।

(৮) আই টি আই-এর প্রিন্সিপ্যাল—সদস্য-সচিব।

(ঘ) বর্তমান বৎসরে উক্ত কমিটিতে শ্রী শিবনাথ দাস, এম এল এ সদস্য নিযুক্ত হইয়াছেন।

**সাঁইথিয়া থানার হরিসড়া অঞ্চলে খাল খনন কার্য**

৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৮।) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার সাঁইথিয়া থানার অন্তর্গত হরিসড়া অঞ্চলে যেসমস্ত খাল খনন করা হইতেছে তাহার জন্য মঞ্জুরীকৃত অর্থেক পরিমাণ কত; এবং

(খ) এই কাজ কবে নাগাদ শেষ হইবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০,৩৬,১৯২ টাকা।

(খ) কাজটি আগামী ১৯৭১ সালের মার্চ মাস নাগাদ সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়।

**কোচবিহার জেলায় মৎস্য চাষ প্রকল্প**

৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় ওয়াটার এরিয়া কত;

(খ) উক্ত জেলায় মৎস্য চাষের জন্য কি কি প্রকল্প গ্রহণ করা হইয়াছে;

(গ) জেলায় মৎসের চাহিদা মিটাইবার জন্য গৃহীত প্রকল্পগুলি ছাড়া অন্য কোনও প্রকল্প গ্রহণের প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে উহা কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ১০,৬৬৫ একর।

(খ) এতদ্ সম্পর্কিত একটি তালিকা উপস্থাপিত করা হইল।

(গ) আপাতত নাই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

*Statement referred to clause (Kha) of unstarred question No. 417 (Admitted question NO. 1161).*

কোচবিহার জেলায় মৎস্য চাষের জন্য মৎস্য বিভাগ কর্তৃক নিম্নলিখিত প্রকল্পগুলি গ্রহণ করা হইয়াছে ঃ

(১) সরকারি পরিচালনাধীনে মৎস্য উৎপাদন খামার স্থাপন;

(২) কৃত্রিম প্রজনন পদ্ধতির মাধ্যমে বদ্ধ জলাশয়ে ডিমপোনা উৎপাদনের জন্য মৎস্য বীজ খামার প্রতিষ্ঠা;

(৩) মৎস্যচাষীদের মধ্যে স্বল্পমূল্যে মাছের চারাপোনা সরবরাহ;

(৪) ব্লক স্তরে মৎস্যচাষীদের পুকুর "নিবিড় মিশ্র মাছচাষ" প্রদর্শনীকেন্দ্র স্থাপন;

(৫) মৎস্যচাষের জন্য নির্বাচিত ব্লকগুলিতে ব্যাপকভাবে পুকুরে মৎস্যচাষ উন্নয়নের প্রকল্প;

(৬) সরকারে ন্যস্ত হাজামজা পুকুরগুলির সংস্কার ও তাহাদের বন্দোবস্তের ব্যবস্থা;

(৭) রাষ্ট্রায়ত্ত ও সমবায় ব্যাঙ্ক প্রদত্ত আর্থিক সহায়তায় জেলার জলাশয়গুলি সংস্কার করিয়া উন্নত প্রথায় মাছ চাষের প্রবর্তন ও তাহার জন্য "সাম্প্রসারিক সরকারি সংস্থা" (এক্সটেনশন এজেন্সি) স্থাপন;

(৮) এপ্লাইড নিউট্রিশন প্রোগ্রাম-এর অধীনে হলদিবাড়ি ব্লকে নিবিড় মিশ্র চাষ প্রদর্শনী কেন্দ্র ও খামার স্থাপনের ব্যবস্থা;

(৯) জেলার শিক্ষিত বেকার যুবকদের মৎস্যচাষের মাধ্যমে স্বনির্ভরশীল করার জন্য ঋণদান প্রকল্প;

(১০) জাল ও অন্য সরঞ্জামাদি ক্রয় ও তৈয়ারির জন্য মৎস্যজীবীদের ঋণদান;

(১১) দুঃস্থ মৎস্যজীবীদের সাহায্যকল্পে সূতা বিতরণ;

(১২) মৎস্যজীবী সমবায় সমিতি মারফত জলাশয়ে মাছ চাষ এবং মাছ ধরার ব্যবস্থা;

(১৩) "সরকারি সাম্প্রসারিক সংস্থা"র মাধ্যমে মৎস্যচাষী ও মৎস্যজীবীদের মাছ চাষের বিষয়ে শিক্ষাদান, পুস্তিকা বিতরণ, ইত্যাদি।

**প্রাথমিক বিদ্যালয়ে স্বীকৃতিদানের নীতি**

**৪১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৬৮।) **শ্রী বিমলকান্তি বস ঃ** শিক্ষা (প্রাথমিক,

মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক বিদ্যালয়ের স্বীকৃতিদানের ক্ষেত্রে কি নীতি অনুসরণ করা হয়; এবং

(খ) উক্ত নীতি সংশোধন বা পরিবর্তনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক এবং গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমস্ত বিদ্যালয়বিহীন গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা সরকারের নীতি। এর মধ্যে আবার অনুন্নত সম্প্রদায়, আদিবাসী ও তফসিল সম্প্রদায় অধ্যুষিত গ্রামে প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠার জন্য অগ্রাধিকার দেওয়া হয়।

বর্তমান নীতি অনুযায়ী আর কোন সংগঠিত প্রাথমিক বিদ্যালয়কে অনুমোদন দেওয়া হইবে না। তবে যে যে স্থানে বিদ্যালয়ের প্রয়োজন হইবে সেই সেই স্থানে বিদ্যালয় প্রতিষ্ঠার দায়িত্ব সরকার অথবা জেলা স্কুল বোর্ড গ্রহণ করিবেন।

## ভালুকগড়্যা সুখনিবাস ঘাটে সেতু নির্মাণ

৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭০।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ছাতনা থানার ভালুকগড়্যা সুখনিবাস ঘাটে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তবে কবে নাগাদ ঐ সেতু নির্মাণের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আগামী বৎসর হইতে পারে; তবে তাহা বাজেটে অর্থ বরাদ্দের উপর নির্ভর করিতেছে।

## জলঙ্গী থানা মার্কেটিং সোসাইটির অর্থ অপহরণ

৪২০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৩।) **শ্রী ধীরেন্দ্রনারায়ণ রায়, শ্রী আতাহার রহমান এবং শ্রী গুণধর চৌধুরি ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানাস্থিত কোনও মার্কেটিং সোসাইটির অর্থ অপহৃত হওয়ার কোনও সংবাদ গোচরে আসিয়াছে কিনা; এবং

(খ) উক্ত ঘটনা সত্য হইলে, অপহৃত অর্থের পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আসিয়াছে।

(খ) টাকা ৪৮,০০০.০০।

**সোদপুর-মধ্যমগ্রাম রাস্তা সম্প্রসারণ**

৪২১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৮।) **শ্রীসরল দেব ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সোদপুর-মধ্যমগ্রাম রাস্তা চওড়া করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উক্ত পরিকল্পনার কার্য রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রোহান্ডা চণ্ডীগড় অঞ্চলে পাকা সড়ক নির্মাণ**

৪২২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৯।) **শ্রী সরল দেব ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দমদম বিমান বন্দরের নিকটস্থ রোহাণ্ডা চণ্ডীগড় অঞ্চলে পাকা রাস্তা তৈয়ারি করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ ঐ রাস্তার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Preventive measures to avoid clashes during harvesting season**

**423.** (Admitted question No. 1193.) **Shri Satya Ranjan Bapuli :**

একটা স্বাগতঃ বক্তব্য রেখেছিলাম যে, পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত কাজকর্ম বাংলা ভাষার মাধ্যমে হবে। আমরা মনে করি এই ঘোষণাতে সকলেই আনন্দিত হয়েছিল। কিন্তু স্যার, আমরা দেখছি এই বিধানসভার যে সমস্ত বিলগুলি এখানে পেশ করা হচ্ছে সেগুলি ইংরাজিতে আনা হচ্ছে। আমি মাননীয় আইনমন্ত্রী হালিম সাহেবকে বলেছিলাম, বর্তমানে কিছু অসুবিধা থাকার জন্য আনা যায়নি, আগামী বার থেকে যেসমস্ত বিলগুলি এখানে পেশ করা হবে তা বাংলায় করা হবে বলে তিনি আমাকে জানিয়েছিলেন। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার কাছে নিবেদন, আপনি যে আপনার বক্তব্য সুমিষ্ট বাংলায় বলছেন, তাতে আমরা অত্যন্ত আনন্দিত। আশা করি আপনার রুলিংগুলি আগামী দিনে আপনি বাংলায় দেবেন, যদি দেন তাহলে আমরা কৃতার্থ হব।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। শ্রম আদালতের প্রিসাইডিং অফিসারের বিরুদ্ধে বহু অভিযোগ থাকা সত্ত্বেও বার অ্যাশোসিয়েশন তার বিরুদ্ধে সিদ্ধান্ত নিয়েছেন, এই মিঃ বসুর বিরুদ্ধে। তিনি এখনো বহাল তবিয়তে কাজ করছেন। এ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় অবিলম্বে হস্তক্ষেপ করে ব্যবস্থা গ্রহণ করুন, এই অনুরোধ আমি তাঁর কাছে করছি।

**শ্রী অজয়কমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরামবাগের ব্লক ডেভেলপমেন্ট অফিসার, তিনি রিলিফ সংক্রান্ত ব্যাপারে গভর্নমেন্টের যে সার্কুলার সেগুলি মেনে চলছেন না। এর জন্য গত ১৩-৮-৭৭ তারিখে আমি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, কমিউনিটি ডেভেলপমেন্ট কমিশনার এবং চিফ সেক্রেটারিকে সেই বিষয়গুলি জানিয়েছিলাম। কিন্তু সব চেয়ে দুঃখের বিষয় আজ পর্যন্ত আমার চিঠির উত্তর দেওয়া তো দূরের কথা তার কোনও অ্যাকনলেজমেন্ট পাইনি। এতে আমার মনে হয় সদস্যদের অবমাননা করা হয়েছে এবং সেইজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি হেল্‌থ মিনিস্টার এবং কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিস মিনিস্টারের যুক্ত দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামে গ্রামে ম্যালেরিয়া ও কালাজ্বর দেখা দিয়েছে কিন্তু হাসপাতালে ম্যালেরিয়া ও কালাজ্বরের ওষুধ নেই। তাছাড়া, এই বিষয়ে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ দপ্তর সম্প্রতি কুইনাইন-এর দাম ৪২০ টাকা থেকে ৮০০ টাকা করেছে। আগে তাও কুইনাইন পোস্ট অফিসে পাওয়া যেত কিন্তু এখন কোথায়ও পাওয়া যায় না। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে তিনি সস্তা দামে কুইনাইন দেবার ব্যবস্থা করেন এবং হাসপাতালে যাতে কালাজ্বরের ওষুধ যায় তার ব্যবস্থা করেন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগে আমি একদিন বলেছিলাম যে পশ্চিমদিনাজপুর জেলার বিভিন্ন জায়গাতে ডি. এ. এবং গ্রান্ট ইন এডের টাকা সমস্ত

জায়গায় এখনো পৌছায়নি এবং বিভিন্ন পত্রপত্রিকায় খবর বেরিয়েছে যে জায়গায় জায়গায় শিক্ষকরা মিছিল করছে। তাছাড়া ডি. আই. বলেছেন যে এই টাকা সময়মত দেওয়া যাবে না, এই টাকা যাতে সময়মতো দেওয়া যায় মন্ত্রী মহাশয় তার ব্যবস্থা করবেন আর একটা ব্যাপার হচ্ছে যে শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের যে অনুদান দেবার কথা সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় যাতে এই বিধানসভায় একটা বিবৃতি দেন তারজন্য আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি।

**শ্রী বিনোদবিহারী মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬০ সাল থেকে বাঁকুড়া-পুরুলিয়া রাস্তাটির রাজগ্রাম—বিষ্ণুপুর সেকশনের পিচের কাজ আরম্ভ হয়েছে কিন্তু আজ পর্যন্ত তা শেষ হয়নি, বহু চাষের জমিতে পাথর পড়ে আছে। যাতে এই বৎসরেই এই রাস্তাটি সম্পূর্ণ করা হয় সেই দিকে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার পলাশিপাড়া গ্রামে ভীষণভাবে কলেরা দেখা দিয়েছে এবং দু'জন মারা গিয়েছে। ওখান থেকে হেল্‌থ সেন্টার ৮ মাইল দূরে এবং যে হেল্‌থ সেন্টার আছে সেখানে স্যালাইন নেই। সেইজন্য আমি প্রস্তাব করছি এবং স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে সেখানে একটা মোবাইল মেডিকেল ইউনিট পাঠানো হোক এবং তাহলেই গ্রাম এলাকার মানুষকে বাঁচানো যাবে।

**শ্রী সন্তোষকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমরা যখন সরকারি কর্মচারী ও শ্রমিকদের মাইনে বাড়ানোর কথা এবং অস্থায়ী কর্মচারিদের জায়গায় তাদের স্থায়ী করার কথা বলছি তখন এই বিধানসভায় দেখতে পাচ্ছি ১৮-১৯ জন টেম্পোরারি লোক রয়েছে যারা এই হাউস শেষ হলেই বেকার হয়ে যাবে। অর্থাৎ বিধানসভা চলাকালীন তারা সচল হয় এবং বিধানসভা না থাকলে তারা বেকার হয়ে যায়। তারা যাতে সচল হয়, স্থায়ী হয়, তাদের স্বার্থ রক্ষার ব্যবস্থা করার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** অনারেবল ডেপুটি স্পিকার, স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে কয়েকদিন ধরে পামার বাজার, এন্টালি ও ফুলবাগানে কথায় কথায় দুই দল মস্তানদের মধ্যে সোডার বোতল, ইট ছোঁড়াছুঁড়ি হচ্ছে। এইসব ব্যাপারে একটি দায়িত্বশীল রাজনৈতিক দলের হাত আছে এবং তাদের অফিসে বসে এইসব ষড়যন্ত্র হচ্ছে এই রকম খবর আমরা পেয়েছি। সেইজন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে তদন্ত করে থানার কর্তৃপক্ষ সেইসব ব্যক্তিদের ব্যাপারে কঠোর ব্যবস্থা নেন তারজন্য অনুরোধ করছি।

[3-10 – 3-20 p.m.]

মেনশন কেস

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতার রাস্তাগুলির অবস্থা কি সেটা সবাই জানেন। আমি একটি বিশেষ বাস রুটের কথা বলছি,সেটা হচ্ছে পিকনিক গার্ডেন রোড, এটা কি রাস্তা না বড় খাল বুঝা মুশকিল। সেইরকম অবস্থায় বাস যখন চলছে, ঢুকে পড়ল সুড়ঙ্গের মধ্যে, এতে করে প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। ইতিমধ্যে গত ১৫ দিনের মধ্যে দুইটি অ্যাক্সিডেন্ট হয়েছে, দুইটি শিশু মারা গিয়েছে, সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি। রাস্তাগুলি মেরামতের জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কেতুগ্রাম এলাকায় যে সমস্ত এম আর ডিলারস আছে, তারা উদ্দেশ্যপ্রণোদিত হয়ে এম আর কমোডিটি না তুলে জনগণকে কষ্ট দিচ্ছে। এই এলাকায় ইলেক্ট্রিসিটি নাই, কেরোসিন তেল আলোর উৎস, পুজোর সময় কেরোসিন তেল এবং অন্যান্য এম আর কমোডিটি যদি সাপ্লাই না করা যায়, তাহলে মানুষ অশেষ দুর্গতি ভোগ করবে। আমি খাদ্যমন্ত্রীকে অচিরে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী যামিনীকিশোর মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইন মন্ত্রী মহোদয়ের কার্যকরী ব্যবস্থা গ্রহণের জন্য জানাতে চাই যে পশ্চিম দিনাজপুরে ও অন্যান্য জেলায় জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট ও মুনসেফ অনেক কোর্টের নাই। জনসাধারণের হয়রানি ও মামলার বোঝা বাড়ছে। পুজোর বন্ধের ঠিক পরেই এইসব স্থানে মুন্সেফ এবং জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট নিয়োগ করার ব্যবস্থা অবলম্বন করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা, এই যে সমস্ত আবেদন আমরা করি, এগুলি প্রত্যেক মন্ত্রীর দপ্তরে যায় কিনা এবং কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন কিনা, সেটা জানতে চাই। যদি না করেন, তাহলে এই সিস্টেমটা উঠিয়ে দিতে চাই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। সরকার পরিচালিত শিল্প শিক্ষার ট্রেনিং সেন্টারগুলির শিল্প শিক্ষকেরা ১৯৫৮-৫৯ সালে বেতন পেতেন ৮০-১০০ টাকা, তখন প্রাইমারি শিক্ষক পেতেন ৫০-৬৮ টাকা এবং মাধ্যমিক শিক্ষক মাসিক ৯০-১১৫ টাকা বেতন পেতেন। প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকেরা এখন তার পাঁচগুণ পান। সরকার পরিচালিত ডেভেলপমেন্ট ব্লকের অধীন যে সব সেন্টার আছে, তার শিল্প শিক্ষকেরা ৩০০-৩৫০ টাকা পান। কিন্তু এইসব ট্রেনিং সেন্টারের শিক্ষক ১০০-১২০ টাকা পান অর্থাৎ ২০ বছরে বেড়েছে মাত্র মোট ২০ টাকা। কি তাজ্জব ব্যাপার, অথচ এরা যে

কাজ করেন, তার তুলনা নাই। এইরূপ বিদ্যালয়ে পাশ করা ছাত্ররা কখনও বেকার থাকেন না। কিন্তু দুঃখের বিষয় এদের মাইনে কৃষি বা শিল্প শ্রমিকদের মাইনে এদের চেয়ে অনেক বেশি।

মেদিনীপুর জেলার কতগুলি ট্রেনিং সেন্টার যেমন সুভাষ শিক্ষক মহাশয়রা, যোগদা সৎসঙ্গ পালপাড়া টেকনিক্যাল স্কুল, ঠাকুরচক শিল্প বিদ্যালয়, তমলুক শ্রীরামকৃষ্ণ মিশন শিক্ষা বিদ্যালয়, নকিবসাল শিল্প বিদ্যালয়, নাটশাল বিবেকানন্দ শিল্প বিদ্যালয়ের শিক্ষকদের একটি আবেদনপত্র মন্ত্রী মহাশয়ের নিকট পেশ করছি আপনার মাধ্যমে।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে হাউসের কাছে উপস্থিত করছি। জলপাইগুড়ি জেলার গ্রামাঞ্চলের মানুষ অনাহার কবলিত। এ বছর জলপাইগুড়ি জেলায় অঘোষিত খরা চলছে। স্বাভাবিকভাবে যেখানে ৪০-৫০ মিলিলিটার বৃষ্টিপাত হয়, সেখানে মাত্র ২৫-৩০ মিলিলিটার বৃষ্টিপাত হয়েছে। কিন্তু এই বৃষ্টিও কৃষিকাজে ঠিকমতো লাগেনি। ফলে আউস ও পাট ফসল অত্যধিক কম হয়েছে, কৃষকরা পাটের ন্যায্য দাম পায়নি। জেলায় কৃষিজীবী মানুষের মধ্যে প্রায় ৩০ ভাগ কর্মহীন, সহায়সম্বলহীন হয়ে পড়েছে। একদিকে মানুষের কাজ নেই, অপর দিকে দ্রব্যমূল্যের উর্ধ্বগতি। এই অবস্থার ভিতর দিয়ে অনুন্নত কৃষিনির্ভর এই জেলার কৃষিজীবী মানুষের আজ অনাহার কবলিত।

সরকার থেকে যে জি. আর, ও টি আর-এর ব্যবস্থা আছে, তা প্রয়োজনের তুলনায় সমুদ্রে বারি বিন্দুসম। অনুন্নত কৃষিনির্ভর এই জেলার মানুষকে বাঁচাতে হলে দুর্ভিক্ষ অবস্থাজনিত পরিস্থিতি বিবেচনা করে আশু ব্যবস্থা অবলম্বন প্রয়োজন। জলপাইগুড়ি জেলার অনাহার কবলিত মানুষকে বাঁচানোর জন্য সত্বর ব্যাপক ত্রাণ ব্যবস্থা অবলম্বনের জন্য আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাউড়িয়া থানার অন্তর্গত সিপাই-গোয়ালপাড়ায় ৮/৯ বছর আগে একটা ওভারহেড ওয়াটার ট্যাঙ্ক তৈরি হয়েছে। তার যাবতীয় কাজ সম্পূর্ণ। পাম্প হাউসও তৈরি হয়ে গিয়েছে, ইলেক্ট্রিসিটিও সেখানে পাওয়া গিয়েছে। ওয়াটার সাপ্লাইয়ের জন্য পাইপ বসানোর কাজও সম্পূর্ণ হয়ে গিয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেই ট্যাঙ্ক চালু হয়নি। তার ফলে ওই অঞ্চলে ৫/৭ হাজার লোক যে পানীয় জল পেতে পারতেন তা পাচ্ছেন না। বর্তমানে সেই ওভারহেড ট্যাঙ্ক-এর অবস্থা প্রায় নষ্ট হয়ে যাওয়ার মতো। মাটির নিচে যে ওয়াটার পাইপ আছে সেগুলো নষ্ট হয়ে যেতে চলেছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি তিনি যাতে প্রতিকারের ব্যবস্থা গ্রহণ করেন এবং যাতে ওয়াটার সাপ্লাই চালু হয় তার ব্যবস্থা করেন। চালু হলে ওখানে প্রায় ৫/৭ হাজার লোক পানীয় জল পাবে। এখন ওখানে পানীয় জলের ভীষণ অবস্থা। জল না পাওয়ার জন্য পুকুরের জল খাচ্ছে।

তাতে নানারকম অসুখ-বিসুখ হচ্ছে। সেইজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং শীঘ্র যাতে ব্যবস্থা গ্রহণ করেন সেজন্য অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে.....

**শ্রী সন্দীপ দাস ঃ** স্যার, হাউস খালি, ট্রেজারী বেঞ্চখালি। কার উদ্দেশ্যে বলব। (শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ মন্ত্রী আছেন।)

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলায় যে সমস্ত ক্যানেল রয়েছে সেই সমস্ত ক্যানেলের মাধ্যমে বিভিন্ন জমিতে জল যাচ্ছে না এবং সেখানে সেকশন্যাল অফিসার আছেন তারা বিগত কংগ্রেসের সময় টাকা নিয়ে জল দিত। এখন এই আমলে টাকা পাচ্ছে না। ফলে ওই অঞ্চলে জল দিচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু আজ পর্যন্ত সেই পরিস্থিতির কোনও উন্নতি হয়নি। আমি আবার আপনার মাধ্যমে এই হাউসের এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ** আপনার মাধ্যমে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি একটা বিষয়ে। আগামী আলু চাষের মরশুম এগিয়ে আসছে, প্রচুর চেষ্টা দরকার। কিন্তু সারের সঙ্কট দেখা দেবার সম্ভাবনা আছে। বিশেষ করে ফসফেট সার। আমাদের পশ্চিমবঙ্গে দুটো কারখানা আছে—একটা হচ্ছে ফসফেট কোম্পানি, আর একটা হচ্ছে জয়শ্রী। জয়শ্রীতে লক-আউট না কিজন্য বন্ধ আছে। এই সার যদি না পাওয়া যায় আলু চাষ হবে না, অসুবিধা হবে। সেইজন্য কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সব জায়গায় সার ঠিকমতো যাচ্ছে না। আগে থাকতে সতর্কতা নিয়ে সার যাতে পৌঁছায় এবং যেখানে গোলমাল হচ্ছে সেখানে যাতে তার সুরাহার ব্যবস্থা হয় এবং সারের উৎপাদন যাতে হয় এবং চাষীরা যাতে সাব পায় সেদিকে ব্যবস্থা গ্রহণ করুন এই কথা আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

[3-20 – 4-00 p.m.](including adjournment)

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে বিড়লা পরিচালিত শিক্ষা প্রতিষ্ঠানগুলি সম্পর্কে। পশ্চিমবাংলায় বিশেষ করে কলকাতা শহরে বিড়লা পরিচালিত অনেকগুলি স্কুল কলেজ আছে। কিন্তু পরিচালন ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কিংবা কলকাতা বিশ্ববিদ্যালয় বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন এইসব কারও নিয়মকানুনের কিছুই পরোয়া করছে না। আপনি জানেন সম্প্রতি বিদ্যামন্দির যেটা হিন্দু হাই স্কুল নামে পরিচিত সেটা মধ্য শিক্ষা পর্যদ থেকে সরে গিয়ে সেন্ট্রাল বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশনের আওতায় চলে

গিয়েছে। বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশন এবং অন্যান্য কলেজগুলি আগে চেষ্টা করেছিল অবশ্য পূর্বতন সরকারের স্নেহ দৃষ্টি ছিল এর উপর জওহরলাল নেহেরু বিশ্ববিদ্যালয়ের অধীনে অ্যাপিলিয়েশনের চেষ্টা করেছিল। এখনও তারা কোনও নিয়ম মানে না। অধ্যাপকদের জন্য যে আইন আছে টিচার সার্ভিস সিকিউরিটি অ্যাক্ট তার পরোয়াও তারা করছে না। ইউ. জি. সি.র বেতনক্রম তারা কিছুই দিচ্ছে না। একটা অরাজক অবস্থা সেখানে চলছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে অনুরোধ করছি এই বিড়লা শিক্ষা প্রতিষ্ঠান সম্পর্কে আপনারা একটা ব্যবস্থা করুন যাতে সেখানে স্বেচ্ছাচারি না চলতে পারে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত পরশু আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে যে পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন জায়গায় টেলিফোনে আড়ি পাতছে এবং এই ব্যবস্থা চলছে পুলিশ কমিশনারের মাধ্যমে। আমি জানি না এই ব্যবস্থা এখনও উঠে গেছে কিনা। একটা বিকৃতমনা দুঃশ্চরিত্রের মহিলার পক্ষে এটা শোভা পায় সেটা নিশ্চয় একটা সুসভ্য সরকারের শোভা পায় না। আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করব যে এই টেলিফোনে আড়ি পাতা ব্যবস্থাটাকে একেবারে ভেঙ্গে ফেলা হোক এবং এই বাবদ যেন কোনও পয়সা খরচ না হয়।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় বহরমপুর থেকে রামপুরহাট পর্যন্ত একটি রাস্তা গিয়েছে। সেই রাস্তা মাঝে মাঝে অসম্পূর্ণ রয়েছে। তাতে যাত্রী সাধারণের খুব অসুবিধা হচ্ছে বিশেষ করে বাসযাত্রীদের। বাস সার্ভিস ক্রমশ খারাপ হয়ে যাচ্ছে। এই বিষয়ে অতি শীঘ্র ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে শিল্প বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েস্ট বেঙ্গল মিনার‍্যাল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিঃ পুরুলিয়ার ফসফেট-এর জন্য একটা দিল্লি কোম্পানির সঙ্গে চুক্তি করেছে, যার ফলে পশ্চিমবঙ্গ সরকারের প্রায় ৫০ কোটি টাকা লোকসান হবে। দিল্লির বড় বড় মাড়োয়ারী অফিসার যারা ৪/৫ হাজার টাকা মাইনে পায়। এই রকম ইরেগুলার এগ্রিমেন্ট ফসফেট কোম্পানির সঙ্গে হয়েছে। এটাকে বাতিল করে দেওয়া উচিত। এই কাজ দেবার সময় West Bengal Mineral Development and Trading Corporation Limited-এর অফিসাররা তাদের সঙ্গে ঐ মাড়োয়াড়ী কোম্পানির গোপন যোগসূত্র ছিল। তার ফলে এই বেআইনি চুক্তি করেছে। অতএব সেটাকে বাতিল করা হোক এবং ডবলিউ. এম. টি. সি.র আন্ডারে পরিচালনা করা হোক এই দাবি আমি রাখছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট

সরকার প্রতিষ্ঠিত হওয়ায় পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে বড় বড় জোতদার বেনামে জমি বিক্রি করছে এই খবর আসছে। আপনি জানেন বড়বড় জোতদার চাকরের নামে আত্মীয়স্বজনের নামে যে সব জমি বেনাম করে রেখেছিল সেগুলি তারা আজকে বিক্রি করাচ্ছে তাদের পয়সা দিয়ে।

এই সম্পর্কে সাধারণ মানুষকে সতর্ক করে দেবার প্রয়োজন আছে। কারণ গরিব শ্রেণীর লোকেরা বড় লোক জোতদারদের জমি কিনবে, পরবর্তীকালে তাদের হয়রানি হতে হবে, তাদের অসুবিধায় পড়তে হবে। এই সম্পর্কে যদি সেই ধরনের কিছু বিধান থাকে তাহলে নিষেধাজ্ঞা করে বড় জোতদার যারা, বেনামী জোতদার যারা, বড় জোতদার হিসাবে যাদের সেটেলমেন্ট রেকর্ড আছে, তাদের প্রতি নিষেধাজ্ঞা জারি করা যায় কিনা, শ্রদ্ধেয় ভূমি রাজস্ব মন্ত্রী সেই সম্পর্কে বিচার বিবেচনা করবেন।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কাকদ্বীপ সুন্দরবনের কেন্দ্রস্থলে অবস্থিত এবং ৪/৫টি থানার কেন্দ্রস্থল। সেখানে একটা মহকুমা হাসপাতাল হওয়া উচিত। তা না হয়ে একটা থানা হাসপাতাল ৬০টি বেডের হয়েছে। যে কোনও সময়ে হাসপাতালে গেলে দেখা যাবে ১৩০/১৪০ জন পেসেন্ট বেডের উপর আছে, বেডের নিচে আছে, মেঝেতে আছে। চারিদিকে পেসেন্ট রাখতে বাধ্য হয়েছে। কিন্তু সেই অনুযায়ী ওষুধ, ডাক্তার, নার্স নেই, এমন কি অ্যাম্বুলেন্স পর্যন্ত নেই। একটি ভাঙা জীপ গাড়ি সেটাকে নিয়ে অ্যাম্বুলেন্স হিসাবে ব্যবহার করা হচ্ছে। সেইজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এখুনি এই ব্যবস্থাগুলি করা হোক এবং শুনলাম ওখানকার একজন ভাল ডাক্তারকে ট্রান্সফার করার ব্যবস্থা করা হচ্ছে। সাময়িকভাবে ডাক্তার আসুক বা না আসুক যে ডাক্তার আছে এখন তাকেই যেন ওখানে রাখা হয়—আপনার মাধ্যমে এই আবেদন আমি তাঁর কাছে রাখছি।

(At this stage the House was adjourned till - 4-00 p.m.)

[4-00 – 4-10 p.m.] (After Adjournment)

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সভায় বিলটি উত্থাপন করার আগে মাননীয় সদস্য শ্রী সন্দীপ দাস মহাশয় যে কলিং অ্যাটেনশন নোটিশ দিয়েছিলেন বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশনের দু'জন অধ্যাপকের ছাঁটাই প্রসঙ্গে সে বিষয়ে আপনার মাধ্যমে একটি বিবৃতি এই সভায় রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশনের দু'জন অধ্যাপক—ডঃ বি. পি. সিন্‌হা ও ডঃ ডি. রায়চৌধুরি এঁদের ৩০শে সেপ্টেম্বর ছাঁটাই করা হয়েছে এই মর্মে পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতির পক্ষ থেকে আমার কাছে একটা রিপ্রেজেন্টেশন দেওয়া হয়েছিল, আমি

তাদের বক্তব্য শুনেছি। এ বিষয়ে সরকারের পক্ষ থেকে কি করা যায় সেটা আমরা আলোচনা করে দেখবো এবং সিদ্ধান্ত গ্রহণ করব।

**শ্রী নির্মল বসু** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, এই গুরুতর পরিস্থিতির একটা মীমাংসা হওয়া দরকার এবং সেইজন্য আমি বলব, যদি পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় অধ্যাপক সমিতি এবং বিড়লা কলেজ অফ সায়েন্স অ্যান্ড এডুকেশনের পরিচালনা সমিতি —এই দু'পক্ষের একটা যুক্ত বৈঠক মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরে ডেকে এই ব্যাপারে একটা মীমাংসার চেষ্টা করেন তাহলে আমার মনে হয় তাতে ভাল হবে।

## LEGISLATION

### The Indian College of Arts and Draftsmanship (Taking over of Management) Bill, 1977

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to introduce the Indian College of Arts and Draftsmanship (Taking Over of Management) Bill, 1977.

(Secretary then read the title of the Bill)

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to move that the Indian College of Arts and Draftsmanship (Taking Over of Management) Bill, 1977, be taken into consideration.

**শ্রী শম্ভুচরণ ঘোষ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বিলটি এখানে উত্থাপন করেছি, এই বিলটি সম্বন্ধে শুধুমাত্র একটি কথা আছে যে Indian College of Arts and Draftsmanship-এর প্রতিষ্ঠানটি সরকারের পক্ষ থেকে অধিগ্রহণের কথা আছে। অধিগ্রহণের কথা যখন আমি বলছি তখন এই প্রতিষ্ঠান সম্পর্কে দু'চারটি কথা নিবেদন করা প্রয়োজন বলে আমি মনে করি। এই প্রতিষ্ঠানটি আমাদের রাজ্যের বহু পুরাতন এবং ঐতিহ্যমণ্ডিত শিক্ষা প্রতিষ্ঠান। ১৮৯৩ খৃষ্টাব্দে এই প্রতিষ্ঠানটির সৃষ্টি হয়। তখন এই প্রতিষ্ঠানের নাম ছিল Indian Arts School. এই প্রতিষ্ঠানের সঙ্গে বাংলা দেশের বহু খ্যাতনামা শিল্পী—যামিনী রায়, অশ্বিনী গাঙ্গুলী, শিল্পাচার্য্য অবনীন্দ্রনাথ ঠাকুর— এঁরা বিভিন্নভাবে এর পরিচালনা সমিতির সঙ্গে যুক্ত ছিলেন এবং এই প্রতিষ্ঠানটি এক সময় সর্বভারতীয় খ্যাতি অর্জন করে। এই প্রতিষ্ঠানটির শাখা বেনারসে ১৯১৫/১৬ খৃষ্টাব্দে প্রতিষ্ঠিত হয়েছিল। তখন পশ্চিমবাংলায় এই প্রতিষ্ঠানটি শিল্প শিক্ষার প্রতিষ্ঠানের সমাদর লাভ করেছিল বিভিন্ন রাজ্যে এবং সর্বভারতীয় ক্ষেত্রে। ১৯৫৬-৫৭ খৃষ্টাব্দে Indian Arts School এই প্রতিষ্ঠানটি Indian College of Art and Draftsmanship-এই প্রতিষ্ঠানে রূপান্তরিত হয় এবং কয়েক বছর দেখা যায় যে প্রতিষ্ঠানটির যেখানে প্রথমে শুধুমাত্র drawing, painting, এইভাবে শিক্ষা দেওয়া হত। পরবর্তীকালে এখানে Commercial arts প্রভৃতি বিষয়ে শিক্ষা দেওয়া হয়। আজকে দেখা যাচ্ছে উনবিংশ শতাব্দীতে যে প্রতিষ্ঠানের জন্ম হয়েছিল সেটা ধীরে ধীরে উন্নতি করতে থাকে

এবং Arts এবং শিল্পের জগতে একটা প্রতিষ্ঠা লাভ করে। কিন্তু এই প্রতিষ্ঠানটির ক্ষেত্রে দেখা যায় যে দুর্ভাগ্য নেমে আসে এবং গণ্ডগোলের সৃষ্টি হয় ১৯৬৪ খৃষ্টাব্দে। ১৯৬৪ খৃষ্টাব্দে দেখা যায় প্রশাসক এবং আর্থিক দিক থেকে প্রতিষ্ঠানটি নানা রকম বিশৃঙ্খলার মধ্যে পড়ে এবং শেষে এই বিশৃঙ্খলার হাত থেকে রক্ষা করার জন্য কলেজের মূল পরিচালন সমিতি একটি কলেজ পুনর্গঠন Sub-committee নিয়োগ করেন। কলেজ পুনর্গঠন Sub-committee যখন গঠিত হয় তখন অভিভাবকদের পক্ষ থেকে যিনি প্রতিনিধিত্ব করেন, ডঃ ভূপাল বোস, তিনি সেই কমিটির সম্পাদক নিযুক্ত হন। এই কলেজ পুনর্গঠন সমিতির উদ্দেশ্য ছিল যে Indian College of Arts and Draftsmanship–এই প্রতিষ্ঠানটিকে নতুন ভাবে কেমন করে গড়ে তোলা সম্ভবপর হয়। কিন্তু দেখা যায় নতুনভাবে গড়ে তোলাতো দূরের কথা, ১৯৬৬ খৃষ্টাব্দে এই কলেজ পুনর্গঠন Sub-committee মূল পরিচালন সমিতির বিরুদ্ধে মামলা করেন এবং মামলা যখন করা হয় মূল পরিচালন সমিতি পাল্টা injunction করেন অর্থাৎ প্রথম গণ্ডগোল শুরু হয় ১৯৬৬ খৃষ্টাব্দে। ১৯৬৬ খৃষ্টাব্দে যখন গণ্ডগোল হয় তখন High Court-এর পক্ষ থেকে একজন প্রশাসক নিযুক্ত করে দেওয়া হয়। রবীন্দ্র ভারতীর যিনি উপাচার্য্য ছিলেন, অধ্যক্ষ হিরণ্ময় ব্যানার্জী, তিনি প্রশাসক নিযুক্ত হন। তাঁর নেতৃত্বে আবার এই প্রতিষ্ঠান ধীরে ধীরে উন্নতি করার চেষ্টা করে এবং দেখা যায় যে ঐ প্রতিষ্ঠানের অধ্যাপকরা যখন ১৩০ টাকা পেতেন, সেটা ২ শত টাকা বেতন ধার্য্য করা হয়। তারপর দেখা যায় সেই সময় এই প্রতিষ্ঠানটি রবীন্দ্র ভারতীর সঙ্গে affiliated করা হয় এবং তার থেকে একটা ভাল যোগাযোগ স্থাপন করা হয়। পূর্বে যখন এই প্রতিষ্ঠানটিতে ৩টি বিষয়ে শুধু মাত্র Certificate Course করা ছিল বা ৩ বছরের Certificate Course ছিল, সেখানে ৫ বছরের diploma course-এর প্রবর্তন করা হয়। অধ্যাপক হিরণ্ময় ব্যানার্জি, তিনি নিজের প্রচেষ্টায় প্রতিষ্ঠানটির ভাল বা উন্নতি করার জন্য যথেষ্ট চেষ্টা করেন। কিন্তু সেটাতে আবার গণ্ডগোল শুরু হয়। ফলে তিনি পদত্যাগ করতে বাধ্য হন এবং ১৯৭১-৭২ সালে যখন প্রশাসক বলতে কিছুই ছিল না তখন ছাত্র-শিক্ষক নিয়ে একটা Steering committee হয়েছিল। তারা এই সমস্ত জিনিসটা পরিচালনা করতেন প্রতিষ্ঠানের ক্ষেত্রে এবং পরে High Court-এ যখন এই মামলার কিছুতেই নিষ্পত্তি হয় না, তখন উভয়পক্ষ থেকে একটা সমঝোতা করে নিষ্পত্তি করলেন এবং সেখানে বিচারপতি জে. পি. মিত্রকে সভাপতি করে ডঃ ভূপাল বোসকে সম্পাদক করে আবার তাকে দায়িত্ব দেওয়া হয়।

[4-10 – 4-20 p.m.]

১৯৭৪ সালে আবার দেখা যায় ঐ মূল পরিচালক সমিতি যেটা গড়ে উঠেছিল, তার পাল্টা আর একটা কমিটি গঠন করা হল ডঃ ভূপাল বোসের নেতৃত্বে। এই পাল্টা পরিচালক সমিতি সেই ক্ষেত্রে নানারকম অবৈধ কার্যকলাপ, নিয়ম বহির্ভূত কার্যকলাপ পরিচালনা করেন, বহু ছাত্রকে কলেজ থেকে বহিষ্কার করা হয়, বহু শিক্ষককে ছাঁটাই করা হয় এবং অবৈধভাবে ১০ জনকে নতুনভাবে নিয়োগ করা হয়। এমন এক অবস্থা হয় ঐ প্রতিষ্ঠানে, যিনি অডিটর নিযুক্ত ছিলেন এস. ঘোষ অ্যান্ড কোম্পানি, সেই অডিটরকে পর্যন্ত ছাঁটাই করে দেওয়া হয়। ১৯৭৫-৭৭ সালে যখন এই রকম একটা অবস্থা, তখন সরকার পক্ষ থেকে একটা তদন্তের জন্য ফাইন্যান্সিয়াল ক্রোক করার চেষ্টা করা হয় এবং তার যে

রিপোর্ট পাওয়া যায় তাতে দেখা যায় যে সরকার যে সমস্ত অনুদান দিয়েছেন প্রতিষ্ঠানটির ক্ষেত্রে, সেই অনুদানগুলো যথাযথভাবে ব্যবহার করা হয়নি, অপব্যবহার করা হয়েছে এবং পাল্টা পরিচালক সমিতি গঠন করা হয়েছে, সেই কমিটি উল্লেখ করেছে তার রায়ে যে এটা একটা হাস্যকর ব্যাপার, যখন তদন্ত সরকার পক্ষ থেকে করা হয়েছিল, সেই সময়, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় থেকে আর একটা তদন্ত করা হয়েছিল, কিন্তু দেখা গেল বিশ্ববিদ্যালয়-এর পক্ষ থেকে তদন্ত কমিটির কাছে যে সমস্ত কাগজ-পত্র দেবার কথা, পরিচালক সমিতির পক্ষে যারা ছিলেন ডঃ ভূপাল বসুর নেতৃত্বে তারা কোন কাগজপত্র দিতে অস্বীকার করেন। ফলে তারা কাজ করতে পারেননি। ১৯৭৬ সালে আবার দেখা গেল যে ঐ ভূপাল বোস তিনি এবার বিশ্ববিদ্যালয়ের হয়ে সরকার পক্ষের বিরুদ্ধে মামলা করলেন, অতএব একটার পর একটা মামলা করে চলেছেন যে বিশ্ববিদ্যালয় এবং সরকার টাকা দিচ্ছেন না, তার কারণ তার আগে এই রকম এক অবস্থাতে পূর্বতন সরকার সমস্ত রকম অনুদান বন্ধ করে দিয়েছিলেন। যখন বিশ্ববিদ্যালয়, সরকারের বিরুদ্ধে মামলা করলেন, সেই সময় দেখা গেল মামলার রায়ে পরিষ্কার বলে দেওয়া হলো যে পরিচালক সমিতির সম্পাদকের কাছে বিশ্ববিদ্যালয় বা সরকার পক্ষ থেকে টাকা শিক্ষকদের মধ্যে বন্টন করে দেবার কোনওরকমভাবে ব্যবস্থা থাকা উচিত নয়। আবার দেখা গেল, ১৯৭৭ সালের ৭ই সেপ্টেম্বর, আবার একটা নতুন কমিটি গঠিত হয়েছে। অতএব এই প্রতিষ্ঠান ঐতিহ্যমণ্ডিত পুরাতন প্রতিষ্ঠান যে প্রতিষ্ঠানকে কেন্দ্র করে আমাদের শিল্প এবং অন্যান্য বিষয়ে উৎকর্ষ সাধনের নানারকম ব্যবস্থা ছিল, দেখা গেল, এরা একটার পর একটা বিপর্যয়, গণ্ডগোল এর মধ্যে দিয়ে এই প্রতিষ্ঠানটিকে একেবারে প্রায় ধ্বংসের মুখে আজকে উপনীত হয়ে প্রতিষ্ঠানটিকে বিলুপ্তির পথে নিয়ে যাবার জন্য নানাভাবে চক্রান্ত করা হয়েছে। আমরা হয়তো এই বিল আনতাম না, এই বিল আনার কোনও প্রয়োজন থাকতো না, যদি আমরা দেখতাম রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের যে গঠনতন্ত্র সেই অ্যাক্টের মধ্যে, আইনের মধ্যে যদি এইরকম কোনও জায়গা থাকতো যে সেখান থেকে আমরা প্রশাসক নিযুক্ত করতে পারতাম তাহলে বিশ্ববিদ্যালয় সেই কাজ সম্পন্ন করত। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের আইনে প্রশাসক নিযুক্ত করার কোনও বিধি নেই। সেইজন্য বাধ্য হয়ে এইরকম একটা প্রতিষ্ঠানকে ধ্বংসের হাত থেকে বাঁচাবার জন্য এইরকম একটা প্রতিষ্ঠানকে অবলুপ্তির হাত থেকে বাঁচাবার জন্য, একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য এই বিলটা এনেছি এবং বিলের মধ্যে আপনারা দেখেছেন যে আমরা দু'বছরের জন্য, অধিগ্রহণ করতে চাইছি। আমরা এই কথা বলেছি যে একজন ডেপুটি ম্যাজিস্ট্রেট র‍্যাঙ্কের অফিসার অথবা কোন বিশ্ববিদ্যালয়ের বা বিশ্ববিদ্যালয়ের অন্তর্গত কোনও কলেজের অধ্যাপককে এখানে প্রশাসক হিসেবে নিযুক্ত করতে চাই। মূল উদ্দেশ্যের কথা বলেছি, যে আমরা এই প্রতিষ্ঠানটিকে আবার নতুনভাবে তার ঐতিহ্যকে ফিরিয়ে আনতে চাই। এই গণ্ডগোলের জন্য এই প্রতিষ্ঠানের ছাত্র এবং শিক্ষকরা যে দুর্গতির মধ্যে পড়েছে, তার হাত থেকে তাদের রক্ষা করতে চাই, বাংলাদেশের শিল্প চর্চার যে প্রতিষ্ঠান, তাকে আবার আমরা নতুনভাবে পুনর্জীবিত করতে চাই, এই উদ্দেশ্যে বিলটা এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আশা করব, এই বিলটি সকল সদস্য সর্বসম্মতভাবে গ্রহণ করবেন।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়

আজকে এই যে অধিগ্রহণ বিলটি এনেছেন, তার মূল উদ্দেশ্য সম্বন্ধে তিনি তাঁর বক্তব্যে বলেছেন। এই কলেজে দীর্ঘদিন ধরে যে বিশৃঙ্খলা চলছে তার হাত থেকে এইরকম একটা প্রাচীন প্রতিষ্ঠানকে রক্ষা করার জন্য—এই বিদ্যালয়ের দায়-দায়িত্ব সম্পর্কে অধিগ্রহণের জন্য একটা প্রস্তাব তিনি রেখেছেন। আমি সর্বান্তকরণে এই প্রস্তাবকে সমর্থন করছি। আমরা জানি এই বিদ্যালয়ে গোলমাল হচ্ছে। আমরা দেখেছি যখন চিন্তামণিবাবু এখানকার অধ্যক্ষ ছিলেন তখন থেকেই গোলমাল হচ্ছে। কখনও ছাত্ররা স্ট্রাইক করছে, এইভাবে বহুদিন ধরে শুনে আসছি এখানে গোলমাল হচ্ছে। অথচ প্রাক্তন সরকার এই কলেজটাকে অধিগ্রহণ করা দরকার ছিল জেনেও অধিগ্রহণ করেননি। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে উপযোগী ব্যবস্থা গ্রহণ করছেন তারজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে এখানকার গোলমালকে কেন্দ্র করে এই কলেজটি নষ্ট হতে চলেছে। সমগ্র ভারতের একটা উল্লেখযোগ্য প্রতিষ্ঠান এবং মাননীয় শিক্ষামন্ত্রী বললেন এর সঙ্গে বিখ্যাত শিল্পীদের যোগ ছিল। বিশেষ করে আমরা মনে করি যে রাজ্যে রবীন্দ্রনাথ, অবনীন্দ্রনাথ, নন্দলাল প্রভৃতি শিল্পীরা জন্মগ্রহণ করেছিলেন, সেই রাজ্যের এইরকম একটি শিল্প-কলা প্রতিষ্ঠান নষ্ট হয়ে যাবে? যেটা ভারতের গৌরব, দীর্ঘকালের প্রাচীন প্রতিষ্ঠান, এটা কখনও বঞ্চিত হতে পারে না। সেইজন্য আমি মনে করি এই যে অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করতে যাচ্ছেন মন্ত্রী মহাশয়, তাঁরা সেখানকার বিভিন্ন প্রকার অসুবিধা দূর করবার ব্যবস্থা করবেন এবং এর যে সর্বভারতীয় গৌরব ছিল, সেই পূর্ব গৌরব যাতে ফিরে পেতে পারে তার জন্য তাঁরা সচেষ্ট হবেন। এই অনুরোধ আমি জানাচ্ছি। এই সঙ্গে আর দু'একটি কথা বলবার আছে। এখানে ৪০০ ছাত্রছাত্রী অধ্যায়ন করেন, তাদের মধ্যে অনেক গরীব ছাত্রছাত্রী আছেন। সেখানে ৫ বছরের শিক্ষা ব্যবস্থা আছে। অন্ততঃ ২ বছর সাধারণভাবে শিক্ষা দেওয়া হয়, আর ৩ বছর স্পেশ্যাল সাবজেক্টস-এ শিক্ষা দেওয়ার বিশেষ সুযোগ-সুবিধা আছে। এর মধ্যে ফাইন আর্টস আছে, কমার্শিয়াল আর্টস আছে, ইন্ডিয়ান পেন্টিং আছে, তা ছাড়া আরও নানারকমভাবে শিল্প সম্বন্ধে সেখানে শিক্ষাদানের বিশেষভাবে ব্যবস্থা আছে। কিন্তু দুঃখের কথা এত টাকা-পয়সা সেখানে থাকা সত্ত্বেও এবং সরকারের অনুদান থাকা সত্ত্বেও সেখানে ছাত্রছাত্রীদের শিক্ষা দেবার জন্য এমন কি বোর্ড পর্যন্ত থাকে না, এত স্বল্প সংখ্যায় আছে যে ৩০০/৪০০ ছেলেদের জন্য তা যথেষ্ট নয়। স্ট্যান্ড, যন্ত্রপাতি এমন কি গ্রাফ-এর কাগজ-পত্রও সেখানে থাকে না। অথচ টাকার বরাদ্দ আছে। ফলে ছাত্রছাত্রীরা সেখানে শিক্ষার সুযোগ পান না। শিক্ষার ক্ষেত্রে সেখানে অনেক বাধার সৃষ্টি হয়। এই হচ্ছে অবস্থা। তাছাড়া এই কলেজের নিজস্ব কোনও মিউজিয়াম নেই। একটা আর্ট কলেজে, ললিত-কলার বিষয়ে শিক্ষা দানের ব্যবস্থা আছে, অথচ তার নিজস্ব কোনও মিউজিয়াম নেই, তার চিত্র-কলা ছেপে রাখবার কোন ব্যবস্থা নেই। আমি এই কলেজের একটি ছাত্রকে জিজ্ঞাসা করেছিলাম, ওখানে কি কি ছবি আছে? সে ২/৪টি ছবির নাম করেছিল। অথচ যামিনী রায়, চিন্তামণি, অবনীন্দ্রনাথ, দেবীপ্রসাদ, এদের কোনও ছবি আছে কিনা জানা যায়নি। এদের ছবি দেখে তার থেকে সুযোগ গ্রহণ করবার সম্ভাবনা সেখানে কিছুই নেই। অর্থাৎ সেখানে কোন মিউজিয়াম নেই। তা ছাড়া সেখানে কোনও নিজস্ব লাইব্রেরী নেই। সুতরাং ছাত্ররা সেই সুযোগসুবিধাও এখানে পায় না। যদিও পাশেই ইন্ডিয়ান মিউজিয়াম আছে, ছাত্ররা মাঝে মাঝে সেখানে গিয়ে সুযোগসুবিধা গ্রহণ করে। কিন্তু এই কলেজের একটি নিজস্ব লাইব্রেরী এবং মিউজিয়াম থাকা দরকার। সেটা

নেই, তাই আমি এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ভবিষ্যতে এবিষয়ে একটু নজর দেবেন। তারপরে এখানে অনেক মেধাবী ছাত্ররা আসেন, যাদের সর্বভারতীয় ক্ষেত্রে প্রতিষ্ঠা লাভের সম্ভাবনা থাকে। অতীতে অনেকে সেই প্রতিষ্ঠা লাভ করেছেন। এখানে স্টাইপেন দেবার ব্যবস্থা আছে। কিন্তু শুনলে হাসি পায় সেখানে স্টাইপেন্ড দেওয়া হয় মাসিক মাত্র ১০ থেকে ১২ টাকা। আজকের দিনে কখনো ১০ থেকে ১২ টাকা স্টাইপেন্ড পেয়ে কেউ চালাতে পারে? এখানে অনেক দরিদ্র ছাত্র আছে। বড়বাজারে এই কলেজের একটি হোস্টেল আছে। ৭৫ টাকা সেখানে হোস্টেল চার্জ। তাই দিয়ে দু-বেলা দু-মুঠো খাদ্যের কোন ভাল ব্যবস্থা হয় না। জল নিয়ে সেখানে গোলমাল হয়, আলো নিয়ে গোলমাল হয় এবং সেই গোলমাল এখনো চলেছে। ছাত্ররা সেখানে একটু জলও পায় না। আজকেও সেখানে গোলমাল চলছে। এই হচ্ছে অবস্থা।

[4-20 – 4-30 p.m.]

আমি শুনেছি শান্তিনিকেতনে যেখানে ৬৫ টাকা স্টাইপেন্ড দেওয়া হয় সেখানে এখানে মাত্র ১০/১২ টাকা দেওয়া হয়। দরিদ্র মেধাবী ছাত্রদের সম্পর্কে চিন্তা করবেন এবং ভাল করে পড়াশুনা করার সুযোগ দেবেন। স্টাইপেন্ডের বা স্কলারশিপের টাকা যাতে বাড়ে সেদিকে মাননীয় মন্ত্রীমহাশয় বিশেষভাবে নজর দেবেন। তারপর কলেজের ম্যানেজমেন্টে গোলমাল। যে সম্বন্ধে খুব বেশি বলতে চাই না। কারণ যিনি বিল এনেছেন তিনি সবই বললেন। আজকে শিল্প প্রতিষ্ঠান নষ্ট হতে বসেছিল এটা পুনর্জীবন লাভ করে ম্যানেজমেন্টে যেসব গোলমাল আছে তা থেকে যাতে মুক্ত হতে পারে—ছাত্র, শিক্ষক, কর্মচারিরা সুষ্ঠভাবে কাজকর্ম করতে পারেন এবং শিল্প সংস্কৃতির যে অতীত গৌরব ছিল সেই গৌরব যাতে ফিরে আসতে পারে তার ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে এই বিলকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি এইজন্য যে বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে শিক্ষা ও সংস্কৃতির জগতে যে নৈরাজ্য চলছে সেই নৈরাজ্যের প্রমাণ হিসাবে এই বিল উত্থাপিত হয়েছে বলে আমি সমর্থন করছি এইজন্য যে বামফ্রন্ট সরকার শিক্ষা, সংস্কৃতির জগতে নৈরাজ্য দূর করার জ্য কত আগ্রহী এই বিল তার প্রমাণ। আমরা জানি শিক্ষা, সংস্কৃতি মানব জীবনে এমন একটা দিকের প্রতিফলন যার সঙ্গে বাস্তবের কোনও বিরোধ নেই। মানুষের মনে অনুভূতির যে বস্তুগুলো আছে সেই বস্তুর থেকে উদার, মহান আদর্শ জন্মলাভ করে তাকে তুলে ধরে বামফ্রন্ট সরকার সেই সমস্ত আদর্শ ও নৈতিকতাকে যথেষ্ট মূল্য দেয়। এইরকম একটা প্রতিষ্ঠান নষ্ট হতে বসেছিল তাকে উদ্ধার করার জন্য যে প্রচেষ্টা তাহা সমর্থন করি। বিশ্বের মহান নেতা হো-চি-মিন বলেছিলেন আর সব বিষয়ের মত আর্ট অ্যান্ড কালচার ইজ অলসো এ ক্লাস পলিটিক্স। ১৯৬৪ সালের—বিশেষ করে ১৯৭১ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বিশ্লেষণ করে দেখিয়েছেন যে হ্যাঁ, যখন পশ্চিমবঙ্গ গণতান্ত্রিক আন্দোলনের একটা পীঠস্থান ছিল সেই সময় ধনতান্ত্রিক জগতের যাঁরা পাহারাদার তাঁরা শিল্প সংস্কৃতিকে নষ্ট করে দেওয়ার পক্ষপাতি ছিলেন। আমরা বিশেষকরে ৫/৬ বছরের মধ্যে দেখেছি অতীত

ঐতিহ্যকে ধ্বংস করার জন্য কি ধরনের কাজ হয়েছে। আমরা দেখেছি বিপ্লবের নাম করে বিদ্যাসাগর, রবীন্দ্রনাথের মূর্তি গড়াগড়ি খেয়েছে। স্কুল কলেজ পোড়ান হয়েছে; শিক্ষক লাঞ্ছিত হয়েছেন। এটা শিক্ষা সংস্কৃতি জগতের উপর আক্রমণ নয় এই উদ্দেশ্য হচ্ছে বাংলা দেশের ঐতিহ্য থেকে মানুষকে বিচ্যুত করা। এই প্রতিষ্ঠানের ক্ষেত্রেও সেই জিনিস দেখেছি। বিশেষ একজন ব্যক্তি একটা সরকারি যন্ত্র থাকা সত্ত্বেও তাকে অবহেলা করে সরকারের বিরুদ্ধে বিশ্ববিদ্যালয়ের বিরুদ্ধে ও নৈশ অধ্যক্ষের বিরুদ্ধে মামলা করেছে। কিন্তু যারা এইসব কাজ করেছিল তাদের বিরুদ্ধে কোনও স্টেপ নেওয়া হয়নি। এর মধ্যে নিশ্চয় একটা গভীর ষড়যন্ত্র ছিল।

শিক্ষা সংস্কৃতির বিরুদ্ধে এই যে একটা অপপ্রচার এটাকে দূর করবার জন্য সরকারের এই যে প্রচেষ্টা এটা সকল মানুষের কাছে প্রমাণিত হয়েছে। আমরা দেখেছি অবনীন্দ্রনাথ, নন্দলাল, রামকিঙ্কর চক্রবর্তী, যামিনী রায়ের মত বহু প্রতিভাবান পুরুষ এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত ছিলেন। আমরা জানি বাংলাদেশের ঐতিহ্য যুগ যুগ ধরে গড়ে উঠেছিল। শত শত কারুশিল্প, চারুশিল্প যারা বাংলাদেশের এই ঐতিহ্যকে গড়ে তুলেছিল এবং সে ধারাকে অব্যাহত রেখেছিল, ইংরাজ আমলেও যার প্রচেষ্টা ছিল, দুঃখের বিষয় স্বাধীনতার পরে মুষ্টিমেয় কয়েকজন ব্যক্তি শিল্প সংস্কৃতিকে একটা কায়েমী স্বার্থের দিকে নিয়ে যাবার জন্য চেষ্টা করেছেন। আমরা জানি শিল্প সংস্কৃতি জগতের মানুষ যে সমস্ত মূল্যবোধ আছে সেগুলিকে ধ্বংস করা কোনও রকম ভাবে তাঁদের পক্ষে সম্ভব নয়। বাংলা দেশের জাগ্রত মানুষ এর জবাব দিয়েছে—দেবে এবং ভবিষ্যতে দেবে। সেইজন্য এই বিলকে সমর্থন করছি। এই প্রসঙ্গে একটা ঘটনার কথা বলছি ইন্ডিয়ান আর্ট কলেজ-এর প্রস্তাব আজ যেমন উঠেছে সেরূপ বাঁকুড়া জেলায় বিষ্ণুপুরে একটা মিউজিক কলেজ আছে যার লহরীর দ্বারা রবীন্দ্রনাথ পর্যন্ত প্রভাবিত হয়েছিল সেখানে চরম অব্যবস্থা দেখা দিয়েছে। যাহোক শিল্প সংস্কৃতি অবক্ষয় রোধের যে চেষ্টা হচ্ছে তারজন্য মন্ত্রী মহাশয় যে ব্যবস্থা নিয়েছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ দপ্তরের শিক্ষামন্ত্রী দি ইন্ডিয়ান College of Arts and Draftsmanship (Taking over of Management) যা বিল এনেছেন আমি তা সমর্থন করছি—তাঁকে অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে তিনি আমাদের শিক্ষা জগতে একটা বাস্তু ঘুঘুর বাসা ভাঙবার জন্য এগিয়ে এসেছেন। ঐ ঐতিহ্যমণ্ডিত প্রতিষ্ঠান ইন্ডিয়ান কলেজ অফ আর্টস অ্যান্ড ড্রাফ্‌টম্যানশিপ এ বর্তমানে চরম নৈরাজ্য বিশৃঙ্খলা ও অরাজকতা যে চলেছে সে সম্বন্ধে কিছু বলবার নেই। ১৯৭৫ সাল থেকে সেখানে পরীক্ষা হয়নি, ১৯৭৬ সালে পরীক্ষা হয়নি, সম্প্রতি কলেজে বিজ্ঞাপন বেরলেও পরীক্ষা অদূর ভবিষ্যতে যে হবে তার কোনও সম্ভাবনা নেই। ১৯৭৩ সালে ডিসেম্বর মাস থেকে সরকার যে বার্ষিক অনুদান দিয়ে থাকেন সেটাও বন্ধ করে দিয়েছেন।

[4-30 – 4-40 p.m.]

এখানে শিক্ষক কর্মচারিরা অত্যন্ত সামান্য বেতন পেয়ে থাকেন, উচ্চ শিক্ষামন্ত্রী সেটা তাঁর ভাষণে বলেছেন। সেটাও ১৯৭১ সাল থেকে তাঁরা পাচ্ছেন না, তাঁদের প্রভিডেন্ট ফান্ড বন্ধ। শিক্ষক এবং শিক্ষক ছাড়া অশিক্ষক কর্মচারী ইতিমধ্যে ছাঁটাই হয়েছেন, সাসপেন্ডেড হয়ে

রয়েছেন। এইরকম একটা অদ্ভুত অবস্থা চলছে। নিয়ম সঙ্গতভাবে গঠিত যে গভর্নিং বডি তার সভাপতি এখানে কাজ করতে পারেন না। মাননীয় বিচারপতি জে. পি. মিত্র তাঁকে পদত্যাগ করতে হয়েছে এবং আমাদের কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ডঃ প্রতাপচন্দ্র চন্দ তিনি এই গভর্নিং বডির সহকারী সভাপতি ছিলেন, তাঁকেও ১৯৭৪ সালের ২৩শে আগস্ট তারিখে পদত্যাগ করতে হয়েছে। এখানে কারোর পক্ষে সম্মান নিয়ে কাজ করা সম্ভব নয়। এই ধরনের একটা চরম বিশৃঙ্খলা একটা চরম নৈরাজ্য এখানে চলছে। এই অবস্থার অবসানের জন্য তিনি যে এগিয়ে এসেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। শিল্পী মন্মথ নাথ চক্রবর্তী একদিন উদ্যোগ গ্রহণ করে এই প্রতিষ্ঠানটি তৈরি করেছিলেন এবং তিনি অধ্যক্ষ হয়েছিলেন এবং প্রথম থেকে অবনীন্দ্রনাথ ঠাকুরের মতো ব্যক্তি এর সঙ্গে যুক্ত ছিলেন। অন্যান্য বিশিষ্ট শিল্পীর কথা এর আগের বক্তারা বলেছেন, আমি সেই ইতিহাসের মধ্যে যাব না, এইরকম একটা ঐতিহ্যমণ্ডিত প্রতিষ্ঠান যা সর্বভারতে খ্যাতি লাভ করেছিল এবং সেখান থেকে বহু জ্ঞানী শিল্পী বেরিয়েছিলেন সেই প্রতিষ্ঠান আজকে নষ্ট হতে চলেছে। পশ্চিমবঙ্গ সরকার নিরব দর্শকের ভূমিকা এ ক্ষেত্রে গ্রহণ করতে পারেন না। সেই শিক্ষা প্রতিষ্ঠানকে বাঁচাতে হবে। কেন বর্তমানে এই অবস্থা হল? এই প্রসঙ্গে উচ্চ শিক্ষা মন্ত্রী ডঃ ভূপাল বোসের নাম উল্লেখ করেছেন। তিনি প্রথমে অভিভাবকদের সদস্য হিসাবে গভর্নিং বডিতে ঢোকেন, পরে রি-অর্গানাইজিং কমিটির সম্পাদক হিসাবে ঢোকেন, তারপর গভর্নিং বডির সেক্রেটারি হন। আমার দুঃখ হয় তাঁরই চক্রান্তে, তাঁরই দুষ্কর্মের ফলে এই প্রতিষ্ঠানের এই অবস্থা হয়েছে। কারণ, ডঃ ভূপাল বোসকে আমি চিনি, এখানকার অনেক সদস্য আছেন যাঁরা তাঁকে চেনেন। এককালে তিনি বিপ্লবী ছিলেন, দেশের স্বাধীনতার জন্য কাজ করেছেন, কারাবরণ করেছেন। এখানে অনেকে আছেন যাঁরা তাঁর সঙ্গে কাজ করেছেন। কিন্তু বর্তমানকালে তিনি যে ভূমিকা গ্রহণ করেছেন সেই ভূমিকার নিন্দা না করে পারা যায় না। তাঁরই হীন চক্রান্তের ফলে আজকে এই প্রতিষ্ঠানের এই পরিণতি দাঁড়িয়েছে তিনি নানা ধরনের দুর্নীতির আশ্রয় গ্রহণ করেছেন এবং শিক্ষক বিরোধী কর্মচারী বিরোধী আচরণ গ্রহণ করেছেন। ১৯৭০ সালে শিক্ষা দপ্তর থেকে একটা তদন্ত হয় এবং এন. কে. রায় সেই তদন্ত করেন। ১৯৭০ সালের ২৯শে, ৩০শে এবং ৩১শে জানুয়ারি তদন্ত করে তিনি যে রিপোর্ট দেন সেই রিপোর্টে দেখা যায় সেক্রেটারির বিরুদ্ধে অর্থাৎ ডঃ ভূপাল বোসের বিরুদ্ধে সরকারি অনুদান অপব্যবহারের অভিযোগ আছে, গভর্নিং বডি গঠনের ব্যাপারে জালিয়াতির অভিযোগ আছে এবং মিঃ রায় এমন মন্তব্যও করেন যে সমস্ত বিষয়টা এনফোর্সমেন্ট ব্রাঞ্চে দেওয়া দরকার। শিক্ষা দপ্তর থেকে প্যানেল অডিটর দিয়ে ৩/৪ বছরের হিসাব পরীক্ষা করা হয় এবং ১৮ই মে ১৯৭৫ তারিখে অডিটর যে রিপোর্ট পেশ করেন তাতে অর্থ সংক্রান্ত ব্যাপারে গুরুতর অভিযোগ আছে, রবীন্দ্র ভারতীকে তদন্ত করতে বলা হয় এবং এই রিপোর্টে সরকারি অনুদান বন্ধ করার জন্য সুপারিশ করা হয়। তারপর একথা বলা হয়েছে যে রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় তদন্ত করেন এবং তদন্ত করার ফলে আজকে এই প্রস্তাবটি এসেছে। এই প্রস্তাবে বলা হয়েছে যে এই প্রতিষ্ঠানটি অবিলম্বে অধিগ্রহণ করা উচিত যাতে এটা বাঁচে এবং আরও সুন্দর হয়। সেই কারণে আমি এই বিলটা সমর্থন করছি এবং আশা করব যে এই অধিগ্রহণের ফলে এই শিক্ষা প্রতিষ্ঠানটি বাঁচবে এবং এই শিক্ষা প্রতিষ্ঠানকে কেন্দ্র করে যে অনাচার চলছে সেটা বন্ধ হবে। এই প্রসঙ্গে আমি কয়েকটি ক্ষুদ্র মন্তব্য করে আমার বক্তব্য শেষ

করব। প্রথম কথা কেবলমাত্র অধিগ্রহণ করলে হবে না, নিশ্চয়ই সমস্যা যে এই শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনা করতে গিয়ে গভর্নিং বডি যেভাবে চলে গেছে, তার সেক্রেটারি যেভাবে অর্থের ব্যবহার করেছেন, তহবিল তছরূপ থেকে শুরু করে নানা রকম যে অভিযোগ আছে তাছাড়া এই প্রতিষ্ঠানকে যদি বাঁচাতে হয় তাহলে কেবলমাত্র অধিগ্রহণ করলে হবে না, অধিগ্রহণ ছাড়া আরও কিছু করতে হবে। মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন এখানকার শিক্ষক, কর্মচারিরা অত্যন্ত সামান্য বেতন পান, ১৯৬৭ সাল পর্যন্ত এই আর্ট কলেজের শিক্ষকরা মাসিক মাত্র ১৩০ টাকা বেতন পেতেন, ১৯৬৭ সালে এঁদের বেতন বাড়িয়ে ২০০ টাকা করা হয়। ২০০ টাকা কোন শিল্পী, কোন শিক্ষকের বেতন হতে পারে না। কর্মচারিদের বেতন ঐ একই। তাই অবিলম্বে এঁদের বেতন ক্রম সংশোধন করা দরকার। মানুষ হিসাবে যাতে বাঁচা যায়, শিক্ষক হিসাবে দায়িত্ব যাতে পালন করা যায়, অন্যান্য শিক্ষা ক্ষেত্রে যাঁরা কাজ করছেন তাঁদের মতো তাঁরা যাতে বেতন পান তার ব্যবস্থা করতে হবে। বিলের সঙ্গে যে অর্থনৈতিক মেমোরান্ডাম দেওয়া হয়েছে তাতে খুব একটা আশা পোষণ করতে পারছি না, অর্থনৈতিক খুব একটা দায়িত্ব নেওয়া হয়নি। কিন্তু সরকারকে এই ব্যাপারে অর্থনৈতিক দায়িত্ব নিতে হবে। শুধু ম্যানেজমেন্ট নিয়ে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করলে হবে না, যদি অর্থনৈতিক দায়িত্ব না নেন তাহলে অধিগ্রহণ করা না করার মধ্যে বিশেষ কোনও তফাৎ থাকবে না। বছরে মাত্র ২০ হাজার টাকা অনুদান দেওয়া হত, তাও কয়েক বছর বন্ধ আছে। এই টাকার পরিমাণ নিশ্চয়ই বাড়াতে হবে। মাননীয় মন্ত্রী একথা বলেছেন কেন আজকে এরজন্য নতুন করে বিল আনতে হল অধিগ্রহণের জন্য। ১৯৬৭ সাল থেকে এই প্রতিষ্ঠান রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় অনুমোদিত প্রতিষ্ঠান, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় আইনে যদি ব্যবস্থা থাকত এই জাতীয় অধিগ্রহণ করার অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার তাহলে তাঁরা নিজেরাই পারতেন, আজকে বিধান সভায় আইন আনতে হত না।

রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় আইন পরিবর্তন করা দরকার। ১৯৬৬ সালের কলকাতা বিশ্ববিদ্যালয় আইনে রয়েছে এই ধরনের প্রতিষ্ঠান যেখানে শিক্ষক বিরোধী কাজ হচ্ছে সেখানে বিশ্ববিদ্যালয় অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করতে পারেন এবং বহু কলেজে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে এবং সেখানে কিছু উন্নতি হয়েছে। কাজেই রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় আইনকে ঢেলে সাজানো দরকার, এর সংশোধন করা দরকার এবং এই জাতীয় ব্যবস্থা যাতে থাকে সেটা করা দরকার। আমাদের পশ্চিমবাংলায় ইন্ডিয়ান কলেজ অব আর্ট অ্যান্ড ক্রাফ্‌টসম্যানশিপ ছাড়া আরও ললিত কলা সংক্রান্ত প্রতিষ্ঠান রয়েছে। আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব সেই সমস্ত প্রতিষ্ঠান কিভাবে চলছে সেটাও আপনি দেখুন। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় এই সমস্ত প্রতিষ্ঠানের ক্ষেত্রে কি কাজ করছে সেটা দেখা দরকার। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় যখন হয় তখন আশা করা হয়েছিল এটা হবে ফাইন আর্টস বা এই জাতীয় কাজের জন্য একটা প্রতিষ্ঠান, আশা করা হয়েছিল এটা হবে মিউজিক, ড্যান্স, ড্রামার স্পেসালাইজ্‌ড ইউনিভার্সিটি। কিন্তু আমরা দেখলাম রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয় হিউম্যানিটিস, পলিটিক্যাল সায়েন্স এবং ইকনমিক্স-এর জুরিসডিকশনে পরিণত হয়েছে এবং তাঁরা এই সমস্ত বিষয় নিয়ে কাজ করছেন। আমার বক্তব্য হচ্ছে তারা ললিত কলা সংক্রান্ত বিষয় নিয়ে কি কাজ করছে সেটা আপনি দেখুন এবং সেখানে ঠিকভাবে

কাজকর্ম হচ্ছে কিনা সেটাও তদন্ত করা দরকার। স্যার, ইন্ডিয়ান আর্ট কলেজ অধিগ্রহণ করা হল কিন্তু আমরা দেখছি এর সঙ্গে শিক্ষার কোনও সম্পর্ক নেই। ভূপাল বোস একজন বিপ্লবী ছিলেন, তিনি রাজনীতি করেছেন এটা সত্য কথা। কিন্তু তাঁর সঙ্গে শিক্ষার তো যোগ নেই, শিল্পের কোনও যোগ নেই। তবে এই জিনিস শুধু ললিত কলা সংক্রান্ত কলেজই নয়, অন্যত্রও আছে। কাজেই আমার বক্তব্য হচ্ছে শিক্ষার সঙ্গে যাদের যোগাযোগ নেই এরকম লোক যেন সেখানে না থাকতে পারে বা সেখানকার পরিচালনার ক্ষেত্রে না থাকতে পারে সেটা দেখা দরকার। স্যার, বিদ্যার দেবী হচ্ছেন সরস্বতী যিনি দাঁড়িয়ে থাকেন পদ্মবনে। কিন্তু সেই পদ্মবনে মত্তহস্তী নৃত্য করে চলেছে। কাজেই সেই মত্তহস্তীর হাত থেকে পদ্মবন রক্ষা করুন এই আবেদন জানিয়ে, এই বিল সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই সভায় শিক্ষামন্ত্রী মহাশয় যে বিল উপস্থিত করেছেন আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। শিক্ষা এবং সংস্কৃতির স্বার্থে তাঁর এই প্রয়াস সত্যই যোগ্য। সরকারের অর্থ আনুকূল্যে পরিচালিত একটি প্রতিষ্ঠানের পরিচালক মণ্ডলী যদি তাঁদের নিজেদের অযোগ্যতার জন্য পরিচালনার ক্ষেত্রে দুর্নীতি আমদানি করেন এবং সেই প্রতিষ্ঠানের অস্তিত্ব বিপর্যস্ত করেন তাহলে তাকে অধিগ্রহণ করা ছাড়া আর কোনও উপায় থাকে না এবং সেইজন্যই শিক্ষামন্ত্রী মহাশয় দু'বছরের জন্য এর পরিচালনার ভার হাতে নিতে চেয়েছেন। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে এই রাজ্যের অনেক জায়গায় এখনও বিভিন্ন প্রতিষ্ঠান রয়েছে যেগুলি স্পেশ্যাল কন্সটিটিউশন দ্বারা পরিচালিত হয়। অনেক স্কুল এবং কলেজ এবং রাজা মহারাজাদের অনেক প্রতিষ্ঠান রয়েছে যেখানে দুর্নীতি বাসা বেঁধে রয়েছে। শিক্ষামন্ত্রী মহাশয় অনুসন্ধান করলে দেখবেন এই সমস্ত প্রতিষ্ঠানে যে সমস্ত এনডাউড প্রোপার্টি রয়েছে সেখানে যে বাৎসরিক আয় হয় তার কোন অডিট হয় না। এবং সেই আয়ের টাকা ম্যানেজিং কমিটি বিভিন্নভাবে তছরূপ করে থাকেন। সেই প্রতিষ্ঠানের জন্য এই টাকা ব্যয় করা হয় না কাজেই আমার বক্তব্য হচ্ছে এই স্পেশ্যাল কন্সটিটিউশন যারা ভোগ করছে তাদের বাতিল করা হোক এবং একটা সাধারণ নিয়মের মধ্যে এগুলি আনা হোক।

[4-40 – 4-50 p.m.]

এ যদি না হয় আগামী দিনেও দেখব ইন্ডিয়ান কলেজ অব আর্ট অ্যান্ড ড্রাফ্‌টম্যানশিপ-এর মতো অনেক প্রতিষ্ঠান বন্ধ হয়ে যাবে বা বন্ধ হয়ে যাবার মতো অবস্থা হবে। সেই অবস্থা যাতে উদ্ভব না হয় সেইজন্য সেই সমস্ত বাস্তুঘুঘুদের বাসা ভেঙে ফেলতে হবে। শিক্ষার স্বার্থে আমরা একটা সুস্থিরভাবে গড়ে তুলতে চাই। আমরা একটা শান্ত সুনিশ্চিত ব্যবস্থা গড়ে তুলতে চাই। তাহলে ম্যানেজিং কমিটির হাত থেকে এই সমস্ত প্রতিষ্ঠানগুলিকে অবিলম্বে রক্ষা করা দরকার। আমরা ফ্রন্টের কর্মসূচিতেও শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনার ক্ষেত্রে গণতন্ত্রীকরণের কথা বলেছিলাম। আজকে সেই সময় এসেছে যে সমস্ত ম্যানেজিং কমিটি অবৈধভাবে ক্ষমতা দখল করে আছে এবং সময় শেষ হয়ে যাওয়া সত্ত্বেও তারা নির্বাচন করেননি এবং দিনের পর দিন, বছরের পর বছর এইভাবে কাজ চালিয়ে আসছে বিভিন্ন অছিলায় বিভিন্ন অজুহাতে যারা ক্ষমতা আঁকড়ে বসে আছে তাদের অবিলম্বে ক্ষমতা থেকে

অপসারণ করা হোক এবং সেইসমস্ত ম্যানেজিং কমিটি বাতিল করে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হোক বা তাদের পরিচালনাভার সরকার কর্তৃক অধিগ্রহণ করা হোক। শিক্ষার জগতে শান্তি আনয়নের ক্ষেত্রে এটি অপরিহার্য। তাই আজকে এই প্রয়াসকে সাধুবাদ জানিয়ে, এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শম্ভুচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই বিলের উপরে যেসকল মাননীয় সদস্য আলোচনা করেছেন এবং সমর্থন করেছেন তার উপর উত্তর দেবার বিশেষ কিছু নেই, তাহলেও আমি একটি কথা এই প্রসঙ্গে বলতে চাই। সেটি হচ্ছে, এই যে বিলটি নিছক অধিগ্রহণ সংক্রান্ত বিল হিসাবে গ্রহণ করলে ভুল হবে। কারণ অধিগ্রহণ সম্পর্কে সাধারণ মানুষের অভিজ্ঞতা অত্যন্ত তিক্ত অবস্থায় আছে। বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান থেকে শুরু করে বিভিন্ন সংগঠন ইতিপূর্বে সরকার অধিগ্রহণ করেছেন, কিন্তু অধিগ্রহণের পরবর্তী অবস্থায় আমরা লক্ষ্য করেছি যা অত্যন্ত খারাপ অবস্থা, অত্যন্ত অসহায় অবস্থার মধ্যে প্রতিষ্ঠানগুলি পড়ে আছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই বামফ্রন্ট সরকার যখন এই রকম একটা শিক্ষা সংক্রান্ত প্রতিষ্ঠানকে অধিগ্রহণ করতে চলেছেন সেখানে একটা বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে তারা অধিগ্রহণ করতে চান। শিক্ষা এবং সংস্কৃতি সম্পর্কে বামফ্রন্ট সরকার দুটো কথা স্পষ্টভাবে বলেছেন। শিক্ষা এবং সংস্কৃতির জগতকে আমরা অপসংস্কৃতির হাত থেকে রুখতে চাই। আর দ্বিতীয় কথা শিক্ষা, শিল্প এবং সংস্কৃতির জগত, আমরা নতুন মূল্যবোধকে সংযোজন করতে চাই—পুরাতন মূল্যবোধের পরিবর্তে নতুন মূল্যবোধ সৃষ্টি করতে চাই। আমরা শিক্ষা এবং সংস্কৃতি এবং শিল্পকে, লোকশিল্প এবং লোকসংস্কৃতি পর্যায়ে উন্নীত করবার জন্য পরীক্ষা-নিরীক্ষা এবং সেইমতো কর্মসূচি বা পদ্ধতি গ্রহণ করতে উদ্‌গ্রীব। এই কয়টি কথা বলে আমি এই বিলটিকে হাউসের সামনে মঞ্জুর করার জন্য পেশ করছি।

The motion of Shri Sambhu Charan Ghosh that the Indian College of Arts and Draftsmanship (Taking over of Management) Bill, 1977, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 12 and Preamble**

The question that clauses 1 to 12 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sambhu Charan Ghosh :** I beg to move that the Indian College of Arts and Draftsmanship (Taking over of Management) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal (Rural) Primary Education (Temporary Provisions) (Amendment) Bill, 1977.**

**Shri Partha De :** I beg to introduce the West Bengal (Rural)

Primary Education (Temporary Provisions) (Amendment) Bill, 1977.

(Secretary then read the Title of the Bill)

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal (Rural) Primary Education (Temporary Provisions) (amendment) Bill, 1977, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার কাছে বর্তমানে দি ওয়েস্ট বেঙ্গল (রুর‍্যাল) প্রাইমারি এডুকেশন (টেম্পুরারী প্রভিসন) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৭ বিবেচনার জন্য পেশ করছি। এই সম্পর্কে আমি দু-একটি কথা বলতে চাই। আমাদের পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষার ব্যাপারে আইনগত ব্যবস্থাটা বর্তমানে একটু জটিল হয়ে আছে। বর্তমানে পশিচমবাংলায় প্রাথমিক শিক্ষা প্রধানত পরিচালিত হয় আরবান প্রাইমারী এডুকেশন অ্যাক্ট অনুযায়ী, এটা কার্যতঃ রাজ্যের বেশিরভাগ অঞ্চলে কার্যকর। এছাড়া আরও একটি আইন আছে, '৬৩ সালের আরবান প্রাইমারী এডুকেশন অ্যাক্ট। এখন ১৯৬৯ সালে যখন দেখা গেল যে জেলায় যে সমস্ত স্কুল বোর্ডগুলি ছিল এই স্কুল বোর্ডগুলি প্রাইমারী এডুকেশন দেখাশুনার ক্ষেত্রে ভালভাবে কাজ করতে পারছে না সেইজন্য তা বিচার বিবেচনা করার পর ঠিক হয়েছিল যে এই জেলা স্কুল বোর্ডগুলিকে সরকার সুপারসিড করবেন। এবং সুপারসিড করে তখন একটা টেম্পুরারি প্রভিসন বলে একটি বিল আনা হয় এবং পরে এটা আইনে পরিণত হয়। যেখানে এই ব্যবস্থা রাখা হয় ১৯৬৯ সালে টেম্পুরারি প্রভিসনে তাতে জেলা স্কুল বোর্ডগুলিকে সুপারসিড করার পরে জেলার যিনি ইনস্পেক্টার অব স্কুল আছেন তিনি এর অ্যাডমিনিস্ট্রেটার হিসাবে কাজ করবেন। এবং জেলা স্কুল বোর্ডের আর সব কাজ তিনি করবেন। তার সঙ্গে আর একটা ব্যবস্থা রাখা হয় যে ব্যবস্থার ফলে প্রয়োজন হলে পর জেলা পরিদর্শক বা সেই রকম কোন সম যোগ্যতা সম্পন্ন অফিসারকে অ্যাডমিনিস্ট্রেটার করা যাবে। তখন তৎকালিন সরকারের একটা পরিকল্পনা ছিল যে আমাদের পশ্চিমবাংলাতে সামগ্রিকভাবে প্রাথমিক শিক্ষা আইন তৈরি করা দরকার শহর ও গ্রামের সবকিছু পরিচালনা করবার জন্য। জেলাতে জেলাতে যারা প্রাথমিক শিক্ষা পরিচালনা করবেন তাদের একটা সুসংগঠিত কমিটি করে যার মধ্যে নির্বাচিত সদস্যরাও থাকবেন এবং সেটা ইচ্ছা থাকলেও তখন সেটা হয়নি। পরবর্তী পর্যায়ে একটা আইন এসেছিল কংগ্রেসি আমলে এবং তখন ১৯৭৩ সালে একটা আইন পেশ হলেও সেই আইনটা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য যায়। রাষ্ট্রপতির কাছে যাবার পর পরবর্তী পর্যায়ে কেন্দ্রীয় সরকার বলেন যে, ১৯৭৩ সালের আইনে কিছু পরিবর্তন করা দরকার। এই কথা বলে তারা সেই বিলটা ফেরত পাঠায়। তাতে প্রায় দেড় বছর সময় কেটে যায়। যাই হোক, ১৯৭৫ সালে তার কিছু পরিবর্তন করে ১লা জানুয়ারি থেকে সেই আইনটা কার্যকর করা হোক বলে বিধানসভায় একটা আইন আসে। কিন্তু কার্যত ১৯৭৩ সালে প্রাথমিক শিক্ষা আইন হলেও সেটা কার্যত চালু হয়নি, তার কারণ হচ্ছে যে, ১৯৭৩ সালে যে আইনটা ছিল সেই আইনের মধ্যে সেখানে একটা ব্যবস্থা করা

ছিল যে এই আইন কার্যকর হওয়ার সঙ্গে সঙ্গে বিগত দিনের যে দুটি আইন ১৯৩০ সালের প্রাথমিক শিক্ষা আইন এবং ১৯৬৩ সালের শহরাঞ্চলের প্রাথমিক শিক্ষা আইন—এই দুটি আইন বাতিল হবে।

[4-50 – 5-00 p.m.]

এই অবস্থা ছিল, এই অবস্থা স্থগিত রেখে এই আইন চালু করা হবে। এর অর্থ হল এখন পর্যন্ত পশ্চিমবাংলায় ১৯৩০ সালে প্রাথমিক শিক্ষা আইনএবং শহরাঞ্চলে ১৯৬০ সালের শিক্ষা আইন চালু আছে। এখন যেটা বুঝেছি একটা নতুন আইনকে পুরোপুরি এবং সামগ্রিকভাবে চালু করতে গেলে কিছু সময় লাগবে। প্রথম কারণ হচ্ছে এটাকে খুব ভাল করে দেখা দরকার আছ। এমন কিছু ব্যবস্থা আছে যা না দেখে এটা কার্যকর করা যাবে না। দ্বিতীয় ব্যবস্থা হচ্ছে নতুন আইনে সংশ্লিষ্ট রুল্‌স তৈরি করতে হয়। রুল্‌সগুলি তৈরি হয়েছে কিন্তু অনেক দীর্ঘ রুল্‌স, সেগুলির মধ্যে জটিলতা আছে, সেজন্য তাড়াতাড়ি চালু করা সম্ভব নয়। শুধু তাই নয়, এটা করতে কম করেও এক বছর সময় লাগবে। যেমন আছে, তেমনই ব্যবস্থা যদি চালু করা যায়, তাহলেও এক বছর সময় লাগবে। তারপর যদি মনে হয় এটা পরিবর্তন দরকার, তাহলে তো কিছু সময় লাগছেই। স্বাভাবিকভাবে প্রাথমিক শিক্ষার উপর আমরা জোর দিতে চাচ্ছি, জেলায় যিনি প্রাথমিক শিক্ষা চালু করবেন সেই একজন অফিসারের উপর এত দায়িত্ব রাখা ঠিক নয়। জেলার যে পরিদর্শক সেই একজনের পক্ষে এত দায়িত্ব বহন করা জটিল ব্যাপার দেখা সম্ভবপর নয়। জেলা পরিদর্শককে সাহায্য করার জন্য যে উপদেষ্টা কমিটি তৈরি করা আছে তার আইনসঙ্গত ক্ষমতা বা অধিকার নাই। বিগত কয়েকদিনে আমাদের বিধানসভায় যে সমস্ত বিভিন্ন প্রসঙ্গ উল্লেখ করা হয়েছে, তা থেকে, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি অবগত আছেন যে প্রাথমিক শিক্ষার ব্যাপারে এই অ্যাডভাইসরি কমিটি, অ্যাডমিনিস্ট্রেটার জেলা পরিদর্শক থাকার ফলে, এবং এ ধরনের আইনের দিক থেকে অসুবিধাজনক পরিস্থিতি থাকার ফলে এমন বহু ঘটনা ঘটে গিয়েছে যে ঘটনার জন্য প্রকৃত কে দায়ী সেটা বুঝা মুশকিল হয়, অনেক দুর্নীতিব ব্যাপারও ঘটেছে, তার জন্য খবর নিতে হবে, কিন্তু প্রকৃতপক্ষে শিক্ষার ব্যাপারে যারা অবহিত আছেন, তাঁরা জানেন শিক্ষক নিয়োগের ব্যাপারে কি হিসাব নিকাশ করার ব্যাপারে কি এই ধরনের কোনও ব্যাপারে দায়িত্বপূর্ণ কমিটি না থাকার ফলে খুব ক্ষতি হয়েছে। সত্যসত্যই যদি ভালভাবে কাজ শুরু করতে হয়, ১২ মাসের বেশি অপেক্ষা করতে হয়, সেজন্য এই ছোট সংশোধনী এনেছি, এটা বড় নয়, এর মূল বিষয়বস্তু হল যে যেখানে বলা আছে ১৯৬৯ সালে টেম্পোরারি প্রভিসন, প্রয়োজন হলে পর জেলা পরিদর্শকের পরিবর্তে সেই রকম সমযোগ্যতাসম্পন্ন অফিসারকে অ্যাডমিনিস্ট্রেটার হিসাবে নিয়োগ করা হবে। সেখানে আমি বলতে চাচ্ছি এবং এটা যুক্তিপূর্ণও হবে, আপনারা দেখবেন, প্রয়োজন হলে পর স্বাভাবিকভাবে অ্যাড হক জেলা স্কুলবোর্ড সরকার গঠন করতে পারবে। এটা একটা ছোট্ট অ্যামেন্ডমেন্ট এটার প্রয়োজন আছে। দায়িত্বপূর্ণ কমিটি আইনসঙ্গতভাবে গঠিত হবে যার দায়িত্ব থাকবে এবং দায়িত্ব সম্বন্ধে যাদের প্রশ্ন করা যাবে,

এই রকম কমিটি না থাকলে পর একজন ব্যক্তির পক্ষে এই কাজ পরিচালনা করা সম্ভব নয়। সেজন্য এটা আমি আপনাদের সামনে রেখেছি, আপনারা আলোচনা করুন এবং আলোচনা করে, এই সংশোধনী যাতে গৃহীত হয়, দি ওয়েস্ট বেঙ্গল (রুর‍্যাল) প্রাইমারী এডুকেশন (টেম্পোরারি প্রভিসন অ্যামেন্ডমেন্ট) বিল, নাইনটিন সেভেন্টিসেভেন, যাতে গৃহীত হয়, সেই আলোচনা করুন এবং এটাকে গ্রহণ করুন।

**Mr. Deputy Speaker :** There is a motion for circulation of the Bill by Shri Sunirmal Paik. So I call upon Shri Paik to speak.

**Shri Sunirmal Paik :** Sir, I beg to move that the Bill be circulated for the perpose of eliciting opinion thereon by the 31st December, 1977.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী এই যে বিল আমাদের সামনে এনেছেন, আমি সেই বিল সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই এবং কয়েকটি অ্যামেন্ডমেন্টও দিয়েছি। আমার একটি অ্যামেন্ডমেন্টে আমি বলেছি অ্যাডহক কমিটি, যেটা নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ও এখন বললেন অ্যাড হক কমিটি গড়তে হবে, একজনের পক্ষে দেখা সম্ভবপর নয়। আমি সেখানে বলেছি অ্যাড হক কমিটিতে থাকবে ডি আই। লোক্যাল এম. এল. এ. থাকবেন এবং প্রাথমিক শিক্ষার ব্যাপারে যারা এক্সপার্ট হ্যান্ড তারা শিক্ষক সমিতির পক্ষ থেকে থাকবেন এবং সিডিউল্ড কাস্ট এবং ট্রাইবস কমিউনিটির রিপ্রেজেন্টেটিভ যারা তারা থাকলে এবং মহিলা রিপ্রেজেন্টেটিভ থাকলে ভাল হবে এবং এইসব রিপ্রেজেন্টেটিভ নিয়ে আমি অ্যাড হক কমিটি ফর্ম করার কথা বলেছি। আমি আশা করব মন্ত্রী মহাশয় অ্যাড হক কমিটির সঙ্গে এটা যুক্ত করবেন এবং সঙ্গে সঙ্গে একথা বলছি যে সত্যি এই বিলের খুব প্রয়োজন ছিল। একজন কোনও অফিসারের পক্ষে এই জিনিস দেখাশোনা করা সারা ডিস্ট্রিক্টে সম্ভব নয়। সেই নিমিত্ত এটার দরকার ছিল। ঠিকই অতএব অ্যাডভাইসরি কমিটি করেছেন এবং অ্যাডভাইসরি কমিটি এইভাবে করলে ভাল হবে বলে আমি মনে করি। আর একটা কথা বলি প্রাইমারী শিক্ষাকে যাতে ক্রিয়েটিভ অ্যান্ড প্রোডাক্টিভ করা যায়। সেজন্য একটা ব্যবস্থা রাখা একান্ত প্রয়োজন এবং এই ব্যাপারে বহু মণিষী তাঁদের বক্তব্য, তাঁরা তাঁদের চিন্তাভাবনা রেখে গিয়েছেন। জাকির হোসেন কমিটি করা হয়েছিল তিনি এইরকম চিন্তাভাবনা রেখে গিয়েছেন। যাতে ক্রিয়েটিভ অ্যান্ড প্রোডাক্টিভ আইডিয়া শিশুদের মধ্যে গড়ে তোলা যায় এবং শিশুদের সামনে একটা উদ্দীপনা, আশা জেগে উঠে এই ধরনের শিক্ষা ব্যবস্থা গড়ে তোলার কথা তাঁরা চিন্তা করেছিলেন। বিশেষ করে আমাদের মহাত্মা গান্ধী যিনি বুনিয়াদী শিক্ষার প্রচলন করেছিলেন তাঁরই এইরকম ভাবনার ধারা ছিল সেইজন্য এইরকম আয়োজন তিনি করেছিলেন। তিনি বলেছিলেন শিক্ষা কেবল বই মুখস্থ করলে সেটা মানুষের কোনও কাজে লাগবে না। অতএব শিক্ষা যাতে মানুষের কাজে লাগতে পারে, মানুষের মঙ্গল সাধন করতে পারে, ভবিষ্যতে যাতে স্বাবলম্বী হতে পাতে, তাদের উদ্দীপনা শক্তি বৃদ্ধি পায় তারা

যাতে কর্মকেন্দ্রিক জীবন-যাপন করতে পারে এই রকম ধরনের শিক্ষায় তাদের শিক্ষিত করতে হবে এবং উদ্বুদ্ধ করতে হবে। এইজন্য তিনি বিভিন্ন জায়গায় যেমন ওয়ার্ধাতে ইত্যাদি জায়গায় এই রকম শিক্ষা কেন্দ্র করেছিলেন এবং বিভিন্ন জায়গায় এইরকম বক্তব্য রেখেছেন। শুধু তিনি নয়, বিদেশ থেকে যারা এসেছিলেন তাঁরাও এইরকম কথা বলেছিলেন। আমাদের দেশে শিক্ষা ব্যবস্থা শিশু শিক্ষা ভাল পর্যায়ে যাতে যেতে পারে সেজন্য এইসব কথা তাঁরা বলেছিলেন। যেমন সিস্টার নিবেদিতা তাঁর ন্যাশনাল এডুকেশন অফ ইন্ডিয়া বইতে লিখেছেন যে কর্মকেন্দ্রিক শিক্ষা যাতে হয় এবং কর্মের ভিত্তি যাতে শিক্ষার মধ্যে থাকে। তিনি তাঁর ন্যাশনাল এডুকেশন অফ ইন্ডিয়া বইতে একথা লিখেছেন। আমি আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে তিনি যেন এই বিলের মধ্যে কর্মকেন্দ্রিক শিক্ষার ভাবধারা সন্নিহিত করেন এবং সেইভাবে যাতে শিক্ষা চালু হয় তার বাবস্থা করেন। আর একটা কথা যে আমরা দেখতে পাচ্ছি কতকগুলো নন-স্কুল ভিলেজে স্কুল হয়ে আছে। অর্গানাইজেশনাল স্কুলের কথা আমি বলছি। সেগুলো প্রয়োজন দেখা দিয়েছে মঞ্জুর করবার।

[5-00 – 5-10 p.m.]

কারণ সেখানকার গ্রামবাসীর তাগিদে এবং শিক্ষা প্রসারের তাগিদে সেটা হয়েছিল। অবশ্য বিশেষ কোন রাজনৈতিক দলের প্রভাবে সেগুলি হয়েছে এটা ঠিক আমি বলতে পারছি না। কোনও জায়গায় হয়তো হতে পারে। কিন্তু প্রয়োজনের তাগিদে হয়েছে যেসব স্কুলগুলি আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব অবিলম্বে সেগুলি যেন মঞ্জুরি পায়। যেসব বেসিক ট্রেন্ড টিচার রয়েছে তাদের যাতে অগ্রাধিকার দেওয়া হয় তার জন্যও মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমি জানি কয়েক হাজার বুনিয়াদী শিক্ষাপ্রাপ্ত, বেসিক ট্রেন্ড টিচার রয়েছেন তারা যাতে স্থান পান তার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার এই চলতি অধিবেশনের অন্তিম লগ্নে মাননীয় শিক্ষামন্ত্রী যে পল্লী বাংলার প্রাথমিক শিক্ষা সংশোধন বিলটি এনেছেন এই বিলটি নিঃসন্দেহে অত্যন্ত গুরুত্বপূর্ণ। তথাপি প্রাথমিক শিক্ষার স্বার্থের দিকে দৃষ্টি রেখে আমি বলতে বাধ্য যে বিলকে আমাদের কাছে যেন একটা গুরু গম্ভীর নাট্যশালার লঘিয়ান যবনিকা পতনের মতো মনে হচ্ছে। কারণ তিনি বলছেন যে তিনি প্রাথমিক শিক্ষার গুরুত্ব অনুভব করেন। প্রাথমিক শিক্ষাকে বিপর্যয়ের হাত থেকে তিনি বাঁচাতে চান। গ্রামবাংলার প্রাথমিক শিক্ষাকে তিনি সুকঠিন করতে চান। কিন্তু প্রাথমিক শিক্ষার সত্যিকারের সমস্যা কি তার যন্ত্রণা কোথায় সে সম্বন্ধে বোধ করি তিনি ততখানি সচেতন নন। একটা গুরুত্বপূর্ণ দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। একটি মাত্র মানুষের উপর অর্থাৎ একটা জেলা পরিদর্শকের উপর সমস্ত প্রাথমিক শিক্ষা পরিচালনার দায়িত্ব যদি ন্যস্ত থাকে তাহলে তার কর্মক্ষমতা যেমন নষ্ট হয় তেমনি সঙ্গে সঙ্গে কর্মনৈপুণ্যের দিক থেকে তার অনেক বিঘ্নের সৃষ্টি হতে পারে। সেই দিক থেকে তিনি এই বিল এনেছেন। তাই আশঙ্কা হয়েছে গ্রামবাংলার

প্রাথমিক আসল সমস্যা কি? সে সম্বন্ধে তো কই কিছু দেখছি না। যেখানে স্কুল প্রয়োজন সেখান স্কুল নাই—যেখানে স্কুল আছে যার প্রয়োজন ছিল না, সেখানে প্রয়োজনীয় ছাত্র আছে শিক্ষক নাই, এবং অনেক স্কুল আছে যার নাম সরকারি খাতায় আছে শিক্ষক নিয়মিত বেতন পান। কিন্তু আজ পর্যন্ত সেই বিদ্যালয়ের অস্তিত্বও পর্যন্ত নাই। এইসব জিনিস আমরা দেখেছি। আজকে গ্রাম বাংলার প্রাথমিক শিক্ষকরা নানা সমস্যায় জর্জরিত তারা ঠিকমতো বেতন পান না। মাঝে মাঝে তাদের অবস্থার কথা জানাবার জন্য বিধানসভা অভিমুখে ছুটে ছুটে আসে। তারা জানে না কাদের তারা জানাবে এই দুঃখ। কেউ তিন বছর কেউ দু'বছর পর্যন্ত বেতন পান না। বার বার ব্যর্থ করাঘাত করে ফেরে। কিন্তু কে তাদের বেতন দেবেন সেই মহাজনের সাক্ষাৎ পর্যন্ত তারা লাভ করে না। মাঝে মাঝে এই বিধানসভার দিকে আসে যে ট্রেনিং প্রাপ্ত দাবিদার বলে আমরা ট্রেনিং নিয়েছি অথচ আমাদের নিযুক্ত না করে অন্য কোনও দলীয় কর্মীকে প্রাথমিক শিক্ষকরূপে নিয়োগ করা হয়েছে আমাদের দাবি প্রত্যাখ্যাত হয়েছে। তারা এই বিধানসভা অভিমুখে আসে এবং বলে আমরা নিযুক্ত ছিলাম প্রাথমিক শিক্ষক রূপে এবং এক বছর দেড় বছর কাল শিক্ষক হিসাবে নিযুক্ত থেকেছি কিন্তু আজ কর্মচ্যুত পদচ্যুত তাদের দাবিদাওয়া কেউ শোনেনি। আজকে গ্রাম বাংলার প্রাথমিক শিক্ষার যে সমস্যা তা যদি অবলোকন করবার চেষ্টা করেন তাহলে মাননীয় মন্ত্রী তাহলে প্রাথমিক শিক্ষকরা যে প্রত্যাশা নিয়ে প্রতীক্ষা করছিল যে আসন্ন দুর্গোৎসবের প্রারম্ভে তাদের কিছু আশার বাণী তিনি নিশ্চয় শুনাবেন। এবং যে বাণীর দ্বারা আগামী দিনের দিনগুলো উজ্জ্বল হয়ে উঠবে উৎসব মুখর পরিবেশে কিছুটা আনন্দের আস্বাদন লাভ করবে।

আমরা এই পশ্চিমবাংলা সরকারকে ঘোষণা করতে দেখেছি যে তারা সরকারি কর্মচারিদের জন্য পূজার পূর্বে ১০০ টাকা করে অনুদান দেবেন। কিন্তু সেই অনুদান প্রাথমিক শিক্ষক যারা দুর্দশাগ্রস্থ, দরিদ্র, লাঞ্ছিত, ভাগ্য প্রপীড়িত তাদের উদ্দেশ্যে যদি এই শুভেচ্ছা বাণী উচ্চারণ করতেন যে তারাও ১০০ টাকা পাবেন পূজার পূর্বে তাহলে পূজার দিনগুলি এই ভাগ্য বিড়ম্বিত শিক্ষকদের অনেক উজ্জ্বল হয়ে উঠত। কিন্তু মাননীয় শিক্ষামন্ত্রী সেই ধরনের কোনও প্রতিশ্রুতি তাদের উদ্দেশ্যে দিতে পারেননি। তিনি প্রাথমিক শিক্ষকদের এই দিকটায় কিছু করবার চেষ্টা করেননি। তাদের যে আইন আছে প্রাথমিক শিক্ষকরা এক স্কুল থেকে আর এক স্কুলে ট্রান্সফার হতে পারেন না, তার ফলে অনেক স্কুলে অধিকসংখ্যক শিক্ষক আছে ছাত্রের তুলনায়, আবার পাশের কোনও বিদ্যালয়ে ছাত্র বেশি আছে, শিক্ষক কম আছে, কিন্তু এই শিক্ষকদের ট্রান্সফারের মাধ্যমে একটা অ্যাডজাস্টমেন্ট করবার সম্ভাবনা যে রয়েছে, তার মধ্য দিয়ে প্রাথমিক শিক্ষাকে আরও উন্নত করা সম্ভব ছিল, শিক্ষা ব্যবস্থাকে সুপরিচালিত করা যে সম্ভব সেদিকে মাননীয় শিক্ষামন্ত্রী নজর দেননি। মাননীয় শিক্ষামন্ত্রী ঘোষণা করেননি যে ইদানিংকালে, সম্প্রতিকালে যে জেলা পরীক্ষা হত প্রাথমিক শিক্ষা স্তরে, সেই পরীক্ষা বন্ধ হয়ে গেছে। ফলে পরীক্ষার মাধ্যমে ছাত্রদের মেধা মান নির্ণয় করবার যে ব্যবস্থা ছিল সেই ব্যবস্থা আজ নেই। আজকে প্রতিটি স্কুলের শিক্ষক তাদের নিজেদের সুযোগসুবিধা মতো,

ইচ্ছামতো প্রবণতা মতো ছাত্রদের পরীক্ষার একটা ফল ঘোষণা করে দেবেন। এই ঘোষণা মূলধনকে কেন্দ্র করে তারা উন্নততর শ্রেণীতে পড়বার সুযোগ পাবে। এই দুরবস্থার হাত থেকে তিনি নিশ্চয় প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে উদ্ধার করবার চেষ্টা করতে পারতেন, কিন্তু তিনি তা করেননি। তিনি যা করেছেন তা হল অ্যাড হক জেলা কমিটি—এটা তিনি গঠন করেছেন। আমি আগেই বলেছি এই কমিটি গঠন করবার প্রয়োজনীয়তার কথা স্বীকার করেছি। কিন্তু সঙ্গে সঙ্গে তাঁর কাছে আশা করেছিলাম তিনি ঘোষণা করবেন এই জেলা কমিটি অস্থায়ী হোক—সেই অস্থায়ী জেলা কমিটি কাদের দিয়ে গঠিত হবে, কিভাবে গঠিত হবে, কারা তার সদস্য হবেন, এই মূল প্রশ্নটির কোনও জবাব তিনি রাখেননি আমাদের কাছে। তিনি যদি কোনও ধারণা আমাদের দিতেন তাহলে নিঃসন্দেহে আমরা উপকৃত হতাম। কারণ কেবলমাত্র কোনও অস্থায়ী বোর্ড গঠন করলে প্রাথমিক শিক্ষার সমস্ত দুর্বিপাক কেটে যাবে, এমন কথা নিশ্চয় মাননীয় শিক্ষামন্ত্রী মনে করেন না। যোগ্য মানুষ দ্বারা জনপ্রতিনিধিত্বমূলক কোনও সদস্যপদ দ্বারা তিনি যদি এই বোর্ড গঠন করতেন তাহলে নিশ্চয় সেই বোর্ডের কাছে আমাদের প্রত্যাশা করবার অনেক কিছু ছিল। কিন্তু বোর্ড গঠন সম্বন্ধে তাঁর নীরবতা বিস্ময়কর। তাই আমাদের মনে সন্দেহ জাগে তিনি কি এমন কিছু চিন্তা করছেন যে এই বোর্ড গঠনের সময় তিনি কেবলমাত্র তাঁর নিজের দলীয় দৃষ্টিভঙ্গির দ্বারা এই বোর্ড গঠনের স্বপ্ন দেখছেন, সেই কথা ভাবছেন? তিনি যদি সমস্ত মতের মানুষ গ্রহণ করে, শিক্ষাবিদদের গ্রহণ করে, বিভিন্ন শ্রেণীর প্রতিনিধিদের গ্রহণ করে এই শিক্ষা বোর্ড গঠন করবার স্বপ্ন দেখে থাকেন, চিন্তা করে থাকেন, তাহলে আমি তাঁকে নিশ্চয় অন্তর থেকে সাধুবাদ জানাব। কিন্তু তাঁর নীরবতা আমার কাছে কিঞ্চিৎ আতঙ্ক সৃষ্টি করেছে। তার একটি নমুনা সম্বন্ধে আমি আপনাদের কাছে দু'একটি কথা বলতে চাচ্ছি। কিছুদিন পূর্বে মাননীয় শিক্ষামন্ত্রী পার্থবাবু আমাদের বিধানসভাকক্ষে আকস্মিক একটি বিস্ফোরণের মতো ঘোষণা করলেন বোর্ডকে সুপারসিডেড করা হল এবং সেই বোর্ড সুপারসিডেড করবার পরে তিনি অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত করলেন। কিন্তু তারপর আমরা দেখছি, ক্রমাগত সংবাদ পাচ্ছি বিভিন্ন স্কুল কমিটি সুপারসিডেড হচ্ছে, অ্যাডমিনিস্ট্রেটর বসছে এবং সেই অ্যাডমিনিস্ট্রেটর অনেক স্তরে পূর্বেকার অ্যাডমিনিস্ট্রেটরকে পদচ্যুত করে বসছে। কিন্তু সেই অ্যাডমিনিস্ট্রেটর কি নীতির দ্বারা তৈরি করা হয়েছে, তার যোগ্য বিচারের মাপকাঠি কি, তার নিরপেক্ষতা বিচারের মাপকাঠি কি, এই সম্বন্ধে আমরা কোনও রকম সুস্পষ্ট চিত্র কোথাও লক্ষ্য করবার সুযোগ পাচ্ছি না। আমি এই প্রসঙ্গে মাননীয় শিক্ষামন্ত্রীর উদ্দেশ্যে—হয়তোবা সেটা প্রাথমিক শিক্ষার জন্য প্রাসঙ্গিক নয়, তবুও কিছুটা আছে বলেই বলছি, তিনি বোর্ড গঠন করতে চলেছেন, বোর্ড গঠনের চিন্তা মূলত তাঁরই চিন্তা, সেইজন্য তাঁর উদ্দেশ্যে আমি কোনও একটি স্কুলের কথা নিবেদন করতে চাচ্ছি স্যার।

[5-10 – 5-20 p.m.]

স্কুলটি হচ্ছে, দমদমের প্রাচ্য বাণী মন্দির গার্লস হাই স্কুল। সেই স্কুলে অ্যাডমিনিস্ট্রেটর

ছিলেন, সেখানে ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর ছিলেন, পরিচালনা চলছিল। সেখানে আগে যিনি প্রধানা শিক্ষিকা ছিলেন নানারকম দুর্নীতি ও তহবিল তছরূপের অভিযোগে তিনি বরখাস্ত হয়েছিলেন এবং নতুন প্রধানা শিক্ষিকা সেখানে কাজ করছিলেন। এমন কি সেখানে কয়েকজন শিক্ষিকার নাম করে সরকারের কাছ থেকে অর্থ নেওয়া হ'ত কিন্তু সেই নামের কোনও শিক্ষিকা কোনওদিন সেই স্কুলে কাজ করেননি। দুর্নীতির ধারক এবং বাহকরূপে চিহ্নিত হওয়ায় সেই প্রধানা শিক্ষিকা বরখাস্ত হয়েছিলেন। কিন্তু বর্তমান বোর্ড টেক ওভারের পর আমরা দেখলাম সেখানে নতুন অ্যাডমিনিস্ট্রেটার এসে অতীতের সেই বাতিল হওয়া প্রধানা শিক্ষিকা যার বিরুদ্ধে গুরুতর অভিযোগ বোর্ড করেছে, অ্যাডমিনিস্ট্রেটর করেছেন, ইন্সপেক্টর করেছেন এবং যার দলিল দস্তাবেজ বা নির্দিষ্ট প্রামাণ আছে সেই বাতিল হওয়া প্রধানা শিক্ষিকাকে তারা আবার গণ-আন্দোলনের মাধ্যমে, গণ-সমর্থনের মাধ্যমে প্রতিষ্ঠিত করতে চাইছেন এবং একটি দলের ছাত্র ও যুবরা এবং নেতারা এসে এসে ঠিক করছেন, মিটিং করছেন স্কুলের কে হেড মিস্ট্রেস হবেন, কে পরিচালনা করবেন ইত্যাদি ইত্যাদি। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমি এই দৃশ্য রাখতে চাইছি এই আশা নিয়ে যে, এর পরিবর্তন করবেন। প্রশাসনিক পরিবর্তন নিশ্চয় করবেন যদি প্রয়োজন হয়, আমরা নিশ্চয় তাতে কেউ বাধার সৃষ্টি করব না, প্রতিবাদ করব না, আমরা সবাই চাই, শিক্ষা ব্যবস্থা সুবিন্যস্ত হোক, সকলের কল্যাণ হোক, শিক্ষার উদ্দেশ্য সার্থক হোক কিন্তু তার মধ্যে দিয়ে বাইরের কোনও যুবক বা ছাত্র বা কোনও রাজনৈতিক দলের কর্মীরা এসে যদি বিদ্যালয়ের পঠন-পাঠন, পরিচালন ব্যবস্থাকে নিয়ন্ত্রণ করতে চান তাহলে তাকে আমি নিশ্চয় নৈরাজ্যের সঙ্গে তুলনা করব অরাজকতার সঙ্গে তুলনা করব এবং তার মাধ্যমে শিক্ষাব্যবস্থা সুবিন্যস্ত হবে এমন স্বপ্ন যারা দেখেন আমি নিশ্চয় তাদের সাধুবাদ দেব না। কাজেই আমি আশা করব, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় ঘোষণা করবেন কাদের নিয়ে, কিভাবে, কি নীতিতে এই বোর্ড গঠিত হবে। সঙ্গে সঙ্গে তিনি ঘোষণা করবেন এই কমিটির পরমায়ু কতদিন হবে। তিনি বলেছেন, আইনকানুনের বাধা আছে। এই অ্যাক্ট পাস হয়েছে ১৯৭৩ সালে, এই অ্যাক্টের কিছু পরিবর্তন করার প্রয়োজন আছে বলে তিনি মনে করেন এবং সেই অ্যাক্ট অনুসারে ব্যবস্থা গ্রহণ করে নতুন কমিটি তৈরি করে স্কুলগুলি পরিচালনা করার পথে কিছু বাধা আছে, [illegible]য়ের আবশ্যক আছে, আমরা স্বীকার করি, মেনে নিই তার কথা কিন্তু সঙ্গে সঙ্গে আশা করব, তিনি বলবেন, এই অ্যাড হক কমিটি কতকাল কাজ করবে। কারণ বহু মানুষের মনে মনে আশঙ্কা তো থাকে যে, শেষ পর্যন্ত এই এড হক কমিটি যেন চিরকালের কমিটিতে পরিণত না হয়। কারণ অতীতে আমরা দেখেছি যে, অ্যাডভাইসরি কমিটি হয়েছিল সাময়িককালের জন্য, কিন্তু সেই অ্যাডভাইসরি কমিটি চিরকালের কমিটি রূপে কাজ করে গিয়েছে এবং তার মাধ্যমে যে দুর্নীতির প্রতিষ্ঠা আমরা দেখেছি তাতে আমরা দেখেছি তহবিল তছরূপের ব্যাপারে এই বিধানসভার একজন সদস্যও নাকি গ্রেপ্তার হয়েছিলেন বলে আমরা শুনেছি। এইসব বিরাট দুর্নীতি ঐ অ্যাডভাইসরি কমিটির অনির্দিষ্টকালের কাজের জন্য হয়েছিল। আমি আশা করব মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় ঘোষণা করবেন তার এড হক কমিটির পরমায়ু সত্য সত্য কতদিনের এবং কতদিন তার

লাগবে সুনির্দিষ্টভাবে এবং আইনসঙ্গত ও বিধিসম্মতভাবে নির্বাচনের মাধ্যমে একটা সুনির্দিষ্ট গণতান্ত্রিক কমিটি গঠন করবার জন্য। এর সঙ্গে সঙ্গে তাঁকে আমি অনুরোধ করব, শিক্ষক যখন নিযুক্ত করবেন তখন যারা শিক্ষকের ট্রেনিংপ্রাপ্ত তাদের মধ্যে থেকে শিক্ষক নিয়োগ করুন। অতীতে বিগত সরকারের ক্রিয়াকলাপের মধ্যে দিয়ে আমরা দেখেছি যে, কেবল দলীয় কর্মীদের শিক্ষকরূপে নিযুক্ত করা হয়েছে। তাদের ট্রেনিং ছিল না, যোগ্যতা ছিল না এবং এমন কি সে মানসিকতাও ছিল না। কিন্তু যেহেতু তারা দলের কর্মী সেইহেতু তাদের কিছু অর্থ দেবার জন্য এবং কিছু প্রতিষ্ঠা দেবার জন্য শিক্ষক রূপে নিযুক্ত করা হয়েছিল।

এবং এমনকি অনেক শিক্ষককে আমি জানি যারা কোনওদিন বিদ্যালয়ে যেতেন না। তাঁদের কাজ ছিল কলেজে কলেজে, স্কুলে স্কুলে তাদের ইউনিয়ন তৈরি করবার জন্য সময় ক্ষেপ করা, এই ছিল তাদের মূলত দায়িত্ব। তাঁদের শিক্ষকরূপে নিযুক্ত করা হয়েছে, যথারীতি বেতন দেওয়া হয়েছে কিন্তু কাজ করানো হয়েছে রাজনৈতিক এবং সেইভাবে এই জিনিসের যেন পুনরাবৃত্তি না ঘটে এযুগে। আজকে তাই, নতুন মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আশা করব, নতুন সরকারের কাছে এই প্রত্যাশা করব, সঙ্গে সঙ্গে তাঁর কাছে আমার অনুরোধ রেখে যাই, আর একদিন ব্যক্তিগতভাবে তাঁকে অনুরোধ জানিয়েছিলাম। তিনি সেই অনুরোধ সহনুভূতির সঙ্গে বিবেচনা করবার কোনও প্রত্যাশা আমাকে দিতে পারেননি। তথাপি আমি বলব, কিছু প্রাথমিক শিক্ষক নিযুক্ত হয়েছিলেন যারা পরবর্তীকালে কর্মচ্যুত হয়েছিল, তাড়িত হয়েছেন, তাঁদের মধ্যে যদি কেউ যোগ্য থাকেন তাঁদের কথা বিবেচনা করে দেখবেন। একথা বলব, হতে পারে কংগ্রেস সরকার দলীয় কর্মীদের তারা নিযুক্ত করেছিলেন, হয়ত অন্যায়ভাবে তাঁদের শিক্ষকতার দায়িত্বে নিযুক্ত করা হয়েছিল। কিন্তু তাঁদের মধ্যে যদি কেউ যোগ্য থাকেন, শিক্ষকতার গুণসম্পন্ন থাকেন তাহলে কংগ্রেস সরকার চাকুরি দিয়েছিল, এই অপরাধে যেন তাঁদের বেকার করে দিয়ে আনন্দ উপভোগ না করেন। তাঁদের কথা চিন্তা করুন, সহানুভূতির সঙ্গে বিবেচনা করুন। এই কথা বলে, এই বিল সম্বন্ধে আমার বক্তব্য রেখে এবং বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বনমালী দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় হাউসে যে Rural Primary Education Bill-এ যে Amendment এনেছেন, আমি তাকে পূর্ণভাবে সমর্থন করছি। এটা সমর্থন করতে গিয়ে দু'একটি কথা বলতে চাই। আজকে প্রাথমিক শিক্ষক বা প্রাথমিক শিক্ষা দীর্ঘদিন ধরে অবহেলিত। সমস্ত শিক্ষাব্যবস্থাই আজকে পশ্চিমবঙ্গে অবহেলিত। আমি দেখেছি যে কলেজের শিক্ষক, মাধ্যমিক শিক্ষক সমস্ত শিক্ষকরা আপনারা নিশ্চয়ই জানেন যে তাঁদের উপর যে শিক্ষা ব্যবস্থার দায়িত্ব দেওয়া আছে, সেই দায়িত্ব তাঁরা পালন করতে পারছে না। আজকে শিক্ষাব্যবস্থা বিপর্য্যস্ত। বিশেষ করে প্রাথমিক শিক্ষাব্যবস্থা আরো বিপর্য্যস্ত। আমরা দেখতে পাই, এই যে প্রাথমিক শিক্ষা, এই শিক্ষার সম্পর্কে সর [illegible]রের দৃষ্টিভঙ্গি আমরা দীর্ঘদিন ধরে দেখেছি, এটা বিমাতৃসুলভ। এই শিক্ষা ব্যবস্থা যে একটা জাতীয় বুনিয়াদ এ সম্পর্কে কোনদিন কেউ চিন্তা করে দেখেননি। আমরা অনেক শিক্ষাবিদের পত্রিকা

দেখেছি, তাঁরা প্রাথমিক শিক্ষাকে বুনো রামনাথের সঙ্গে তুলনা করেন, অনেক বড় বড় কথা বলেন এবং এইভাবে প্রাথমিক শিক্ষকদের একথা বলে এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে তারা অন্য খাতে বইয়ে নিয়ে যেতে চান। ১৯৩০ সালে ব্রিটিশ সরকারের আমলে এই প্রাথমিক শিক্ষার আইন প্রচলিত হয় এবং এই আইনের প্রত্যেকটি জেলায় স্কুল বোর্ডগুলি পরিচালিত হতে থাকে। তারপর আমরা দেখেছি ১৯৬৩, ১৯৬৯, ১৯৭৩ সালে বিভিন্ন সময়ে এই প্রাথমিক শিক্ষার যে আইন সেই আইনগুলির কিছু কিছু পরিবর্তন হলেও মূলত ১৯৩০ সালের যে আইন সেই আইন থেকে যায়। আমরা দেখেছি, এই শিক্ষা ব্যবস্থার মধ্যে বিশেষ করে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে তার যে নানারকম পরিচালন ব্যবস্থা আছে। আমরা দেখেছি স্কুল বোর্ড পরিচালিত প্রাথমিক শিক্ষা ব্যবস্থা যা গ্রামে পরিচালিত হয়েছে। আমরা দেখেছি মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন পরিচালিত শিক্ষা ব্যবস্থা। আমরা দেখেছি Central Govt. পরিচালিত শিক্ষা ব্যবস্থা এই পশ্চিমবাংলায়।

[5-20 – 5-30 p.m.]

এমন যে শিক্ষা ব্যবস্থা, যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থার মধ্যে এই যে তারতম্য শিক্ষকদের বেতনের যে তারতম্য, শিক্ষা ব্যবস্থায় যে তারতম্য, এই তারতম্য আজকে দীর্ঘদিন ধরে চলে আসছে। আমরা শিক্ষক সমাজ এবং শিক্ষক সমিতি দীর্ঘদিন ধরে দাবি করে আসছি যে ১৯৩০ সালের যে শিক্ষা সংক্রান্ত আইন, যে আইন ব্রিটিশ আমলে তৈরি হয়েছিল, এটা বাতিল করা হোক। একটা সর্বাত্মসাধক প্রাথমিক শিক্ষা আইন চালু করা হোক। এটাই ছিল আমাদের মূল দাবি। কিন্তু দীর্ঘদিন এই আন্দোলন করেও আমরা দেখতে পাই এর কোনও পরিবর্তন হয়নি। কিছু কিছু পরিবর্তন হলেও মূল বিষয়ের কোনও পরিবর্তন হয়নি। প্রাথমিক শিক্ষার এবং প্রাথমিক শিক্ষকদের কোনও পরিবর্তন হয়নি, শিক্ষার কোনও উন্নতি হয়নি। একই অবস্থার মধ্যে রয়েছে। আমরা দেখতে পাবো, এই যে অবস্থা, এই অবস্থার পরিণতিটা আসে আরও অত্যন্ত কদর্য্যভাবে ১৯৭২ সালের নির্বাচনের পর, যখন কংগ্রেস সরকার গঠন করে। আমরা জানি জাল জুয়াচুরি করে সরকার গঠন করে এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থাটাকে বিপর্যয়ের মধ্যে এরা ফেলে দিয়েছিল এবং যেটুকু শিক্ষার ভাল অবস্থা ছিল— আমরা বলি না যে ১৯৩০ সালের যে আইন সেটা শিক্ষার অনুকূলে ছিল, তার মধ্যে নানারকম অবস্থা ছিল, যা দিয়ে শিক্ষা পরিচালনা করা, শিক্ষকদের কোন উন্নতি করা বা শিক্ষার পরিবর্তন এবং গ্রাম এলাকার ছাত্রছাত্রীদের লেখাপড়ার সুব্যবস্থা কিছু ছিল না, তা যেটুকু ছিল আমরা দেখতে পাব ১৯৭২ সালের নির্বাচনের পর সরকার গঠন করে কংগ্রেসিরা এমন একটা অবস্থা নিয়ে এল, অর্থাৎ স্কুল বোর্ডগুলোকে এমনভাবে কুক্ষিগত করল যার ফলে প্রাথমিক শিক্ষাকে একেবারে বিপর্যয়ের মধ্যে ঠেলে দিল। আমরা সেখানে দেখতে পাই যে স্কুল বোর্ডগুলোতে তাদের দলীয় রাজনীতিকে পরিচালনা করবার জন্য এবং এমন কি স্কুল বোর্ডকে নিয়ে তারা একটা আড্ডা গড়ে তুলেছিল। তারা এম. এল. এ.-গুলোকে ঢুকিয়ে দিয়ে একটা কমিটি করেছিল এবং স্কুল বোর্ডের যে প্রাইমারি এডুকেশন নিয়ে ডি. আই. এবং

ডি. এম. তাদের কমিটির মধ্যে রেখে, তাদের যে সমস্ত ক্ষমতা সেই ক্ষমতাবলে কুক্ষিগত করে অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে, স্কুল রেকমেন্ডেশনের ব্যাপারে, তাদের দলীয় রাজনীতিতে পরিচালিত করেছিলেন এবং আমরা দেখতে পেয়েছিলাম যে এম. এল. এ. তাদের প্যানেল তৈরি করে কে কত শিক্ষক নিয়োগ করবেন, অ্যাপয়েন্টমেন্ট দেবেন, কোন এম. এল. এ. কয়টি স্কুলকে রেকগনিশন দেবেন, এই অবস্থার সৃষ্টি করেছিল, যার ফলে আমরা দেখতে পাই যে গ্রাম এলাকার মানুষরা যারা লেখাপড়া শিখেছে, তারা তাদের পিছনে লাইন দিয়েছিল এবং শিক্ষকতা পাবার জন্য ঘুসের কারবার চলতে থাকল। এক একজন শিক্ষক পিছু তারা দু'তিন হাজার টাকা ঘুস নিয়েছে। এটা আমরা দেখেছি যে সেই সমস্ত এম. এল. এ., তাদের নিকট আত্মীয়দের কাছ থেকেও ঘুস নিতে পশ্চাদপদ হননি। আমরা এমনও দেখেছি যে গ্রাম এলাকায় শিক্ষক নিয়োগ করা হয়েছে কিন্তু তাদের চাকরি করতে হয় না, কারণ সেখানে কোন স্কুল নেই। তারা বাড়িতে বসে বসে বেতন পাচ্ছে। এই অবস্থায় তারা আজকে প্রাথমিক শিক্ষাকে নিয়ে এসে ফেলেছে। শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন যে অ্যাডহক কমিটি করে স্কুল বোর্ডগুলোকে পরিচালনা করতে হবে। আমি অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে বর্তমান অবস্থায় পাড়াগ্রামে এইরকম ব্যবস্থা না করলে কোনও উপায় নেই, কারণ স্কুল বোর্ডগুলোর যা পরিস্থিতি আছে এবং শিক্ষা ব্যবস্থা যেভাবে ভেঙে পড়েছে, বা বিপর্যস্ত হয়ে পড়েছে, তার থেকে সামান্যতম মোকাবিলা করার আজকে আশু প্রয়োজন হয়ে পড়েছে। তাই আমি বলি, আজকে তিনি যে বিলটা এনেছেন, এটা অভিনন্দনযোগ্য। আজকে গ্রাম এলাকার মানুষ, তারা নিশ্চয়ই তাঁকে অভিনন্দন জানাবেন, কারণ আজকে যে পরিস্থিতি আছে, সেটা কিছুটা মোকাবিলা করা যাবে। আমি মনে করি আজকে এইভাবে এই বিলটাকে অ্যামেন্ডমেন্ট করে এই অ্যাডহক কমিটি করে স্কুল বোর্ডগুলোকে পরিচালনা করার প্রয়োজন আছে। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমি বলতে চাই যে আমাদের দীর্ঘদিনের শিক্ষক সমাজের দাবি আছে, ১৯৩০ সালের যে আইন সেটা সম্পূর্ণ বদল করে একটা সর্বাত্মসাধক আইন তৈরি করা হোক এবং প্রাথমিক শিক্ষা যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় সেই সম্পর্কে ব্যবস্থা নেওয়া হোক, এই কথা বলে, এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সদাকান্ত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিল পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই।

বিগত সরকারের আমলে প্রাথমিক শিক্ষার ব্যাপারে এইসব অ্যাডভাইসরি কমিটি গঠন করা হয়েছিল। এইসব কমিটি পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার সর্বনাশ করেছে। প্রধানত কংগ্রেসিরাই এইসব কমিটির সদস্য। এরা প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন ও প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দুর্নীতির আশ্রয় গ্রহণ করেছে। যে বিদ্যালয়ের অনুমোদন পাওয়া উচিত, তাকে অনুমোদন না দিয়ে, কখনও রাজনৈতিক স্বার্থ সিদ্ধ করার জন্য, কখনও বা ঘুস নিয়ে এরা অন্য বিদ্যালয়কে অনুমোদন দিয়ে [illegible] জন্য এরা দরিদ্র ছেলেমেয়েদের কাছ থেকে

হাজার হাজার টাকা ঘুষ নিয়েছে। তাই এইসব কমিটি ভেঙে দেবার ব্যবস্থা করে বামপন্থী ফ্রন্ট সরকার অত্যন্ত সঙ্গত কাজ করেছেন। তাই আমি এই বিলকে সমর্থন করছি। আমি আশা করব, নতুন যেসব অ্যাডহক কমিটি গঠন করা হবে তাতে শিক্ষার যুক্ত সৎ ব্যক্তিদের ও জনপ্রতিনিধিদের নেওয়া হবে। বহু স্থানে প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদনের কাজ আটকে রয়েছে। নতুন অ্যাডহক কমিটি এইসব অনুমোদনের কাজ শীঘ্র শেষ করবেন বলে আশা করি। গত ১৫-৫-৭৭ তারিখে সাব-ইন্সপেক্টর অফ স্কুলস-এর প্রার্থীদের প্রাথমিক পরীক্ষা হয়। তাদের আজও নিয়োগ করা হয় নাই। ফলে এক একজন সাব-ইন্সপেক্টর অফ স্কুলস-এর উপর ৩/৪টি সার্কেলের দায়িত্ব পড়ছে। তাদের পক্ষে দেখাশুনা করা সম্ভব হচ্ছে না। একটা অরাজকতা চলছে। এটা বন্ধ করা উচিত। স্কুলের শিক্ষক এবং শিক্ষিকারা যাতে নিয়মিত ক্লাসে হাজির হন এবং নিয়মিত ক্লাস নেন তার ব্যবস্থা করবেন। এই বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে এই যে সংশোধনী বিল আনা হয়েছে, সেই বিলকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমাদের এই যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা, এই শিক্ষা ব্যবস্থা মূলত ১৯৩০ সালের গ্রামীণ শিক্ষার নিয়মের উপর নির্ভর করে চলছে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, সারা পশ্চিমবঙ্গে জন-শিক্ষার অত্যন্ত প্রবল মাধ্যম হিসাবে এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থা চালু আছে। আমরা যখন স্বাধীন হলাম তখন পশ্চিমবঙ্গে শিক্ষিতের হার যেখানে ছিল, স্বাধীনতার ৩০ বছর পরে আমরা লক্ষ্য করছি যে শিক্ষিতের হার সামগ্রিকভাবে অন্যান্য রাজ্যের তুলনায় নিশ্চয়ই সেখান থেকে নেমে গিয়েছে। এর মূল কারণ কি? প্রাইমারি শিক্ষার জন্য বিগত ৩০ বছর ধরে অনেক টাকা ব্যয় করা হয়েছে। কিন্তু আমার মনে হয় প্রকৃত গণ-শিক্ষার মাধ্যম হিসাবে এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে ঠিকমতো এগিয়ে নিয়ে যাবার কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এইজন্য গ্রামীণ শিক্ষার যে পরিমাণে উন্নতি হওয়া উচিত ছিল, সেই পরিমাণে গ্রামীণ শিক্ষার উন্নতি হয়নি। তিন শিক্ষা স্তরের একটি হচ্ছে প্রাথমিক, দ্বিতীয় হচ্ছে মাধ্যমিক এবং তৃতীয় হচ্ছে কলেজ শিক্ষা। এর মধ্যে প্রাথমিক শিক্ষাই সব চেয়ে বেশি ব্যর্থতার পরিচয় দিয়েছে। তাহলে এই শিক্ষা ব্যবস্থার পরিচালনার মধ্যে নিশ্চয়ই ত্রুটি আছে, যার ফলে আশানুরূপ উন্নতি হয়নি। প্রাথমিক স্কুলগুলির পরিচালনার দায়িত্ব জেলা স্কুল বোর্ডগুলির উপর। আর এই স্কুল বোর্ডগুলির দেখাশুনার দায়দায়িত্ব আছে অ্যাটেন্ডেন্স কমিটির উপর। কিন্তু এই অ্যাডেন্ডেন্স কমিটিগুলির কোনও বিধিবদ্ধ ক্ষমতা নেই। এর ফলে এই অ্যাটেন্ডেন্স কমিটিগুলি গ্রাম-পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত, ইউনিয়ন বোর্ড-এর সুপারভিসনে গঠিত হয়। কিন্তু এদের কোনও বিধি-বদ্ধ ক্ষমতা না থাকার ফলে একটি স্কুলের কোন শিক্ষক মহাশয় দৈনিক উপস্থিত হচ্ছেন, কি হচ্ছেন না, সেদিকে কারো লক্ষ্য নেই। কারণ সুপারভিসনের দায়-দায়িত্ব কারো নেই। এটার সুপারভিসনের দায়িত্ব সার্কেলের সাব-ইন্সপেক্টরের উপর। কিন্তু তিনি এত দূরে থকেন যে তার পক্ষে বিভিন্ন জায়গায় যোগাযোগ করে স্কুল

সুপারভিসন করা সম্ভব হয় না। এই জন্য প্রাইমারি স্কুলের অনেক শিক্ষক ঠিকমতো স্কুলে যান না এবং তারা অনেকেই ঘরে বসে সই করে টাকা নেন, বিল করে টাকা তোলেন। এইরকম বহু নজির আমরা চোখের সামনে দেখছি, স্কুলে শিক্ষক একদিনও পদার্পণ করেন না, অথচ মাসের পর মাস তারা বেতন পেয়ে যাচ্ছেন। এইরকম একটা অদ্ভুত ব্যবস্থা চলে আসছে। সেইজন্য আমার প্রস্তাব হচ্ছে এই স্কুলগুলি দেখার জন্য অ্যাটেন্ডেন্স কমিটি যে আছে, সেই অ্যাটেন্ডেন্স কমিটির উপর বিধিবদ্ধ ক্ষমতা দেওয়া হোক, যাতে তারা শিক্ষকদের উপস্থিতি লক্ষ্য করতে পারেন এবং সেই অনুযায়ী তারা সরকারের কাছে রিপোর্ট দিতে পারেন।

[5-30 – 5-40 p.m.]

অপরদিকে আমরা দেখছি যে বিভিন্ন জেলায় যে স্কুল বোর্ডগুলি ছিল সেই স্কুল বোর্ডগুলি একটা দুর্নীতির কেন্দ্রে পরিণত হয়েছিল। এ সম্পর্কে আমার ২৪ পরগনা জেলার কথা বলতে পারি। সেখানে আমি শুনেছি যে প্রভিডেন্ট ফান্ডের যে টাকা সেই টাকার হিসাব দেখতে চান তাহলে জেলা স্কুল বোর্ড সেই টাকার হিসাব ঠিকঠিকভাবে দিতে পারেন না। সেইজন্য যে সমস্ত শিক্ষক যারা রিটায়ার করে গেছেন তাঁরা প্রভিডেন্ট ফান্ডের টাকা তুলতে পারেন না। অনেক সময় যখন শিক্ষক মহাশয়দের যখন ঋণ নেবার প্রয়োজন হয় তখন তারা পান না। আমি দেখেছি গত ৫ বৎসর ধরে বিশেষ করে ২৪ পরগনা জেলায় অনেক ভুয়া শিক্ষককে নিয়োগপত্র দেওয়া হয়েছে। ফিনান্স ডিপার্টমেন্টের সম্মতি না নিয়েই ডি. আই. এবং অ্যাডভাইসরি কমিটির সদস্যরা কিভাবে এই সমস্ত ভুয়া শিক্ষকদের নিয়োগ করেছিলেন তা আমি জানি না। পরবর্তীকালে দেখা গেল যে বহু ভুয়া শিক্ষক অ্যাপয়েন্টমেন্ট পেয়ে গেছেন এবং যার ফলে ২৪ পরগনা জেলায় একটি দুর্নীতির আড্ডায় পরিণত হয়েছে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় অ্যাড হক কমিটির কথা বলেছেন আমি বলব সেটা খুব ভাল জিনিস কিন্তু অ্যাড হক কমিটি স্থায়ীভাবে থাকতে পারে না। যত তাড়াতাড়ি সম্ভব ২৪ পরগনা এবং বিভিন্ন জেলায় স্কুল বোর্ডগুলি বাতিল করে গণতান্ত্রিকভাবে কমিটিগুলির নির্বাচন করা যায় তার দিকে আমাদের দৃষ্টি দিতে হবে এবং শিক্ষা ক্ষেত্রে যাতে সত্যিকারের পরিবর্তন আসে তার দিকেও দৃষ্টি দিতে হবে। সাথে সাথে যে অনিয়ম চলছে সেই অনিয়ম যাতে আর না ঘটে সেইদিকে আমাদের লক্ষ্য রাখা বিশেষ প্রয়োজন। এ সম্পর্কে আমি বলতে চাই অনেক জায়গায় আমি দেখেছি, ভুয়া সার্টিফিকেট নিয়ে অনেক শিক্ষকমহাশয় চাকুরি পেয়েছেন, বিশেষ করে বাংলাদেশের অনেক সার্টিফিকেট এর উপর নির্ভর করে বহু শিক্ষককে চাকুরি দেওয়া হয়েছে। যদি এই ধরনের কোনও পার্টিকুলার কেস শিক্ষা দপ্তরের কাছে আসে তাহলে সেটা যেন অনুসন্ধান করেন কেননা আমাদের দেশে বিরাট বেকার ভাইবোন আছেন। ভুয়া সার্টিফিকেট নিয়ে চাকুরি করে যাবেন, এটা অন্যায় অবিচার। এটা যাতে না ঘটে তার প্রতিকার করবেন।

**শ্রী সুধাংশু মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় প্রাথমিক শিক্ষার

উপর যে সংশোধনী বিল উত্থাপিত হয়েছে সেই বিলকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং এই প্রসঙ্গে কিছু বলবার দরকার আছে। এই প্রাথমিক শিক্ষা সম্পর্কে আমি শুনেছিলাম — ভারত যখন স্বাধীনতা লাভ করেছিল তখন সংবিধান সম্মত হয়েছিল যে ১০ বছরের মধ্যে ১৪ বছর পর্যন্ত বয়স্ক সমস্ত ছেলেমেয়েকে প্রাথমিক শিক্ষার শিক্ষা ব্যবস্থার মধ্যে আনতে হবে। কিন্তু ৩০ বছর পার হয়ে গেছে এখন পর্যন্ত গ্রামাঞ্চলে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা ক্রমশ অবনতির দিকে যাচ্ছে বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে। আজকে এই সভায় সেই শিক্ষা ব্যবস্থার যে অবনতি তা থেকে টেনে তোলবার জন্য যে সংশোধনী এসেছে সেই প্রসঙ্গে এই কথা বলতে পারি যে গত কয়েক বছর যাবদ এই প্রাথমিক শিক্ষা ব্যবস্থা নিয়ে একটা প্রচণ্ড দুর্নীতির আড্ডা জমানো হয়েছে। প্রায় প্রতিটি জায়গায় জেলা স্কুল বোর্ডগুলি একটা দুর্নীতির কেন্দ্রে পরিণত হয়েছে। সুতরাং অবিলম্বে এই শিক্ষা ব্যবস্থা পরিবর্তন করবার জন্য এবং এই অবনতির হাত থেকে ঠেকানোর জন্য জেলা স্কুল বোর্ডগুলি অপসারিত করা একান্ত দরকার এবং যতক্ষণ পর্যন্ত না নতুন নির্বাচন অনুষ্ঠিত হচ্ছে তার আগে যে স্ট্যাটুটরি অ্যাড হক কমিটি নিযুক্ত করার কথা হয়েছে সেটা করার প্রয়োজন আছে তা না হলে এখানে উল্লেখ করতে পারি যে ২৪ পরগনা জেলায় স্কুল বোর্ডগুলিতে নানা রকম দুর্নীতি চলছে। একজন প্রাথমিক শিক্ষক মারা গেছেন তার প্রভিডেন্ট ফান্ডের টাকার জন্য তার নাতি-নাতনি, স্ত্রী এবং তার সন্তান-সন্ততিরা ২ বছর, ৪ বছর, ৫ বছর ধরে ঘুরছেন।

কিন্তু আজ পর্যন্ত টাকা পাচ্ছে না, ঘুসের এমন একটা অব্যাহত গতি রয়েছে যে ঘুস না দিলে কেউই মুখ খুলছে না। গোটা ২৪ পরগনা জেলার প্রশাসনের সমস্তটাই দুর্নীতিগ্রস্ত হয়ে গেছে। এরসঙ্গে অনেক এস. আই. জড়িত আছেন। তাঁদের কিছু তাঁবেদার অনেক শিক্ষকও আছেন যাঁরা স্কুল গড়ে দেবার নামে টাকা নিয়েছেন। কিন্তু যাঁরা তাঁবেদার নন তাঁদের এই ধরনের ঘটনা অনেক আছে। বিল বন্ধ করেছেন। আজ আলোচনা প্রসঙ্গে ধান ভানতে শিবের গীত উঠে গেছে—সেকেন্ডারি এডুকেশনের কথা উঠেছে যদিও এটার ওঠার কোনও প্রসঙ্গ ছিল না। আমি শুধু এই কথা বলছি, প্রাথমিক শিক্ষকদের উপর এই যে দুর্নীতি—এটা রোধ করার জন্য যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাকে সমর্থন করে বলতে চাই যে দুর্নীতি বন্ধ করার জন্য প্রত্যেকটি স্কুল বোর্ডগুলিতে স্ট্যাটুটরি অ্যাড হক কমিটি নিযুক্ত করা প্রয়োজন আছে। আগে যে অ্যাডভাইসরি কমিটি ছিল সেগুলি প্রকৃতপক্ষে জেলা স্কুল বিদ্যালয়ের যে পরিদর্শক তাদের কাজ করতে বাধা দিয়েছে, তাদের দুর্নীতিগ্রস্ত হতে বাধ্য করেছে। কংগ্রেসরা এইভাবে অ্যাডভাইসরি কমিটিগুলি চালিয়ে ক্ষমতায় এসে সমস্ত জিনিসকেই দুর্নীতিগ্রস্ত করে তুলেছে। এইভাবে বাস্তুঘুঘুদের বাসা ভেঙে তাকে কাজে লাগাবার জন্য স্ট্যাটুটরি কমিটি গঠনের প্রয়োজন আছে। এই কথা বলে এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী পার্থ

দে প্রাথমিক বিদ্যালয় সংশোধনী বিল যা আমাদের সামনে উত্থাপিত করেছেন সে সম্পর্কে আমি বলতে চাই। এই বিলে যে স্টেটমেন্ট অ্যান্ড অবজেক্ট অ্যান্ড রিজিনস তার মর্মবস্তু দেখলে এটা দেখা যাবে। ১৯৬৯ সালে ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডগুলি সুপারসিডেড হয়েছিল এবং তার কাজকর্মগুলি ডি. আই. অফ স্কুল (প্রাইমারি) এগুলি অ্যাড হক অ্যাডভাইসরি কমিটি অনুযায়ী তার অ্যাডমিনিস্ট্রেশনের কাজ চালিয়ে আসছেন। প্রাইমারি স্কুলগুলির কাজ এইভাবে চালিয়ে আসছিলেন তার কোনও লিগ্যাল স্ট্যাটাস ছিল না। কার্যত তারাই স্কুলগুলি পরিচালনা করছিলেন। সেই অ্যাডভাইসরি কমিটির পরিবর্তে লিগ্যাল স্ট্যাটাস যে পেয়েছে এটা ঠিক যে সরকারি প্রশাসন ও পরিচালনার ক্ষেত্রে কোন কমিটি দিয়ে কাজ করতে গেলে তার লিগ্যাল স্ট্যাটাস থাকবে না এটা ঠিক নয়। সেদিক থেকে স্ট্যাটুটরি হওয়া দরকার। ফলে প্রিন্সিপালের দিক থেকে আমরা একমত। কিন্তু প্রশ্ন হচ্ছে এই যে, এই স্ট্যাটুটরি অ্যাড হক কমিটির চেহারা কিরূপ হবে? What will be its composition and character? the Ad Hoc committee Consisting of Such number of members as the State Government may think fit to- কাজেই সমস্ত মূল কেন্দ্রবিন্দু এক জায়গায় এটা সকলেই জানেন। ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের যে ক্ষমতা জেলায় জেলায় প্রাথমিক স্কুল অনুমোদন করা এবং প্রাথমিক শিক্ষকদের নিয়োগ করা এই যে দুটো গুরুত্বপূর্ণ কাজ এই দুটো কাজ আগে কিভাবে চলেছিল তা আমরা দেখেছি। আমরা দেখেছি কিভাবে ক্ষমতার সুযোগ নিয়ে অপব্যবহার করা হয়েছে। বিগত কংগ্রেস আমলের কথা মাঃ সদস্যারা অনেকেই বললেন এবং আমি তাঁদের সঙ্গে একমত যে প্রাথমিক বিদ্যালয় নিয়ে কংগ্রেসি আমলে জঘন্য রাজনীতি হয়েছে। শুধু দুর্নীতি নয়, টাকা-পয়সার কথা ছেড়েই দিলাম বিনা টাকায় স্কুলের অনুমোদন বা শিক্ষক নিয়োগ কল্পনা করা যায় না। এর সঙ্গে সঙ্গে দলীয় রাজনীতি এরূপ একটা পর্যায়ে এসেছিল যার অনেক কথা আপনারা শুনলেন। এরূপ অনেক শিক্ষক নিয়োগ করেছিলেন যাদের আইনত নিয়োগ করা সম্ভব নয়। আজকে পর্যন্ত ৬৬৭ জন প্রাথমিক শিক্ষককে এইভাবে নিয়োগ করেছিলেন। সেইজন্য দুর্নীতি ও দলবাজির মাত্রা এরূপ একটা জায়গায় গিয়েছে। যেখানে নৈতিকতার প্রশ্ন ছিল না। সেদিক থেকে গুরুত্বপূর্ণ প্রশ্ন হচ্ছে অ্যাড হক কমিটি যেটা মন্ত্রী মহাশয় বললেন। এই অ্যাড হক কমিটির চেহারা সম্পর্কে যদি একটা রূপরেখা দিতেন বিলের মধ্যে তাহলে নিশ্চিন্ত হতে পারতাম। কারণ এটা একটা ডেমোক্রেটিক ক্যারেক্টার নেব কিনা সেটা আমরা জানতে পারতাম এবং সে সম্বন্ধে আমাদের কিছু বলবার থাকলে আমরা বলতে পারতাম। অর্থাৎ এই বিলের মধ্য দিয়ে তিনি যদি উত্থাপন করতেন কিভাবে অ্যাড হক কমিটি হবে তাহলে আমরা সে সম্পর্কে আমাদের মতামত জানাবার একটা সুযোগ থাকতো।

অর্থাৎ এই অ্যাড হক কমিটি কয়জন নিয়ে হবে কাদের নিয়ে হবে এটা এক্সক্লুসিভলি মাননীয় মন্ত্রী মহাশয়েরই নির্ধারণ করার বিষয়। ফলে এই সম্পর্কে আমাদের মতামত রাখার কোনও সুযোগ থাকল না। ফলে এদিক থেকে ভবিষ্যতে এই অ্যাড হক কমিটি অতীতের অ্যাডভাইসরি কমিটির মতো যেগুলি প্রধানত কংগ্রেসি এম. এল. এ. অ্যাডভাইসরি কমিটি

ছিল, দলবাজি যেগুলির দ্বারা হয়েছে, সেইভাবে গড়ে তুলবে কিনা সেই আশঙ্কা থাকবে, সেইগুলি রুল আউট করতে পারছি না। সেদিক থেকে আমার বক্তব্য মাননীয় শিক্ষা মন্ত্রী যদি এই সম্বন্ধে একটা সুস্পষ্ট প্রতিশ্রুতি দেন যে অ্যাড হক কমিটি কেমন হবে, তার সম্বন্ধে যদি একটা রূপরেখা আমাদের সামনে তুলে ধরেন তাহলে আমরা খানিকটা নিশ্চিত হতে পারি। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ভাষণে বলেছেন যে এই কম্প্রিহেনসিভ প্রাইমারি অ্যাক্ট করতে বছর খানেক সময় লাগবে। সেদিক থেকে আমি বলব যে অ্যাড হক কমিটি হয়ে যাচ্ছে, সেজন্য একটা আশঙ্কা হচ্ছে, কারণ ১৯৬৯ সালের টেম্পোরারি প্রভিসন অ্যাক্ট ১৯৬৯ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৮ বছর হয়ে গেল কোনও পরিবর্তন হল না। সেদিক থেকে খানিকটা আশঙ্কা রয়েছে। সেদিক থেকে তিনি যদি একটা নির্দিষ্ট টাইম বাউন্ড করে দেন যে এক বছরের মধ্যে কি এই নির্দিষ্ট সময়ের মধ্যে অ্যাড হক কমিটির পরিবর্তে ডেমোক্র্যাটিক্যালি অর্গানাইজড বডি তৈরি করে ফেলবেন, ডিস্ট্রিক্ট বোর্ডগুলি গড়ে তুলবেন সে সম্বন্ধে যদি প্রতিশ্রুতি দেন তাহলে ভাল হয়। আমাদের সর্বশেষ বক্তব্য হচ্ছে স্কুল অনুমোদন এবং শিক্ষক নিয়োগের ব্যাপারে কতকগুলি পরিষ্কার প্রিন্সিপল লেড ডাউন হওয়া উচিত। কারণ, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে দেখা যায় সেখানে যোগ্য শিক্ষক নন এমন শিক্ষককে নিয়োগ করা হয়েছে। যোগ্যতার দিক থেকে, কোয়ালিফিকেশনের দিক থেকে, অবস্থার দিক থেকে সমস্ত দিক থেকে বিবেচনা করে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে প্রিন্সিপল লেড ডাউন হওয়া দরকার। বিদ্যালয় অনুমোদনের ব্যাপারে প্রিন্সিপল লেড ডাউন হওয়া দরকার যাতে করে ভবিষ্যতে এর ফাঁক দিয়ে দলীয় স্বার্থ ব্যবহার করার কোনও সুযোগ না থাকে। সেই দিক থেকে বিষয়টাকে তিনি ভাববেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## POINT OF PRIVILEGE

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব প্রিভিলেজ আছে। আমার অধিকারের প্রশ্ন হচ্ছে এই দিনের শেষে আমাদের কাছে কোয়েশ্চেন ফর রিটেন অ্যানসার দেওয়া হয়েছে ৫ই অক্টোবর, ১৯৭৭ সালের। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এটা আমাদের একটা মস্তবড় দামী প্রিভিলেজ কোয়েশ্চেন দেওয়া এবং তার উত্তর পাওয়ার। এগজিকিউটিভ ইজ অলয়েজ অ্যানসারেবল টু দি লেজিসলেচার, কিন্তু দুঃখের বিষয় এবারে প্রশ্নোত্তর দেবার ব্যাপারে যেভাবে এক্সিকিউটিভ আমাদের পাশ কাটিয়ে যাবার চেষ্টা করেছেন তাতে আমাদের অধিকার কিছুটা খর্ব হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়দের এই জিনিসটা ভালভাবে দেখা উচিত ছিল বলে আমি মনে করি। এতে আমরা কি অধিকার হারিয়েছি সেটা বলছি। এখানে দেখছি শ্রী দিলীপ কুমার মজুমদারের গুরুত্বপূর্ণ প্রশ্ন ছিল পশ্চিমবঙ্গে সঞ্জয় গান্ধী আসার জন্য কত টাকা খরচ হয়েছে, না, তিনি জরুরি অবস্থায় পশ্চিমবঙ্গে এসেছিলেন, তাঁর আসার জন্য খরচ হয়েছে ২ লক্ষ ২৬ হাজার ৯৫০.৯৯ টাকা। কে এই সঞ্জয়? তারজন্য পশ্চিমবঙ্গ সরকার খরচ করবে কেন? আমার মনে হয় এক্সিকিউটিভ ইচ্ছাকৃতভাবে এই কাজ করেছে। কেন এই প্রশ্ন সময় মতো এল না? অ্যাডমিটেড কোয়েশ্চেন

নাম্বার ৫৮৬ আজকে দিনের শেষে এইভাবে এই প্রশ্ন আসে কেন? তিনি একজন প্রাইভেট সিটিজেন, ২ লক্ষ ২৬ হাজার টাকা তাঁর জন্য পশ্চিমবঙ্গ সরকারের খরচ করার অধিকার নেই। এই টাকা তাঁর কাছ থেকে আদায় করতে হবে। টাকাটা খোলামকুচি নয়। এইসব প্রশ্নোত্তরের ব্যাপারে আমাদের পাশ কাটিয়ে যাওয়াতে আমাদের অধিকার খর্ব করা হয়েছে। আমাদের এই অধিকারের প্রশ্ন আপনার কাছে সভার তরফ থেকে পেশ না হলেও আমার তরফ থেকে পেশ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রিসভার উত্তর কি সেটা আমরা জানতে চাই।

[5-50 – 6-00 p.m.]

**Mr. Deputy Speaker :** They have written their answers in their own way. You have drawn your own conclusion. So there is no point of privilege.

## LEGISLATION

**শ্রী সুকুমার মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে শিক্ষা মন্ত্রী হাউসে যে বিল উত্থাপন করেছেন আমি সেই বিলকে সমর্থন করি। শিক্ষা মন্ত্রী বিল উত্থাপন করে বলেছেন সার্বিক প্রাথমিক শিক্ষা আইন করতে কিছুদিন সময় লাগবে, কাজেই বর্তমানে এই বিল উত্থাপন করা হচ্ছে। আমি জানি অ্যাডভাইসরি কমিটি যেটা ছিল তাদের লিগ্যাল কোনও ক্ষমতা ছিল না। আমি দেখেছি কংগ্রেসি শাসনে অতীতের সেই অ্যাডভাইসরি কমিটি কিভাবে প্রাথমিক শিক্ষাকে বাঞ্চাল করেছে। আমরা দেখেছি স্কুলের ক্ষেত্রে, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সরকারি যে নির্দিষ্ট নিয়মকানুন ছিল সেগুলো পালন করা হয়নি। আমরা দেখছি পশ্চিমবাংলায় ৪৫ হাজার প্রাথমিক বিদ্যালয় থাকা সত্ত্বেও এখনও কয়েক শত গ্রামে প্রাথমিক স্কুল নেই। অ্যাডভাইসরি কমিটি যদি প্রয়োজন ভিত্তিক স্কুল গঠন করত তাহলে এই অবস্থা হত না। কংগ্রেস শিক্ষা ব্যবস্থা পরিচালনা করতে গিয়ে দলবাজি করেছে এবং যেখানে স্কুলের প্রয়োজন নেই সেখানে দলের কর্মীরা স্কুল করেছে, যাদের শিক্ষাগত যোগ্যতা নেই তাদের শিক্ষক হিসাবে নিয়োগ করেছে এবং তারই ফলে প্রাথমিক শিক্ষার এই অবস্থা হয়েছে এবং অনেক গ্রামে স্কুল তৈরি হয়নি। বামফ্রন্ট সরকার প্রাথমিক শিক্ষার উপর গুরুত্ব দিয়েছেন এবং সেইজন্য এই বিল উত্থাপন করেছে। একে যদি ভালভাবে পরিচালিত করতে হয় তাহলে ঐ ঘুঘুর বাসা অ্যাডভাইসরি কমিটি পরিবর্তন করে অ্যাড হক কমিটি করা দরকার। অ্যাডভাইসরি কমিটি যে জঞ্জাল সৃষ্টি করেছে, প্রাথমিক শিক্ষায় অচল অবস্থা সৃষ্টি করেছে, বিশৃঙ্খলা সৃষ্টি করেছে, তাকে যদি সচল করতে হয় তাহলে এই অ্যাড হক কমিটি করা দরকার এবং সেই অ্যাড হক কমিটি করবার জন্য যে বিল উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করি। আগামী দিনে যাতে সুষ্ঠুভাবে আমাদের দেশে প্রাথমিক শিক্ষা

চালু হতে পারে সেদিকে আমাদের এগিয়ে যেতে হবে। পশ্চিমবাংলায় যাতে সুষ্ঠু প্রাথমিক শিক্ষা চালু হয় তারজন্য মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় যে সংশোধনী এনেছেন আমি তাকে সমর্থন করছি। প্রাইমারি এডুকেশনের যে রোগ তাকে সারাবার জন্য এটা একটা বড়ি বটে, কিন্তু রোগ অত্যন্ত কঠিন এবং গভীর। প্রাইমারি এডুকেশন সম্পর্কে অনুসন্ধান করবার জন্য অর্থাৎ সারা ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে এবং পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা সম্বন্ধে অনুসন্ধান করবার একটা সুযোগ আমার হয়েছিল ১৯৬৯ সালে। এস্টিমেট কমিটির পক্ষ থেকে আমি তামিলনাড়ু, কেরালা, কর্ণাটক এবং পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় গিয়েছিলাম, সমস্ত জায়গার অবস্থা দেখে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা সম্পর্কে একথা বলতে আমার দ্বিধা নেই যে আমরা ওই সমস্ত জায়গা থেকে পিছিয়ে রয়েছি এবং সংখ্যার দিক থেকেও পিছিয়ে রয়েছি। সংখ্যার দিক থেকে আমরা দেখছি পশ্চিমবাংলা সরকারের অধীনে এতগুলো প্রাথমিক বিদ্যালয় রয়েছে, শিল্পাঞ্চলে, শহরাঞ্চলে এবং গ্রামে সরকার স্কুল গঠনের অনুমোদন দেন, শিক্ষক নিয়োগ করেন। কিন্তু এসব কথা বাহ্য। ভেতরে কি আছে সেটা অনুসন্ধান করবার জন্য আমরা কাজ শুরু করেছিলাম। কিন্তু গভর্নমেন্টের পতন হল এবং সেদিকে আর অগ্রসর হওয়া গেল না।

দেখা যাবে সমস্ত শিল্প অঞ্চলে বা শহর অঞ্চলে স্কুলে নাম আছ কিন্তু স্কুল নেই। আপনি যদি এনকোয়ারিতে যান তাহলে এইসব ভুয়ো স্কুল পাশের গ্রামের স্কুলের ছাত্রছাত্রীদের দেখিয়ে সেদিনকার মতো পরিদর্শকদের বুঝিয়ে দেওয়া হয়। এখনও অনেক করিৎকর্মা লোক আছে যারা এটাকে প্রফিটেবল বিজনেস হিসাবে নিয়েছে। প্রাইমারি স্কুল পরিচালন এবং গঠন করা ইট হ্যাজ বিকাম এ প্রফিটেবল বিজনেস টু সাম এক্সটেন্ড দেখা যাবে একজন লোক ১০/১২/১৪টা স্কুল গঠন করেছে। ব্যারাকপুর শিল্পাঞ্চলে এমন লোক আছে যারা ৩০/৪০টি স্কুল পরিচালনা করে। প্রতি মাসে প্রচুর টাকা রোজগার করে। যে স্কুল ৪ জন টিচার দেখানো হয় সেই স্কুলে ৪ জনের মত বসার জায়গাই নেই। ৪ জন শিক্ষক থাকলে যত ছাত্রছাত্রী থাকবে—এক একজন শিক্ষকের পিছনে ৩০ জন ছাত্র থাকা দরকার, সেখানে দেখা যাবে মাত্র দুটো ঘর আছে, ৪০ জনের বেশি বসার জায়গাই নেই। এমনও দেখা যাচ্ছে গ্রামের বহু যুবক-যুবতী যারা স্কুলে কাজ করছে—স্কুলের যখন রিকগনিশন হল তখন গণেশের জায়গায় কার্তিককে দেখানো হল। যারা ৩/৪ বছর ধরে কাজ করছে তাদের বাদ দিয়ে অন্যদের নাম পাঠানো হল। প্রাইমারি স্কুলগুলিতে যে মাইনা নির্দিষ্ট আছে তা তাদের শিক্ষকদের দেওয়া হয় না। ৭০/১০০ টাকা দিয়ে বলা হয় এই দিয়েই চালাতে হবে, আর বাকি টাকাটা তারা মেরে দেয়। এইভাবে চলছে, চূড়ান্ত অরাজকতা। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব শুধু অ্যামেন্ডমেন্ট নয়, একটা এনকোয়ারি করুন এবং এনকোয়ারি করলে দেখা যাবে অনেক স্কুল আছে গ্রামে গ্রামে বা শহরে শহরে যেখানে স্কুলের প্রয়োজন নেই

সেখানে স্কুল আছে, আর যেখানে প্রয়োজন সেখানে নেই। আরও দেখা যাবে যুবক-যুবতী, ছেলেমেয়েরা নিজেরা চেষ্টা করে স্কুল চালাচ্ছে তাদের রেকগনিশন দেওয়া হয়নি, কিন্তু ভুয়া স্কুলের রেকগনিশন দেওয়া হয়েছে। গত ২০ বছরে এই হচ্ছে প্রাইমারি স্কুলের পরিণতি। সেইজন্য আমি দাবি করছি অবিলম্বে তদন্ত হওয়া দরকার। স্থানীয় বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে, এম. এল. এ. যারা আছেন তাদের রিপ্রেজেন্টেটিভস নিয়ে এনকোয়ারি হওয়া উচিত। প্রাইমারি শিক্ষাকে যদি প্রসারিত করতে হয় যদি দুর্নীতি মুক্ত করতে হয় তাহলে ব্যাপকভাবে তদন্ত করা দরকার। এবং কি করে এইগুলি হয়েছে সরকারের কোন পক্ষ থেকে কোন রন্ধ্রে থেকে এইসব দুর্নীতি হয়েছে সেগুলি খুঁজে বের করা দরকার। আমি আশা করি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় পূর্ণ তদন্ত করবার ব্যবস্থা করবেন। এই কথা বলে এই অ্যামেন্ডমেন্ট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এইবিল উত্থাপন করতে গিয়ে আমি যে কারণগুলির কথা বলেছিলাম—এখানে যে আলোচনা হল মাননীয় সদস্যরা যে আলোচনা করলেন সেই আলোচনার সময় মোটামুটিভাবে এই কারণগুলি যে যথাযথ সেটা তারা স্বীকার করে নিয়েছেন। আমি এই প্রসঙ্গে এখানে যা আলোচনা হয়েছে সেগুলি সম্বন্ধে আর একটু পরিষ্কার করে দু-একটি কথা বলব। এই বিল প্রসঙ্গে যদিও এটা আলোচনার বিষয় নয়, তবু এখানে সেইরকম কয়েকটি বিষয় আলোচনা হয়েছে যদিও সেই আলোচনা এখানে হওয়া দরকার।

মাননীয় সদস্য একজন এই প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে একটা আশঙ্কা প্রকাশ করেছেন যে, এই যে অ্যাড হক কমিটি তৈরি হবে সেই অ্যাড হক কমিটিতে শিক্ষা মন্ত্রীর দলগত উদ্দেশ্য চরিতার্থ করা হবে কিনা এবং এই আশঙ্কা প্রসঙ্গে তিনি বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসেসান সম্পর্কেও একই বিষয় উল্লেখ করেছেন। প্রথমত এটা বলা ভাল যে শিক্ষা মন্ত্রী মহাশয় একটা রাজনৈতিক দল করেন কিন্তু সেই রাজনৈতিক দলের জেলা স্কুল অ্যাড হক কমিটির কাছে তার কিছু চাইবার নেই। কাজেই এই আশঙ্কা থাকার কোনও কারণ নেই। কিছুদিনের ভেতরেই এটা আরও পরিষ্কার হবে। এই প্রসঙ্গে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনের প্রশ্নও আসে না, বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসেসান সম্পর্কে পশ্চিমবাংলার শিক্ষক সমাজের ভেতরে এবং ছাত্র সমাজের ভেতরে কোন সংগঠনের মনে এই প্রশ্ন ছিল না, জানি না এই প্রশ্নটা বারে বারে আসছে কেন এবং কিছু সদস্য মহাশয়ের মনে এই প্রশ্নটা এত দাগ কাটছে কেন এটা আমি ঠিক বুঝতে পারছি না। বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন থাকা উচিত এবং সেই বোর্ডকে যে যে চার্জে আমরা সুপারসিড করেছি, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, সেই সেই চার্জগুলি কোনটা সত্য নয় একথা এখন পর্যন্ত কোনও সদস্য বা কোনও সংগঠন—কারুর তরফ থেকে আমরা শুনিনি। এমন কি বোর্ড-এর লোকদের কাছ থেকে যারা সুপারসিডেড হয়েছে তাদের কাছ থেকেও আমরা শুনিনি এবং

এটা ঘটনা নয়। দ্বিতীয়ত হচ্ছে, বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসিডের ব্যাপারে ওয়েস্ট বেঙ্গলের সমস্ত টিচার্স অর্গানাইজেশন এবং টিচার্স অ্যান্ড এমপ্লয়িজ অ্যাশসিয়েশন—তারা গভর্নমেন্টের কাছে এসেছিল এটা আমি আগেই বলেছি। তৃতীয় হচ্ছে, বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন সুপারসিড করার পরে যাকে অ্যাডমিনিস্ট্রেটর করা হয়েছে—অ্যাডমিনিস্ট্রেটর স্বাভাবিকভাবে একজনকেই করা যায়, ৫ জনকে করা যায় না—৫টি দলের ৫ জনকে করা যায় না, পশ্চিমবাংলার মুভমেন্ট ইন সেকেন্ডারি এডুকেশন এবং সেকেন্ডারি এডুকেশন সম্পর্কে যিনি সবচেয়ে কমপিটেন্ট ব্যক্তি—যে ব্যক্তি সম্বন্ধে স্টেট গভর্নমেন্টের ধারণা ছিল, তিনি কোনও দলের কিনা আমার জানা নেই এবং অন্য কোনও দলের লোক হলে নির্দল হন কিনা তাও আমার জানা নেই—নির্দল হওয়া বা না হওয়াটা বড় কথা নয়, সত্যিকারের কমপিটেন্ট এবং অথরিটি—এটাই হচ্ছে বড় কথা। সেদিক থেকে এটা আশঙ্কা করার কোনও কারণ নেই যে এটা দলীয় ব্যাপার হচ্ছে। সত্যি সত্যি এটা কোনও দলীয় ব্যাপার হয়নি আমি একথা আগেও বলেছি এবং এখনও বলছি। স্কুল কমিটি সুপারসিডেড হয়েছে এটাই হচ্ছে ঘটনা, কেন হয়েছে? আমরা নিয়ম করেছি যে, এতদিন পর্যন্ত যেগুলি চলছিল সেগুলিই চলবে এটা তো কেউ স্বীকার করবেন না। ইলেকটেড কমিটিগুলির একটা লাইফ আছে, একটা নির্দিষ্ট সময় পর্যন্ত তারা থাকতে পারে। ১০ বৎসর পর্যন্ত একটা ইলেকটেড কমিটি চলতে পারে, ১২ বছর পর্যন্ত একটা ইলেকটেড কমিটি চলতে পারে? সেখানে কি করা যেতে পারে, সেখানে ন্যায়সঙ্গতভাবে ও গণতান্ত্রিক ব্যবস্থায় এটাই হতে পারে যে, সাময়িকভাবে সেখানে কোন কমিটি থাকবে না, একজন অ্যাডমিনিস্ট্রেটর থাকবেন। নির্বাচনের নিয়ম অনুযায়ী সেখানে নির্বাচন হবে এবং একটা কমিটি বসে যাবে। সেইজন্য অসংখ্য কমিটি সুপারসিডেড হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটর পরিবর্তন করা হচ্ছে। একজন অ্যাডমিনিস্ট্রেটর কি ১০ বছর থাকবেন? থাকবেন না, থাকা উচিত নয়। এটা হলে পরে এতদিন যা চলে আসছিল সেটাই আমরা মেনে নিচ্ছি ধরে নিতে হবে। তা তো মানা যেতে পারে না, তা হলে তো স্কুলের স্বার্থ রক্ষা হবে না। সেখানে একজন অ্যাডমিনিস্ট্রেটর নিযুক্ত হবেন কিন্তু সেটা সাময়িক। নির্বাচন হবে, নির্বাচনের যে নিয়ম আছে তার পরিবর্তন করা হয়নি, নির্বাচন হবে, নতুন কমিটি হবে, এতে আশঙ্কার কি আছে? কোন দলের কোন লোককে করা হয়েছে? অনেকে বলেছেন সুপারসিড করা হচ্ছে, দলবাজি করা হচ্ছে। কমিটি সুপারসিড করা হয়েছে, অ্যাডমিনিস্ট্রেটর বসানো হয়েছে আমরা আসার পরে একথা একজনও উল্লেখ করতে পারেননি, পারবেনও না যে কোন দলের লোককে দেওয়া হয়েছে। প্রধানত দেওয়া হয়েছে সরকারি অফিসারদের এবং যেখানে সরকারি অফিসারের দেওয়ার ব্যাপারে নানা রকম অসুবিধা আছে সেখানে বিশিষ্ট শিক্ষাবিদ, আইনজীবী এই ধরনের কিছু কিছু ব্যক্তিকে, তাও খুব কম দেওয়া হয়েছে, তা সত্ত্বেও এই রকমভাবে দলবাজি হচ্ছে বললে তো হবে না। কিন্তু তার অর্থ এই নয় যে আমরা যা করতে যাচ্ছি, শিক্ষা ব্যবস্থাটাকে পরিষ্কার পরিচ্ছন্ন করবার জন্য এবং গতদিনের বহু পাপ থেকে মুক্ত করবার জন্য আমাদের কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করতে হবে যা সব সময় সকলের কাছে খুব সুস্বাদু নাও হতে পারে।

কি করে আমরা ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনকে আরও কিছুদিন কন্টিনিউ করতে দিতে পারতাম এবং কোনও রেসপনসেবল গভর্নমেন্ট উইদাউট সুপারসিডিং দি বোর্ড কিভাবে চলত সেটা কোনও গণতান্ত্রিক বা সাধারণ শুভবুদ্ধিসম্পন্ন মানুষ ব্যাখ্যা করতে পারবে না। কাজেই ওই প্রসঙ্গ টেনে এনে উদ্বিগ্ন হবার কোনও কারণ নেই। আমি দেখলাম এখানে একটা স্কুলের ঘটনা উল্লেখ করা হয়েছে। প্রাচ্য বাণী মন্দির নামে একটা স্কুলের অ্যাডমিনিস্ট্রেটর পরিবর্তন করবার জন্য আমরা বোর্ডকে অ্যাডভাইস করি এবং বোর্ড সেটা করেছে। নতুন অ্যাডমিনিস্ট্রেটর আসার পর তা হয়নি বোর্ড যখন ছিল তখন আগেকার যে প্রেসিডেন্ট তিনি গভর্নমেন্টের অ্যাডভাইস অনুযায়ী করেছেন। দীর্ঘদিন ধরে সেখানে একজন অ্যাডমিনিস্ট্রেটর ছিলেন। এটা কখনই সমর্থন করা যায় না যে, একজনের বিরুদ্ধে যদি কোনও চার্জ থাকে তাহলে সেটা যতক্ষণ পর্যন্ত না প্রমাণিত হচ্ছে ততক্ষণ পর্যন্ত তাঁর বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন হবে। একজন প্রধান শিক্ষিকার বিরুদ্ধে যদি কোনও চার্জ থাকে এবং সেটা যদি প্রমাণিত হয় তাহলে যা হয় হবে। কিন্তু চার্জ প্রমাণিত হবার আগে একজনকে ৩ বছরের উপর সাসপেন্ড করে রাখা হবে এবং তাঁকে সাসপেনসন অ্যালাউন্স দেওয়া হবে না এটা হতে পারে না। আমরা দলের লোক হোক বা অন্য কোনও দলের লোক হোক বা কংগ্রেস দলের লোক হোক বা ফ্রন্ট বহির্ভূত কোনও লোক হোক সে যদি কোনও রেসপনসেবল গভর্নমেন্টের কাছে এসে বলেন আমি সাসপেন্ড হয়েছি এবং কোনও সাসপেনসন অ্যালাউন্স পাচ্ছি না তাহলে আমি বলব যতদিন চার্জ প্রমাণিত না হয় ততদিন তাঁকে নিশ্চয়ই সাসপেনসন অ্যালাউন্স দিতে হবে। কাজেই কোনও দলবাজি হয়নি এবং এটা একটা অমূলক চিন্তা। ২৪ পরগনার ছাঁটাই শিক্ষকরা এসেছেন এবং একজন মাননীয় সদস্য বললেন, কংগ্রেস গভর্নমেট তাঁদের নিয়োগ করেছেন বলেই আপনি তাঁদের বরখাস্ত করবেন? আমি তাঁকে পাল্টা প্রশ্ন করতে চাই, কংগ্রেস গভর্নমেন্ট যাঁদের ছাঁটাই করেছিল আমরা কি শুধু তাঁদেরই নিয়োগ করব? এটা কখনই হতে পারে না। এ সম্পর্কে তদন্ত হয়েছে এবং দেখা গেছে অনেকের বয়স হয়নি, পাশ করেনি কিন্তু তাঁরা নিয়োগপত্র পেয়েছেন। নিয়োগপত্র যেগুলি বেআইনিভাবে বিতরণ করা হয়েছিল সেগুলি কংগ্রেস গভর্নমেন্টই পরে বাতিল করে দেন এবং এ সম্পর্কে হাইকোর্টে মামলা হয় এবং সেগুলি বাতিল হয়ে যায়। কংগ্রেস আমলে কিছু যুবক-যুবতী ঘুস দিয়ে নিয়োগপত্র পেয়েছিল কেবলমাত্র এই যুক্তি দিয়ে আমাদের দেশের অন্যান্য ছেলে যারা প্রাথমিক শিক্ষক হতে চায়, যারা চাকুরি চায় তাদের বঞ্চিত করে রেখে ওদের প্রাইওরিটি দিতে হবে এটা কোন ন্যায় নীতি সম্মত প্রস্তাব আমি সেটা বুঝতে পারছি না। যারা যোগ্য নিশ্চয়ই সাধারণভাবে যখন নির্বাচন হবে, নিয়োগ হবে তখন তারা সুযোগ পাবে।

তারমধ্যে যারা আগে পাশ করেছে তাদের আগে দেখা হবে এবং এ সম্পর্কে সরকার নীতি ঠিক করছেন এবং সেইভাবে কাজ হবে। কিন্তু যারা একসময় ওইরকম একটা পদ্ধতির ভেতর দিয়ে একটা নকল নিয়োগপত্র হাতে পেয়েছিল বলে তাদের প্রেফারেন্স দিতে হবে এবং সে সম্পর্কে আমাকে অ্যাসুরেন্স দিতে হবে এটা সত্যিকারের কোনও যুক্তিসঙ্গত

কথা নয়। আমাদের দেশের অসংখ্য ছেলে যারা ন্যায়সঙ্গতভাবে পাশ করেছে কিন্তু ঘুষ দেয়নি বলে নিয়োগপত্র পায়নি তাদের তো বঞ্চিত করা যায় না। আমাদের গভর্নমেন্ট এ সম্পর্কে যে ব্যবস্থা করেছেন তাতে এই আশঙ্কা করবার কোনও কারণ নেই, একথা বলা যেতে পারে। আমি এই বিল সম্পর্কে আপনাদের বলছি আমরা প্রত্যেক ব্যাপারে শিক্ষক সংগঠনগুলির সঙ্গে পরামর্শ করছি, তাঁদের মতামত নিচ্ছি এবং যেগুলি পারছি করছি এবং যেগুলি পারছি না সে সম্পর্কে ব্যাখ্যা করে দিচ্ছি। আমরা এইভাবেই চলব এবং এটা আমাদের ঘোষিত নীতি। অনেক সদস্য বলেছেন এবং বিশেষ করে মাননীয় সদস্য হরিপদবাবু বলেছেন, অনেক জায়গায় বিদ্যালয় আছে কিন্তু শিক্ষক নেই, আবার অনেক জায়গায় শিক্ষক আছেন কিন্তু বিদ্যালয় নেই। আমি বলতে চাই যাঁরা এতদিন ছিলেন তাঁরা এগুলি দেখেননি কেন? আমি মনে করি এগুলি দেখার জন্য একটা কমিটি থাকা দরকার এবং তাঁদের আইনসঙ্গত অধিকার থাকা দরকার এবং সেই কমিটিকে আইন সঙ্গতভাবে ধরবার ক্ষমতাও সরকারের থাকা দরকার। এর কম্পোজিশন কি হবে সে সম্পর্কে স্বাভাবিকভাবে আইনে এটা রাখার কোনও প্রয়োজন নেই। আমাদের গভর্নমেন্ট যখন সমস্ত ব্যাপারে শিক্ষার সঙ্গে জড়িত সংগঠনগুলির সঙ্গে পরামর্শ করে চলেছেন তখন সাধারণভাবে তাঁদের সঙ্গে পরামর্শ করেই এটা করব।

[6-10 – 6-20 p.m.]

এম. এল. এ. থাকবে না, কিছু থাকবে না, শুধু মার্কসবাদী কমিউনিস্ট দলের লোকেরা থাকবে, হয়েছে কি? কেন হবে? আমাদের দলের তো জেলা স্কুল বোর্ডের কাছে চাওয়ার কিছু নেই। আমাদের দলের শুধু চাওয়ার আছে revolution-এর জন্য মানুষকে বোঝাতে হবে। এই তো আমাদের দল। একটা ভুল অভ্যেস হয়ে গিয়েছে যে আমাদের দলকে কংগ্রেসের সঙ্গে এক করে দেখা। তা দেখে লাভ নেই। সত্যি সত্যি ঘটনা দ্বারা প্রমাণিত হবে এবং এখনও যা যা হয়েছে তার দ্বারা প্রমাণিত হবে ঐভাবে হবে না, ওইভাবে দল হবে না। কাজেই I assure the House, I assure all honourable members of the House যে এইরকম আশঙ্কা করার কোন কারণ নেই। আমাদের কাজের পদ্ধতি হয়ত এইরকম হতে পারে অনেক আগে থেকে বলে টলে করা—এইরকম আমাদের হ্যাবিট নেই—এটা হতে পারে। তার [illegible] এই নয় যে আমরা কোনও দলের প্রতি ইনজাস্টিস করব। বিগত দিনে হয়েছে। Highe[illegible]ondary recognition-এর ব্যাপারে হয়েছে—নানা ব্যাপারে হয়েছে। সমস্ত দলের [illegible] প্রতিনিধি আছেন এবং বিভিন্ন সংগঠনের সঙ্গে আমরা পরামর্শ করেছি। সরকার যতটা করতে পারবেন ব্যাখ্যা করে বুঝিয়েছি, যতটা হয়েছে তারা এটা বুঝেছেন। কাজেই এই কনফিডেন্স থাক্কার দরকার আছে। কোনও আশঙ্কার কারণ নেই যে একটা দলকে করার জন্য করা হবে। অ্যাক্ট-এর ভিতরে এই প্রভিসন রাখার কোনও দরকার নেই। I assure শিক্ষক সংগঠন তাদের রিপ্রেজেন্টেটিভ থাকবেন এবং জনপ্রতিনিধিদের নিয়ে করা হবে। কিন্তু ডিফারেন্ট ডিস্ট্রিক্ট-এ একটু ডিফারেন্ট হবে। ছোট জেলা আছে, বড়

জেলা আছে। এইসব ব্যাপার আছে। কোনও জেলায় একটা বিশেষ অংশের মানুষের রিপ্রেজেন্টেশন থাকা দরকার। এইসব কিছু ভেরিয়েশন হবে। বিশেষত কাজটা এখন খুব জরুরি। একটা কাজ এবং একটা দীর্ঘস্থায়ী কাজ কিছুদিন ধরে করতে হবে। যদি আপারা এই আইন পাস করেন তাহলে এই Adhoc District School Boards-গুলোতে এক এক জেলায় এক এক ভেরিয়েশন হবে। সব দিক থেকে ভেরিয়েশন হবে। রিপ্রেজেন্টেশন-এর দিক থেকে কিছু ভেরিয়েশন হবে। সেইজন্য আমরা এটা কখনই লিপিবদ্ধ না করে এবং করার আগে পরামর্শ করে আমরা করতে চাই। তাতে কাজটা ভাল হবে, বোঝাপড়া ভাল হবে। সেইজন্য এটা এখানে লিপিবদ্ধ করা হয়নি। আমি এই প্রসঙ্গে আপনাদের বলব যে প্রাইমারি এডুকেশন-এ সত্যি সত্যি আমরা হাত দিতে পারিনি। কোথায় স্কুল হবে, কিভাবে হবে, কাদের মাধ্যমে এই সমস্ত শিক্ষকদের নিয়োগ করা হবে, কি পদ্ধতিতে নিয়োগ করা হবে—আমরা এইখানে বসে বসে তত্ত্ব তৈরি করব, সেই তত্ত্ব তো কাজে লাগবে না, জেলা স্কুল বোর্ড যদি না হয়, তাদের হাতে যদি দায়িত্ব না দেওয়া যায়। তাদের যেসব নির্দেশের কথা বলছি সেইসব প্রিন্সিপল সত্যি হওয়া দরকার, কিন্তু সেই প্রিন্সিপল কার্যকর করার জন্য অনেকদিন হয়ে গেল একটা ফাঁক পড়ে আছে। সেই ফাঁকটা পূরণ করা দরকার। সেইজন্য আমাদের একটা Comprehensive Education Act করা দরকার। আমি আগেও বলেছি, এখনও বলছি, একটা অ্যাক্ট আছে, সেই অ্যাক্ট-এর কিছু পর্যালোচনা করা দরকার। সেইটা করার পর তারপর যাতে এটা হয় তার চেষ্টা করার হবে। কিন্তু এইসবের নিয়ম এমন যে দেখলেন ১৯৭৩ সালে একটা আইন পাস হল আজও সেটা কার্যকর করা হয়নি। এতদিন হাত-পা বাঁধা অবস্থায় থাকলে পরে, আমরা যে এখনই প্রাথমিক শিক্ষার উপর জোর দিতে চাইছি, সেটা দেওয়া যাবে না। সেইজন্য আপাতত কতগুলো প্রভিসন করে রাখা হচ্ছে। এই দিয়ে কাজ চালাই। Comprehensive eudcation act সম্বন্ধে কিছু রিভিউ করি। এটা যত তাড়াতাড়ি সম্ভব এনে তারপর তার রুল তৈরি করে যেটা করা যায় সেটা করা হবে। ইতিমধ্যে যে কমিটি হবে যদি এই আইন পাস হয়, সেই কমিটিতে অন্ততঃ সব দলের লোক থাকবেন কিনা আমি বলতে পারব না। অনেক দলই আছে। কিন্তু মোটের উপর যারা শিক্ষক আছেন, শিক্ষক সংগঠনের তাঁরা থাকতে পারবেন, জনপ্রতিনিধিদের মধ্যে একটা অংশ যাতে থাকতে পারেন, শিক্ষার সঙ্গে জড়িত— এই নর্ম আছেই। এটা নতুন করে বলার কিছু নেই। সেই নর্ম থাকবে। সেটা করার আগে আমরা একটু ভাল করে পরামর্শ করে নেব। সকলকে আমরা বলে দেব, এটা গোপন কিছু রাখা হবে না। সেইটা করা হবে। কাজেই আপনারাদের কাছে সভার কাছে সুপারিশ করছি এই যে অ্যামেন্ডমেন্ট বিল আমরা রেখেছি, এটা আপনারা পাস করুন এবং এই সম্পর্কে যে অ্যামেন্ডমেন্ট মাননীয় সদস্য শ্রী সুনির্মল পাইক তুলেছেন আমি এই কথাগুলো বলার পর স্বাভাবিকভাবে বলব যে এখন এই অ্যামেন্ডমেন্ট-এর আর দরকার নেই। আমি এই অ্যামেন্ডমেন্ট-এর কার্যত বিরোধিতা করছি এবং মূল যে অ্যামেন্ডমেন্ট বিল আমি এনেছি সেইটা আপনারা পাস করুন—এই সুপারিশ করছি।

## RULING FROM CHAIR

**Mr. Deputy Speaker :** Honourable members, I have to inform you that Dr. Zainal Abedin raised a point of privilege in the House on 21-9-1977 during the Question Hour. In course of replying to a question the Hon'ble Minister-in-charge of Irrigation and Waterways Department informed the House that an amount nearing Rupees three crores was spent in an attempt to check the erosion of the Bhagirathi river by erecting spurs and felling of boulders. At this stage Hon'ble member Shri Amalendra Roy stood up and pointed finger at Shri A. B. A. Gani Khan Chowdhury then present in the House and asked if the Government would enquire as to how much out of the said amount of three crores had gone to the pocket of the Hon'ble member Shri A.B.A. Gani Khan Chowdhury and his associates. To this Dr. Abedin later took exception and raised a point of privilege.

I may inform the House that the Minister who was on his feet choose to reply to the aforesaid supplementary question of Shri Amalendra Roy and assured the House that arrangements would be made for proper enquiry. Thus the question put by Shri Amalendra Roy cannot be said to be irrelevant or otherwise beside the point. But I must also say that Hon'ble member Shri Roy had better not point his finger towards another Hon'ble member Shri A.B.A. Gani Khan Chowdhury in course of putting his supplementary question. As the purport of his question was quite pointed there was no need of further pointing at the other member involved. With this remark I dispose of the matter.

Another point of privilege has been raised by Shri Birendra Narayan Roy to-day. I have examined the words to which Shri Roy has taken exception and also scrutinised the context thereof. The words to which Shri Ray has taken exception are all extracts from certain hypothetical statements spoken in a light vein by Shri Satya Ranjan Bapuli on 28-9-1977 on the floor of the House. I do not find any element of breach of privilege therein.

**The West Bengal (Rural) Primary Education (Temporary Provisions) (Amendment) Bill, 1977. Resumed again**

**Mr. Deputy Speaker :** Now, I put the motion for circulation of the Bill to vote.

